মসজিদের জায়গাতে ইঁট পূজো করতে দিলেন, এটা আবার কি হলো? উনি দেখে এসেছেন, খুব দুর্ভাগ্যজনক কথা। ২৫ বছর আগে বাবরি মসজিদ ছিলো আমরা জানি, কিন্তু ৪ হাজার বছর আগে রাম জন্মগ্রহণ করেছিলেন কি না জানিনা। রাম জন্মগ্রহণ করেননি, আর ২৫ বছর আগে বাবরি মসজিদ দেখে এসেছিলেন। ভোট দিতে হবে। ভোটের জন্য সব কিছুই করতে রাজী। মার্কসীয় দর্শনে বিশ্বাসী বৃদ্ধ ৭২ বৎসরের নেতারা যদি এইরকম ভাবে ভোট ভিক্ষা করে বেড়ান লোকের কাছে সাম্প্রদায়িকতার জিগির তুলে, সাম্প্রদায়িকতার সুড়সুড়ি দিয়ে ভোট নেন। তিনি আজকে বলছেন যে আমরা সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় রাখবো, সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় রাখতে গেলে হিংসার পথ ত্যাগ করতে হবে। সাম্প্রদায়িক দলকে ত্যাগ করতে হবে। বি.জে.পির হাত ধরে কেন্দ্রীয় সরকার রাখা যায় না। সংখ্যালঘু সরকারকে পরিত্যাগ করতে হবে। একদিকে তাঁদের হাথ ধরে রাখবো, জনসাধারণকে বোঝাবো যে আমরা সাম্প্রদায়িক সম্প্রীতি রাখতে চাই আর বি.জে.পি. সাম্প্রদায়িক দল তাঁদের সঙ্গে সম্বন্ধ নেই। যদি একটা কো-অর্ডিনেশান কমিটি করে কেন্দ্রীয় সরকার চালাবো ভাবা হয় তা হবে না। আমি মাননীয় অধ্যক্ষ মহাশয়কে বলি, নির্বাচনের সময় শান্তিপূর্ণ নির্বাচন হয়েছিলো এটা বলা যায় না। নির্বাচনে আমরা ৪২ পারসেন্ট ভোট পেয়েছি কিন্তু দুর্ভাগ্যের বিষয় যে আজকে আমরা এই নির্বাচনের সময় অর্থাৎ গত নির্বাচনের আগে যত নির্বাচন হয়েছে এই নির্বাচন অত্যন্ত ধ্বক্কারজনক, এতো খোলাভাবে রিগিং, এতো খোলাভাবে অত্যাচার, সন্ত্রাসের পথ নিয়ে লোকসভা নির্বাচন হয়েছে তা আগে কখনো হয় নি। আজকে ইতিহাসের পাতা ওল্টালেই দেখা যাবে ৪২ পারসেন্ট ভোট নয়, ৪৬ পারসেন্ট ভোট দেখতে পেতেন কতকগুলো কংগ্রেস এম.পি. জিতেছে। সাইন্টিফিক রিগিং করা যায়, ভোটার লিস্ট তৈরী করবার জন্য বি.ডি.ও. অফিসে যদি কো-অর্ডিনেশান কমিটি বসিয়ে রাখা যায়। মুখ্যমন্ত্রীর দুর্ভাগ্যজনক উক্তি, তিনি বললেন পুলিশদের নিরপেক্ষ ভাবে কাজ করতে হবে, আবার সেই পুলিশই বলছে, আমরা সরকারের পক্ষে প্রচার করবো, সরকারের পক্ষে কাজ করবো। এতো বড়ো অভিনেতা খুব কম দেখা যায় প্রকাশ্য মিটিংএ এক রকম বলছেন, অন্য জায়গায় আর এক রকম। আমার তো মনে হয় তিনি যদি চিত্রাভিনেতা হতেন তাহলে ভালো হতো। এটা খুবই দুর্ভাগ্যজনক ব্যাপার। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে আমি অত্যন্ত দুঃখের সঙ্গে একটা একটা করে বলি হাওড়াতে প্রিয়রঞ্জন দাসমুন্সীকে হারিয়ে দেওয়া হলো, হারানো হলো। লোকসভা নির্বাচনে যে ভোট হয়েছিলো সেই নির্বাচনে রায় হয়েছিলো জনগণের নয়, কো-অর্ডিনেশান কমিটি, আর সাইন্টিফিক রিগিং এর রায়। জনগণের রায় যদি হতো তাহলে উল্টো হতো। কিন্তু তা হয়নি। সেটা হয়নি। হাওড়াতে প্রিয়রঞ্জন দাসমুন্সীকে হারানো হলো। দুর্ভাগ্যের বিষয় মাননীয় অধ্যক্ষ মহাশয়, ভারতবর্ষের বিভিন্ন জায়গায় ৯৩০টি জায়গায় রি-ইলেকশান হয়েছে, পশ্চিমবাংলায় একটাতেও হয়নি। ৪৩২টি জায়গায় বুথে রি-ইলেকশান করবার জন্য জানানো হয়েছিলো কিন্তু একটাতেও হয়নি। কিন্তু রি-পোলিং কি হলো, দেখা গেলো একটা জায়গাতে হয়েছে আমাদের ইলেকশান কমিশনার মহাশয় তিনি নির্দেশ দিলেন, রাজীব গান্ধীকে আমেথিতে হারাবার পরে ৯২টি জায়গায় আবার রি-পোলিং হলো।

[ 12-30 — 12-40 P.M. ]

দুর্ভাগ্য তবুও তিনি জিতলেন। পশ্চিমবাংলার ভোলা সেন, মমতা বন্দ্যোপাধ্যায়, অজিত

পাঁজা, প্রিয়রঞ্জন দাস মুন্সী বিভিন্ন জায়গায় যে সমস্ত বুথ দখল হয়েছে সেই সমস্ত জায়গায় আবার নির্বাচন করার জন্য বললেন। কিন্তু রাজ্যপালের ভাষণে এই সম্বন্ধে একটা কথাও বলা নেই। আর আমাদের নিরপেক্ষ নির্বাচন কমিশনার বিহারের মুখ্যমন্ত্রীর সঙ্গে লেগেছেন, অথচ তিনি পশ্চিমবঙ্গে একটা জায়গাও খুঁজে পেলেন না যেখানে আবার নির্বাচন করার জন্য আদেশ দেওয়া যায়। সারা পশ্চিমবঙ্গের লোক জানল যাদবপুরে কিভাবে ভোট হয়েছে, হাওড়ায় কিভাবে ভোট হয়েছে। সারা পশ্চিবঙ্গের লোক জানে কিভাবে ভোট হয়েছে, কিন্তু পেরিশাস্ত্রী সাহেব বুথ দখলের জন্য ফের নির্বাচনের আদেশ দেওয়া একটাও কি পশ্চিমবঙ্গে খুঁজে পেলেন না? তিনি আমেথিতে পেয়েছেন, কিন্তু দুর্ভাগ্যের বিষয় ২ লক্ষ ভোটে রাজীব গান্ধী জিতলেন, চেষ্টা করেও পারলেন না। নির্বাচন কমিশনারের নির্বাচনের ভূমিকা সম্বন্ধে রাজ্যপালের ভাষণে বলা উচিত ছিল যে নির্বাচন নির্ভয়ভাবে নিরপেক্ষভাবে হয়নি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যাদবপুরে বুথ নাম্বার পর্যন্ত বলা যেতে পারে—১৩৪, ১৩৫, ১৩৬, ১৩৭ সরলা দেবী স্কুলে এজেন্টদের বসতে দেওয়া হয়নি, এজেন্টদের তুলে দেওয়া হয়েছিল। মায়া ঘোষকে পাওয়া যায়নি একটা জায়গায়। আমাদের মাননীয় সদস্য শচীন বাবুর এলাকার নির্বাচনের ভোটার শ্লিপ বিলি করবার মত লোক পাওয়া যায়নি। ভোটার শ্লিপ পায়নি ভোট হয়েছে। ভোট নাকি অবাধ, ফেয়ার এবং ফ্রি হয়েছে, শান্তিপ্রিয় ভোট। আমি নিজে ট্যাংরায় বক্তৃতা দিতে গিয়েছিলাম, আমাকে বক্তৃতা দিতে দেওয়া হয়নি, আমার মাইক কেড়ে নিয়েছে। মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে বলতে পারতেন নির্বাচনে এই সমস্ত জায়গায় রিগিং হয়েছে। আমি একটার পর একটা বলছি—দক্ষিণ কলকাতার কসবার, মাননীয় সদস্য আছেন বলবেন, কেন সেখানে ভোট হল না। মধ্য কলকাতায় সি পি এম অত্যাচার করে ভোট দিতে দেয়নি, পুলিশ বসে আছে। কেন্দ্রীয় সরকারের কাছ থেকে পুলিশ চাওয়া হল, কেন্দ্রীয় সরকারের পুলিশ চৌকিদার হয়ে বসে রইল লাঠি ধরে, আর বুথে বুথে সি পি এমের ক্যাডারদের হোম গার্ডের ব্যাজ দিয়ে বসিয়ে দেওয়া হল। আর এই সমস্ত হোম গার্ডদের ঠিক করে দিলেন আমাদের বিধান সভার সদস্য। তাদের মাধ্যমে, কলকাতার কো-অর্ডিনেশান কমিটির সাহায্যে নন-গেজেটেড পুলিশ এ্যাসোসিয়েশানের সাহায্যে নির্বাচন হয়ে গেল। দেখা গেল রিজার্ভড ফোর্স থেকে পুলিশ এসেছে কিন্তু তাদের কাজে লাগান হল না, তাদের বসিয়ে রাখা হয়েছে। পুলিশ লাইনে যখন বোমা পড়ছে তখন তাদের ডাকা হয়েছে। মাননীয় মুখ্যমন্ত্রী দেখলাম প্রকাশ্যে ভোট দিচ্ছেন ছবি উঠেছে। পাঁচজন লোক দাঁড়িয়ে আছে, উনি ছাপ মারছেন। নিশ্চয়ই যেখানে ভোট দেওয়া হয় সেখানে ৫ জন লোক থাকে না। সকলের সামনে ছাপ মেরে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী গণতন্ত্রকে নাকি উনি রক্ষা করছেন—দেখিয়ে দিলেন যে হ্যাঁ সকলের সামনে ভোট দেওয়া যায়। আমার কাছে ছবি সমেত কাগজ আছে যেখানে উনি ৫ জনের সামনে ভোট দিচ্ছেন। নির্বাচন যদি প্রহসন না হয়, তাহলে কেমন করে লোকের সামনে ভোট হয়?

আজকে পশ্চিমবাংলায় মুখ্যমন্ত্রী যদি এইরকম ভোট দেন তাহলে তার ক্যাডাররা কি করেছে সেটা একবার ভাবুন! তাদের যা করা উচিত তারা তাই করেছে। দেখালেন এখানে কিছু করার নেই। ডায়মন্ডহারবার লোকসভা কেন্দ্রে ৮৪, ৮৫, ৯৪, ৯৫, ১০৪ নং বুথে এজেন্টের স্থান তুলে দিয়েছে। ১০৬, ১০৭, ১০৮ নং বুথের এজেন্টকে মেরে তাড়িয়ে দিয়েছে,

বসতে দেয়নি। এই হচ্ছে ভোটের ব্যবস্থা! রাজ্যপালের ভাষণে তো এসব কিছুই নেই। এই হচ্ছে ফেয়ার এ্যান্ড ফ্রি ইলেকসনের নমুনা! মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটির পর একটি উদাহরণ আপনার সামনে তুলে ধরছি। বুথের সামনে শুধু লোক বসিয়ে রেখে দেওয়া হল, আর বিশ্বহিন্দু পরিষদের সামনে ধ্বজা রেখে দিয়ে রাম জন্মভূমির ইঁট পূজো এই রাজ্যে হবে না বলা হল এবং তারপর ঢাক ঢোল পিটিয়ে ইঁট নিয়ে যাওয়া যাবে না বলা হল। আর যাতে গন্ডগোল না হয় সেই জন্য পুলিশ পাহারা দিয়ে বিহারে পাঠিয়ে দেওয়া হল। যথাস্থানে শিলা সংস্থাপন করার জন্য পুলিশী সাহায্য দিয়ে ইঁট পাঠিয়ে দেওয়ার ব্যবস্থা করা হল। কিসের সাহায্য? সাম্প্রদায়িক সম্প্রীতির? সাম্প্রদায়িকতা বজায় রেখে দিয়ে ভোট নেবার জন্য চেষ্টা করা হল। শুধু তাই নয়, নির্বাচনের সময় যে সমস্ত ক্যাসেট টেপে বেজেছে আমি তার দুটি নমুনা সংগ্রহ করেছি। এখানে তো বাজানো যাবে না, তাই আপনি বললে আমি সেই দুটি আপনার কাছে এনে দিতে পারি। তাতে মুখ্যমন্ত্রীর ভাষণ আছে। ভাষণে কি আছে? অত্যন্ত দুর্ভাগ্যের বিষয়—উনি বলছেন যে, রাম জন্মভূমি এতদিন কোথায় ছিল? এটা টেনে না আনা উচিত ছিল। সেখানকার সরকার করতে দিলেন কেন? আর মুসলিমদের উপর অত্যাচার হচ্ছে। মুসলিমদের উপর অত্যাচার হচ্ছে বলার মানেটা কি? মুসলিমদের উপর খুব সহানুভূতিশীল। মুসলিমদের উপর অত্যাচার হচ্ছে ভোটের সময় লোকের কাছে গিয়ে বলেছেন। মুসলিমদের উপর অত্যাচার হচ্ছে বলার মানে হচ্ছে, মুসলিম ভাইরা সব আমাদের দিকে এসো। কিভাবে ভোট নেবার চেষ্টা করছেন সেটা আপনারা একটার পর একটা জিনিস লক্ষ্য করে দেখুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি তাই বলব যে, রাজ্যপালের ভাষণে ফেয়ার এ্যান্ড ফ্রি ইলেকসানের কথা বলে হাউসের অপমান করেছেন। ফেয়ার এ্যান্ড ফ্রি ইলেকসানের কথা বলে টিভির মাধ্যমে পশ্চিমবাংলার লোকের কাছে তিনি যা প্রচার করেছেন সেটা ভুল করেছেন। তাহলে কি দাঁড়াল? ভোটের পরে মমতার বাড়ীতে গিয়ে হামলা করা হল, বোমা মারা হল। অজিত পাঁজার বাড়ীতে বোমা মারা হল, সুলতান আমেদের বাড়ীতে বোমা মারা হল। মুখ্যমন্ত্রী স্বীকার করেছেন সুলতান আমেদ এম.এল.এ.র বাড়ীতে বোমা মেরেছে। সোমেন মিত্র রাইটার্স বিল্ডিংসে শ্যামল চক্রবর্তীর কাছে গিয়ে বলেছেন আমাদের ছেলেরা ঘর ছাড়া, বাড়ী ফিরতে পারছে না। এর জন্য আমরা ক্ষমা চাইছি—রাজ্যপালের ভাষণে এইসব কথা থাকা উচিত ছিল। নির্বাচনের আগে পশ্চিমবাংলা সরকার যে পাপ করেছেন, নির্বাচনের পরে আরো বেশী পাপ করেছেন। হাজার হাজার কংগ্রেস কর্মীকে তারা ঘর-ছাড়া করেছেন, গ্রাম ছাড়া করেছেন অত্যাচার করে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, যাদের উপর অত্যাচার করে গ্রাম ছাড়া করা হয়েছিল তাদের আবার নিয়ে আসতে হয়েছে বাধ্য হয়ে। আজকে দাঁড়ালোটা কি? রাজ্যপালের ভাষণের মধ্যে বন্ধু সরকারকে ১৪টি নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম বেঁধে দিতে হবে, এই দাবী নেই কেন? কোথায় গেল বোফর্স ঘুষের টাকার কথা? বোফর্স ঘুষের টাকার হিসাব চাই, এই কথা তিনি এখানে দাঁড়িয়ে বলতেন। অনেক কাগজ এসেছে এই ঘুষের টাকার ব্যাপারে। এই সব কথা এখন বলবেন না? সেই সব কথা এখন বলুন। সেই ভদ্রলোক্ এখন কোথায়? তিনি তো এখন সংখ্যালঘু দলের সরকারের প্রধানমন্ত্রী হয়ে বসে আছেন। যদি সাহস থাকে তো তাঁকে গিয়ে এই সব কথা বলুন। তিনি ১ মাসের মধ্যে বলবেন বলেছিলেন, কিন্তু পারেন নি। আপনাকে ৭ দিন সময় দেওয়া হল, আপনি বন্ধুর কাছ থেকে নামগুলি জেনে এসে বিধানসভায় বলুন। এই সব কথা রাজ্যপালের ভাষণে

কিছুই নেই। নিত্যপ্রয়োজনীয় জিনিসের দাম বৃদ্ধির কথা নেই। বিহার সরকার, উড়িষ্যা সরকার, কংগ্রেসী সরকার। তারা কৃষি ঋণ মকুব করেছে। এখানে ১৫ হাজার টাকা পর্যন্ত কৃষি ঋণ মকুব করতে হবে, এই কথা রাজ্যপালের ভাষণে নেই কেন? এই দাবী আপনারা গ্রামে গঞ্জে করেছেন। আজকে এই কথা নেই কেন? আমরা গ্রামে গঞ্জে গিয়ে বলব পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী যে টাকা দিতে বলছেন, আপনারা একটা টাকাও দেবেন না—আগে বলুন ১৫ হাজার টাকা পর্যন্ত মকুব করতে হবে। নাহলে এটা নিয়ে আমরা আন্দোলন করব। কংগ্রেস সরকারই এই ঋণ মকুব করতে পারে। বর্তমান কেন্দ্রীয় সরকার তাদের ঘোষিত নীতি ইলেকসান ম্যানিফেসটোতে বলেছিলেন কৃষি ঋণ মকুব করা হবে। কিন্তু আজকে তারা চুপ করে বসে আছেন কেন? নিজেরা কৃষি ঋণ মকুবের কথা বলছেন না। আর অন্য সরকার বললে চুপ করে বসে বলছেন এটা আদায় করে দিতে হবে। পাশের রাজ্য বিহার, উড়িষ্যা সরকার কৃষি ঋণ মকুব করছেন। বিহারের খুনটা বলা যায়, অথচ বিহার সরকারের ভাল কাজটা বলা যায় না!

[ 12-40 — 12-50 P.M. ]

উড়িষ্যার খারাপ কাজটা বলা যায় কিন্তু উড়িষ্যা সরকারের ভালো কাজটা বলা যায়না এটা অত্যন্ত দুঃখের কথা, লজ্জার কথা। আজকে অত্যন্ত পরিষ্কার করে এই সমস্ত বিষয়গুলি না থাকার জন্য রাজ্যপালের ভাষণের আমি বিরোধিতা করছি। বিরোধিতা করতে গিয়ে আরো বলছি, উত্তর দেবার সময় ক্ষমতা থাকে বলবেন, আপনারা অটোনমির কথা বলেন, বসুমতীকে অটোনমি দিয়ে দিন, পশ্চিমবঙ্গ পত্রিকাকে অটোনমি দিয়ে দিন, সবাইকে অটোনমি দিয়ে দিন এবং দেখুন অবস্থাটা কোন জায়গায় গিয়ে দাঁড়ায়। আজকে আমরা দেখছি আপনাদের মুখগুলি সব শুকিয়ে আছে। শুকিয়ে থাকাই স্বাভাবিক কারণ বিশ্বের দরবারে কম্যুনিজম ধ্বংসের পথে। রাশিয়া কাঁপছে, পূর্ব জার্মানী শেষ, রুমানিয়া শেষ, হাঙ্গেরি শেষ, সমস্ত পোল্যান্ড শেষ। কম্যুনিজম আজ সেখানে ধ্বংসের পথে। সেই কমিউনিষ্টদের ধ্বংসের স্তুপ থেকে যে ডাক আসছে সেই ডাক আপনারা নিশ্চয় শুনতে পাচ্ছেন। সেখানে বলা হচ্ছে, তোমাদের কবরখানা খোঁড়া হচ্ছে, তোমাদের শ্মশান তৈরী হচ্ছে এবং তাই আমরা দেখছি মার্কসীয় নীতিতে যারা বিশ্বাসী তাদের মুখ শুকিয়ে যাচ্ছে। আজ বাদে কাল আপনাদের দেখতে পাব কিনা জানি না তবে এটা আপনারা জেনে রাখবেন আপনাদের অত্যাচার যত বাড়বে আমাদের প্রতিরোধের দেওয়ালও তত শক্ত হবে এবং প্রয়োজন হলে রুমানিয়ার মতন আন্দোলন হবে যাতে লক্ষ লক্ষ মানুষ আপনাদের অন্যায় অবিচারের প্রতিবাদ করবে। আপনারা ভোটের নামে যে ধ্বংসলীলা চালিয়েছেন, অন্যায় অবিচার করেছেন মানুষ তার প্রতিবাদ করবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণে ক্ষুদ্রশিল্প অধিগ্রহণ করার কথা নেই। ২১ হাজার শিল্প ধ্বংস কিন্তু তা অধিগ্রহণ করার একটি কথাও নেই। নেই কেন? কেন্দ্রে বন্ধু সরকার আছে সেইজন্য? বন্ধু সরকার আছে তো কি হয়েছে। পশ্চিমবঙ্গের মানুষ খেতে পাবেন না, পশ্চিমবঙ্গের কলকারখানা বন্ধ থাকবে আর আমাদের মুখ স্তব্ধ হয়ে থাকবে কেন্দ্রে বন্ধু সরকার আছে বলে? আপনারা কেন্দ্রে বন্ধু সরকারের পদলেহন করার জন্য নির্বাক দর্শকের ভূমিকা পালন করতে চান করুন। রাজা আসবে, প্রজা পশ্চিমবাংলা সরকার, পদলেহন করবেন, রাজকীয় সম্মান দেবেন, দিন, প্রজা যখন তখন দিতে বাধ্য কিন্তু তার সঙ্গে স্মরণ করিয়ে দিই not

at the cost of the people any more.

আজকে এক মাস হয়ে গেল কেন্দ্রে আপনাদের বন্ধু সরকার প্রতিষ্ঠিত হয়েছে কিন্তু আমরা দেখলাম রাজ্যপালের ভাষণে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে একটি কথাও নেই। এটা কি পশ্চিমবাংলার মানুষের যথা রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে ফুটিয়ে তোলা হয়েছে, না, মার্কসীয় কমিউনিস্ট পার্টির সরকারের ভাষণ? তা যদি হয় তাহলে বলব, এই ভাষনের বিরোধিতা করা ছাড়া আমাদের কোন উপায় নেই, তাই এর বিরোধিতা করছি এবং আমাদের সংশোধনীগুলি সমর্থন করছি। পরিশেষে বলব, এখানে মাননীয় সদস্য যাঁরা আছেন তাঁরা আমাদের সঙ্গে কণ্ঠে কণ্ঠ মিলিয়ে বলবেন, গতবারের লোকসভার নির্বাচনে যে জালিয়াতি হয়েছে, যে অত্যাচার হয়েছে, যে সায়েনটিফিক রিগিং হয়েছে তার প্রতিবাদ করার জন্য রাজ্যপালের ভাষণকে সম্পূর্ণ প্রত্যাখ্যান করা উচিত। স্যার, আর একটি আবেদন আমি এই প্রসঙ্গে রাখবো, আমাদের এই কথাগুলি টি.ভি.র মাধ্যমে জনসাধারণকে না জানানোর ফলে সেখানে এক তরফা ভাবে সরকারের ভাষণ শোনা গিয়েছে কাজেই ভবিষ্যতে যাতে আমাদের প্রতিবাদের কথাগুলি বা বিরোধীদলের কথাগুলি টি.ভি. তে দেখানো যায় তার ব্যবস্থা করবেন। এই কথা বলে মাননীয় রাজ্যপালের ভাষণের সম্পূর্ণ বিরোধিতা করেও এই ভাষণকে প্রত্যাখান করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার ঃ** মিঃ বাপুলী, আপনি বোধহয় টি.ভি.'র টেলি-কাস্টে পরের প্রোগ্রামটা দেখেন নি। যেমন রাজ্যপালের ভাষণটা দেখিয়েছিল তেমনি আপনাদের লাগাতার কণ্ঠস্বরও শুনিয়েছিল। এটা শোনা গিয়েছিল।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** এটা ভালো। পশ্চিমবঙ্গের মানুষ জেনে গেল আমরা প্রতিবাদ করতে শিখেছি।

**শ্রী পার্থ দে ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদজ্ঞাপক যে প্রস্তাব, সেই প্রস্তাবের সমর্থন জানাতে গিয়ে কয়েকটি বিষয় এই সভার সামনে নিবেদন করতে চাই। আজকে ভারতবর্ষের ক্ষেত্রে একটা পরিবর্ত্তিত পরিস্থিতিতে আমাদের বিধানসভার এই নির্বাচন ঘটছে। এই পরিস্থিতিতে আজকে ভারতবর্ষের একটা পরিবর্ত্তিত অবস্থা, এর জন্য প্রধান যে বৈশিষ্ট, আমাদের রাজ্যের ক্ষেত্রে বিশেষভাবে তা প্রতিফলিত হয়েছে, সেই জন্য আমাদের বিধানসভার এই অধিবেশনে রাজ্যপালের যে প্রারম্ভিক ভাষণ, সেটা খুব তাৎপর্যপূর্ণ। ভারতবর্ষের যে প্রধান সমস্যা, এবং প্রধানতঃ যে বিষয়গুলো নিয়ে মানুষকে আন্দোলিত করেছিল, সমস্ত ভারতবর্ষের মানুষ তার সম্পর্কে একটা স্পষ্ট রায় ঘোষণা করেছে। কেন্দ্রে যে রাজনৈতিক দল সরকার পরিচালনা করেছে গত পাঁচ বছর, আমরা যারা ভারতবর্ষে বামপন্থী এবং অন্যান্য রাজনৈতিক দলগুলো তখন ছিলাম, তখন যে প্রশ্নগুলো আমরা জনসাধারণের সামনে তুলে ধরবার চেষ্টা করেছিলাম এবং যেগুলো সম্পর্কে কেন্দ্রীয় সরকারের তরফ থেকে নানাভাবে বারে বারে বিভ্রান্তি মূলক প্রচার করা হয়েছিল, অবশেষে নবম লোকসভার নির্বাচনের ফলাফল, ভারতবর্ষের জনগণ, সাধারণ ভাবে বামপন্থীদের কথা, বিরোধী পক্ষের যে বক্তব্যগুলো ছিল, সেই বক্তব্যগুলোর সঙ্গে সহমত পোষণ করেন বোঝা গেল। প্রথমতঃ হচ্ছে স্বৈরতান্ত্রিক পদক্ষেপ গ্রহণ করা, স্বৈরতান্ত্রিক পদ্ধতিতে ভারতবর্ষকে পরিচালনা

করেছেন কেন্দ্রীয় সরকার। কেন্দ্রীয় সরকার অঙ্গ রাজ্যগুলোর সমস্ত স্বার্থ বিসর্জন দিয়ে পরিচালনা করার বিরোধী ছিল মানুষ, এর সঙ্গে একমত হয়েছে মানুষ, যেটা আমরা জনসাধারণের সামনে তুলে ধরেছিলাম। আর একটা হচ্ছে ভারতবর্ষে বিচ্ছিন্নতাবাদের প্রশ্ন এবং সেই বিচ্ছিন্নতাবাদ এর প্রশ্নকে প্রশমিত করার জন্য যে গণতান্ত্রিক পদক্ষেপ নেওয়া দরকার, বিভিন্ন শক্তি, বিভিন্ন মতামত, তাদের মতামতকে গ্রহণ করার ব্যবস্থা করা, উদ্ভুত পরিস্থিতিতে ঐক্যবদ্ধ ভাবে চলবার চেষ্টা করা, এই সব কথা বিরোধী পক্ষ এবং বামপন্থীদলগুলি বারে বারে বলে এসেছে, কারণ গণতান্ত্রিক পদ্ধতিতে এই সব সমস্যার সমাধান করা যায়, কিন্তু তার বিরোধিতা করা হতো, তার ফলে ভারতবর্ষে সমস্যা অনেক বেড়েছে, সাম্প্রদায়িক সমস্যা আজকে ভারতবর্ষে নুতন করে দেখা দিয়েছে। তখনকার কেন্দ্রীয় সরকার, শাসক দল বারে বারে এই সাম্প্রদায়িক প্রশ্নগুলোকে নিয়ে, নানাভাবে তাদের আশু কতকগুলো রাজনৈতিক স্বার্থ চরিতার্থ করবার জন্য উঠে পড়ে লাগলেন। যার ফলে দেখা গেল নবম লোকসভার নির্বাচনের আগে সমস্ত ভারতবর্ষে যে ঘটনা ঘটলো, যেটা স্বাধীনতার পূর্ববর্তী পর্যায়ে যেরকম একটা সাম্প্রদায়িক অশান্তির সৃষ্টি হয়েছিল, সেইরকম একটা অবস্থায় তারা নিয়ে এলেন। ভারতবর্ষ স্বাধীন হওয়ার পর এইরকম সাম্প্রদায়িক অশান্তি আর ঘটেনি। তারপরই তখনকার প্রধানমন্ত্রী তাঁর নির্বাচনী প্রচার শুরু করলেন, একটা ওভার ফোন নিয়ে, এবং এই সাম্প্রদায়িক দাঙ্গাকে কাজে লাগিয়ে। আমি এই কথাগুলোর অবতারণা করছি এই জন্য, কারণ এর থেকেই মানুষ যা সঠিক, সেটাকে তারা বেছে নেন। এর ফলে কংগ্রেস দল উৎখাত হলেন। কংগ্রেস বিরোধী শক্তি সরকার গঠন করলেন। এই প্রসঙ্গে আসছি এই জন্য যে ভারতবর্ষের প্রধান এই সমস্যা যেগুলো দেখা দিয়েছিল, সেইগুলো কী করে মোকাবিলা করতে হয়, তার একটা পথ, তারই একটা প্রক্রিয়া, পদ্ধতি গত ৫ বছর ধরে আমাদের

[ 12-50 — 1-00 P.M. ]

পশ্চিমবাংলায় পরীক্ষা নিরীক্ষা হয়েছিল যে, কি করে সাম্প্রদায়িক সম্প্রীতিকে বজায় রাখা যায়। এবং বিচ্ছিন্নতাবাদ থেকে সন্ত্রাসবাদী আন্দোলন থেকে কি পদ্ধতিতে মানুষকে আবার সাধারণ স্রোতে নিয়ে আসতে হয়। এ ব্যাপারে গোটা ভারতবর্ষের মধ্যে এক মাত্র পশ্চিমবাংলায় সফল পরীক্ষা নিরীক্ষা হয়েছিল। তার মধ্যে দিয়েই গোটা ভারতবর্ষের মানুষ এই সমস্ত সমস্যাগুলি সমাধানের একটা পথ নির্দেশ পেয়েছে। তার জন্য অবশ্যই পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার, বামপন্থী দলগুলি এবং অন্যান্য গণতান্ত্রিক মানুষরা গৌরববোধ করতে পারেন। এখন যে পরিবর্তীত পরিস্থিতির সৃষ্টি হয়েছে, সে পরিস্থিতি থেকে কংগ্রেস দলের কিছু শিক্ষা গ্রহণ করা উচিত। এখন ভারতবর্ষের মানুষের সামনে একটা সুযোগ এসেছে। জাতীয় ঐক্যের ক্ষেত্রে, গণতান্ত্রিক পদ্ধতিতে সরকার পরিচালনা করার ক্ষেত্রে ভারতবর্ষের মানুষ তথা আমরা একটা সুযোগ পেয়েছি। দ্বিতীয়তঃ এই নির্বাচনের আর একটা বৈশিষ্ট্য হচ্ছে, এর ভেতর দিয়ে আমরা দেখলাম যে, ভারতবর্ষের বিভিন্ন অঙ্গ রাজ্যগুলিতে যা ঘটেছে তা পশ্চিমবাংলার ক্ষেত্রে ঘটেনি। ভারতবর্ষের বিভিন্ন অঙ্গ রাজ্যগুলির সরকারের বিরুদ্ধে মানুষ রায় দিয়েছে, কিন্তু পশ্চিমবাংলায় তা হয় নি। পশ্চিমবাংলার মানুষ পরপর কয়েকটি নির্বাচনে যে বামফ্রন্ট সরকারের পক্ষে রায় দিয়েছিলেন, সেই বামপ্রন্থী প্রার্থীদেরই পক্ষে এবারেও রায় দিয়েছেন, ফলে তাঁরা বিপুলভাবে পশ্চিমবাংলায় জয়যুক্ত হয়েছেন। পশ্চিমবাংলার মানুষ অবাধে ভোট

দিয়েছেন। শতকরা প্রায় ৮০ ভাগ মানুষ ভোট দিয়েছেন। কংগ্রেস দলের লোকেরাও বেশ কিছু ভোট পেয়েছেন এবং সেটা খুব খারাপ নয়। এখনো মানুষ তাঁদের ভোট দিচ্ছেন! এবং ভোট দিচ্ছেন অন্যান্য দলকে। তবুও কংগ্রেস দলকে এবং সমস্ত রকম অপপ্রচারকে পরাজিত করে বামপন্থীরা জিতেছেন এবং তার পেছনে কয়েকটি কারণ আছে। বিনা কারণে তো এটা হতে পারে না! নিশ্চয়ই কারণ অনেকগুলি আছে, কিন্তু প্রধান কারণ হ'ল— পশ্চিমবাংলায় একটা সরকার আছে, তাঁরা যে কথা বলেন, যা ঘোষণা করেন সেই অনুযায়ী তাঁরা কাজ করেন বা কাজ করতে চেষ্টা করেন। অর্থাৎ তাঁরা মোটামুটি ঘোষণা এবং কর্মসূচী অনুযায়ী কাজ করেন। এক নং, দু নং করে কর্মসূচী অনুযায়ী কাজ করতে গিয়ে তাঁদের সঙ্গে মানুষের একটা যোগাযোগ সৃষ্টি হয় এবং মানুষের সঙ্গে যোগাযোগ রেখেই তাঁরা কাজ করেন। কি রকম যোগাযোগ? এই কাজ, এই কাজ আমরা করতে চাই, আপনারা সহযোগিতা করুন। ভারতবর্ষের কোথাও এই জিনিস হয় না। এখানে বিভিন্ন নির্বাচিত সংস্থাগুলি রয়েছে, বিভিন্ন এলাকার মধ্যে স্থানীয় শাসন রয়েছে, বিশেষত পঞ্চায়েত ব্যবস্থা রয়েছে। শুধু এই সমস্ত ব্যবস্থাই রয়েছে, তাই নয়, নির্বাচিত লোকেদের হাতে ক্ষমতা আছে, অর্থ আছে, অধিকার আছে, পথ নির্দেশ আছে। এর সাথে সাথে এখানে গণআন্দোলন আছে, শ্রমিক আন্দোলন আছে, কৃষক আন্দোলন আছে, ছাত্র যুবক আন্দোলন আছে, মেয়েদের আন্দোলন আছে। সেই জন্যই যোগসূত্র রয়েছে। সমস্যা আমাদের অনেক আছে। আমাদের পশ্চিমবাংলা ভারতবর্ষের বাইরে নয়। ভারতবর্ষে যদি বেকারত্ব থাকে, ভারতবর্ষে যদি ভয়ংকর রকমের দ্রব্য মূল্য বৃদ্ধি হয়, অভাব থাকে, কল-কারখানা বন্ধ হয়ে থাকে—ফলে যদি চরম অর্থনৈতিক সংকটের মধ্যে দিয়ে দিনের পর দিন দেশকে চলতে হয়, তাহলে আমাদের রাজ্যেও তার বাইরে কিছু হতে পারে না। সুতরাং সমস্যা আমাদের আছে। সেই সমস্যার ভেতর দিয়েই সমস্যা উত্তরণের জন্য মানুষের লড়াই আছে। সেই লড়াই চলছে, মানুষ তাতে অংশগ্রহণ করছে। প্রতিবন্ধকতা কম নেই। গত নির্বাচনেও কম ছিল না। এখানে সর্বাধিক প্রচারিত কিছু সংবাদপত্র আছে, তারা অসত্য, অর্ধসত্য তৈরী করেছে। তাদের প্রচার কিছু কম ছিল না। কংগ্রেস দলের প্রচারকদের সঙ্গে তারাও সুর মিলিয়েছিল মানুষকে বিভ্রান্ত করার জন্য। মানুষকে ভুল বুঝিয়ে সাম্প্রদায়িক সম্প্রীতি বিনষ্ট করার চেষ্টাও হয়েছিল। কিন্তু মানুষ তা সত্বেও সমস্ত রকম বিভ্রান্তি কাটিয়ে ভোট দিতে পেরেছিলেন এবং সঠিক সিদ্ধান্তই নিতে পেরেছিলেন। অবশ্য তার পেছনে সর্বস্তরের অবিরাম সংগ্রাম আছে এবং একটা রাজ্য সরকার আছে। যে রাজ্য সরকারের কথার সঙ্গে কাজের মোটামুটি একটা মিল রয়েছে। আর একটি বৈশিষ্ট হল, আমাদের এই রাজ্যের জন্য আমাদের কি কি প্রাপ্য আছে। এটা আমাদের পশ্চিমবাংলার মানুষ যতখানি জেনেছেন, যতখানি জানেন কাজ করতে গিয়ে আর যতখানি বলা হয়েছে, বোঝানো হয়েছে, দেখানো হয়েছে সমস্ত ক্ষেত্রে খোলাখুলিভাবে তাতে পশ্চিমবাংলার মানুষ বুঝতে পেরেছেন যে কিভাবে একক গণতান্ত্রিক ব্যবস্থা দিল্লী থেকে বসে একটার পর একটা সমস্ত কিছু রাজ্যের ধ্বংস করে দিচ্ছে। এইভাবে এই জিনিস চলতে পারে না। সেইজন্য প্রধানত, এবার পশ্চিমবাংলায় ভোটের যে রায় হয়েছে সেটা থেকেই বোঝবার ব্যাপার আছে। মানুষের সঙ্গে, মানুষকে নিয়ে সমস্যা সমাধানের জন্য অগ্রসর হওয়ার একটা আলাদা রাস্তা যেটা ভারতবর্ষে ঠিক এইভাবে পরীক্ষা-নিরীক্ষা হয়নি। এটা সমস্ত ভারতবর্ষের ক্ষেত্রে একটা নতুন উদাহরণ, নতুন পথ প্রদর্শক করতে চলেছে। আমি আনন্দিত যে ইতিমধ্যে আপনারা

দেখেছেন, কেন্দ্রীয় সরকারের তরফ থেকে তাঁরা বলেছেন পরিকল্পনা কমিশনের মধ্যে রাজ্যগুলিকে স্থান দেবেন, রাজ্যের মুখ্যমন্ত্রীকে স্থান দেবেন। পরিকল্পনা যেটা করা হবে যে অর্থ বরাদ্দ হবে তার শতকরা ৫০ ভাগ যাতে গ্রামে খরচ করা যায় সেই ব্যবস্থা গ্রহণ করা হবে। আমাদের গ্রামীণ যে স্বায়ত্বশাসন ব্যবস্থা হয়েছে পশ্চিমবাংলা তার পথ প্রদর্শক। আজকে গ্রামাঞ্চলের যে পরিকল্পনা ব্যবস্থা, যে পরিকল্পনা গড়ে তোলা হচ্ছে মানুষের সঙ্গে পরামর্শ করে এই বাস্তব সত্যগুলি আমাদের আজকে বিচার-বিবেচনা করে দেখার দরকার আছে। সেইজন্য আমি বলছি, এইসব কথা বলে লাভ নেই। এখন নতুন পরিবেশ গড়ে উঠেছে। সেই নতুন পরিবেশ এবং নতুন যে অবস্থা তার ভিতর দিয়েই আমাদের রাজ্যের মানুষের সঙ্গে পরামর্শ করে কতটা উন্নয়ন, কতটা অগ্রগতি, কতটা সমস্যার সমাধানের পথে আমরা নিয়ে আসতে পারি সেটাই হচ্ছে আজকের প্রধান আলোচ্য বিষয়। যদি সেইদিক থেকে দেখা যায় তাহলে দেখবো রাজ্যপালের ভাষণে ইতিবাচক কথা রয়েছে এই সরকার কি করতে চান। সুতরাং এটা অস্বীকার করে লাভ নেই। আমাদের এই ভারতবর্ষের মধ্যে পশ্চিমবঙ্গেই সত্যিকারের ভূমি সংস্কারের কাজ হয়েছে—এটা কেউ অস্বীকার করতে পারবেন না এবং ভূমিহীনরা জমি পেয়েছেন। ভূমিহীনদের একটা বড় অংশ জমি চাষ করবার জন্য বিভিন্ন সংস্থা থেকে ঋণ পেয়েছেন। এটা কথার কথা নয়, এর প্রতিফলন ঘটেছে ফসলে। ফসলের উৎপাদন সাংঘাতিকরকমভাবে বেড়ে গেছে। সুতরাং এটা আনন্দিত হওয়ার কথা যে খুব বড় ধরনের একটা পরিবর্তন ওপর থেকে না হলেও তলা থেকে ছোট-খাট ভূমি বিলি-বন্টনের যে প্রক্রিয়া তার ফলে অগ্রগতি ঘটেছে এবং তার সঙ্গে মিলিত হয়েছে ক্ষুদ্র শিল্পের প্রসার। কই, এগুলি নিয়ে তো সর্বাধিক প্রচারিত পত্রিকাগুলি কিছু লেখেন না? ওনারা এইসব বোঝেন না। এঁরা (কংগ্রেসীরা) যা পরামর্শ দেন তাই লেখা হয়। এখানে সর্বোচ্চ স্তরে দুর্নীতি কথা ওঁরা বললেন। দিল্লী ও এখানে দুর্নীতির কথা বললেন। কিন্তু কি লাভ হল? সত্যি কথা তো মানুষ বুঝতে পারলো। তাই বলছি, বামপন্থীদেরও খুব ভাল করে উপলব্ধি করা দরকার। আমরা যদি গণতান্ত্রিক পরিবর্তনের দিকে যেতে চাই, গণ নির্বাচনের ভিতর দিয়ে তাহলে পশ্চিমবাংলার সরকারের কোন কোন ভাল কাজগুলি, ইতিবাচক কাজগুলি মানুষের সমর্থন লাভ করলো সেই কাজগুলিকে আরো ভালভাবে বাড়িয়ে তুলতে হবে।

[ 1-00 — 1-10 P.M. ]

সেগুলিকে আরো কি করে আমরা বাড়িয়ে তুলতে পারি তার চেষ্টা করা হচ্ছে। সত্যিই তো, একটা পরিবর্ত্তিত পরিস্থিতিতে একটা নূতন সরকারের কাছে আমাদের অনেক কিছুই প্রত্যাশা আছে, কিন্তু ওরকম বললে তো হবে না যে, যেগুলি ১০ বছর ১৫ বছর ধরে বাতিল হয়ে আছে সেগুলি কালকেই হয়ে যাবে আর না হলেই তার প্রতিবাদ করতে হবে। নিশ্চয়ই, যে সময়টা দরকার সেই সময়টা অবশ্যই দিতে হবে। আপনারা ইতিমধ্যে জানতে পেরেছেন সেইসব বিষয় নিয়ে আলোচনা হচ্ছে, আলোচনায় নূতন উৎসাহব্যঞ্জক কথা আমরা সেই বিষয়ের মধ্যে থেকে পাচ্ছি। নিশ্চয়ই, সেগুলি একে একে হবে, কিন্তু এটা নিশ্চয়ই অস্বীকার করতে পারেন না যে, আজকে একটা গণতান্ত্রিক পরিবেশ সৃষ্টি হয়েছে, বিভিন্ন মতামত শোনা যাচ্ছে, এটা কি আপনাদের খারাপ লাগছে? দূরদর্শনের মাধ্যমে বিভিন্ন মতামত বেরিয়ে আসছে, এটাকে আর একটু ভাল করা যায় কি না? পাঞ্জাব নিয়ে আলোচনা হয়ে

গেল, আপনারা অশান্তি করছেন কেন, এ সম্বন্ধে কিছু জানা থাকলে বলুন, এটাই কর উচিত। ভুল আগে যা করেছেন, তা করেছেন এখন পরিবর্ত্তিত পরিস্থিতিতে নিজেদের যোগ্য করে তুলুন। আর একটা কথা বলি, কথাটা যখন উঠল, পূর্ব ইউরোপের কিছু কিছু ঘটনা ঘটেছে, তাতে আপনারা উল্লসিত হচ্ছেন কেন? আপনাদের উল্লসিত হবার তো কোন কারণ নেই। আপনারা কি আর একবার শোষক শ্রেণীর পক্ষে বলে নিজেদের পরিচয় দেবেন? যেখানে শোষণের বিরুদ্ধে লড়াই চলছে, তাদের কি সমস্যা আছে সেসব না দেখে ওরকম আনন্দিত হবেন না। সমস্ত পৃথিবীতে সাম্রাজ্যবাদের যে জাল বিস্তৃত হয়েছে তাতে আনন্দিত হবার কিছু নেই। আপনারা যতই কথা বলুন, আমরা মানুষকে নিয়ে চলছি। আপনারা একটা উদাহরণ দিয়ে দেখান যে আপনারা কোথায় মানুষকে নিয়ে চলেছেন? কোথায় পঞ্চায়েত নির্বাচন করেছেন, মানুষকে তার ন্যায্য অধিকার দিয়ে দিয়েছেন, ভূমি সংস্কার করেছেন, গ্রামাঞ্চলে বিকেন্দ্রীত শাসন চালু করেছেন? ভূমিসংস্কার, মানুষকে বাঁচাবার জন্য এর চেয়ে বৈজ্ঞানিক ভাল রাস্তা আর কি আছে? ও ভাবে বলবেন না, ওভাবে সমস্যার কিছু সমাধান করা যাবে না। ভূমিসংস্কারের ক্ষেত্রে আপনাদের কি ভূমিকা আছে? এ'ভাবে এখন করার প্রয়োজন আছে। আমাদের রাজ্যের মানুষ এটাতে সহযোগিতা করে চলেছেন, সেই সহযোগিতা নিয়ে আরো শক্তিশালী ভূমিকা কি করে পালন করবেন সেটা শিখে নিন, সস্তায় ভোট পাওয়া যায় না, তাতে দেশের ক্ষতি হয়। ১৯৮৪ সালে সাম্প্রদায়িক দল ঘোষণা করে দিলে যে কংগ্রেস দলের লোককে ভোট দিতে দেওয়া হবে না। ওতে দুঃখ করবেন না, মানুষকে সাথে নিয়ে অন্যায় রাজনীতির বিরুদ্ধে আমাদের দাঁড়াতে হবে। উত্তরপ্রদেশে তার প্রমাণ হয়ে গেছে। অযোধ্যার ব্যাপারটিকে কেন্দ্র করে যে ব্যাপার হয়েছিল তাতে সুবিধা হয় নি, সেখানে বামপন্থী দল জয়যুক্ত হয়েছে, কি করে হয়েছে? অসত্য কথা বলে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করবেন না, কিছু মানুষ হয়ত ভুল বুঝবে কিন্তু তাতে দেশের ক্ষতি হবে। আজকে আমাদের দেশে বড় বড় সমস্যা রয়েছে, সেই সমস্যা সমাধানের জন্য আপনাদের সাহায্য করতে হবে। আমাদের শক্তি আছে, সামর্থ্য আছে। এখানে ভূমি সংস্কারের ব্যাপারে কি হয়েছে ক্ষুদ্র শিল্পের ব্যাপারে কি হয়েছে, এখানে শিল্প সম্পর্কের ব্যাপারে কি হয়েছে, এখন আন্দোলনকে কি ভাবে সমর্থন করা হয়, শিল্পপতিদের সঙ্গে বিভিন্ন ট্রেড ইউনিয়নের সম্পর্কে সেগুলি জানতে হবে। সবাই বলে পশ্চিমবঙ্গে এখানে কিছু হবে না। এখন তো শিল্পপতিরা এগিয়ে আসছেন, শিল্প সম্ভাবনা তো দেখা দিচ্ছে! তাঁরা বলছেন এখানে শিল্প করা সম্ভব। এতদিন তাদের বারণ করে দেওয়া হত। হয়ত তখন আপনারা বুঝতে পারেননি, অথবা কোনরকম বাধ্য-বাধকতা ছিল। কিন্তু এখন পরিস্থিতির পরিবর্তন হয়েছে, কাজেই এখন এক্ষেত্রে সহযোগিতা করুন! শিক্ষা, স্বাস্থ্যর ব্যাপারে এবং অন্যান্য নানান ব্যাপারে আমাদের এখানে অনেক পরিবর্তন ঘটেছে। সমবায়ের ক্ষেত্রে নতুন করে সুন্দরভাবে কাজ করা হচ্ছে। কত নতুন নতুন সামগ্রী তৈরী করে তাঁরা প্রতিযোগিতায় নামছেন। আমার জেলায় গঠিত হয়েছে সুতোর সমবায় ব্যাঙ্ক। তাঁরা কত সস্তায় সুতো যোগান দিচ্ছেন যারফলে তন্তুজীবীরা উপকৃত হচ্ছেন। আজকে ট্রেডিশনাল টেকনোলজির সঙ্গে বিজ্ঞানের মিশ্রণ ঘটেছে। এই নতুন টেকনোলজি আজকে এক নতুন সম্ভাবনা তৈরী করেছে। যদি এই পরীক্ষা-নিরীক্ষা সফল হয় তাহলে ওরা ভারী শিল্পের

সঙ্গেও সম্পর্ক স্থাপন করতে পারবে। এর ফলে দুর্গাপুরের যে মর্ডাণাইজেশন প্রোগ্রাম, তার সঙ্গেও ক্ষুদ্র শিল্প সম্পর্ক স্থাপন করতে পারবে। আমরা জানি ছেলেমেয়েরা সবাই কাজ করতে চায়। কিন্তু সেক্ষেত্রে তাদের কিছু সুযোগ-সুবিধা দেওয়া দরকার, তাদের সঙ্গে সম্পর্ক স্থাপন করা দরকার। আজকে তাদের সঙ্গে সহযোগিতা করুন! সেটা করলে ছেলেমেয়েরা কাজ পাবে। আজকে কৃষির উন্নতি হয়েছে, ক্ষুদ্র সেচের প্রসার ঘটেছে। এরসঙ্গে মিলিয়ে তাদেরকে যদি এক্ষেত্রে কর্মসংস্থানের দিকে পরিচালিত করতে পারি তাহলে রাজ্যের অগ্রগতি হবে। আমাদের এখানে ভারী শিল্পের অনেকদিন আগেই দরকার ছিল। এক্ষেত্রে আমরা দশ-বারো বছর পিছিয়ে রয়েছি। আজকে হলদিয়া কারখানা যদি হয় তাহলে আনুসঙ্গিক নানা কারখানা গড়ে উঠবে, কর্মসংস্থানের সুযোগ বাড়বে। ইতিমধ্যে অন্য রাজ্যে এই ধরনের কারখানা কিছু হয়েও গেছে। কাজেই হলদিয়ার ব্যাপারে আজকে সকলে মিলে সহযোগিতা করতে হবে। সেইজন্য আজকে পশ্চিমবঙ্গে যে পদ্ধতি অবলম্বন করা হয়েছে, উদ্যোগকে শক্তিশালী করবার জন্য সচেষ্ট হয়ে রাজ্যসরকার যেসব কাজ হাতে নিয়েছেন, ঐ ধরনের কাজগুলোকে স্বাগ্রহে সহযোগিতা করার দরকার আছে। আজকে ভারতবর্ষে এবং পশ্চিমবঙ্গে কংগ্রেস দলের নীতি কি আছে? আজকে পশ্চিমবঙ্গে আইন-শৃঙ্খলা নেই বলে কি লাভ? কিছু কাগজে সেটা বেরোচ্ছে এবং তার ফলে কিছু বিভ্রান্তি হচ্ছে। আইন-শৃঙ্খলা তো পশ্চিমবঙ্গে রয়েছে, ভোটাধিকারও সবার রয়েছে। শতকরা ৮০ ভাগ মানুষ এবারেও ভোট দিয়েছেন, কোথাও কোন অসুবিধা হয়নি। সেখানে কেউ কেউ কংগ্রেস দলকেও ভোট দিয়েছেন। কেন তাঁরা কংগ্রেসকে ভোট দিয়েছেন, কেন কংগ্রেস দলকে তাঁরা সমর্থন করেছেন সেটা আমরা পর্যালোচনা করবো। হয়ত আমাদের এক্ষেত্রে বোঝাবার ভুল আছে। কাজেই আমরা তাঁদের বুঝাবার চেষ্টা করে যাবো। কিন্তু আপনারা কি করেছেন? আমি বলি, খবরের কাগজের কথা বলবার চেষ্টা পরিহার করুন। খবরের কাগজ দেখে সায়েন্টিফিক রিগিং-এর কথা বলেছেন। তাহলে আপনাদের কি কোন নিজস্ব বিচার-বুদ্ধি নেই? রিগিং কি জিনিস জানেন না? ১৯৭২ সালে তো করেছিলেন। কিন্তু পশ্চিমবঙ্গের মানুষ সেটা বর্জন করেছেন। কাজেই সেই রাস্তা নেওয়া আর সম্ভব নয়। এটাই কি তাহলে রিগিং যে, পরপর যতই নির্বাচন এখানে হচ্ছে প্রতিটিতেই বামপন্থীরা জয়ী হচ্ছে?

[ 1-10 — 1-20 P.M. ]

পঞ্চায়েত ভোট হচ্ছে, পৌরসভার ভোট হচ্ছে, বিধানসভার ভোট হচ্ছে এবং লোকসভার ভোট হচ্ছে, তাতে মানুষ বেশী করে বামপন্থীদেরই ভোট দিচ্ছে। এটা আপনারা অস্বীকার করবেন কি করে? সাইনটিফিক রিগিং-এর কথা বলে দিলেন। এই কথা একজন বলে দিলেন বা কেউ হাওয়াটা তুলে দিলেন তাতেই আপনারা বিভ্রান্ত হয়ে গেলেন। বিগত ইতিহাস থেকে আপনারা শিক্ষা পান নি? আবার আপনাদের চলে যেতে হ'ল, বিরোধী দল হতে হ'ল তো? এতোদিন আপনারা শাসন করছেন এটা আপনাদের তো বোঝা উচিত। মনে মনে আপনারা বলেন এই দল, ওই দল, মাইনরিটি সরকার, মাইনরিটিতে টিকে আছে। টিকে থাকবে, তার কারণ হচ্ছে মানুষ কংগ্রেসকে তাড়িয়ে দিয়ে মিলিত সরকার তৈরী করে দিয়েছে। মিলিত সরকার করে তারা দেখেছে, ভাল ফল তারা পেয়েছে। পশ্চিমবাংলায় কয়েকটি বামপন্থী দল

নিয়ে মিলিত সরকার চলছে এবং গর্বের সঙ্গে বলা যায় খুব ভাল ভাবেই চলছে, আমরা সকলে মিলে সরকার চালাচ্ছি। অনেক চেষ্টা-চরিত্র করা হয়, বিরোধী প্রচার করা হয় যে টিকবে না টিকবে না। যখন কোন একটা কিছু ওনাদের বিরুদ্ধে যাচ্ছে তখনই টিকবে না টিকবে না চিৎকার শুরু করে দিচ্ছেন। দেখতে তো পাচ্ছেন আমরা ১২ বছর ধরে ঐক্যবদ্ধ ভাবে সরকার চালিয়ে যাচ্ছি, আমরা সকলে একমত হয়ে সরকার চালিয়ে যাচ্ছি। মতোবিরোধ কিছু কিছু হয়, তাতে কিছু এসে যায় না। সকলে মিলে মিলিত ভাবে সকলের মতামত নিয়ে একটাই কর্মসূচী নিয়ে আমরা ঠিক পথে এগিয়ে চলেছি। আজকে সারা ভারতবর্ষের মানুষ তাই চেয়েছে এবং সরকার সেই ভাবেই চলেছে। এতো অস্থির হয়ে কোন লাভ নেই। এইভাবে চলেছে এবং চলবে, এটাই হচ্ছে আজকের দিনের আহ্বান। আজকে পশ্চিমবাংলার বিধানসভায় এই কথাগুলি উচ্চারিত হওয়ার দরকার আছে, এইগুলি নথীভুক্ত হওয়ার দরকার আছে যে পশ্চিমবাংলার বিধানসভায় পশ্চিমবাংলার মানুষের নির্বাচিত সরকার যে ভাবে চলছে এবং যে ভাবে চলবার জন্য অগ্রিম পরিকল্পনা রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে আমরা দেখতে পেয়েছি তাতে আমাদের ভারতবর্ষের ভবিষ্যতে কিছু কিছু পথনির্দেশ পেতে পারে। খুব বেশী গর্বের কথা হয়ত বলতে না পারেন, কিন্তু নূন্যতম সত্যিকথাটা অস্বীকার করা ঠিক হবে না। আজকে অতীত ইতিহাস থেকে কতকগুলি প্রশ্ন ভারতবর্ষের মানুষের মনের মধ্যে এসেছে। একটা ভয়ঙ্কর সমস্যা পশ্চিমবাংলার দার্জিলিং-এ তৈরী হয়েছিল, দার্জিলিং সমস্যার সমাধান হবে কি হবে না, সেখানে কি অবস্থা দাঁড়াবে। এবার তারা মূলত সরকারে এসেছে, মূল রাজনৈতিক দল হিসাবে নির্বাচিত হয়েছে। সেটা হতে পারে এবং এটাই তো ভারতবর্ষের মানুষের কাছে আরো বড় করে তুলে ধরবার দরকার আছে। আমরা একেবারে নিচের তলা থেকে নিপীড়িত শোষিত মানুষকে সঙ্গে নিয়ে তাদের শোষণের বিরুদ্ধে সংগ্রামকে শক্তিশালী করার সঙ্গে সঙ্গে সমস্ত মানুষকে মর্যাদা দিয়ে, সমস্ত মানুষের সত্যিকারের বাঁচার যে দাবি তাকে মর্যাদা দিয়ে তাদের যাতে সামনের সারিতে এগিয়ে আনা যায় তার চেষ্টা করে চলেছি। ধর্ম সেটা অনেক দিন ধরে আছে এবং অনেক দিন থাকবে। এটাকে নিয়ে কোনরকম হস্তক্ষেপ করতে যাবেন না। রাজনীতির সঙ্গে ধর্মটাকে মেলাবার চেষ্টা করবেন না। আজকে সমস্ত মানুষ এবং সমস্ত রাজনৈতিক দলের উচিত যাতে ধর্মের সঙ্গে রাজনীতি মিলে না যায় সেটা দেখা। পশ্চিমবাংলার ক্ষেত্রে এটা অনুসরণ করা হচ্ছে, এখানে রাজনীতি এবং ধর্ম একসঙ্গে মেলানো হবে না এবং যাতে না মেলে সরকারের তরফ থেকে সেই চেষ্টা করা হচ্ছে। আশা করি এই কাজে সমস্ত গণতান্ত্রিক রাজনৈতিক দল এবং সমস্ত সাধারণ মানুষ সহযোগিতা করবেন। রাজনীতির সঙ্গে ধর্মকে মেলানো এই মিশ্রণ না করে, অর্থাৎ সাম্প্রদায়িক প্রশ্ন আনবেন না এটাই আমার বিরোধী পক্ষের কাছে নিবেদন। আমি সভার সমস্ত সদস্যদের কাছে এই কথা বলতে চাই, আমরা এই যে নির্বাচিত হয়েছি, আমাদের যে সমস্ত প্রতিশ্রুত কাজগুলি রয়েছে যার জন্য মানুষ আমাদের উৎসাহ সহকারে রায় দিয়েছেন, আমাদের সকল সদস্যকে মনে রাখতে হবে সেই কাজগুলি যাতে সুষ্ঠভাবে পালন করতে পারি। তা করলেই আমরা সাফল্য মন্ডিত হবো। এই কথা বলে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**ডা: মানস ভূএ্যা** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপরে আমাদের দলের সদস্যরা যে এ্যামেন্ডমেন্ট দিয়েছেন সেগুলো সমর্থন করে আমি আমার বক্তব্য শুরু করছি। মাননীয় পার্থবাবু বিধানসভার সদস্য এবং প্রাক্তনমন্ত্রী গুরুগম্ভীর ভাষায় একটা জ্ঞান গর্ভ বলার চেষ্টা করলেন। ব্যাপারটা এইরকম যে একটা বিরাট পরিবর্তন হয়ে গেছে। সেই পরিবর্তনের জোয়ারে কি দেখছি, কি হল দৃষ্টিটা যেন সেইদিকেই নিক্ষেপ করার চেষ্টা করলেন। পশ্চিমবঙ্গ সমস্যা জর্জরিত বাস্তব অবস্থা থেকে পার্থবাবু ২ হাজার মাইল দূরে সরে দাঁড়িয়ে থেকে আবেগমণ্ডিত কণ্ঠে সবার কাছে আবেদন করলেন যে সাম্প্রদায়িকতার উর্দ্ধে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের চেতনা আগামীদিনে বজায় রাখুন। এইটা কি তাঁর মনের কথা? এটা কি তাঁর দলের কথা, না কি এটা তাদের নেতার কথা? এটা জানাই আমার মূল কারণ এবং এরজন্যই তাঁর বর্ক্তৃতার প্রতি বক্রোক্তি করছি। এতোদিন ধরে কেন্দ্রের যে নীতি, তা সেই ভারতবর্ষের পরিপ্রেক্ষেতেই হোক বা পশ্চিমবঙ্গের পরিপ্রেক্ষিতেই হোক তাতে কেন্দ্রীয় কংগ্রেস সরকারই তৈরী করেছিলেন এবং কংগ্রেস নেতারাই ঠিক করেছিলেন। ভারতবর্ষে ৪২ বছর ধরে ভারতবর্ষের বুকে যে সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় রেখেছে এবং সেকিউলার স্টেট তৈরী করেছিলেন সে তো কংগ্রেস নেতারাই ঠিক করেছিলেন। এই কংগ্রেসই তো ঠিক করেছিলেন যে ভারতবর্ষে একটা ডেমোক্রেটিক স্ট্রাকচার থাকবে, পার্লামেন্টারী সিসটেম থাকবে। এ জিনিষ তো কমিউনিষ্ট নেতারা করেননি। তারা তো কোন বিপ্লব আনেন নি। স্বাধীনতার আগে ও স্বাধীনতার পর অবধি এই কংগ্রেস দলই তো দেশের নীতি নির্ধারণ করে এসেছে। স্বাধীনতার আগে অবধি কোথায় ছিল আপনাদের অস্তিত্ব? স্বাধীনতার পরে কোনক্রমে ঢুকে পড়ে পার্লামেন্টারী ডেমোক্রেটিক সিসটেম তার ফ্রেবিককে কুঠারাঘাত করে দলীয় নেতাদের স্বার্থে ক্ষমতা ভোগ করার জন্যে তারা চেষ্টা চালিয়ে যাচ্ছেন। পশ্চিমবঙ্গের বুকে এবং ভারতবর্ষের মত একটি রাজ্য যেখানে এখনো আপনারা টিকে আছেন। এখনো আপনারা স্ট্যালিনের উপাসনা করছেন। সৌভাগ্য ক্রমেই হোক বা দুর্ভাগ্যক্রমেই হোক স্ট্যালিনের বংশধররা এখনো এখানে টিকে আছেন। এখনো পর্যন্ত এখানে স্ট্যালিনের জন্মদিন সর্বভারতীয় নেতারা এবং রাজ্যের নেতারা করে যাচ্ছেন কিন্তু তার নিজের দেশের মানুষ তাকে মুছে ফেলে দিয়েছে। সেখানে ওসবের কোন ব্যাপার নেই। কিন্তু এখানে আজও সি.পি.এমের মত রাজনৈতিক দল এটা মেনে চলেছেন। আসলে আপনাদের একটা ভয়ঙ্কর রূপ আছে; সেই রূপটাই মাঝে মাঝে বেরিয়ে আসে। আমরা আস্বস্ত ছিলাম যে মাননীয় মুখ্যমন্ত্রী বাংলার মুখ্যমন্ত্রী, তিনি সি.পি.এমের মুখ্যমন্ত্রী নয়। কিন্তু সেই মুখ্যমন্ত্রী যখন বর্দ্ধমানের মাটিতে একটা প্রকাশ্য পাবলিক মিটিংয়ে দাড়িয়ে বললেন যে ভারতবর্ষের কংগ্রেস সাম্প্রদায়িক এবং ভারতবর্ষের প্রধানমন্ত্রী সাম্প্রদায়িক—তার মানে কি বোঝায়? তারমানে তিনি ভোটে জেতার রাজনীতি করার জন্যেই এটা করেছেন। বাংলার মুখ্যমন্ত্রী তথা সি.পি.এমের নেতা জ্যোতি বসু প্রকাশ্য মিটিংয়ে বর্দ্ধমানের মাটিতে যেভাবে ইঙ্গিত করলেন ১০৫ বছরের একটি দলকে, এতে আশ্চর্য লাগল। যে দল এ দেশে সেকুলার স্টেট তৈরী করেছিল সেই ১০৫ বছরের দলকে ইঙ্গিত করে বললেন যে ভারতবর্ষের প্রধানমন্ত্রী সাম্প্রদায়িক। তাঁর এই আখ্যা দেওয়া ঠিক হয়নি। আমার ওঁনার কাছে প্রশ্ন একজন মুখ্যমন্ত্রী হিসাবে, সি.পি.এমের প্রধান নেতা হিসাবে তিনি কি ঠিক করেছেন? তারই পদাঙ্ক অনুসরণ করে পার্থবাবু এখানে বক্তৃতা করে গেলেন। আপনাদেরই দলের তাত্ত্বিক নেতারা অনেক কথা বলে যাবেন জানি। আপনারা এমনও কাজ করছেন যে গ্রামে

*গ্রামে কিছু হিন্দুস্থানী মহিলা পাঠিয়ে দিয়ে তাদের দিয়ে বলিয়েছেন যে হামারা সব লুঠ হো গিয়া। তারা নাকি সব ভাগলপুর থেকে পালিয়ে এসেছে।* এমন কি মুসলমান মহল্লাগুলিতেও কিছু মহিলা পাঠিয়ে দিয়ে লুঠ হয়েছে এইভাবে প্রমাণ করানোর চেষ্টা করেছেন। এইভাবে বিকৃতভাবে, চিত্র তুলে ধরে মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করেছেন। এইভাবে বিকৃতভাবে চিত্রটিকে চিহ্নিত করে তার রসকে নিকড়ে নেওয়ার চেষ্টা করেছেন। এইভাবে সাম্প্রদায়িক স্রোতের মধ্যে নিমজ্জিত করে শুধু ক্ষমতাকে কুক্ষিগত করতে চেয়েছিলেন। তাতে আপনারা জিতেছেন।

[1-20–1-30 P.M.]

রামজন্মভূমি আর বাবরি মসজিদ ইস্যু নিয়ে কি কথাই না বলেছেন আপনারা, কি রকম সাম্প্রদায়িকতার কথা—ভারতবর্ষের প্রধানমন্ত্রী ভারতবর্ষের জাতীয় কংগ্রেসের তদানীন্তন সময়ে ইলেকশানের আগে বা নির্বাচনের আগে পরিষ্কারভাবে দ্ব্যর্থহীন ভাষায় এই কথা কি বলেননি যে সুপ্রীম কোর্ট যে রায় দেবে সরকার তা মেনে এবং সমস্ত সম্প্রদায়ের নেতাদের কাছে অনুরোধও জানান হয়েছিল আপনারা তা মেনে নেবেন। এর থেকে বড় নির্দেশ বড় আবেদন ভারতবর্ষের মানুষের কাছে, সমস্ত সম্প্রদায়ের মানুষের কাছে সেকুলার কংগ্রেস আর কি ভাবে রাখতে পারবে? আপনারা তো তাদের সঙ্গে সহযোগিতাও করেছিলেন—বলুন পার্থবাবু বুকে হাত দিয়ে। আপনারা তো কেন্দ্রের সরকারের ডান হাত হবেন, বি.জে.পি. বাম হাত হবে কেননা পশ্চিমবঙ্গে মার্কসবাদী কম্যুনিষ্ট পার্টির রক্তে সাম্প্রদায়িকতা মিশে আছে—এখানে আপনারা বজায় রাখতে পারবেন তো? সেদিন বিগ্রেড প্যারেড গ্রাউন্ডে নির্বাচনের জয়ের আনন্দে উত্তাল জনতার সামনে দাঁড়িয়ে আপনাদেরই নেতা পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী বলেছিলেন কি করা যাবে, বি.জে.পি. সাম্প্রদায়িক দল হতে পারে, কিন্তু ক্ষমতার জন্য সরকারের টিকে থাকার জন্য আমাদের যে করেই হোক বি.জে.পি.র সঙ্গে থাকতে হবে। এটা কার কথা—জ্যোতিবাবুর কথা, সি.পি.এম.-র কথা, বামফ্রন্ট সরকারের কথা। তবুও সম্ভ্রান্ত ইন্দ্রজিৎ গুপ্ত পার্লামেন্টের মাননীয় সদস্য তিনি ইঙ্গিত করেছিলেন সাম্প্রদায়িক শক্তির এই উত্থানের জন্য—কিন্তু সেদিকে ভ্রূক্ষেপ করেননি বাংলার মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু। তিনি পরিষ্কার দ্ব্যর্থহীন ভাষায় বলেছিলেন ঐসব নীতিটিতি চলবে না, ক্ষমতায় যে করেই হোক টিকে থাকতে হবে। বি.জে.পি. সাম্প্রদায়িক দল হলেও বন্ধু সরকারকে রাখার জন্য চেয়ারের তলা দিয়েই হোক, উপর দিয়েই হোক বি.জে.পি.কে জাপটাজাপটি করে ধরে রেখে ভি.পি.সিংকে টিকিয়ে রাখতে হবে। এটা বলেননি? জ্যোতিবাবু বলেছেন, ফলে কি দেখলাম জ্যোতিবাবুর সহযোগিতায়, জ্যোতিবাবুর মদতে, বামফ্রন্ট সরকারের মদতে, সাম্প্রদায়িক একটা দল ভারতীয় জনতা পার্টির নেতা এল.কে. আদবানি এখানে এসে বলে গেলেন কলকাতার বুকে বাংলার সংস্কৃতি ঐতিহ্যকে পায়ে দোলে রাম নাকি জাতীয় নেতা—কোথায় আছি আমরা? এ আবার ভারতবর্ষের কোন ইতিহাস, রাম নাকি রাষ্ট্রীয় নেতা? ভারতবর্ষের কোন ইতিহাস রচনা করলেন জ্যোতিবাবুর মদতপুষ্ট বি.জে.পি.-র নেতা আদবানী এই কলকাতার বুকে? যে কলকাতা হচ্ছে পশ্চিমবঙ্গের প্রাণকেন্দ্র যাকে নিয়ে আমরা গর্ব করি, যা বামফ্রন্টের গর্ব নয়, পশ্চিমবঙ্গের মানষিকতার গর্ব, চেতনার গর্ব, সংস্কৃতির গর্ব, ঐতিহ্যের গর্ব তার ইতিহাসের গর্ব। আজকে কোথাও জ্যোতিবাবু প্রতিবাদ করলেন না তো, ফরওয়ার্ড ব্লক, আর.এস.পি. বামফ্রন্ট সরকার

কোথাও প্রতিবাদ করেছেন, কোন জায়গায় প্রতিবাদ করেছেন, সি.পি.আই. করেছে কিন্তু জ্যোতিবাবু করেননি। কোথায় হলো পার্থবাবু, ভাবের ঘরে চুরি করছেন—উনিও বিমর্ষ, কারণ উনি জানেন কম্যুনিজমের সীমাবদ্ধতা ৭০ বছরের মধ্যে ধরা পড়ে গিয়েছে, তিনি জানেন স্টালিন আজকে ধীকৃতঘনিত, তাঁকে ছুঁড়ে ফেলে দেওয়া হয়েছে তারই নিজের জন্মভূমিতে। তিনি বুঝে গিয়েছেন পৃথিবীর সচেতন মানুষ ছুঁড়ে ফেলে দিয়েছে সাম্যবাদ নামক বস্তুটিকে। ডেমোক্রাটিক সিস্টেমের মধ্যে ভারতবর্ষের যে অবিচল নীতি যার ধারক বাহক ভারতবর্ষের মনিষীরা, ভারতবর্ষের জাতীয় নেতৃত্ব সেই পীসফুল ডেমোক্রাটিক সিস্টেমের মধ্যে সারা ভারতবর্ষের চিন্তাধারার মধ্যে থেকে আহরণ করে মানুষ ছুটছে, আজকে তাই আপনারাও চিন্তিত হয়ে পড়েছেন। আজকে পোলান্ডের আন্তর্জাতিক প্রখ্যাত চলচ্চিত্রকার বলেছেন আমি মুক্ত, আমাদেরকে অনেক মিথ্যা কথা বলতে হোত, অনেক কষ্টে ছিলাম পোলান্ডে, কম্যুনিষ্ট হয়ে গিয়েছে, মানুষ সত্যি কথা বলতে পারবে মানুষ শান্তিতে থাকবে, মানুষ গণতন্ত্র পাবে। আজকে পৃথিবীর আন্দোলন গণতান্ত্রিক আন্দোলন, তাঁকে টুঁটি টিপে হত্যা করছেন আপনারা। পশ্চিমবঙ্গে ৩৮ হাজার গ্রাম তার নেতা জ্যোতি বসু, তার নাম বামফ্রন্ট সরকার, তার সদস্য পার্থবাবু আজকে আমাদের কাছে আবেদন করছেন গণতন্ত্রের কথা। প্রত্যেক বুথে বুথে মানুষকে জোর করে তুলে নিয়ে ভোট করা হয়েছে। আমাদের কাছে তথ্য আছে, নজির আছে। একটা লোকসভা কেন্দ্রে, পশ্চিমবঙ্গে ৩৮ হাজার গ্রামের মধ্যে কোথাও শান্তিপূর্ণভাবে ভোট হয়েছে, এটা আমাকে দেখান? একটা উদাহরণ দিন। ৪২টি লোকসভা, ২৯৪টি বিধানসভা কেন্দ্রে একটাতেও উদাহরণ দিন। যাদবপুর এরিয়াতে ৩৮ থেকে ৪০ হাজার মাল্টিপ্লিকেশান অফ সেম নেম ইন ডিফারেন্ট পার্টস অফ সেম কনস্টিটিউয়েন্সি হয়েছে। নির্বাচনী অফিসারদের কাছে আমরা এইসব তথ্য তুলে ধরেছি, কিন্তু এর একটাতেও তদন্ত হয়নি। আজকে শুনলাম অনারেবল হাই-কোর্ট নাকি প্রিয়রঞ্জন দাসমুন্সির আবেদন গ্রহণ করেছেন। কি ভাবে জোর করে হারিয়ে দেওয়া হয়েছে তাকে। বুথ টেক ওভার করা হলো, টেক-ওভার কথাটা আমি আগে শুনেছি কিন্তু এর ব্যবহার জানতাম না। এবারে ব্যবহার জানলাম। ভোটের আগে আলিমুদ্দিন স্ট্রীট থেকে বলে দেওয়া হলো ক্যাডারদের টেক ওভার করবার জন্য।

**মিঃ স্পিকার** : মানসবাবু, আপনি নিজে বললেন হাই-কোর্ট অ্যাডমিট করেছে শুনানির জন্য, তাহলে তো ব্যাপারটা সাব-জুডিস হয়ে গেলো, আবার নিজেই আপনি এখানে আলোচনা করেছেন?

**ডাঃ মানস ভুঞ্যা** : স্যার, আজকে খবর পেলাম, স্যার আমি দুঃখিত। কিন্তু স্যার ক্যাডারদের নিয়ে কিভাবে বুথগুলি টেক-ওভার করা হলো। প্রশাসন নীরব হয়ে রয়েছে। শান্তিপূর্ণ নির্বাচনের ব্যাপারে আমরা কি দেখলাম, থানার অফিসারদের সামনে সমস্ত পুলিশ ফোর্সকে মোতায়েন রাখা হলো কেন, বুথে পাঠানো হলো না কেন? একটা বিধানসভা কেন্দ্রে যদি অ্যাভারেজে ২০০টি বুথ থেকেও থাকে তার মধ্যে ৫০।৫৫টি বুথকে টারগেট করা হলো, করে কো-অর্ডিনেশান কমিটির নেতাদের বাছাই করে সেখানে পাঠিয়ে সেখানকার বুথগুলিকে ম্যানিং করিয়ে, সেগুলি দখল করে নির্বাচন করা হলো। এই রিগিং এর নাম সাইন্টিফিক রিগিং। না কি আন-সাইন্টিফিক, না ভৌতিক, না আদি ভৌতিক কোন কায়দায় ভোট করা হলো তা আমরা জানি না। মার্কসীয় কায়দায় না জ্যোতিবাবুর কায়দায় না পার্থবাবুর কায়দায়

তা আমরা জানিনা। কিন্তু কি কায়দায় ওরা ভোট করলেন ওঁরা জানেন। কিন্তু সাধারণ মানুষ এর চিন্তাধারার প্রতিফলন এই নির্বাচনের ফলে ঠিকভাবে প্রতিফলিত হলো না। স্ট্যালিনিস্ট কায়দায় ভোট করা হলো, স্ট্যালিনিজম কে জোর করে জ্যোতিবাবু তেল দিয়ে জ্বালিয়ে রেখেছেন তবুও এদের থেকে মাঝে মাঝে প্রতিবাদ উঠেছে, কেউ কেউ প্রতিবাদ করে মাঝে মাঝে তাঁরা কিন্তু দল থেকে বিতাড়িত হয়। তাঁদের জোর করে তাড়িয়ে দেওয়া হয়। শান্তিপূর্ণ নির্বাচনের প্রতিশ্রুতি ওঁরা দিয়েছিলেন, মুখ্যমন্ত্রীর কাছে আমরা গিয়েছিলাম। তখন মুখ্যমন্ত্রী বলেছিলেন যে ওঁনারা তো উড়ো উড়ো সব অভিযোগ আনেন কোনো স্পেসিফিক কেস দেন না। তখন আমরা মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে লিখিতভাবে অভিযোগ দিয়েছিলাম, স্পেসিফিক কেস দিয়েছিলাম। ওদের দলের সদস্যরা ২০০,৫০০,১০০০ টাকা করে চাঁদা ধার্য করেছে, চাঁদা না দিলে হুমকি দিয়েছে শহর ছাড়া করবো, গ্রাম ছাড়া করবো, পাড়াছাড়া করবো, বংশ নির্বংশ করবো এইসব বলে। সুতরাং এই নির্বাচনের আগে ও পরে রাজ্যপালের ভাষণে বলা হয়েছিলো শান্তি প্রতিষ্ঠা করবার জন্য। কিন্তু হাজার হাজার মানুষ আজকে গ্রামছাড়া, শহর ছাড়া, পাড়াছাড়া। এর কোনো প্রতিকার নেই।

[1-30–1-40 P.M.]

মুখ্যমন্ত্রী এই বিষয়ে আমাদের আলোচনায় বলেছিলেন এইসব যারা করছে তারা আমাদের দলের নাকি ক্ষতি করে দিচ্ছে। ভাল কথা। মাঝে মাঝে মুখ্যমন্ত্রী বলেছেন, যেমন আজকে বলেছেন, কয়েকদিন আগে বলেছেন যে শ্রমিক ভায়েরা, তোমাদের আন্দোলন করা চলবে না। ১৩ বছর বাদে মুখ্যমন্ত্রী বললেন এতে নাকি পাবলিক আন্‌ডারটেকিং নষ্ট হচ্ছে, অর্থনৈতিক কাঠামো ভেঙ্গে পড়ছে। গার্ডেন রিচ শিপ বিল্ডিং ইয়ার্ডে মুখ্যমন্ত্রী এইসব কথা বলেছেন। আমি জিজ্ঞাসা করছি তাঁর চৈতন্যের উদয় হয়েছে, নাকি অভিনয় করছেন, কোনটা? ১২ বছর ধরে লালবাজার হেড কোয়ার্টারে পুলিশ কমিশনারকে বসিয়ে গাল খাওয়ালেন, ধস্তাধস্তি হল পুলিশ মন্ত্রীর উপস্থিতিতে। তিনি বললেন এইসব চলবে, কনস্টেবলরা ইউনিয়ন করবে, পতাকা তুললেন, পুলিশ মন্ত্রী পুলিশ কমিশনারকে বসিয়ে গাল খাওয়ালেন, আর একদিন দেখলাম তিনি বললেন ট্রেড ইউনিয়নের অধিকার পুলিশকে দিইনি। কোনটা সত্য? মুখ্যমন্ত্রীকে জবাবী ভাষণে এইসব কথা বলতে হবে। একটা রাজ্যের সামগ্রিক প্রশাসনিক মূল কেন্দ্র বিন্দুগুলি দুর্নীতি স্বজন-পোষণে ব্যবহৃত হতে হতে এমন একটা জায়গায় গিয়ে দাঁড়িয়েছে যে সেই রাজ্যের জনগন প্রশাসনের কাছে কথা বলতে পারবে, সুবিচার পাবে এই আশা করা ভুল। রাজ্যপালের ভাষণে আমরা দেখলাম ইনডাসট্রিয়াল ক্লাইমেট পিসফুল, রাজ্য চেষ্টা করছে এই এই জিনিস খোলার, এই এই জিনিস গড়ার। জিজ্ঞাসা করি বেঙ্গল পটারীর কি হল? ৪২ শো শ্রমিক এতদিন আন্দোলন করছে, আপনি এতদিন তাদের নেতা ছিলেন, সর্বদলীয় প্রস্তাব নিয়ে দিল্লীতে দরবার করতে গিয়েছিলেন, কি নিয়ে এলেন রাজ্যপালের ভাষণের উত্তর দিতে গিয়ে বলবেন। আমার নিজের জেলায় খড়গপুরের নিমপুরাতে একটা স্কুটার কারখানা ছিল, সেটা ১৯৮৪ সাল থেকে বন্ধ। সেই কারখানা দিল্লীর একটা প্রাইভেট কোম্পানীতে হস্তান্তরিত করবার কথা ছিল, তার কি হল? ১৯৮৪ সাল থেকে আজ ১৯৯০ সাল, পশ্চিমবঙ্গের একমাত্র ২ চাকার স্কুটার কারখানা বন্ধ। স্কুটার আজকে প্রত্যেকটি মানুষের অপরিহার্য জিনিস হয়ে পড়েছে। চাকুরীজীবী থেকে আরম্ভ করে প্রত্যেকটি মানুষের নিত্য

প্রয়োজনীয় জিনিস হয়ে পড়েছে এই স্কুটার। আজকে দেখলাম নিমপুরের সেই স্কুটার কারখানা নিলাম হতে চলেছে। মুখ্যমন্ত্রী তাঁর ভাষণে বলবেন আজকে কোন অবস্থায় আমরা দাঁড়িয়ে আছি। কেন্দ্র-রাজ্য সম্পর্কের বিন্যাস সম্বন্ধে এতদিন ধরে তিনি বৈপ্লবিক চিন্তা করেছেন, আজকে তিনি বলবেন পশ্চিমবঙ্গের মানুষের জন্য কি আনছেন, কি কথা বলেছেন, কি নীতি ভেবেছেন। সংবাদপত্রে আজকে দেখলাম গ্রামীণ কৃষিজীবী মানুষের জন্য কেন্দ্রীয় সরকারের শরিকদলের প্রধান নেতারা, তাঁদের বন্ধু বামফ্রন্ট সরকারের মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি তাঁরা বলেছিলেন ১০ হাজার টাকা কৃষি ঋণ মকুব করে দেওয়া হবে ক্ষমতায় এলে, গতকাল বামফ্রন্ট নেতাদের সঙ্গে বৈঠকে মুখ্যমন্ত্রী বলেছেন এসব হবে না, আপনার ঋণ আদায়ের পর্ব চালিয়ে যান। ব্যাপার কি? কংগ্রেসের পক্ষ থেকে আমরা দাবি করছি রাজ্যপালের ভাষণে কেন একথা নেই? সবার নেতা হিসাবে আছেন রাজ্যের মুখ্যমন্ত্রী, তিনিই শিল্পমন্ত্রী, তিনি কয়েকদিন আগে দিল্লী থেকে কেন্দ্রীয় সরকারের সঙ্গে কথা বলে পরিষ্কার বলেছিলেন, রাজ্যের কৃষি ঋণ সে সমবায়ের ক্ষেত্রে হোক, ব্যাঙ্কের ক্ষেত্রে হোক, বি.ডি.ও অফিসের ক্ষেত্রে হোক, এগ্রিকালচার ডিপার্টমেন্ট থেকে ক্লিয়ারলি বলতে হবে কোন কোন ঋণ মকুব করছেন, কত দিনের মধ্যে এবং কবে থেকে। আমরা দেখলাম সি পি আই-এর একজন বিধায়ক ডাঃ ওমর আলি মুখ্যমন্ত্রী, প্রধানমন্ত্রীকে চিঠি দিয়েছেন, সেটাও পরিষ্কার করে বলতে হবে। আমি দেখেছি তিনি উদ্বেগ প্রকাশ করেছেন, বহুদিন ধরে এই বিষয়ে বক্তব্য রেখেছেন, সভার মধ্যে দাবি করেছেন। আমরা পরিষ্কার ভাবে জানতে চাই যে, এই ব্যাপারে সরকার কি পদক্ষেপ নিচ্ছেন।—এটা কি শুধুই পলিটিক্যাল গিমিক, ধাপ্পাবাজী, নাকি ভোট চলে গেছে, নির্বাচন চলে গেছে বলে গরীব কৃষক ভাইদের কথা ভুলে গিয়ে মাননীয় মুখ্যমন্ত্রী এবং এই রাজ্য সরকার এই প্রসঙ্গ থেকে দু হাজার মাইল দূরে সরে গেলেন—এই কথাটা পরিস্কারভাবে আমাদের বলতে হবে। এবার বিদ্যুতের ব্যাপারে আসছি। মাননীয় রাজ্যপাল ভাষণে বলেছেন কৃষির ক্ষেত্রে, ক্ষুদ্র সেচের ক্ষেত্রে সরকার দু-হাজার মাইল স্পীডে দেশকে এগিয়ে নিয়ে চলেছে ঠিক দু-হাজার মাইল বলেননি, তবে বিরাট অগ্রগতি হচ্ছে বলেছেন। কি করে হবে, স্যারঃ এই কন্‌কনে ঠান্ডা শীতকালেও গ্রীষ্মকালের থেকে বেশি লোড সেডিং হচ্ছে বিদ্যুতের কি করুণ অবস্থা হয়েছে সেটা একবার লক্ষ্য করে দেখুন। বোরো চাষ শুরু হয়েছে একদিকে কৃষি ঋণের ধাক্কা এসে পড়েছে, আর একদিকে বিদ্যুতের এই হাল হয়েছে ব্যাঙ্ক টাকা দেওয়া বন্ধ করে দিয়েছে, সমবায় সমিতি টাকা দেওয়া বন্ধ করে দিয়েছে, বি.ডি.ও.অফিস থেকে এগ্রিকালচারাল ঋণ পাওয়া যাবে কিনা অনিশ্চয়তা দেখা দিয়েছে আর এদিকে বিদ্যুত মন্ত্রীর পাখী ফুরুত্‌ ফুরুত্‌ করে উড়ে চলে যাচ্ছে, বিদ্যুৎ নেই। বিদ্যুতের অভাবে স্যালো টিউবওয়েল, ডিপ টিউবওয়েল, নদী জলোত্তলন চলছে না। বোরো চাষীরা ভীষণ মার খাবে। বৃহৎ সেচ থেকে ক্যানাল মারফৎ যে জল আসবে, তার কোন নিশ্চয়তা নেই। পশ্চিমবঙ্গের বোরো চাষীরা মাথায় হাত দিয়ে বসেছে। আজকে পরিষ্কার করে বলতে হবে যে, বোরো চাষীদের জলের ব্যবস্থা করে দেওয়া হবে। শিল্পের পরিকাঠামোর কথা বলতে গিয়ে আমরা দেখলাম—আজকে সংবাদপত্রে দেখলাম যে, আর দুদিনের মধ্যেই পশ্চিমবঙ্গ সরকার ঘোষণা করছেন হলদিয়া কোন্‌ সাহেবের হাতে তুলে দিচ্ছেন—গোয়েঙ্কা, আম্বানি, মিত্তাল, না বীরেন সা'র হাতে—এটা আমরা জানতে পারব। আমরা আশাবাদী। তদানীন্তন প্রধানমন্ত্রী রাজ্যের মুখ্যমন্ত্রীকে নিয়ে হলদিয়ার বুকে ভিত্তিপ্রস্তর স্থাপন করে দিয়ে প্রমাণ করে গেছেন পশ্চিমবঙ্গের

মানুষকে তিনি এবং তার দল বঞ্চিত করেনি। টেকনিক্যাল গ্রাউন্ড, অর্থনৈতিক বিন্যাসের ক্ষেত্রে আজকে যে সময় লাগছে, যে পর্যায়ে গিয়ে ভারতবর্ষের প্রধানমন্ত্রীকে মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসুকে বলতে হচ্ছে যে, মাননীয় মুখ্যমন্ত্রী আপনি ক্রাইটেরিয়াটা ঠিক করে দিন, প্রায়রিটি ঠিক করে দিন, কোন্‌টা আগে চাই, কোন্‌টা আগে হবে। এই কথা তদানীন্তন সরকারও বলেছিলেন। আপনি শুধু রাজনীতি করছেন, প্রাদেশিকতায় সুড়সুড়ি দিয়ে রাজনীতি করছেন। রাজনীতি করছেন শুধু মাত্র রাজনীতি করার জন্য নেগেটিভ ষ্ট্যান্ড নিয়ে। আপনাকে ঠিক করতে হবে কোনটা আগে চাই, কোন্ পরিকল্পনা আগে রূপায়িত করব। পাওয়ার ডেভলাপমেন্ট করপোরেশন থেকে কোলাঘাটে সার্বিক অর্থ সাহায্য দেওয়া সত্ত্বেও কেন কোলাঘাট ঠিক সময়ে কমিশন্ড হল না, কেন সেখানে বারে বারে ব্রেক ডাউন হচ্ছে? আজকে ভয়ঙ্কর চিত্র বিদ্যুতের ক্ষেত্রে দেখা যাচ্ছে কেন পশ্চিমবঙ্গে মানুষকে এই কষ্ট সইতে হচ্ছে? এই সব কথা কিন্তু রাজ্যপালের ভাষণে নেই। শিক্ষার কথা বলা হয়েছে ভাবতে অবাক লাগে—এই নজীর কোথাও আছে কিনা আমার জানা নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এটা যদি আমাকে একটু স্মরণ করিয়ে দেন তাহলে আমি কৃতজ্ঞ থাকব। ভারতবর্ষের বুকে অঙ্গরাজ্যের একটি বিশ্ববিদ্যালয়ের উপাচার্য্য অনশন করবেন বলে ঘোষণা করেছেন এই সরকারের সমস্ত প্রতিশ্রুতি ভঙ্গের প্রতিবাদে। তিনি যে-সে বিশ্ববিদ্যালয়ের উপাচার্য নন, রবীন্দ্র ভারতী বিশ্ববিদ্যালয়ের উপাচার্য এবং কবিগুরুর নামাঙ্কিত এই বিশ্ববিদ্যালয়। এই বিশ্ববিদ্যালয়ের উপাচার্য পাবলিকলি ঘোষণা করছেন শিক্ষা ক্ষেত্রে রবীন্দ্র ভারতীর উন্নয়নে সরকার যে বৈষম্যমূলক মনোভাব নিয়েছেন তারই প্রতিবাদে তিনি অনশন করবেন। সরকারী বঞ্চনার বিরুদ্ধে অনশন করবেন বলে উপাচার্যকে ঘোষণা করতে হচ্ছে, শিক্ষা আজকে কোন্ জায়গায় গিয়ে দাঁড়িয়েছে? অপারেশন ব্ল্যাকবোর্ড সম্বন্ধে রাজ্যপালের ভাষণ আমরা পড়লাম। কিন্তু কয়েকবছর আগে এই অপারেশন ব্ল্যাকবোর্ড সঠিকভাবে রূপায়িত করা হবে কি, হবে না, তাই নিয়ে বিতর্ক করে এই রাজ্যের শিক্ষামন্ত্রী অহেতুক সময় নষ্ট করে রাজ্যের শিক্ষাকে নষ্ট করে দিলেন। মডেল স্কুল শিক্ষানীতি—জাতীয় শিক্ষানীতি সারা ভারতবর্ষের প্রতিটি রাজ্য রূপায়িত করেছে, আর পশ্চিমবঙ্গের মানুষকে জাতীয় শিক্ষা নীতি থেকে বঞ্চিত করে বামফ্রন্ট সরকার শুধুমাত্র রাজনীতি করার জন্যই শ্রেণী সংগ্রামের প্রতীক হিসাবে এটাকে চিহ্নিত করার জন্য কতকগুলি কথা বলে কেবল রাজনীতিই করেছেন, আর শিক্ষাকে দুহাজার মাইল পিছিয়ে দিয়েছেন।

[1-40–1-50 P.M.]

প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে নির্বাচন পর্যন্ত করলেন না—প্রাথমিক শিক্ষার বোর্ডগুলিতে। পার্থবাবু শিক্ষামন্ত্রী ছিলেন, এই বীজ উনিই রোপন করে দিয়ে গিয়েছিলেন। এখানে মাননীয় সদস্য, প্রাক্তন শিক্ষামন্ত্রী বক্তৃতা করে গেলেন, প্রাথমিক শিক্ষার অপমৃত্যু ওঁর হাত দিয়েই শুরু হয়েছিল এবং তার সুবর্ণ জয়ন্তী আজ পরিপূর্ণ করছেন এখনকার যাঁরা মন্ত্রী আছেন তাঁরা। শিক্ষার অপমৃত্যু ঘটিয়ে, শিশু মানসের অপমৃত্যু ঘটিয়ে, বাংলাকে পঙ্গু করে, বাংলার শিক্ষা জগতকে পঙ্গু করে আজকে পশ্চিমবঙ্গের শিক্ষা ক্ষেত্রে নাকি অগ্রগতি হয়েছে এবং তা নিয়ে পশ্চিমবঙ্গ সরকারের তরফ থেকে বড়াই করে বলা হচ্ছে, কিন্তু আমার জিজ্ঞাস্য, তাহলে আজকে পশ্চিমবঙ্গের স্থান শিক্ষা ক্ষেত্রে ১৩তম স্থানে নেমে এলো কেন? ২৫টি রাজ্য এবং ৭টি কেন্দ্রশাসিত অঞ্চলের মধ্যে পশ্চিমবঙ্গের স্থান এ ক্ষেত্রে যেখানে দ্বিতীয় ছিল

সেখানে আমরা নেমে এসেছি ১৩তম স্থানে। বলুন আপনারা, এ লজ্জা আমরা কি করে ঢাকবো, কোথায় রাখবো? পশ্চিমবঙ্গে শিক্ষার মানসিকতা কি ভাবে এদের হাতে অবনমিত হয়েছে, লাঞ্ছিত হয়েছে তা আজ আমাদের সকলকে ভেবে দেখতে হবে। এরা ভূমি সংস্কারের নামে বড়াই করে অনেক কথা বলেন। ভূমি সংস্কারের ভিত কবে থেকে তৈরি হয়েছে সেকথাটা কিন্তু ওরা একবারও বলেন না। জমিদারী প্রথা উচ্ছেদ, ভূমির সিলিং তৈরী করা, ব্যক্তিগত মালিকানা নির্ধারণ, বর্গাদার, পাট্টাদার—এ সমস্ত তো কংগ্রেসীদেরই তৈরী। এসব কথা উচ্চারণ করতে বোধহয় ওদের জিভ আড়ষ্ঠ হয়ে যায় তাই তা বলেন না। আজকে বর্গাদারকে প্রতিষ্ঠিত করতে গিয়ে সেখানে গণতান্ত্রিক আন্দোলনের পরিবর্তে আপনারা পশ্চিমবঙ্গে বর্গীর আন্দোলন চালিয়েছেন। বিগত আর্থিক বছরে অর্থাৎ '৮৯ সালে ৫৮ হাজার একর জমি বিলি করার কথা ছিল কিন্তু এক ছটাক জমিও আপনারা বিলি করেননি। কেন বিলি করেননি তার উত্তর দেবেন কি? এর পর স্বাস্থ্য ব্যবস্থার কথায় আসি। কোথায় গিয়েছে স্বাস্থ্য ব্যবস্থা। দুদিন আগে ইউনিভার্সিটি ইনস্টিটিউটে বক্তৃতা করতে গিয়ে অর্থমন্ত্রী বলেছেন স্বাস্থ্য ব্যবস্থার কি পরিণতি হয়েছে। এতো অস্বাস্থ্যকর পরিবেশ পশ্চিমবঙ্গে এর আগে কোনদিন হয়েছে কি? আমরা দাবী করেছিলাম যে কোলকাতার তিনশ বছর পূর্তি উপলক্ষে কোলকাতা তথা পশ্চিমবাংলার বুকে অল ইন্ডিয়া ইনসটিটিউট অব মেডিক্যাল সায়েন্স তৈরী করা হোক। সেখানে পশ্চিমবঙ্গে সরকার শুধু জমি দিক এবং কেন্দ্রের কাছে একটি প্রস্তাব পাঠাক। এতদিনে পশ্চিমবঙ্গ থেকে একটি প্রস্তাবও গেল না, আমাদের সঙ্গে আলোচনা পর্যন্ত করা হল না। কি ব্যাপার বুঝি না। কার স্বার্থ রক্ষা করছেন? বড় বড় শিল্পপতিদের দিয়ে প্রাইভেট হাসপাতাল তৈরী হবে আর পাশাপাশি একটা অল ইন্ডিয়া ইনসটিটিউট অব মেডিক্যাল সায়েন্স চিকিৎসা শিক্ষার ক্ষেত্রে, চিকিৎসার ক্ষেত্রে, বিজ্ঞানের ক্ষেত্রে উন্নতির জন্য কোলকাতার বুকে বা আশেপাশে কেন প্রতিষ্ঠিত হবে না আমরা বুঝতে পারি না। কেন এই চিন্তাধারা পশ্চিমবাংলা সরকারের পক্ষ থেকে আসবে না? কেন কোন প্রস্তাব দিল্লীর কাছে যাবে না, কেন দাবী উঠবে না—এসব কথা নিশ্চয় আমাদের সকলকে ভাবতে হবে। আজকে যে সাংঘাতিক, ভয়ঙ্কর পদ্ধতিতে, ষ্টালিনের পদ্ধতিতে—কারণ তার বংশধর আপনারা এবং আপনারা নিজেরাই সে দাবী করেন—যে রাজনৈতিক হত্যাকান্ডের মধ্যে দিয়ে, হাজার হাজার কংগ্রেস কর্মীর উপর অত্যাচার চালিয়ে, হাজার হাজার গ্রামে সন্ত্রাস সৃষ্টি করে, হাজার হাজার বুথ দখল করে, হাজার হাজার শান্তিপ্রিয় মানুষকে গ্রাম ছাড়া করে, ঘর ছাড়া করে, ভোটার লিষ্টে কারচুপি করে, বুথ দখল করে, কংগ্রেস কর্মী ও মানুষদের খুন করে চলেছেন সে কথা পশ্চিমবঙ্গের মানুষ সবাই জানেন। এমন কি আসানসোলে ৭ বছরের একটা বাচ্ছা ছেলে—সোহনকে আপনারা খুন করেছেন। তার বিচার হয়নি, তার বিচার পাইনি পশ্চিমবঙ্গের মানুষ, তার বিচার পাইনি তার বাবা মা। তাই এই সরকারের প্রশস্তিগান যে রাজ্যপালের ভাষণে দেওয়া আছে তার প্রতিবাদ করা ছাড়া কোন শুভ মস্তিষ্কের মানুষের আর গত্যন্তর নেই, তাই তার আমি তীব্র প্রতিবাদ জানাচ্ছি। স্যার, এই কথা বলে আমাদের দলের তরফ থেকে যেসব সংশোধনীগুলি দেওয়া হয়েছে সেগুলির প্রতি সমর্থন জানিয়ে ও সেগুলি গ্রহণের দাবী জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[1-40–1-50 P.M.]

**শ্রীদীপক সেনগুপ্ত** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, এবারকার এই অধিবেশন অনেক দিক থেকেই ঐতিহাসিক। আজকে মাননীয় রাজ্যপালের ভাষণের উপর বক্তৃতা শুনতে গিয়ে মনে হচ্ছিল বহুদিনের পুরানো নিয়ম আপনি পরিবর্তন করে ফেলেছেন কিনা। রাজ্যপালের ভাষণের উপর বোধ হয় তখন ব্যবস্থাটা হয়েছে, এই আকাশ এবং মহাকাশের নীচে আর সমস্ত কিছু আলোচনা করা যাবে, শুধু রাজ্যপালের মর্মার্থ নিয়ে কিছু আলোচনা করা যাবে না, বিরোধী দলের সদস্যদের বক্তব্যের মধ্যে তাই এসেছে। পশ্চিমবঙ্গ যে একটা ব্যবস্থার মধ্যে দিয়ে, আমরা বামপন্থীরা এখানে ক্ষমতায় এসেছি। ওরা উল্লসিত হয়েছেন পূর্ব জার্মানির ঘটনা দেখে, মনে হচ্ছিল পুঁজিবাদের কতগুলো অত্যন্ত পেটোয়া কিছু লোক এই বিধানসভায় এসেছেন, যারা উল্লসিত সাম্যবাদের ব্যবস্থা ব্যর্থতা দেখে এবং যারা মনে করছি এই ব্যবস্থা দিয়েই তারা তাদের পুরাণ যে ব্যবস্থাকে হারিয়ে যেতে বসেছে, সেই ব্যবস্থাকে তারা কায়েম করতে পারবেন, পুঁজিবাদের ব্যবস্থাকে এখানে আরো সক্রিয়ভাবে রোপন করতে পারবেন এই দেখেই যে তারা উল্লোসিত হচ্ছেন। সমাজতন্ত্রের কথা—এটা দেখে আমি মোটেই দুঃখিত নই, কারণ যে দলের ওবা প্রতিনিধিত্ব করেন, সেই দলের সাইনবোর্ডে লেখা আছে সমাজতন্ত্রের কথা, সেই দলের সাইনবোর্ডে লেখা ধর্ম নিরপেক্ষতার কথা। সেই ধরনের একটা হোটেল, যে হোটেলের সাইনবোর্ডে লেখা থাকে তৃপ্তী হোটেল, থাকার এবং খাবার সুবন্দোবস্ত আছে। কিন্তু হোটেলে ঢুকলে দেখা যায় থালা নোংরা এবং বালিশ তেল চিটচিটে হয়ে আছে। সেখানে থাকার কোন ব্যবস্থা নেই, ঠিক একই অবস্থা হচ্ছে ওদের দলের। যে দল বলে সমাজতন্ত্রের কথা, কিন্তু সমাজতান্ত্রিক পদ্ধতির পতনে তারা উল্লসিত । যে দল বলে আমরা ধর্ম নিরপেক্ষ, কিন্তু ৪২ বছর এর শাসনে আমরা এবারকার নির্বাচনের প্রথম দেখলাম প্রাক স্বাধীনতা কালে দেশে যে ধরনের সাম্প্রদায়িক পরিবেশ সৃষ্টি হয়েছিল, এবারকার নির্বাচনের পূর্বে অবস্থা বাবরী মসজিদ, রাম জন্মভূমিকে কেন্দ্র করে ঠিক সেই অবস্থাতে গেছে। আমরা নিশ্চয়ই সুখী পশ্চিমবাংলাতে, আমরা মানুষকে সচেতন করে সারা ভারতবর্ষে একটা দৃষ্টান্ত স্থাপন করছি। ওরা বারেবারে বললেন পশ্চিমবাংলায় নাকি নির্বাচন বৈজ্ঞানিক পদ্ধতিতে রিগিং হয়েছে। সারা ভারতবর্ষের মানুষ জেনেছে, বারে বারে বলেছেন সারা ভারতবর্ষের মানুষ জেনেছে, ওরা কি ভুলে গেছেন সারা পৃথিবীর মানুষ জেনেছে সঞ্জয় সিং, আজকে লন্ডনে রয়েছেন, আমেথী কেন্দ্রে, প্রধানমন্ত্রীর নির্বাচনী কেন্দ্রে যে ঘটনা ঘটেছে আজকে সারা পৃথিবীর মানুষ বুঝে গেছে, যে দেশ দাবী করে বিশ্বের বৃহত্তম গণতান্ত্রিক দেশ, সেই দেশের প্রধানমন্ত্রী একটা নির্বাচনে জেতবার জন্য শুধু প্রশাসনিক ব্যবস্থা নয়, নির্বাচনের দিনে গুণ্ডা লাগিয়ে সমাজবিরোধীদের লাগিয়ে কিভাবে ব্যবস্থা করেছেন, এই কথা আজকে প্রমাণ হয়ে গেছে, সারা পৃথিবীর মানুষ জেনেছে। আজকে সেই মানুষের ক্ষেত্রে আজকে তারা বলছেন যে পশ্চিমবাংলাতে নাকি গণতান্ত্রিক পদ্ধতিতে নির্বাচন হয়নি। তাহলে ৪২ পার্সেন্ট ভোট ওরা কোথা থেকে পেলেন? বলছেন তো শতকরা ৪২ ভাগ মানুষ তারা ভুল বুঝে রয়েছে। কোন কোন ক্ষেত্রে আপাতত: আমাদের উপর একটু ক্ষুদ্ধ হয়েছেন তারা এটা করেছে, ভোট দিচ্ছে, কিন্তু আমরা পশ্চিমবাংলা থেকে এটা দেখাতে চাই যে ভারতবর্ষে আমরা প্রকৃত পক্ষে একটা সমাজতন্ত্রকে নিয়ে আসবো। এবং সেই সমাজতান্ত্রিক ব্যবস্থা আনতে হলে ধর্ম নিরপেক্ষতাকে রাখতে হবে যে

কোন মূল্যে। আজকে তো আমরা বলছি সারা পশ্চিমবাংলায় একটা পরিবেশ সৃষ্টি হয়েছে। এটা ঠিক কথা গত কয়েক বছরে রাজ্যপালের যে ভাষণগুলো ছিল তার চাইতে বিচার করতে গেলে পরে এবারকার ভাষণ, চমকহীন ভাষণ, এখানে কোন চমক নেই, এখানে কোন সংগ্রামের প্রশ্ন নেই, এখানে কোন বৈরীতার রেখা নেই। কারণ আমরা কেন্দ্রে একটা সরকার পেয়েছি, যে সরকার বামফ্রন্টের ঘোষিত বৈরী সরকার নয়। যে সরকার এর একমাত্র কাজ ছিল পশ্চিমবাংলাকে বঞ্চিত করে, পশ্চিমবাংলার মানুষকে দুর্দশা ক্লিষ্ট করে তোলা, তাইতে আমরা দেখেছি হলদিয়া পেট্রো কেমিকেলের প্রোগ্রাম আমরা ১২ বছর আগে নিয়ে এলাম, বারে বারে কেন্দ্রীয় সরকারের কাছে এটা পাঠানো হয়েছে, ১২ বছর এদের ঘুম ভাঙেনি, নির্বাচন ঘোষণার পূর্ব মুহূর্তে একদিনে এরোপ্লেনে করে চড়ে সেই সময়কার সেই প্রধানমন্ত্রী এসে ভিত্তি প্রস্তর স্থাপন করে গেলেন, হলদিয়া দিয়ে গেলাম। হলদিয়া ওরা দেননি, হলদিয়া সত্যই আমাদের সংগ্রামের ফল। কিন্তু দেরী হয়ে গেছে। আজকে আর ওদের দেবার কিছু নেই। আজকে সেই হলদিয়া পেট্রো কেমিক্যাল নিয়ে আমরা এগোচ্ছি, নানা অসুবিধা রয়েছে, ব্যক্তিগত মালিকানা ঢুকছে, সেটা নিশ্চয়ই আমরা লক্ষ্য করবো। ব্যক্তিগত মালিকানার ভিতর দিয়ে ব্যক্তিগত মালিকানা, সরকারী রাষ্ট্রীয় পুঁজি ধরে যাতে শোষণের ব্যবস্থা না জানতে পারে, সেটা আমরা নিশ্চয়ই দেখবো।

[1-50–2-00 P.M.]

(শ্রীসৌগত রায় : আম্বানীর কথা বলুন।) এ' আম্বানী, টাম্বানী, কি সব বলছেন, ওদের তো আপনারাই ভাল করে চেনেন। ওদের ভয়ঙ্কর চেহারা আপনাদের পরিচিত। আমরা ওদের চিনি না। আমরা শুধু এই টুকু বুঝেছি যে, এই অবস্থার মধ্যে পুঁজিবাদীদের সঙ্গে হাত মিলিয়ে প্রকল্প গড়া ছাড়া আমাদের বিকল্প কোন পথ নেই। তাই আমরা হাত মেলাতে বাধ্য হচ্ছি। আমরা গোয়েঙ্কার মত পুঁজিপতির বিরুদ্ধে সংগ্রাম করা সত্ত্বেও হলদিয়া যাতে গড়া যায় তার জন্যই গোয়েঙ্কার সঙ্গে হাত মিলিয়েছি। আমরা জানি, নিশ্চিত আম্বানী পুঁজিপতিদের মধ্যেও অন্য ভাবে চিহ্নিত। যাই হোক এক্ষেত্রে আমাদের কাছে বিকল্প কোন উপায় নেই। পশ্চিমবাংলার মানুষের জন্য আমাদের এসব করতে হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে আমরা বলেছি যে, পশ্চিমবাংলায় অপেক্ষাকৃত একটা সুপরিবেশের মধ্যে দিয়ে নির্বাচন হয়েছে এবং শান্তিতে নির্বাচন হয়েছে। বিরোধী পক্ষ এই বক্তব্যের বিরোধিতা করছেন, প্রতিবাদ করছেন। যে দল নিজেদের বলেন ভারতবর্ষের বৃহত্তম রাজনৈতিক দল, তাঁদের একথা বলতে লজ্জা করে না, তাঁরা দার্জিলিং সংসদীয় আসনে নির্বাচন থেকে নীতিহীনভাবে সরে এলেন, প্রতিদ্বন্দ্বিতা করলেন না। সেখানে বিচ্ছিন্নতাবাদের সঙ্গে হাত মিলিয়ে জি.এন.এল.এফ প্রার্থীকে সমর্থন করলেন। এর পরেও তাঁরা বলছেন, সাম্প্রদায়িকতা, বিচ্ছিন্নতা, প্রাদেশিকতার বিরুদ্ধে লড়বেন! মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওঁদের কি বলব! এটা আমাদের দেশের একটা দুর্ভাগ্য। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি ব্যবস্থা করেছেন ভারতবর্ষের প্রথম প্রধানমন্ত্রী পণ্ডিত জওহরলাল নেহেরুর জন্ম শতবার্ষিকী উপলক্ষ্যে আমাদের এই সভার লবিতে তাঁর ছবি রাখা হবে। কিন্তু আমাদের এটা ভাবতে খারাপ লাগছে যে দেশের একটা প্রকল্প তাঁর নামে ঘোষিত হ'ল। পুরোন একটা পরিকল্পনা, যেটা শুরু হয়েছিল পূর্বতন জনতা সরকারের আমলে—এটা আজকে কেউ অস্বীকার করতে পারবেন না যে, 'খাদ্যের বদলে

কাজ' পরিকল্পনাটি সে সময়ে শুরু হয়েছিল আর যেই অস্বীকার করুন, সৌগতবাবু নিশ্চয়ই অস্বীকার করতে পারবেন না—লক্ষ কোটি জনগণের টাকায় যে পরিকল্পনা চলে সেই পরিকল্পনার নাম বদল করা হ'ল শুধু মাত্র সরকারী ক্ষমতাকে ব্যবহার করার মধ্যে দিয়ে এবং তাকে ব্যক্তি বিশেষের নামের সঙ্গে জুড়ে দেওয়া হ'ল! অবশ্য আমি রাজীব গান্ধীকে দোষ দিই না, তিনি দেশের জন্য কিছু না করেই ক্ষমতায় এসেছিলেন, ঠাকুরদা এবং মায়ের নামে তিনি ক্ষমতায় এসেছিলেন এবং রোজগার করেছেন, তাই তিনি চেয়েছিলেন দেশের জনগণও পন্ডিত নেহেরুর নামে রোজগার করে নিক। এই চিন্তা ভাবনারই মধ্যে দিয়েই বোধ হয় প্রকল্পের নাম পরিবর্তন করা হয়েছে। কিন্তু গণতান্ত্রিক দেশে এ জিনিস চলতে পারে না। ব্যক্তির নামে কখনই একটা বড় পরিকল্পনা চলতে পারে না। আমরা আশা করব আগামী দিনে এর পরিবর্তন ঘটবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্তমান অর্থনৈতিক অবস্থার মধ্যে একেবারে পালটা নাহলেও পরিপূরক হিসাবে কো-অপারেটিভ বা সমবায় ব্যবস্থাকে আমরা মেনে নিয়েছি। কারণ এ ছাড়া আর কোন পথ নেই। কিন্তু আজও আমাদের প্রতিটি কো-অপারেটিভ সোসাইটি অত্যন্ত দুর্বল। পার্থবাবু তাঁর নিজের অভিজ্ঞতা থেকে বলেছেন কোথাও কোথাও তাঁত শিল্প সুতো পাচ্ছে আমিও তাঁত শিল্পের সঙ্গে যুক্ত আছি। বাস্তব অবস্থাটা খুব একটা ভাল নয়। সুতো, রঙ ইত্যাদির দাম যেভাবে বেড়ে চলেছে তাতে তাঁত শিল্প নষ্ট হয়ে যাচ্ছে। আজকে কো-অপারেটিভের মাধ্যমেও তাঁত শিল্প চলছে না। কিন্তু তবুও রাজ্যপালের ভাষণের মধ্যে একটা ভাল কথা রয়েছে যে, বৃদ্ধ তাঁত শিল্পীদের পেনশনের ব্যবস্থা করা হবে। আমরা জানি যে, আমরাই প্রথম পশ্চিমবাংলায় কৃষি পেনসন চালু করেছি। কিন্তু অর্থাভাবের জন্য সেটাকে ব্যাপকভাবে প্রসারিত করতে পারিনি। সমস্ত বৃদ্ধ কৃষকরা যাতে পেনসন পেতে পারেন তার জন্য আমাদের সরকারকে উদ্যোগ গ্রহণ করতে হবে। এবং সেই অনুরোধ আমি আপনার মাধ্যমে সরকারের কাছে রাখছি। সেচ ব্যবস্থার সম্প্রসারণের উদ্দেশ্য নিয়ে রাজ্যপালের ভাষণের মধ্যে বিভিন্ন সেচ প্রকল্পের কথা উল্লেখ করা হয়েছে। এই প্রসঙ্গে আমাকে বলতে হচ্ছে যে, এই বিধানসভায় আমরা বার বার তিস্তা প্রকল্পের কথা আলোচনা করেছি এবং আজকেও সেই সম্পর্কে কিছু বলতে হলে আমাকে ওঁদের সম্বন্ধেও কিছু বলতে হবে। স্যার, আপনি জানেন যে, ওঁদের আমলে কেন্দ্রীয় সরকার এই প্রকল্পের জন্য আমাদের কোন টাকা দেননি। আমাদের রাজ্য সরকারকে নিজ উদ্যোগে এই প্রকল্পের কাজ করতে হয়েছে। আজকে আমরা দেখছি যে, রাজ্যপালের ভাষণের মধ্যে তিস্তার বাঁ-হাতি খাল সম্বন্ধে কোন উল্লেখ নেই। তবে এবিষয়ে সরকার ইতি-মধ্যেই ঘোষণা করেছেন। সরকারের সব ঘোষণাই যে রাজ্যপালের ভাষণের মধ্যে আসবে, তা আমরা নিশ্চয়ই আশা করব না কিন্তু এটা নিশ্চয়ই আশা করব যে, রাজ্যপালের ভাষণের মধ্যে না থাকলেও সরকারের আগামী ঘোষণার মধ্যে এটা থাকবে, সেখান থেকে এটা বাদ পড়ে যাবে না। আমরা লক্ষ্য করেছি এই বক্তৃতার মধ্যে বেকার যুবকদের কর্মসংস্থানের জন্য ব্যাঙ্কগুলির মাধ্যমে কেন্দ্রীয় প্রকল্পের কথার উল্লেখ আছে। রাজ্যপালের ভাষণে উল্লেখ করা হয়েছে যে, এ-বছর ৫৫ হাজার কেস আমরা ব্যাঙ্কগুলির কাছে পাঠিয়েছি। আর একটি তিক্ত অভিজ্ঞতা বেকার-যুবক-যুবতীদের মধ্যে দেখা দিয়েছে। তাদের ডেকে নিয়ে আসা হয়, ইনটারভিউ নেওয়া হয়, ব্যাঙ্ক কর্মচারীদের উপস্থিতিতে সমস্ত কিছু বাছাই-টাছাই করা হয়। অনেক সময় ইচ্ছাকৃতভাবে অনুপস্থিতির মধ্য দিয়ে এই কমিটিগুলিকে কাজ করতে হয়। যখন ৫৫ হাজার যুবক-যুবতীর পুনর্বাসন পরিকল্পনার কাজগুলি করে পাঠানো হল

তখন মাত্র ২৫ হাজার বেকার যুবক-যুবতীকে পরিকল্পনার আওতায় আনা হল। এইভাবে ৪০ শতাংশ কেস হয়েছে আর শতকরা ৬০ শতাংশ কেস হয়নি। ব্যাঙ্ক টাকা দেননি। ব্যাঙ্ককে বারেবারে বলা সত্ত্বেও ওদের ঘুরে আসতে হয়। এরফলে বেকার-যুবতীরা হতাশায় ভুগছে। সুতরাং সেই হতাশা দূর করবার জন্য সক্রিয় উদ্যোগ নিতে হবে, সকলকে সহযোগিতা করতে হবে, খালি শুধু বিরোধিতা করলেই চলবে না। এরপর আমি আর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় খাদ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। তিনি এখানে উপস্থিত আছেন। আমরা বহুদিন ধরে দাবী করছি ১৪টি নিত্য-প্রয়োজনীয় জিনিস যা আমাদের সাধারণভাবে লাগবে সেটা আমরা কম পয়সায় সাধারণ মানুষের কাছে পৌঁছে দেব। এটাই আমাদের কেন্দ্রের কাছে দাবী। রাজ্যসরকার গত বিধানসভার অধিবেশনে ঘোষণা করেছিলেন ক্ষেতমজুরদের চাল দেওয়া হবে ২ টাকা ২৫ পয়সা দরে। একবছর দেওয়া হয়েছে, আগামী বছর চালু রাখা হবে মাননীয় খাদ্যমন্ত্রী ইতিপূর্বে ঘোষণা করেছেন। কিন্তু এবারকার যে অভিজ্ঞতা সেই অভিজ্ঞতা থেকে আমি মাননীয় খাদ্যমন্ত্রীকে স্মরণ করিয়ে দিতে চাই, ক্ষেতমজুরদের জন্য যদি আলাদা রেশন কার্ডের ব্যবস্থা না করতে পারেন তাহলে মন্দ ছাড়া ভাল হবে না। যেহেতু (ক) শ্রেণীভুক্ত রেশন কার্ড সেই কারণে এমন অনেক লোক পেয়ে যান—বিশেষ করে যেহেতু পঞ্চায়েত ব্যবস্থার মধ্য দিয়ে আসছে—অনেক জায়গায় কংগ্রেস দলের পরিচালিত পঞ্চায়েত ব্যবস্থা রয়েছে তারা প্রকৃত ক্ষেতমজুরদের কাছে পৌঁছে দেননা, তার বদলে অবস্থাপন্ন লোকদের কাছে ২ টাকা ২৫ পয়সা দরে চাল পৌঁছে যায়। সেইজন্য আমি বলছি, একেবারে নিচের তলার গরীব মানুষগুলির জন্য আলাদা রেশন কার্ডের ব্যবস্থা যদি না করতে পারেন তাহলে আগামী দিনে এই পরিকল্পনা ভালর জায়গায় মন্দ ডেকে নিয়ে আসবে। সুতরাং এ ব্যাপারে সক্রিয় উদ্যোগ নিতে হবে। এবার আমি পি.ডব্লু.ডি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করবো। যদিও এ ব্যাপারে তিনি সচেতন রয়েছেন। কোন কোন জায়গায় পুল এবং ফ্লাইওভার হয়েছে। উত্তরবাংলা যে অবহেলিত সেইকথা আমরা চিরকাল বলে আসছি। কুচবিহারের তিস্তা সেতুর যে রাস্তাটি রেলসেতুর উপর দিয়ে চলে সেই রাস্তা দিয়ে একেবারে চলাচল করা যায় না। সুতরাং সেখানে বিকল্প সেতু হওয়া প্রয়োজন। তেমনি সমভাবে প্রয়োজন জলঢাকায় যেটা আমাদের ওখানে আদাবাড়ী ঘাট বলে পরিচিত, দিনহাটা মহকুমার সঙ্গে সংযুক্ত, সেখানে সেতু করবার জন্য ইতিপূর্বে বিধানসভায় উল্লেখ করা হয়েছে। এ ব্যাপারে সেই এলাকার মানুষ সক্রিয় হয়ে উঠেছে। সেই কারণে পি.ডব্লু.ডি দপ্তরকে বলার প্রয়োজন আছে যে এ ব্যাপারে কিছু চিন্তা করতে হবে এবং সরকারকে দৃষ্টি দিতে হবে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল এবার ভাষণে উল্লেখ করেছেন বিশেষ পরিপ্রেক্ষিতে হয়েছে। কেন্দ্রে একটা সরকার তৈরী হয়েছে। সেই সরকারকে আমরা বন্ধু সরকার হিসাবে গ্রহণ করেছি। আমরা ইতিপূর্বে একটা শত্রু সরকার দেখতে অভ্যস্ত ছিলাম। এই সরকার সেই সরকারের মতন শত্রু মনোভাব নিয়ে চলবে না এই দৃষ্টিভঙ্গী আমরা আশা করছি। আগামীদিনে অষ্টম পরিকল্পনা রয়েছে। সমস্ত পরিকল্পনার পরিপ্রেক্ষিতে আগামী দিনে কেন্দ্রের যে বাজেট অধিবেশন হবে সেই বাজেট অধিবেশনের মধ্য দিয়ে রাজ্যসরকারের কর্মদ্যোগের প্রকৃত চেহারার প্রতিফলন হবে এই আশা রাখি। সর্বশেষে রাজ্যপালের ভাষণের উপর ধন্যবাদ জানিয়ে যে প্রস্তাব এসেছে তাকে সমর্থন জানিয়ে এবং বিরোধী দলের যে সমস্ত সংশোধনী এসেছে তার সম্পূর্ণ বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[2-00–2-10 P.M.]

**শ্রী অমর ব্যানার্জী** : মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব আমাদের সরকারী দলের বন্ধুরা এনেছেন আমি সেই প্রস্তাবের দুনম্বর অনুচ্ছেদটুকু বাদ দিয়ে সমস্ত প্রস্তাবটির বিরোধিতা করছি এবং তার সঙ্গে সঙ্গে আমাদের যে সমস্ত সংশোধনীগুলি আছে সেই সংশোধনীগুলি গ্রহণের জন্য আবেদন জানাচ্ছি। স্যার, আমি প্রথমেই বলছি যে, মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণের ৩ নম্বর অনুচ্ছেদে বলেছেন যে সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় রেখে পশ্চিমবঙ্গে নির্বাচন হয়েছে। সারা ভারতবর্ষের কোথাও কোথাও নাকি সাম্প্রদায়িক ব্যবস্থার জন্য বিঘ্নিত হয়েছিল। আজকে আমি একথা অত্যন্ত পরিষ্কারভাবে বলতে চাই যে, একটা নির্বাচন হয়ে গেল, সেই নির্বাচনের আগে দেওয়ালে দেওয়ালে পোষ্টার পড়ল যে ১৪টি নিত্যপ্রয়োজনীয় জিনিষপত্রের দাম কমাতে হবে, পশ্চিমবঙ্গের সমস্ত বন্ধ কল-কারখানা খুলতে হবে। আরো ছিল যে বোফর্স নিয়ে রাজীব গান্ধী ৬৪ কোটি, টাকা চুরি করেছেন, কোথাও ছিল ১৬৮ কোটি টাকা, কোথাও ২১২ কোটি টাকা আবার কোথাও ১৫৭ কোটি টাকা রাজীব গান্ধী চুরি করেছেন এই কথা লেখা ছিল। কেন্দ্রের বঞ্চনার কথাও লেখা ছিল। বক্রেশ্বর প্রকল্পের দরুণ কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে ভোট দেওয়ার কথাও ছিল, এগুলি মানুষের কাছে আপনারা বলেছিলেন। ভাল কথা। কিন্তু ৯ তারিখে কি হয়েছিল? ৯ই নভেম্বর রাত্রি থেকে কমিউনিষ্ট পার্টির কর্মীরা মোজান পত্রিকা হাতে নিয়ে মুসলমানদের পাড়ায় পাড়ায় মহল্লায় মহল্লায় ত্রাতা রূপে অবতীর্ণ হয়েছিলেন, তাঁরা প্রচার করেছিলেন যে 'ওগো দেখ, এ' কংগ্রেসীরা অযোধ্যায় বাবরি মসজিদের পাশে রাম জন্মভূমি তৈরী করছে, এর পরও তোমরা ওদের ভোট দেবে?' আপনাদের কমিউনিষ্ট পার্টির কর্মীরা ৯ তারিখ থেকে ২৪ তারিখ পর্য্যন্ত গণশক্তি বা অন্য সংবাদপত্র না নিয়ে গিয়ে ঐ মোজান পত্রিকা হাতে নিয়ে ত্রাতা রূপে অবতীর্ণ হয়েছিলেন এবং প্রচার করেছিলেন। আমি একটি কথা বলছি, যখন সমুদ্রের উপর দিয়ে জাহাজ যায় সেই জাহাজে যদি আগুন ধরে যায় তখন সমুদ্রের উপর বড় বড় হাঙরেরা দাঁত বার করে ঘুরে বেড়াচ্ছে দেখেও যেমন সেই জাহাজের মানুষরা সমুদ্রের উপর ঝাঁপিয়ে পড়ে, এ ক্ষেত্রে ঠিক সেই জিনিষই হয়েছে। কমিউনিষ্ট পার্টি এবং কংগ্রেসবিরোধী অন্যান্য দলগুলির অবিমৃষ্যকারিতার ফলে সারা ভারতবর্ষে বি.জে.পি. ২ থেকে ৮৮টি আসন লাভ করেছেন। দিল্লীর একটি মসজিদের একজন ইমাম এক ফতোয়া জারী করে একটা ষ্টেটমেন্ট দিয়েছিলেন, সেই ষ্টেটমেন্ট নিয়ে কমিউনিষ্ট কর্মীরা পাড়ায় পাড়ায় প্রচার করলেন যে দেখ দিল্লীর ইমাম এই কথা বলেছেন, এর পরও কি তোমরা ওদের ভোট দেবে? আমরা বার বার ওয়ারণ করেছিলাম। পুরী বা কাঞ্চীর জগদগুরু শংকরাচার্য্য যদি বলতেন যে সারা ভারতবর্ষে অমুক দলকে ভোট দিও না, ভারতবর্ষের সর্বনাশ হয়ে গেছে, তা সেই সর্বনাশের ইতিবৃত্ত রচিত হল বিগত লোকসভার নির্বাচনে। আমরা সাম্প্রদায়িকতা এবং অপপ্রচারের কাছে পরাজিত হয়েছি এবং ১৯৭৭ সালেও এ অপপ্রচারের কাছে পরাজিত হয়েছিলাম। সারা ভারতবর্ষে তখন না'কি জোর করে নাশবন্দী করা হয়েছিল। রাজনারায়ণ মাথায় সবুজ ফেট্টী বেঁধে বলেছিলেন, যাদের জোর করে নাশবন্দী করা হয়েছে তাদের ৫ হাজার টাকা করে দেওয়া হবে। এমন মানুষেরা আবেদন করতে পারেন। পশ্চিমবঙ্গের দুজন মানুষের নাম বলতে পারবেন যাঁরা ৫ হাজার টাকা পেয়েছেন? কাজে কাজেই মিথ্যার উপর দাঁড়িয়ে একটা নির্বাচন হয়ে গেল।

এই নির্বাচনে আপনারা জয়যুক্ত হয়েছেন বলে বড়াই করছেন, কিন্তু আমার কেন্দ্রে ১০০টি বুথে আমরা নির্বাচনের কাজকর্ম পর্যন্ত করতে পারিনি। আমরা এই ব্যাপারে ডি. এম., ইলেকশন কমিশনার এবং এস.ডি.ও.-র কাছে অভিযোগও করেছিলাম যে, আমার কেন্দ্রের ১০০টি বুথে নির্বাচনের কাজকর্ম বন্ধ। নির্বাচনের দিন দেখা গেল তার ৮৭টি বুথে আমাদের কোন এজেন্ট, কোন কর্মী থাকলো না। এই নির্বাচনকে নিয়ে বড়াই করেন? আমার নির্বাচন কেন্দ্রে একটি বাড়িতে আগুন ধরিয়ে দেওয়া হল যাতে আমাদের ভোটাররা ভয় পেয়ে বেরোতে না পারে। এই নির্বাচন নিয়ে বড়াই করেন? তবুও এই নির্বাচনে আমরা ৪১ পারসেন্ট ভোট পেয়েছি—এটা বুদ্ধদেববাবুর ভুলে গেলে চলবে না। মুখ্যমন্ত্রী দিল্লীতে অজিত সিংকে বুঝিয়ে এলেন যে, পশ্চিমবঙ্গের রুগ্ন শিল্পের দায়িত্ব তোমরা গ্রহণ কর। কিন্তু অজিত সিং বললেন; 'আমরা দায়িত্ব গ্রহণ করতে পারবো না। তাছাড়া ডোল দিয়ে শিল্প বাঁচিয়ে রাখা যায় না। কিছু কনসেশন নিতে হয় নাও, তবে পশ্চিমবঙ্গে যে কয়টি রুগ্ন শিল্প রয়েছে তার দায়-দায়িত্ব আপনাদেরই নিতে হবে। সেইজন্য মুখ্যমন্ত্রী আজকে রাষ্ট্রায়ত্ব শিল্পের কথা বলতে গিয়ে জহরলাল নেহেরুর কথা বলছিলেন। তবে এর জন্য নেতাজীকে অশ্রদ্ধা করে আর একজনকে শ্রদ্ধা জানালে চলবে না তিনি বলেছিলেন যে নেহেরু রাষ্ট্রায়ত্ব শিল্প করতে চেয়েছিলেন, কারণ তাহলেই কেবল দেশের মানুষ ভালভাবে কাজ করবে। আজকে ফ্যাসিষ্ট কায়দায়, ষ্ট্যালিনিয় কায়দায় নির্বাচনী বৈতরণী হয়ত পার হওয়া যায়, কিন্তু তার দ্বারা বিদ্যুৎ উৎপাদন করা যায় না; স্কুল, কলেজ বা হাসপাতাল চালান যায় না, রাষ্ট্রায়ত্ব সংস্থা পরিচালনা করা যায় না। এবং তারজন্য আজকে আপনারা ফল ভুগছেন। কম্যুনিষ্ট কান্ট্রিতে—সোভিয়েত রাশিয়ায় আজকে সাম্প্রদায়িক দাঙ্গা লাগেনি? ১৯৪৬-৪৭ সাল থেকে আজ পর্যন্ত সাম্প্রদায়িক উস্কানী দেওয়ায় আজকে এই অবস্থায় এসে পৌঁছেছে পশ্চিমবঙ্গ। এসব কথা নতুন কোন কথা নয়। নির্বাচনের পরে আমার এলাকায় আমাদের একজন কর্মী—তুষ্ট মণ্ডলকে খুন করে হাত-পায়ে ইট বেঁধে ডুবিয়ে দেওয়া হল। পরে জল থেকে তার বডি তোলা হল। তার ভাই এফ.আই.আর. করলেন। কিন্তু অপরাধীদের একজনকেও এ্যারেষ্ট করা হল না। এর নাম সুষ্ঠু আইন-শৃঙ্খলা পরিস্থিতি? আপনি জানেন, ডাঃ মানস ভূঞাঁ বলেছেন, বর্ধমানের আসানসোলে সোহন দাসের সাত বছরের পুত্র সোমনাথকে খুন করা হল। আপনাদের মধ্যে সৎ মানুষ নেই? এসব কাজ মানুষের কাজ? একটা সাত বছরের শিশু, তাকে জলে ডুবিয়ে মেরে ফেললেন? কিন্তু, আজ পর্যন্ত ঐ খুনের আসামীকে ধরা হল না। তার আগে সাড়ে চৌদ্দ ঘন্টা ছেলেটিকে পাওয়া যায়নি। চারিদিকে জলে জাল ফেলে একটি প্রোটেকটেড এরিয়ার পুকুরের ছেলেটির মৃতদেহ পাওয়া গেল যেখানে তার কোনভাবেই যাবার কথা নয়। রাতে ফ্ল্যাশ লাইট জ্বালিয়ে জাল ফেলে ঐ পুকুর থেকে তার দেহ তোলা হল।

[2-10–2-20 P.M.]

আর সেই ছেলের মৃতদেহ সনাক্ত করা হ'ল, কিন্তু কোন মানুষকে ধরা হ'ল না। সালানপুর পি.এস-এর ফনি মন্ডল বলে এক ভদ্রলোক, তাঁর অপরাধ তিনি কংগ্রেস কর্মী। তাঁর ১৫ বছরের এক মেয়েকে ধর্ষণ করা হ'ল এবং তার গলা টিপে হত্যা করে পুকুরের জলে ফেলে দেওয়া হ'ল। মেয়েটির মা ১৭ বছরের এক যুবককে জল থেকে উঠে আসতে দেখলো, মা সেই যুবকের নাম বললো, এফ.আই.আর হলো, কিন্তু আজ পর্যন্ত সেই যুবককে

পুলিশ ধরলো না একটা বিশেষ রাজনৈতিক দলের কর্মী বলে। এর পরেও কি বলতে হবে পশ্চিমবাংলায় আইন-শৃঙ্খলা ভাল রয়েছে? রাজ্যপালের ভাষণের উপর বক্তৃতা রাখতে গিয়ে মাননীয় পার্থবাবু বলে দিলেন আমাদের এইভাবে দেখতে হবে তাতে পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা ভাল। পশ্চিমবাংলায় বিদ্যুতের অবস্থা আপনারা সকলেই জানেন। আপনারা পশ্চিমবাংলায় বক্রেশ্বর করবেন বলেছেন। কিভাবে করবেন আমরা জানি না, মানুষের রক্ত বিক্রি করে করবেন, নাকি মানুষের সাহায্য নিয়ে করবেন, নাকি মানুষের স্বল্প সঞ্চয়ের টাকা থেকে করবেন, নাকি কেন্দ্রে বন্ধু সরকার এসেছেন গড় গড় করে টাকা দেবেন সেই টাকা দিয়ে করবেন জানি না। আপনারা কি মনোবৃত্তি নিয়ে বসে আছেন জানিনা। আমরা আগে বার বার বলেছি পশ্চিমবাংলায় আপনাদের হাতে যে কটা বিদ্যুৎ প্লান্ট রয়েছে সেখানে যে অব্যবস্থা রয়েছে সেই অব্যবস্থাটা আপনারা একটু অনুধাবন করুন, আপনাদের হাতে যে কটা প্লান্ট রয়েছে সেই গুলোকে নিয়েই আপনারা চিন্তা করুন। আপনাদের হাতে যে কটা পাওয়ার প্লান্ট রয়েছে, তাপ বিদ্যুৎ কেন্দ্র রয়েছে তার একটাও টারগেটের ৫০ পারসেন্ট বিদ্যুৎ দিতে পারছে না। বক্রেশ্বর নিয়ে তো নির্বাচন বৈতরণী পার হয়ে গেছেন, আর ওটাকে তুলে তো কোন লাভ নেই। ১৯৯২ সালের বিধানসভা নির্বাচনে না হয় হলদিয়া পেট্রোকেমিক্যাল কমপ্লেক্স নিয়ে তুলবেন। পশ্চিমবাংলায় কোন শিল্পপতি শিল্প তৈরী করতে আসছেন না। মাননীয় সদস্য পার্থবাবু বললেন পশ্চিমবাংলায় ক্ষুদ্র শিল্প, বৃহৎ শিল্প এগিয়ে চলেছে। পার্থবাবু কি জানেন না পশ্চিমবাংলায় ৭০ ভাল কারখানা রুগ্ন হয়ে রয়েছে, বন্ধ হয়ে রয়েছে? আজকে সেল্ফ এমপ্লমেন্ট প্রোগ্রামে ২৫।৩৫ হাজার টাকা ব্যয় করলেই কি, ওই প্রোগ্রামের মধ্যে প্রচুর পার্টি ক্যাডারকে ঢুকিয়ে দিলেই কি শিল্পের ক্ষেত্রে পশ্চিমবাংলা দারুণভাবে এগিয়ে চলছে বলা যায়? আজকে হাওড়ায় কি অবস্থা হচ্ছে? কেন আজকে গেষ্ট কিন উইলিয়ম বন্ধ হচ্ছে? কেন আজকে ছোট ছোট কারখানা বন্ধ হয়ে যাচ্ছে? প্রায় সাড়ে ২১ হাজার ছোট ছোট কারখানা বন্ধ। কেন বন্ধ হ'ল? হাওড়ার ছোট ছোট কারখানাগুলোকে আপনারা অর্ডার দিলেন না। আপনারা অফিসারদের প্ররোচনায় বাইরে গেলেন স্ক্রু, নাট, বোল্ট আনতে। আপনারা কর্ণাটককে অর্ডার দিলেন, আপনারা মহারাষ্ট্রকে অর্ডার দিলেন, আপনারা তামিলনাড়ুকে অর্ডার দিলেন, আপনারা হরিয়ানাকে অর্ডার দিলেন। তাহলে ছোট শিল্পগুলো কি করে বাঁচবে? একটা পাড়ার মুদিখানার দোকানে যদি পাড়ার সমস্ত লোকেরা মাল না কেনে তাহলে সেই মুদিখানার দোকান চলবে কি করে? হাওড়া, ২৪-পরগণার হাজার হাজার রুগ্ন শিল্পকে বাঁচানোর জন্য আপনারা কি ব্যবস্থা গ্রহণ করেছেন? মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণের আর একটা জায়গায় বলেছেন—মাননীয় পার্থবাবু অনেক কথা বলেছেন তার মধ্যে আমি যাচ্ছি না—বিল্ডিং রিপেয়ারের জন্য নাকি অনেক টাকা পয়সা খরচ করছি।

আমি সবিনয়ে একটি প্রশ্ন মাননীয় শিক্ষামন্ত্রীর কাছে জিজ্ঞাসা করতে চাই যে সপ্তম যোজনায় পশ্চিমবঙ্গের স্কুল বিল্ডিং রিপেয়ারের জন্য আপনারা কত টাকা চেয়েছিলেন আর কত টাকা আপনারা খরচ করতে পেরেছিলেন। আমরা জানি সপ্তম যোজনাতে কেন্দ্রীয় সরকার দিয়েছিলেন ৩১ কোটি স্কুল বিল্ডিং রিপেয়ারের জন্য আর আপনারা খরচ করতে পেরেছেন মাত্র ২১ কোটি টাকা। বাকী টাকাটা আপনাদের ফেরৎ চলে গেছে। আর আপনারাই এখানে বড় বড় কথা বলছেন। আপনাদের তো এখন বন্ধু সরকার এসেছে যা আপনাদের

অনেকদিনের প্রত্যাশা ছিল। এই বন্ধু সরকার আসার পরে আপনাদের সব দপ্তরের মন্ত্রীরা সবাই মিলে দিল্লীতে গিয়ে দাবী-দাওয়া করতে লাগলেন। কেউ বা বললেন কংসাবতী, তিস্তা ব্যারেজ প্রকল্পের জন্য আরো বেশী টাকা দরকার, কেউবা বললেন আমার স্বাস্থ্য দপ্তরের জন্য টাকা চাই ইত্যাদি। এইসব দেখে জ্যোতিবাবু বুঝলেন যে ওইভাবে দাবী-দাওয়া করলে তো চলবে না। তখন তিনি মন্ত্রীদের ডেকে বললেন যে এখন কোন দাবী করা যাবে না। এতো তাড়াতাড়ি দাবী করা যাবে না। আসলে কেন্দ্রীয় অর্থমন্ত্রী শ্রী মধু দন্ডবতে তো পরিষ্কারভাবে বলে দিয়েছেন যে আপনাদের প্রায়োরিটির ভিত্তিতে আসতে হবে কারণ পশ্চিমবঙ্গ তো একটা ডুবন্ত জাহাজ, তার আর কত জায়গায় রিপু করা যাবে বা কত জায়গায় তাপ্পি মারা যাবে? তোমরা হলদিয়া করবে না বক্রেশ্বর প্রকল্প করবে? না কি বন্ধ কলকারখানা খুলবে, না কি মৃতপ্রায় হাসপাতালগুলির উন্নতি করবে? সুতরাং কোনটা আগে করবে তার একটা প্রায়োরিটি ভিত্তিতে জানান তারপরে ব্যবস্থা নেওয়া হবে। এই কারণেই রাজ্যপালের ভাষণে এই বিষয়ে কিছু ইঙ্গিত নেই। তারপরে রাজ্যপালের ভাষণে তো একবারও বললেন না যে আমাদের রাজ্যে এই রকমও ঘটেছে যে একটি মা তার শিশু সন্তানকে ভূমিষ্ট করার পরে তার পিতা যখন ফুলের তোড়া নিয়ে তার সদ্যজাত সন্তানটিকে দেখতে আসেন, সেই সময়ে তার সন্তানটিকে দেখতে না পেয়ে দেখেন যে পাশে একটি কালো কুকুর শুয়ে আছে। এই জিনিষ তো এখানে ঘটেছে, পশ্চিমবঙ্গে প্রত্যেকটি হাসপাতালের তো এই হাল। এই সংবাদপত্রে দেখলাম যে মেডিকেল এ্যাডমিশানের ক্ষেত্রে যে কোটা আছে মুখ্যমন্ত্রীর তা নিয়েও দুর্নীতি চলছে। কিছুদিন আগে স্টেটস্‌ম্যান পত্রিকায় প্রকাশিত হয়েছে যে মুখ্যমন্ত্রীর যে কোটা আছে তাতে বিভিন্ন স্তরের রাজনৈতিক নেতৃবৃন্দদের পরিবারের সন্তান-সন্ততিদের মেডিকেল এডুকেশানের ব্যবস্থা করে দেওয়া হয়েছে। আপনারা বলবেন যে কংগ্রেস আমলে তো এরকম বহু ঘটেছে। হ্যাঁ ঘটেছে, সেইজন্যই তো কংগ্রেস খারাপ ছিল, আপনারা তো ভালো তাহলে আপনাদের রাজত্বে এ জিনিষ ঘটছে কেন? এইসব কারণেই রাজ্যপালের ভাষণকে বিরোধিতা করছি। তারপরে মাননীয় সদস্য দীপক বাবু বললেন যে আমরা নাকি দার্জিলিংয়ে আমাদের আদর্শ বিসর্জন দিয়েছি। আমার প্রশ্ন আদর্শের দীপ্তি দেখিয়ে লাভ কি? আপনিতো নেতাজী সুভাষচন্দ্র বসুর পার্টির লোক আপনার ওপর দিয়ে তো কমিউনিষ্ট পার্টি তো স্টীম রোলার চালিয়ে দিয়েছে। নেতাজীর ছবি তো বাড়িতেই টাঙানো আছে আর তাঁর আদর্শ তো সব ভুলে গেছেন। সুতরাং আপনি আবার আদর্শের কথা বলেন? আপনাদের লজ্জা করলো না যে আদবানি যেসব কথা বলে গেলেন আপনারা সেগুলো শুনলেন? আদবানি যে স্বামীজীর বড় বড় ক্যাপশান নিয়ে, ছবি নিয়ে বড় বড় কথা, আদর্শের কথা বললেন, ওই আদবানি কি স্বামীজীর পার্টির লোক। ওই আদবানির পার্টি যে এখানে ইট পূজা করলেন আপনারা তো তার জন্য কোন স্টেপ নিলেন না। বরং সেই ইটগুলো যাতে ঠিকমত অযোধ্যায় যেতে পারে সেইজন্য পুলিশ ব্যারিকেড দিয়ে নিয়ে যাবার ব্যবস্থা করলেন। আপনারাই তো সাম্প্রদায়িকতার জীগির তোলেন। কংগ্রেস দল আপনাদের শত্রু ছিল এখন আপনাদের বন্ধু সরকার এসেছে কেন্দ্রে। আমরা আমাদের দলের সদস্য শ্রী সত্যরঞ্জন বাপুলী মহাশয় যা বললেন তার প্রতি কিছুটা শ্লেষ করে মাননীয় পার্থবাবু বললেন আমাদের একটা বন্ধু সরকার তৈরী হয়েছে। সেই বন্ধু সরকারের কাছে তো আপনাদের অনেক দাবী। আপনাদের যে দেওয়াল লিখন ছিল যে নিত্য প্রয়োজনীয় ১৪টি দ্রব্য সুলভে দিতে হবে কেন্দ্রকে এখন কি সেই দাবী ভুলে গেলেন?

কটা জিনিষ আপনারা সুলভে রেশনে দিতে পারছেন? আপনারা বন্ধ কলকারখানা খোলার জন্য কেন্দ্রের কাছে টেনটেটিভ ডেট আপনাদের রাখা উচিত। আপনাদের এখন তো বন্ধু সরকার এসেছে, এতো আর প্রতিক্রিয়াশীল কংগ্রেস সরকার নয়।

[2-20 — 2-30 P.M.]

আপনাদের মদতপুষ্ট সরকার, পশ্চিমবঙ্গের-আপনাদের মুখ্যমন্ত্রীর সহায়তায় সরকারী কর্মচারীদের পৃষ্ঠপোষকতায় ও সরকারী কর্মচারীদের সহায়তায় নির্বাচনে জয়যুক্ত হয়েছেন। আপনাদের কোন কোন বন্ধুকে কেরলে যাবার আবেদন জানাতে পারি, আগামী নির্বাচনে একবার ট্রেনিং দিয়ে আসুন কেরলের ময়নার সরকারকে, তারা এই ট্রেনিং রপ্ত করতে পারলো না বলে তাদের আজকে কি অবস্থা, কম্যুনিষ্টদের নগ্ন রূপটা আজকে বেরিয়ে গিয়েছে। কেরলে আপনাদের তো ধুয়ে মুছে ফেলে দিয়েছে। সারা ভারতবর্ষে বামপন্থীদের কতটা বিজয় হয়েছে জানিনা, বিজয় যেটা হয়েছে সেটা হচ্ছে বি.জে.পি.র, একটা সাম্প্রদায়িক দলের। সেই নির্বাচনের জয়কে নিয়ে আপনারা বড়াই করছেন। বর্তমানে কেন্দ্রর হাতে যে সমস্ত সংস্থাগুলি রয়েছে সেইগুলির কথা ছেড়ে দিন, এখানের একটি সংস্থা দুর্গাপুরের ডি.পি.এল.তার তো আজকে ধরাশায়ী অবস্থা এই রকম কেন, স্যাক্সবী ফার্মার, সরস্বতী প্রেস তাদেরও এই রকম অবস্থা - কেন? আপনারা তো এতদিন পর্য্যন্ত কাম বন্ধ বলে এসেছেন, কাজ করতে হবে না বলেছেন, কলকারখানার শ্রমিকদের দাবির কথা বলেছেন বোনাসের কথা বলেছেন কোন কাজের কথা নেই, শুধু বলেছেন দাবির কথা আর ঝান্ডা নিয়ে ঘুরতে হবে। আজকে পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীর বয়স হয়ে গিয়েছে, উনি কুষ্ঠিটুষ্টি করেছেন কিনা জানিনা, কিন্তু উনি এখন পশ্চিমবাংলার মানুষের কাছে বলছেন আপনাদেরকে কাজ করতে হবে, পশ্চিমবাংলাকে বাঁচাতে হবে, অনেক লেট হয়ে গিয়েছে। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী আপনি একটা জায়গায় বলুন আপনি কোথায় সফল? একটাও কারখানা ভালভাবে চলছে, একটা হসপিটাল ভালভাবে চলছে, একটা ইউনিভার্সিটি ভালভাবে চলছে, একটা রাজপথ ভালভাবে চলছে? আপনারা তো কোন জায়গাতেই স্বার্থক নয়, সর্বত্র একটা নৈরাজ্য অবস্থা, সর্বত্র একটা অরাজকতার অবস্থা সৃষ্টি করেছেন আপনাদের এই দীর্ঘ ১৩ বছরে। সেইজন্য রাজ্যপালের উপর যে আনীত ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব তার সর্বাত্মক বিরোধীতা করে এবং আমাদের যে সংশোধনীগুলি দেওয়া আছে সেইগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমলেন্দ্র রায় ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণে ৩৪টি প্যারাগ্রাফ আছে, আজকে বিতর্কের উদ্বোধন করলেন বিরোধী দলের নেতা সত্যরঞ্জন বাপুলী মহাশয়। তিনি কি বললেন ৩৪টি প্যারাগ্রাফের মধ্যে থেকে ৩৩টি প্যারাগ্রাফ সম্বন্ধে একটিও কথা বললেন না। শুধু একটি প্যারাগ্রাফ সম্বন্ধে দু-একটি কথা বললেন। আর আর একটি প্যারাগ্রাফের একটি লাইন নিয়ে আলোচনা করে গেলেন ৪০ মিনিট ধরে। তাই এই আলোচনা করতে গিয়ে স্বভাবতঃই অনেক বিষয় এসে গিয়েছে। রাজ্যপালের ভাষণের মধ্যে অথবা ভাষণকে ধন্যবাদ জানিয়ে যে প্রস্তাব এসেছে সেই প্রস্তাবের মধ্যে বিষয়গুলি কোথাও নেই এবং বাইরের কিছু কথা তিনি এখানে আমদানিও করেছেন। স্বভাবতঃই বাইরের যেসব কথা তিনি আমদানি করেছেন তার মধ্যে কতকগুলি অত্যন্ত আপত্তিজনক বা ঘোরতর আপত্তিজনক।

রাজ্যপালের ভাষণের মধ্যে আলোচনায় দাঁড়িয়ে আমাকে তার উত্তর নিশ্চয় দিতে হবে। প্রথম কথা হচ্ছে, এই আমরা মার্কসবাদ এবং লেনিনবাদ এর ভিত্তিতে রাজনীতি করছি ভারতবর্ষে এবং করবো। শুধু আমরা করছি তাই নয় সারা পৃথিবীতে মার্কসবাদ এবং লেনিনবাদের ভিত্তিতে, কম্যুনিজমের ভিত্তিতে কোটি কোটি মানুষ রাজনীতি করছে। করবেন। উনি বললেন কি, উনি বললেন শেষ হয়ে গেলো, ওঁদের কথা শুনেছি, কম্যুনিজম শেষ হয়ে গেলো, ইউরোপে শেষ হয়ে গেলো, রাশিয়ায় শেষ হয়ে গেছে, আরো অনেক দেশের নাম করে গেলেন সেখানেও না কি শেষ হয়ে গেছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কার কণ্ঠস্বরে উপকৃত হলো ভারতবর্ষের মানুষ? আজকে যখন ওঁদের দলের মুখ দিয়ে যখন এই কথাগুলি শোনে তখন তাঁরা উপকৃত হয় হিটলারের ভূতের কণ্ঠস্বরে। কংগ্রেসের একজন নেতার মুখ দিয়ে এই বিধানসভায় উচ্চারিত হলো কম্যুনিজম শেষ হয়ে গেলো এই রকম অনেক কথা বলা হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয় কথায় আছে, হাতী, ঘোড়া কত তল ব্যাঙ বলে কত জল। সেই অবস্থা হয়েছে আজকে। যখন প্রায় ৭৫ বছর আগে এই মার্কসবাদ এবং লেনিনবাদের ভিত্তিতে সোভিয়েত রাশিয়াতে এই কম্যুনিজমের ভিত্তিতে বিপ্লব সম্ভাবিত হয়েছিলো এবং সেখানে নুতন রাষ্ট্র গড়ে উঠেছিল ওঁরা বোধহয় সেটা জানেন না এই ইতিহাস। সে রাষ্ট্রকে আঁতুর ঘরে বিনাশ করবার জন্য সারা দুনিয়ার ধনবাদী শক্তি জোটবদ্ধ হয়ে ভাঙ্গবার চেষ্টা করেছিলো। এইসব ইতিহাস, টিতিহাস ওঁরা পড়েন নি। এইসব খবর, টবর রাখেন কি ওঁরা? ফলে হয়েছিলো কি? সেই রাশিয়ায় সেই দেশ যে দেশ ৭৫ বছর আগে এইরকম পুরানো খোলস ছেড়ে বেরিয়ে এসেছে। দেখেননি দ্বিতীয় মহাযুদ্ধে হিটলারের ভূতের কথা সেই কথা এখানে উচ্চারিত করলেন। জানেন না সেই সময় হিটলারের কি অবস্থা হয়েছিলো। দ্বিতীয় মহাযুদ্ধের আমলে ১ কোটি লোকের জীবন বিপন্ন হয়েছিলো, পর্যুদস্ত হয়েছিলো। খোয়াব দেখবেন না। দিনের বেলায় শুয়ে শুয়ে খোয়াব দেখবেন না। স্বপ্ন দেখবেন না যে কম্যুনিজম শেষ হয়ে গেছে। মার্ক্সবাদ, লেনিনবাদ শেষ হয়ে গেছে। আপনাদের ক্ষমতায় কুলোবে না, আপনাদের নেতাদের ক্ষমতায় কুলোবে না। ভালো করে এই কথা মনে রাখবেন। আক্রমণ করবেন না কম্যুনিজমকে। আক্রমণ করবেন না মার্ক্সবাদ, লেনিনবাদকে। যার কিছুই জানেন না, যার কিছুই বোঝেন না তার বিরুদ্ধে আক্রমণ শাণিত করবেন না। প্রতিবাদে আমরা গর্জন করবো, সারা পৃথিবীর কোটি কোটি মানুষ গর্জন করবে। সেটা রাজ্যপালের ভাষণের বাইরে এর কথা কোথাও নেই। একটা কথা দুটো পয়েন্টের প্রোগ্রাম, ভারতবর্ষের অধীনে সমাজ নীতি যদিও ভারতবর্ষে কোনো সমস্যা নেই - তবু দুটি সমস্যায় ওঁরা ভুগছেন, আর দু একজন পুলিশ এবং মহিলাকে নিয়ে তাঁরা ভুগছেন। বর্তমানে হচ্ছে দুটো পয়েন্ট প্রোগ্রাম আমাদের সবাই মিলে ধরে তাড়িয়ে দিলো, আমরা গাঁয়ে থাকতে পারছি না, শহরে থাকতে পারছি না এইসব স্বপ্ন দেখছেন, লেপের তলায় শুয়ে শুয়ে স্বপ্ন দেখবেন না। আমরা কি ফেলবো? আপনাদের নেতারাই ফেলবেন। আপনাদের নেতারা তো কতবার বঙ্গপোসাগরে ছুঁড়ে ফেললেন। স্বপ্ন দেখবেন না। অনেকবার তো এইসব কথা বলছেন। আরো কি সব বললেন, বললেন এই যে ভোট হয়েছে তাতে একজন মহিলা এবং দু-একটি কাগজকে নিয়ে খুব বিব্রত। ভারতবর্ষে আর কোনো মহিলা নেই। সুরুপা যত রকম সৎ বড় গুণে অহিংকৃতা। একটিমাত্রই মহিলা আছেন। তাকে নিয়ে বড় বিপন্ন। তিনি সাইন্টিফিক রিগিং এর হিসাব দিয়ে বললেন ভোটে উনি হেরেছেন রিগিং এর জন্য। এতোই যদি সহজ মামলা হতো যান

না রাজদ্বার তো খোলা আছে, আদালত খোলা আছে। যেসব কথা এখানে বলছেন সেইসব কথা প্রমাণ করে নির্বাচন নাকচ করে দিলে হয়, তাহলে তো এই মহিলা লোকসভায় চলে যেতে পারে না। তাহলে এখানে গলাবাজী কেন? সায়েন্টিফিক রিগিং - রিগিং এর মানে জানেন? আমাদের বিরোধী দলের নেতা সম্মানিত ব্যক্তি, সত্য রঞ্জন, সত্যকে যাঁরা রঞ্জিত করে থাকেন। কিন্তু অসত্যকে যাঁরা রঞ্জিত করে থাকেন তার মধ্যে ওরা হলেন সকলের উপরে। রিগিং মানে কি - ওটা ইংরাজী শব্দ। What is the definition of that particular word? What is the meaning of that particular word? will you kindly explain? কোনটি রিগিং হয়েছে, কি রিগিং হয়েছে? ওঁদের বলার আর কিছু নেই, টু পয়েন্ট প্রোগ্রাম - মেরেধরে তাড়িয়ে দিল, ভোট সব রিগিং হয়ে গেল। মাননীয় বন্ধু দীপক সেন মহাশয় বললেন ওসব রিগিং প্রধানতঃ কখনও কোথাও যদি হয়ে থাকে তাহলে সেটা যেখানে হয়েছে সেটার কথা বললে বলবেন পয়েন্ট অব অর্ডার, স্যার। আমাদের নেতা যতই রিগিং করুন না কেন, তিনি মেরেধরে সবাইকে শেষ করে দিন না কেন, তিনি তো ফ্যাসিস্ট নন, তিনি তো আমাদের নেতা, আমাদের ঐ নেতার বিরুদ্ধে কোন কথা বলা যাবে না। এবারে ভারতবর্ষে কোথাও যদি রিগিং হয়ে থাকে সায়েন্টিফিক অর আনসায়েন্টিফিক, একটা মিনিংলেস টার্ম যদি কোথাও হয়ে থাকে, তাই ডনট নো হোয়াট ইজ দি মিনিং অব সায়েন্টিফিক রিগিং, তাহলে একটা জায়গায় হয়েছে, জানেন না সেকথা? আবার আমাকেও বলতে হবে যে কি অবস্থা হয়েছে? কাজেই এই রিগিং এর কথা ওরা বলবেন, কারণ, এই টু পয়েন্ট প্রোগ্রাম ছাড়া আর কোন প্রোগ্রাম নেই, সেই প্রোগ্রাম অনুযায়ী ওরা এখানে বলেছেন। তারপর আর একটা কথা হচ্ছে যেটা ভাষণের মধ্যে নেই উনি প্রথমে সেই কথা বলেছেন বড় দুঃখ হয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয় চেয়ারে ছিলেন, উনি সেদিন বলে দিয়েছেন। উনি বললেন এই যে টি.ভি.তে টেলিকাস্টিং দেখান হল এই টেলিকাস্টিংএ শুধু গভর্ণরের একজনের কথা শোনান হল। একজনকে কেন দেখান হল, বিরোধী দলের কোন কথা এখানে শোনান হল না কেন, বিরোধী দলকে কেন সেখানে দেখান হল না? অধ্যক্ষ মহাশয় বলেছেন যে সেখানে দেখান হয়েছে। টেলিকাস্টিংএর কোয়েশ্চেন তুলেছেন বলে বলছি যে টেলিকাস্টিং করবে আপনাদের এই আচরণ? এতে তো সারা দেশের মানুষ উল্টো বুঝবে। আপনারা যে আচরণ করেছেন সেদিন, বিধান সভায় রাজ্যপাল সেদিন ভাষণ দিচ্ছেন, যখন হি ওয়াজ ইন পজেসান অব দি ল্য, আপনারা কি বিন্দুমাত্র আইন-কানুন জানেন না? এটা কি মাছের হাট, গড়ের মাঠ যেখানে যা খুশী তাই বলা যায়? এখানে যখন রাজ্যপাল হোন, অধ্যক্ষ হোন, সাধারণ মেম্বার হোন, তাঁরা বক্তৃতা দেন তখন উঠে দাঁড়ান কি নিয়ম সংগত? আমাদের যে বিধি আইন-কানুন আছে সেখানে সেইসব আচরণকে বিধি সম্মত আচরণ বলে না। টি.ভিতে কি দেখাবে? আপনারা যে উক্তি করেছিলেন আপনাদের পুরো বক্তৃতা কন্টিনিউয়াস ইন্টারাপসান। এটা অসাংবিধানিক আচরণ ছাড়া আর কিছু হতে পারে না। যেকথা বলেছেন সৌগত রায়, সত্য বাপুলি মহাশয় কথাটা এ্যাপারেন্টিলি জাসটিফায়েড। কিন্তু একথা মনে রাখতে হবে এই বিধান সভায় এ্যাপারেন্টলি জাসটিফায়েড কথা সব সময় বলা যায় না, সংবিধানে যে আচরণ বলে দেওয়া আছে সেই আচরণ বজায় রেখে সেই কথা বলতে হয়, তা না বললে সেটা মিসকন্ডাক্ট, আনডিজায়ারেবল, আনবিকামিং, আন-কন্সটিটিউসনাল এবং বিয়ন্ড দি রুলস হয়। আপনারা যা করছেন সেদিন সমস্ত বিয়ন্ড দি রুলস। এই অসংসদীয় আচরণ টি ভি-তে

দেখাতে হবে? তাহলে তো টি.ভি'র মানুষরা, মানুষ যাঁরা দেখছেন তাঁরা তো ভুল বুঝবেন। এইসব আচরণ মেছো হাটে করা যায়, গড়ের মাঠে করা যায়, রাস্তা-ঘাটে করা যায়। এখানে মাননীয় সদস্যারা সেটা করতে পারেন এই ধারণা যদি দেশের মধ্যে ছড়িয়ে যায় তাহলে এই ইন্সটিটিউসানের কোন ডিগনিটি, প্রেসটিজ আদৌ বজায় থাকতে পারে না।

[2-30 — 2-40 P.M.]

রাজ্যপাল ডেরোগেট করেছেন এবং রাজ্যপাল ডেরোগেট করার ফলে হয়েছে এই, আপনারা এই ইন্সটিটিউসনকে আঘাত করেছেন, যা আপনারা করতে পারেন না। আপনাদের যা করতে বারণ করা হয়েছে, আপনারা সেই কাজ করে বলবেন যে, টি ভিতে দেখান — মামার বাড়ির আবদার নাকি? এটা হয় না। এটা আপনাদের বোঝা উচিত ছিল। উনি একজন ভেটারান লিডার অপোজিসন পার্টির। এটা উনি বোঝেন না? ওদের জন্য দুঃখ হয়। বাস্তবিকই এই রকম একটা নেতা যদি নেতৃত্ব দিতে থাকেন তাহলে শেষ পর্যন্ত সেই দল যে কোথায় গিয়ে দাঁড়াবে, কোথায় গিয়ে পৌঁছবে, সেটা ভাবতেও অবাক লাগে। হিটলারও রক্ষা করতে পারেনি। হিটলার'ও বোধ হয় শেষ হয়ে যাবে। তারপর আর কি বলেছেন? রাজ্যপাল নিয়োগ সম্পর্কে প্রশ্ন তুলেছেন। বললেন এটা স্বৈরতান্ত্রিক আচরণ। কি করে হল? কোথায়, কি লেখা আছে? কন্সটিটিউসন পড়েছেন কিছু? এদের নিয়োগ করেন রাষ্ট্রপতি। যতক্ষণ ডিউরিং দি প্লেজার অব দি প্রেসিডেন্ট থাকবে, ততক্ষণ তারা এখানে থাকবেন। রাষ্ট্রপতি ইচ্ছা করলে প্লেজার উইথড্র করতে পারেন। ওরা নির্বাচিত রাজ্যপাল নন। এটা ভুলে গেলে চলবে না। স্বৈরতন্ত্রী কখন হয়? দেশের মানুষ নির্বাচনের দ্বারা যখন একটা সরকার তৈরী করে তখন সেই সরকারকে সরিয়ে দেওয়া হলে সেটা এক ধরনের আচরণ, আর যে রাজ্যপালকে সেখান থেকে পাঠিয়ে দেওয়া হয়েছে - উপর থেকে যিনি পাঠিয়েছেন তিনিই আবার সরিয়ে নিলেন। স্বৈরতন্ত্রীর অর্থই যিনি বোঝেন না, তাকে আমি কি করে বোঝাব—এই হচ্ছে আমাদের সমস্যা। যাই হোক, মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমি আর একটি কথা বলে আমার বক্তব্য শেষ করব। ওরা বলছেন যে, এখানে সাম্প্রদায়িকতার আমদানি আমরাই করেছি। স্যার, "ভাবের ঘরে চুরি" বলে একটা কথা আছে মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, প্রশান্ত মহলানবীশ আমাদের দেশের একজন পন্ডিত ব্যক্তি ছিলেন। প্রশান্ত মহলানবীশ একদিন গল্প করে বলেছিলেন, আমাদের যাবতীয় গুণ বলুন, দোষ বলুন, এই সবই আমরা রামায়ণ, মহাভারত থেকে শিখেছি। মহাভারত আমাদের ইন্টেলেকচুয়্যাল ডিজঅনেস্টি শিখিয়েছে। কি রকম? ঐ যে, অশ্বত্থামা হত, ইতি গজ "—এই ইন্টেলেকচুয়্যাল ডিজঅনেস্টি মহাভারত থেকে শিখেছি। ঐ ইন্টেলেকচুয়্যাল ডিজঅনেস্টি দলকে আমি বলছি যে, এখানে সাম্প্রদায়িকতা যদি কেউ সৃষ্টি করে থাকেন নির্বাচনের আগে এবং ধর্মনিরপেক্ষতার কবর যদি কেউ দিয়ে থাকেন তাহলে ওঁদেরই নেতা যিনি আজকে হেরে হাত, পা ভেঙে পড়ে আছেন তিনিই করেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, ওদের দলের লক্ষ্যই ছিল নির্বাচনে একটি পাঁচসালা পরিকল্পনার এবং এই পরিকল্পনা করে 'র'। সময় অভাবে আমি এর ব্যাখ্যা করতে পারছি না। ঐ 'র'ই শুরু করেছিল টিভিতে রামায়ণ দেখানো—একটা বিচ্ছিন্ন ঘটনা নয়। ওদের রাম নির্বাচনে দাঁড়াবেন। কারণ ভি.পি. সিংহ এসে গেছেন। রাম জন্মভূমিতে বিরাট ফাটল হয়ে গেছে। ভি.পি. সিংহ হিন্দী ভোট কনসোলিডেট করে ফেলেছেন সেটা

ঠেকানোর জন্য। এটাই শুরু হয়েছিল। রাজনীতিতে ধর্মকে ওরাই টেনে এনেছেন। মাননীয় পার্থবাবু বলে গেছেন যে, সব সময় এটাকে উল্টো করে লেখা হবে। ভবিষ্যতের শিক্ষা, এটাই হচ্ছে ইষ্টার্ন মেসেজ অব ইণ্ডিয়া এবং সেই মেসেজ-এর কথা ওরা ওদের নেতাকে বলবেন—রবীন্দ্র নাথের ভারত তীর্থ কবিতাটির ইংরাজী অনুবাদ ওরা ওদের নেতার কাছে পাঠিয়ে দিন। হোয়াট ইজ দি মেসেজ অব দিস ল্যান্ড? সেকুলারিজম। সেকুলারিজম ইজ দি কি ওয়ার্ড— এটা আজকের কথা নয়। এটা চলে আসছে যুগ যুগান্ত ধরে এবং এর উপরই দাঁড়াতে হবে। ওরা সেই বাতাবরণ নষ্ট করেছেন। এই কথা বলে আমি আজকের মত আমার বক্তব্য শেষ করছি। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আপনাকে ধন্যবাদ জানাচ্ছি।

[2-40 — 2-50 P.M.]

**শ্রীঅসিত কুমার মাল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল মহাশয়ের ভাষণের বিরোধিতা করে এবং আমাদের কংগ্রেস দলের পক্ষ থেকে আনীত সংশোধনীগুলি সমর্থন করে আপনার মাধ্যমে কয়েকটি কথা নিবেদন করছি। স্যার, আমি প্রথমেই তৃতীয় অনুচ্ছেদ সম্পর্কে বলব। এই অনুচ্ছেদ সম্পর্কে কংগ্রেসের পক্ষ থেকে বহু কথা বলা হয়েছে, আমিও কয়েকটি কথা বলব। স্যার, বলা হয়েছে যে এই রাজ্যে নাকি নির্বাচন খুব সুষ্ঠুভাবে হয়েছে এবং এখানে সাম্প্রদায়িকতা বা বিচ্ছিন্নতাবাদ মাথা চাড়া দিতে পারে নি। স্যার, এই যে কথা বলা হয়েছে এই প্রসঙ্গে বলতে গিয়ে আমি বলব, সারা পশ্চিমবাংলার মানুষই শুধু নন, সারা ভারতবর্ষের মানুষই বাবরি মসজিদ নিয়ে যে ঘটনা ঘটেছে তার প্রত্যেকটি খবর শুনেছেন বা দেখেছেন। নির্বাচনের আগে সর্বদলীয় বৈঠক ডেকে, বাবরি এ্যাকসান কমিটি এবং অন্যান্য পলিটিক্যাল পার্টিগুলি বৈঠকে বসে সিদ্ধান্ত নিয়েছিলেন যে সুপ্রিম কোর্ট যা বলবেন বা করবেন সেটা সকলের মানা উচিত। যেদিন বাবরি মসজিদের ওখানে রাম শিলান্যাসের ঘটনা ঘটলো তার পরের দিন টি.ভি. এবং রেডিওতে জ্যোতিবাবুর ষ্টেটমেন্ট ছিল যে কোর্টের রায় প্রত্যেকের মেনে নেওয়া উচিত। তার পরে কিন্তু আমরা দেখলাম খবরের কাগজে মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু বাবরি মসজিদ, রাম শিলান্যাসের বিরুদ্ধে একটি কথাও বলেন নি। নির্বাচনের শেষ ৭ দিন আগে যখন দেখা গেল সারা পশ্চিমবঙ্গে এ্যান্টি লেফট ফ্রন্ট একটা আবহাওয়া চলছে এবং পশ্চিমবঙ্গের মানুষ সি.পি.এমকে মুছে দেবার প্রচেষ্টা চালাচ্ছেন তখন সাম্প্রদায়িকতার সুড়সুড়ি দিয়ে, সাম্প্রদায়িকতার কথা বলে প্রকাশ্য জনসভায় মাননীয় মুখ্যমন্ত্রী ভাষণ দিচ্ছেন। স্যার, পশ্চিমবঙ্গের মানুষ এতে লজ্জা পেয়েছেন। রামপুরহাটে তিনি গিয়েছিলেন এবং সেখানে প্রকাশ্য ডায়াসে বললেন, রাজীব গান্ধী অন্যায় করেছেন। তার আগে কোন কথা বলেন নি কিন্তু নির্বাচনের শেষ ৭ দিন আগে তিনি একথা বলতে আরম্ভ করলেন। এইভাবে প্রতিটি মুসলমান প্রধান জায়গায় গিয়ে তিনি সুড়সুড়ি দিলেন। সেখানে গিয়ে যেভাবে তিনি সুড়সুড়ি দিলেন তাতে একটি কথাই প্রমানিত হয় যে যেনতেন প্রকারেন তাদের পাওয়ার দখল করতে হবে। সেখানে কম্যুনিজমের প্রশ্ন, দুর্নীতির প্রশ্ন, সন্ত্রাসবাদের প্রশ্ন, বিচ্ছিন্নতাবাদের প্রশ্ন সমস্ত কিছু মাথায় তুলে দিয়ে পাওয়ার দখল করতে হবে তাই তিনি তা করতে কুণ্ঠাবোধ করেন নি। তারপর নির্বাচনের পর তিনি বি.জে.পি.কে সাম্প্রদায়িক দল বলেছেন অথচ বন্ধু সরকার বলে সেখানে সমর্থন করছেন। কেন্দ্রে বন্ধু সরকার বলে সেখানে বি.জে.পির হাত ধরে মিটিং করছেন। অর্থাৎ মুখে এক রকম বলছেন আর কাজে অন্য রকম

করছেন। স্যার, এর পরেও কি আমাদের মানতে হবে যে পশ্চিমবঙ্গে একটা সরকার চলছে যে সরকার দুর্নীতির মধ্যে জড়িত নন? একটু আগে অমলবাবু যে ভাষণ দিলেন তা স্যার, আমি শুনলাম। হোয়াট ইজ দি ডেফিনেসান অব রিগিং— তিনি বলছিলেন, রিগিং-এর কোন অর্থ হয়না মিনিংলেস রিগিং, অথচ তিনিই আবার বললেন যে আমেঠিতে রিগিং হয়েছে। স্যার, প্রত্যেকটি মানুষই জানেন যে যেখানে সায়েন্টিফিক ওয়েতে রিগিং দরকার সেখানে তা হয়েছে এবং যেখানে সায়েন্টিফিক ওয়েতে রিগিং করা যাচ্ছে না সেখানে সন্ত্রাস সৃষ্টি করে রিগিং করা হয়েছে। পশ্চিমবঙ্গের মানুষ সবাই এটা দেখেছেন। শ্রীঅজিত পাঁজার কেন্দ্র-কলকাতা উত্তর পশ্চিম, সেখানে প্রকাশ্য দিবালোকে বোমা মেরে ভোটারদের তাড়িয়ে, পুলিশ রিভালভারের গুলি চালিয়ে, কি ভাবে রিগিং করা হয়েছে সেটা সকলেই দেখেছেন। এর পরে যদি কেউ বলেন পশ্চিমবাংলায় শান্তি আছে, পশ্চিমবাংলায় fair and free election আছে, এর মত মূর্খ কেউ নেই পশ্চিমবাংলায়। তাই আমার নিবেদন নির্বাচন পার হয়ে গেছে, যা করেছেন, করেছেন, কিন্তু নির্বাচনের আগে যে সমস্ত প্রতিশ্রুতি দিয়েছেন, সেই গুলো পালন করার চেষ্টা করুন। শুধু কাগজে পড়ে বড় বড় কথা বলে পশ্চিমবাংলার মানুষকে পঙ্গু করে দেবেন না, এটাই নিবেদন করছি। আপনারা বলেছিলেন কৃষি ক্ষেত্রে উন্নয়ন ঘটাবেন, কৃষকদের ঋণ মকুব করবেন। বন্ধু সরকারের ঘোষণা মত বিহার, উড়িষ্যা সরকার এবং অন্যান্য সরকার সেইগুলোকে ইমপ্লিমেন্ট করার চেষ্টা করছেন। এই অপদার্থ সরকার বলছেন কোন কাগজ পাইনি। কৃষি উন্নয়ন ঘটাতে গেলে জলের ব্যবস্থা করতে হবে, কৃষি উন্নয়ন করতে গেলে ডিপ টিউবওয়েল, শ্যালো টিউবওয়েল এর উন্নতি করতে হবে, বিদ্যুতের উন্নয়ন করতে হবে সার্বিক ভাবে কিন্তু সর্ব ক্ষেত্রে এই সরকার ব্যর্থ হয়েছেন। তাই আমি রাজ্যপালের ভাষণের বিরোধিতা করছি। আপনারা বলেছেন স্বাস্থ্যের উন্নতি করেছেন, পশ্চিমবাংলার মানুষ হেসে উঠবে যদি কেউ বলেন পশ্চিমবঙ্গের স্বাস্থ্যের উন্নয়ন ঘটেছে। কয়েকটা সাবসিডিয়ারী হেলথ সেন্টার তৈরী করলেই স্বাস্থ্যের উন্নতি হয় না, কয়েকটা হসপিটালের স্যাংশন দিয়ে দিলেই স্বাস্থ্যের উন্নয়ন হয় না। কংগ্রেস আমলে যে হাসপাতালগুলো করা হয়েছিল, সেইগুলো ঠিক মত মেনটেন হচ্ছে কী না দেখতে হবে। রামপুরহাট মহকুমা হাসপাতাল ১৩১ বেডের তৈরী করার ব্যবস্থা করেছিলেন কংগ্রেস সরকার। এই সরকারকে বারো বছর ধরে বলা সত্ত্বেও গত দুবছর হলো এক কোটি কয়েক লক্ষ টাকা স্যাংশন দিয়েছেন এবং ১০০ বেডের হাসপাতাল তৈরী করার জন্য গত বিধানসভায় বাজেট অধিবেশনে চিৎকার করে বলেছিলেন। এবারে বলছি, একবছর পার হয়ে গেল, এখন পর্যন্ত কাজ কিছুই হয়নি। সয়েল টেস্টের কাজ চলছে। বারো বছর বুঝতে সময় লাগলো যে হাসপাতালের প্রয়োজন আছে। দু-বছর আগে পাশ হয়ে গেছে এক কোটি কয়েক লক্ষ টাকা, আজকে মাটি টেস্ট হচ্ছে, জানিনা কত বছর টাইম লাগবে এই ১০০ বেডের হাসপাতাল করতে। ২৭শে সেপ্টেম্বর ১৯৮৮, সিউড়ি সার্কিট হাউজে, যেদিন বক্রেশ্বরের শিলান্যাস করতে গিয়েছিলেন, সেদিন বলেছিলাম যে এক কোটি টাকার কাজ করতে যদি এত সময় লাগে তাহলে ১২ শত কোটি টাকার কাজ করতে কত সময় লাগবে, এই অঙ্কটা একটু কষুণ। হাসপাতাল নিয়ে খেলা চলছে, যেখানে মানুষের জীবন মরণ সমস্যা, গ্রামবাংলার মানুষ স্যালাইনের অভাবে মারা যাচ্ছে, হাজার হাজার যক্ষা রোগী তারা রোগ জর্জরিত হয়ে হাসপাতাল থেকে ইনজেকশন না পেয়ে মারা যাচ্ছে। অথচ আজকে বলছেন এই সরকার স্বাস্থ্য উন্নয়ন ঘটিয়েছেন। আজকে

[2-50–3-00 P.M.]

আমি তার প্রতিবাদ করছি। বিন্দুমাত্র উন্নতি ঘটেনি। কংগ্রেস যেগুলো করে গিয়েছিল, সেইগুলোকে বামফ্রন্ট সরকার একেবারে শেষ করে দিয়েছে। বলা হয়েছে তপশীল এবং আদিবাসীদের ক্ষেত্রে দারুণ নজীর রেখেছেন এই সরকার, লজ্জায় মাথা হেঁট হয়ে যায়, পশ্চিম বাংলার আদিবাসী এবং তপশীল মানুষদের পক্ষ থেকে পরিষ্কার করে বলছি, যে দিন থেকে নির্বাচন হয়েছে, আজকে তিন বছর হতে চলেছে, আমি সিডিউল্ড কাস্ট এ্যান্ড সিডিউল্ড ট্রাইবস ওয়েল ফেয়ার কমিটির সদস্য হিসাবে আমরা কমিটিতে দেখেছি কেন্দ্রীয় সরকার তপশীল এবং আদিবাসীদের জন্য যে সুযোগ সুবিধা দেবার কথা বলছেন, যে টাকা পাঠাচ্ছেন, সেই টাকা দিল্লীতে ফেরত গেছে বারবার। বাকি টাকা সত্যিকারের যারা সিডিউল্ড কাস্ট, যারা সত্যিকারের ট্রাইবাল মানুষ, যাদের কোন রকম আয় নেই তাদের কাছে গিয়ে পৌঁছয় নি, সেই সুযোগ থেকে তারা বঞ্চিত হয়েছে এবং বঞ্চিত হয়েছে এই অপদার্থ সরকারের জন্য। যেসমস্ত রিজার্ভেশন কোটা মেনটিনান্সের কথা সেসমস্ত মেনটিনান্স হচ্ছে না। আমরা দেখেছি সিডিউল্ড কাস্টের নামে জেনারেল কাস্টের লোকেরা বিভিন্ন দপ্তরে চাকরি করছে। যেসমস্ত পদে সিডিউল্ড কাস্ট এবং সিডিউল্ড ট্রাইবদের প্রোমোশন পাওয়ার কথা, সেসমস্ত পদে জেনারেল কাস্টের লোকেরা প্রমোশন পাচ্ছে। বিভিন্ন অজুহাত দেখিয়ে তাদের প্রমোশন থেকে বঞ্চিত করা হচ্ছে। বামফ্রন্ট সরকার দিনের পর দিন এই জিনিস করে চলেছে। শুধু যে চাকরির ক্ষেত্রেই তপসিলী এবং আদিবাসীরা বঞ্চিত হচ্ছে তা নয়, স্কুল কলেজে শিক্ষা লাভের ক্ষেত্রেও তারা বঞ্চিত হচ্ছে। এমন কি তপসিলী ও আদিবাসী ছেলে মেয়েদের সার্টিফিকেট পর্যন্ত ইস্যু করা হচ্ছে না। সার্টিফিকেট পেতে তাদের দু-তিন বছর টাইম লেগে যাচ্ছে। ফলে তারা লেখাপড়ার সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। অথচ তাদের উন্নয়নের কথা এখানে বলা হচ্ছে। উন্নয়নের কথা সমস্ত কাগজেই লেখা থাকছে, বাস্তবে উন্নয়ন কিছুই হচ্ছে না। স্যার, এখানে শিক্ষার অগ্রগতি দাবী করা হচ্ছে, বামফ্রন্ট আমলে নাকি শিক্ষার অগ্রগতি হয়েছে! কিন্তু আমরা জানি, যে-দিন থেকে বামফ্রন্ট সরকার পশ্চিম বাংলায় এসেছে সেদিন থেকে পশ্চিম বাংলায় শিক্ষা বলে আর কিছু নেই। স্কুল আছে কিন্তু লেখা পড়া হয় না। কোথাও স্কুল আছে, শিক্ষক নেই। কোথাও শিক্ষক আছে স্কুল নেই। এই অবস্থা তৈরী হয়েছে। আজকে আমি এই সরকারের কাছে আবেদন করছি, আপনারা একটা জায়গা দেখিয়ে বলুন, একটা বিদ্যালয় বা কলেজ বা ইউনিভার্সিটির কথা বলুন যে, অমুক সালে সেখানে ঠিক টাইমে পরীক্ষা হয়েছে এবং ঠিক টাইমে ফল প্রকাশ করা হয়েছে। একটা উদাহরণও দিতে পারবেন না। যদি বা পরীক্ষা কোথাও সময় মত হয়েছে তো ফল প্রকাশ করা হয় নি অথবা ফল প্রকাশ করা হয়েছে তো দেখা গেছে বেশীরভাগ ফলই ইনকমপ্লিট। এই তো হচ্ছে অবস্থা। ''বর্তমান' পত্রিকায় দেখলাম দু'জন স্কলারসিপ পাওয়া ছেলেকে আর.এ. কমিটিতে পাঠিয়ে দেওয়া হয়েছে, তাদের হ্যারাস করা হচ্ছে। এই বিষয়ে সুব্রতদা জ্যোতিবাবুর সঙ্গে কথা বলতে গেছেন। সবচেয়ে আশ্চর্য্যের বিষয় হচ্ছে প্রতিটি পরীক্ষার আগেই কোশ্চেন আউট হয়ে যাচ্ছে। শিক্ষা ক্ষেত্রে এই অবস্থা চলছে। 'বর্তমান' পত্রিকায় দেখলাম রাজ্যের প্রাথমিক বিদ্যালয় গুলির গৃহ নির্মাণের জন্য কেন্দ্রীয় সরকারের বরাদ্দ করা টাকার ৬০ কোটি টাকা অপদার্থ রাজ্য সরকার ফেরত দিয়ে দিয়েছে। অথচ '৭৮ সালের বন্যায় রাজ্যের যেসমস্ত স্কুল গুলির ঘর বাড়ি ভেঙ্গে গেছে সেগুলিকে আজ পর্যন্ত পুননির্মাণ করা হয় নি। আমরা দেখেছি

'৭৮ সালের বন্যায় পশ্চিম বাংলার ১৬'টি জেলার মধ্যে ১৪'টি জেলাই ক্ষতিগ্রস্ত হয়েছিল, সেই বন্যার কবল থেকে পশ্চিমবাংলার মানুষকে উদ্ধার করার জন্য কেন্দ্রীয় সরকার সারা ভারতবর্ষের মানুষের কাছ থেকে সংগ্রহ করা কোটি কোটি টাকা রাজ্যকে সাহায্য করেছিল। তার মধ্যে বিদ্যালয় গৃহ নির্মাণের জন্যও টাকা ছিল। অত্যন্ত দুঃখের কথা এই যে, যেসমস্ত স্কুল গৃহ সে সময়ে বন্যায় ভেঙে পড়েছিল সেগুলিকে আজ পর্যন্ত মেরামত করা হয়নি। বহু জায়গায় আজকে স্কুলের কোন চিহ্ন পর্যন্ত নেই, ফাঁকা মাঠ বা জমি হয়ে গেছে। অথচ এই সরকার বলছেন যে, তাঁরা শিক্ষার অনেক উন্নতি ঘটিয়েছেন! শিক্ষা ক্ষেত্রে ছাত্রদের বিভিন্ন সুযোগ সুবিধা দেওয়ার কথা এই সরকার যা ঘোষণা করেছিলেন তার মধ্যে একটা হচ্ছে পাঠ্য পুস্তক বিতরণ। সে ক্ষেত্রে আমরা কি দেখছি? বহু ক্ষেত্রেই আমরা দেখছি হাফ-ইয়ারলি পরীক্ষা হয়ে যাচ্ছে, এ্যান্যুয়াল পরীক্ষা এসে যাচ্ছে তবুও ছাত্রদের অঙ্ক, ভূগোল, বিজ্ঞান প্রভৃতি বই এসে পৌঁছচ্ছে না। এই তো হচ্ছে অবস্থা। স্কুল আছে তো শিক্ষক নেই, শিক্ষক আছে তো স্কুল নেই। আমতলায়, বেলতলায় বসে স্কুল চলছে। সরকারের পক্ষ থেকে কোন ব্যবস্থা গ্রহণ করা হচ্ছে না। যে সমস্ত মাষ্টারমশাইরা রিটেয়ার করেছেন তাঁরা আজ মৃত্যু মুখের যাত্রী, কারণ তাঁরা প্রভিডেন্ট ফান্ডের টাকা পাচ্ছেন না। সুতরাং আগে তাঁদের টাকার ব্যবস্থা করুন তবেই দেখবো শিক্ষায় উন্নয়ন করার চেষ্টা করেছেন, শিক্ষাকে প্রকৃত সম্মান দিয়েছেন। সবচেয়ে দুর্ভাগ্যের কথা, অনুতাপের কথা, রাজ্যপালের ভাষণে বেকার সমস্যা সমাধানের একটি কথাও নথিভুক্ত করা নেই। এর মতন অনুতাপের বিষয় আর কিছু হতে পারে না। কয়েকদিন আগেও যখন কেন্দ্রে রাজীব গান্ধীর নেতৃত্বে কংগ্রেস সরকার ছিল তখন এই জ্যোতিবাবু ১২ বৎসর ধরে ভন্ডামি করে বলেছেন, কেন্দ্র আমাদের সঙ্গে বিমাতৃসুলভ আচরণ করেছেন। অথচ অদ্ভুত ব্যাপার, এখন আর কেন্দ্র বিরোধী কথা বলছেন না, উল্টে তিনি বলছেন, সমস্ত কিছু চাইলেই পাওয়া যায় না, আস্তে আস্তে হবে, চোথা তৈরী করলেই টাকা পাওয়া যায় না, গভর্ণমেন্টের নিয়ম-কানুন আছে। জ্যোতিবাবুর সুর পাল্টে গেল। যাইহোক, আমার বক্তব্য শেষ করার আগে আমি বলতে চাই, রাজ্যপালের ভাষণে নতুন করে কোন শিল্প, কিভাবে উন্নয়ন করবে, বেকাররা কিভাবে চাকরী পাবে তা কোথাও লেখা নেই। তাই রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে এবং কংগ্রেস আনীত কাট-মোশন গুলিকে সমর্থন করে আমার ছোট্ট নিবেদন শেষ করলাম। জয় হিন্দ।

[3-00 — 3-10 P.M.]

**শ্রী কামাক্ষ্যা চরণ ঘোষ ঃ** মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে আমি তাকে সমর্থন জানাচ্ছি এবং আমাদের বিরোধী সদস্যারা যে সমস্ত সংশোধনী এনেছেন তার বিরোধিতা করে বলছি, নবম লোকসভার নির্বাচনের পরে যে পরিবর্তিত অবস্থা হয়েছে সেই অবস্থা সম্বন্ধে আমাদের বিরোধী দলের সদস্যারা যে বক্তব্য রাখলেন তা আমাকে খুবই হতাশ করেছে। আর যাই হোক, তাঁরা আমাদের দেশের লোক। এটা তো পরিষ্কার যেখানে কেন্দ্রে কংগ্রেসের ৪০০ উপর প্রতিনিধি ছিলেন সেখানে এখন ১৯৩ জন আর পশ্চিমবাংলা থেকে নির্বাচিত লোকসভার সদস্য যেখানে ১৬ জন ছিলেন সেখানে হয়েছে এখন মাত্র ৪ জন। যদি এইভাবে কমতে থাকে তাহলে আগামী দিনের নির্বাচনে কি হবে? বিধানসভায় এখন যেখানে ৪০ জন প্রতিনিধি আছেন সেটা হয়ে

যাবে ১০, কিংবা তার চেয়েও কমে যাবে। কাজেই তাদের এই নীতির পরিবর্তন করার প্রয়োজন আছে কিনা তা তাঁরা দেখছেন না। আজকে ভারতবর্ষের জনগণ একটা নতুন অবস্থার সৃষ্টি করেছেন। জনগণ আজকে কংগ্রেসকে হটিয়ে দিয়েছেন, একটা ধর্মনিরপেক্ষ সরকার তাঁরা চেয়েছেন এবং আমরা কর্মসূচী ভিত্তিক সহযোগিতা করছি, অন্ দি বেসিস অফ প্রোগ্রাম। সেই প্রোগ্রাম জনবিরোধী নীতি নয়, জনগণের পক্ষের নীতি। আমাদের যে প্রোগ্রাম আছে সেটা সাম্প্রদায়িক নয়, অসাম্প্রদায়িকতা, ধর্মনিরপেক্ষতা ইত্যাদি নীতির ভিত্তিতে তা দাঁড়িয়ে আছে এবং দাঁড়িয়ে থাকবে, সরকার টিকবে। মাত্র এক মাস কয়েকদিনের সরকার, তার কাছে কি সঙ্গে সঙ্গে সব কিছু দাবী করা যায়? সন্তান ভূমিষ্ঠ হওয়ার সঙ্গে সঙ্গেই তার কাছে দাবী করা হচ্ছে যে তুমি হাঁট, চল, ছোটো, দৌড়াও, এ তো কখনই হয় না, কাজেই সময় লাগবে। একটা ঘটনা ঘটেছে, সেটা হচ্ছে যে, এই ভারতবর্ষে এই নির্বাচনে দেখা গেছে ফতেপুর, ফৈজাবাদ, অযোধ্যার কাছে যে আসনটি ছিল সেই আসনটিতে সাম্প্রদায়িকতা এবং সেই সাম্প্রদায়িকতাকে যাঁরা সমর্থন করেন সেই সমস্ত দলকে পরাজিত করে মিএসেনযাদব, কমিউনিষ্ট নেতা নির্বাচিত হয়েছেন। সেই আন্দোলনে হিন্দু মুসলমান সমস্ত সম্প্রদায়ের লোক একসঙ্গে মিছিল করে এবং সেই মিছিলের আলোচনাতেই দেখতে পাওয়া যাচ্ছে যে, আগামী দিনের ভারতবর্ষ কোন দিকে যাবে। দ্বিতীয় ঘটনা হচ্ছে যে সারা ভারতবর্ষে সকলেই স্বীকার করেছেন যে পশ্চিমবঙ্গেই একমাত্র শান্তিপূর্ণ নির্বাচন হয়েছে। ওঁরা এতক্ষণ ধরে বোঝাবার চেষ্টা করেছেন যে পশ্চিমবঙ্গে ভোট শান্তিপূর্ণ হয় নি। সারা ভারতবর্ষের লোক নির্বোধ, আর ওঁরাই হচ্ছেন বুদ্ধিমান। কাজেই পশ্চিমবঙ্গে নির্বাচন শান্তিপূর্ণভাবেই হয়েছে এ কথা অস্বীকার করার উপায় নেই। দ্বিতীয় আর একটি ঘটনা, অন্যান্য রাজ্যে যে সমস্ত দল ছিল সেই সমস্ত দল পরাজিত হয়েছে কিন্তু পশ্চিমবঙ্গে হয় নি। বামফ্রন্ট ১২ বছর ধরে শাসন চালিয়ে আসছেন এবং তার প্রতিফলন অধিক সংখ্যক লোকের হাতে এসেছে, সংগ্রহের মাত্রা কমে গেছে এটা ঘটনা, অস্বীকার করে কোন লাভ নেই। আমরা কি দেখতে পাচ্ছি, পশ্চিমবঙ্গে মহামান্য রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেটা খুবই অবজেকটিভ, তাঁর ভাষণে যে ঘটনা ঘটছে, যে ঘটনা ঘটবে তিনি তা বলেছেন। কৃষির, ক্ষেতমজুরের, গরীব কর্মচারীদের এবং ভূমিহীন কৃষকদের পক্ষে তপশীলি জাতি ও উপজাতিদের পক্ষে তিনি বলেছেন, উন্নয়নশীল কাজ সম্বন্ধে যে বক্তব্য ছিল, শিল্প, কুটিরশিল্প এবং তাঁতশিল্প সম্পর্কে তাঁরা যে চেষ্টা করে যাচ্ছেন - এখনই সমস্ত শেষ হয়ে গেল - এ কথা বলেন নি বা দাবী করেন নি। কাজেই মহামান্য রাজ্যপালের ভাষণে যে ৩৪ টি প্যারাগ্রাফ আছে তাতে সে সমস্ত কথা বলেন নি। এখন অনেক কাজ করতে হবে, ভূমি সংস্কারের কাজ আরো এগিয়ে নিয়ে যেতে হবে। কৃষকদের মধ্যে জমি বিলি হয়েছে, কিন্তু যে ষ্ট্রাকচার রয়েছে তাকে বদলাতে হবে, কৃষকদের মতামত নিয়ে কো-অপারেটিভ করতে হবে, সেচের জল যাতে পাওয়া যায় তার জন্য আরো বেশী নলকূপ, শ্যালো টিউবওয়েল এবং ক্ষুদ্র সেচের ব্যবস্থা করতে হবে, এ কথা তো অস্বীকার করেন নি। বিদ্যুতের আরো প্রসার করতে হবে। মেদিনীপুর জেলায় আজ পর্যন্ত যে বিদ্যুত হয়েছে সেই বিদ্যুত খুব সন্তোষজনক নয়। মাত্র ৪৭ পারসেন্ট বিদ্যুত হয়েছে। এই মেদিনীপুর জেলাতে তার মধ্যে ৩৭ পারসেন্ট বিদ্যুত মেদিনীপুরের লোক উপভোগ করতে পারছেন। মাননীয় রাজ্যপাল বলেছেন যে পরিকল্পনা হচ্ছে বিরাট ঘটনা, আজকে পশ্চিমবঙ্গ যা ভাবছে আগামীকাল ভারতবর্ষ তা ভাববে। এই যে পরিকল্পনা করেছেন, পঞ্চায়েত পরিকল্পনা তলা

থেকে সেই পরিকল্পনা অনেক আগেই আমরা শুরু করেছি। আগে গ্রামে যে চিত্র ছিল তা এখন বদলে গেছে, এই হচ্ছে ঘটনা। এখন কৃষকেরা জমি পাচ্ছে, দ্বিতীয় ভূমিসংস্কারের পর আরো জমি পাবে, যদি কোন ত্রুটি থাকে তা আমাদের শোধরাতে হবে। ভূমি সংস্কার হবে, কৃষকদের পঞ্চায়েতী রাজ কায়েম হবে, পরিকল্পনা খাতের শতকরা ৫০ ভাগ গ্রামে যাবে। যেহেতু আমরা আমাদের পশ্চিমবঙ্গের এই কৃষকদের নিয়ে গ্রামের মজদুরদের নিয়ে কমিটি করে পঞ্চায়েত নির্বাচন করি নিয়মিত সময়ে তাদের নিয়ে কাজ করছি, এতে অভিজ্ঞতা বাড়ছে, এবং এই অভিজ্ঞতা বাড়ার ফলে আগামীদিনে আরো ভাল করে কাজ করতে পারি। এই সমস্ত ঘটনা আছে এবং পশ্চিমবঙ্গের এই সমস্ত ঘটনার প্রতি লক্ষ্য না করে অন্য কথা বলা হয়, পশ্চিমবঙ্গের স্বার্থে না বলে পশ্চিমবঙ্গের বিরুদ্ধে বলা হয়। মাননীয় ডেপুটি স্পীকার মহাশয় আমাদের পশ্চিমবঙ্গে আমরা যে গণতন্ত্রের কথা বলি আমরা সেই গণতন্ত্রকে রক্ষা করে চলি, কারণ গ্রামের বেশীর ভাগ লোক এর সুফল পাচ্ছে। সেখানে কোথায়ও আর জোতদার জমিদারেরা নাক গলাতে পারছে না। আজকে ক্ষমতার সুর বদলে গেছে যার ফলে শ্রেণী সংগ্রাম তীব্রভাবে চলছে এবং তারফলে পোলারাইজেশন হয়েছে। তারফলেই আজকে পশ্চিমবঙ্গে বামপন্থীদের নির্বাচন সাফল্য এসেছে। এই কথাটা ওঁরা যেন কেউ ভুলে না যান।

মাননীয় রাজ্যপাল মহোদয় যে ভাষণ দিয়েছেন তাকে আবারও আমি সমর্থন জানাচ্ছি এবং বিরোধী দলের আনিত সংশোধনীর বিরোধিতা করে বক্তব্য শেষ করছি।

[3-10 — 3-20 P.M.]

**শ্রী হৃষীকেশ মাইতি ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের সমর্থনে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উত্থাপিত হয়েছে তাকে আমি সম্পূর্ণ সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। কিছু কথা বলবার আগে গত পরশু দিন এই বিধানসভায় কংগ্রেস দল যে আচরণ করেছিলেন তার বিরুদ্ধে তীব্র ক্ষোভ প্রকাশ করছি। যে ধরনের ন্যক্কারজনক আচরণ - রাস্তায় রকবাজ ছেলেরা যেভাবে রে-রে-রে আওয়াজ করে - এখানে ওরা ঠিক তাই করলেন। এর দ্বারা তাঁরা পশ্চিমবঙ্গের মর্যাদাসম্পন্ন যে বিধানসভা, সেই বিধানসভার মর্যাদা ভূলুণ্ঠিত করলেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, ওঁদের সঙ্গে আমরা একসঙ্গে বসছি, কিন্তু একসঙ্গে বসতেও লজ্জা বোধ করছি। তাঁদের ঐরকম আচরণের বিরুদ্ধে তীব্র ক্ষোভ প্রকাশ করছি। আজকে ওঁরা বিচলিত, কারণ ওঁরা দেখেছে যে গত লোকসভার নির্বাচনে বিভিন্ন রাজ্যে যা ফল হয়েছে সেই তুলনায় পশ্চিম বাংলার ফল সম্পূর্ণভাবে ওঁদের বিরুদ্ধে গেছে এবং সেটা দেখে ওঁরা বিচলিত হয়েছেন। ভোটের ফল এইরকম হোল কেন সেটা আমি ওঁদের বুঝবার চেষ্টা করতে বলছি। ওঁদের আমলে ওঁবা পশ্চিম বাংলার মানুষকে ভুট্টা, মাইলো খাওয়াতেন, কিন্তু আমাদের এই স্বল্পকালীন রাজত্বে আমরা মানুষকে দুই মুঠো খেতে দিচ্ছি। এটাই হচ্ছে পরিবর্তন। আমাদের এখানে কোন কিছুর দাবী উঠলেই আপনারা দিল্লীতে গিয়ে সেটা দিতে বারণ করে আসতেন আমরা তা জানি। ঐ রকম একটা ধনতান্ত্রিক ব্যবস্থার মধ্যে দাঁড়িয়েও কতগুলো সুনিশ্চিৎ কর্মসূচীর মাধ্যমে আমরা রাজ্য শাসন করেছি এবং তারফলেই পরিবর্তনটা সাধিত হয়েছে যার প্রতিফলন ঘটেছে রাজ্যপালের ভাষণে। মানসবাবুর বয়স কম। তিনি জানেন না যে, জমিদারতন্ত্রের বিরুদ্ধে এখানে আন্দোলন হয়েছে। তিনি কি জানেন যে, ধাপ্পা দেবার জন্যই ঐ জমিদারী উচ্ছেদ আইন হয়েছিল? ঐ আইনকে কার্যকরী করবার জন্য

অনেক মানুষকে জীবন দিতে হয়েছে। ঐ সময় যেসব কৃষক সুন্দরবনকে আবাদযোগ্য করেছিল তাদের নাম আদৌ রেকর্ডভুক্ত ছিল না। প্রকৃত পক্ষে যারা চাষ করে তাদের নাম নেই, যত বেনামদার তাদের নাম ছিল। ভেসটেড জমি জমিদারের ঘরে কুক্ষিগত করে রেখেছিল। তাদের বিরুদ্ধে সংগ্রাম হয়েছিল। তারপর পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার এসে দরিদ্র কৃষকের ভেসটেড জমি পাইয়ে দিয়েছে, তাদের নাম পত্তন করেছে। যে সমস্ত বর্গাদারদের নাম উচ্ছেদ করা হয়েছিল তাদের নাম আবার পত্তন করেছে। এই সমস্ত পরিকল্পনার ছবি রাজ্যপালের ভাষণের মধ্যে রয়েছে। আপনারা তো ধনিক শ্রেণীকে, মালিক শ্রেণীকে ঋণ দিতেন। আমাদের সরকার এসে তার পরিবর্তন ঘটিয়েছে। সমস্ত বর্গাদার, পাট্টাদার হোল্ডারদের ঋণ দিচ্ছে। পরিবর্তনটা এখানেই। আপনাদের আমলে আপনারা ক্ষমতা কেন্দ্রীভূত করে রেখেছিলেন। এই জন্য আপনারা পঞ্চায়েত আইন করবেন বলে চিন্তা করেছিলেন। তার আসল মানে কি? তার আসল মানে হচ্ছে কেন্দ্রীয় সরকার দেখতে পেয়েছে পঞ্চায়েতের মাধ্যমে মানুষ একতাবদ্ধ হয়েছে, উল্লোসিত হয়েছে। কেন্দ্রীয় সরকার সেই ক্ষমতাকে কেড়ে নেবার জন্য একটা আইন করে মানুষকে ধাপ্পা দেবার চেষ্টা করেছিল। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার সেটা বিকেন্দ্রীভূত করেছে। জনসাধারণের মাধ্যমে সমস্ত ক্ষমতা পঞ্চায়েতকে দিয়েছে। এই সমস্ত কথাই রাজ্যপালের ভাষণের মধ্যে রয়েছে, আর বেশী কিছু নেই। আপনাদের আমলে কালোবাজারীদের সমস্ত ক্ষমতা দিয়েছিলেন। একবার মনে আছে এক সময় আমাদের এখানে প্রচুর ফসল হানি হয়েছিল। সেই জন্য আমাদের বামফ্রন্ট সরকার বাইরের রাজ্য থেকে খাদ্য আনার পরিকল্পনা নিয়েছিলেন। পাঞ্জাব উড়িষ্যা থেকে খাদ্য আনার পরিকল্পনা নিয়েছিলেন। এর জন্য ওনারা কোন টাকা পয়সা দেন নি। আমরা বিভিন্ন দপ্তর থেকে টাকা-পয়সা নিয়ে খাদ্য কিনতে চেয়েছিলাম। সেই মুহূর্তে কেন্দ্রীয় সরকার আমাদের বললো আপনারা খাদ্য কিনতে পারবেন না। কি ব্যাপারে? তাঁরা বললেন উইথদাউট দি পারমিসান অফ দি সেন্ট্রাল গভর্নমেন্ট এটা করতে পারবেন না। তখন আমাদের মুখ্যমন্ত্রী জ্যোতিবাবু বলেছিলেন এই যে সমস্ত লরি গুলো কালোবাজারের মাধ্যমে বর্ডার ক্রস করে জিনিসপত্র এবং খাদ্য আনছে এদের কি পারমিসান আছে? চিন্তা করুন কেন্দ্রীয় সরকার কালোবাজারীদের পারমিসান দিতে পারে কিন্তু জনগণের দ্বারা প্রতিষ্ঠিত যে সরকার, জনগণকে বাঁচাবার জন্য নিজের টাকা পয়সা দিয়ে বাইরের রাজ্য থেকে খাদ্য কেনার পারমিসান পেল না! এই ভাবে তাঁরা কালোবাজারীদের উৎসাহ দিয়েছেন। তারপর নানা ভাবে সংগ্রহ করে রেশন চালু রেখেছিলেন, সকলকে রেশন দিয়েছেন। তারপর কৃষি প্রধান এলাকায় ২৮১ টি থানায় শষ্য বিমা প্রকল্প চালু করার চেষ্টা করেছেন এই সরকার। এর ফলে মানুষ অনেক উৎসাহিত হয়েছে। এই সমস্ত কথা রাজ্যপালের ভাষণের মধ্যে বলা হয়েছে, এটাকে আপনারা সমর্থন করতে পারলেন না? আপনাদের আমলে ক্ষেতমজুরদের আপনারা মানুষ বলে গন্য করতেন না। আমাদের আমলে তাদের মর্যাদা প্রতিষ্ঠিত করা হয়েছে, আমরা তাদের পঞ্চায়েতের আসনে বসিয়েছি। ক্ষেতমজুরদের মজুরী বৃদ্ধি করা হয়েছে। আমরা ১ কোটি সাড়ে ৩০ লক্ষ টন খাদ্য শষ্য উৎপাদন করেছি। এই সমস্ত কথা রাজ্যপালের ভাষণের মধ্যে লেখা আছে। এই গুলিকে আপনারা সমর্থন করার চেষ্টা করুন। উৎপাদন তো আর আলাদিনের আশ্চর্য্য প্রদীপ নয়। বামফ্রন্ট সরকার চাষীদের জন্য সারের ব্যবস্থা করেছে, সেচের ব্যবস্থা করেছে, উন্নত মানের বীজের ব্যবস্থা করেছে এবং চাষীদের ঋণ দিয়েছে। বর্গাদার এবং পাট্টাদারদের বিভিন্ন ভাবে সাহায্য করার জন্য আজকে উৎপাদন বৃদ্ধি পেয়েছে। এই গুলি

আপনারা লক্ষ্য করুন। এই জিনিসগুলি লক্ষ্য করে আপনারা একটু সমর্থন করার চেষ্টা করুন। রাজ্যপালের ভাষণে তো এই সমস্ত কথা লেখা আছে। আমি সুন্দরবনের একজন জনপ্রতিনিধি, রাজনীতি করছি দীর্ঘদিন ধরে। সুন্দরবন বলে একটা বিস্তৃর্ণ দুর্ভেদ্য জায়গা ছিল ওনাদের আমলে সেটা কেউ জানতো না। বামফ্রন্ট সরকার এসে সুন্দরবনের মানুষকে তাদের নিজেদের পায়ের উপর দাঁড় করিয়েছে। সুন্দরবনের প্রতিটি জায়গার মানুষ আজকে দুবেলা দু-মুঠো ভাত খেতে পাচ্ছে। সুন্দরবনের উন্নয়নের জন্য সুন্দরবন ডেভলপমেন্ট বোর্ড তৈরী করেছেন এবং তার দ্বারা বিপুল পরিমাণ অর্থ ব্যয় করছেন এই সরকার। সারা পৃথিবী ঘুরে কোথায় কি ভাবে টাকা পাওয়া যাবে, সাহায্য পাওয়া যাবে সেই সমস্ত টাকা নিয়ে আসা হয়েছে। আগে এই সমস্ত জায়গায় ২ ফসলী চাষ হ'ত না। যদিও বা এক ফসলী হতো তাও আবার মাঝে মাঝে লোনা জল ঢুকে সব ফসল নষ্ট করে দিত। এখন মিঠে জলের খাল কাটা হয়েছে, পুকুর খনন করা হয়েছে।

বাজারে যাতে উৎপাদিত ফসল কৃষকরা নিয়ে আসতে পারে তারজন্য রাস্তা করে, ব্রিক পেভড্ রাস্তা করে দেওয়া হয়েছে। ওঁদের আমলে তো কোনদিন ইট বেছানো রাস্তা হয় নি তাই ওঁদের এতো ঈর্ষা। স্বাধীনতা হবার পরেও আমাদের দেশে মানুষ দেখেনি যে ইটপাতা রাস্তা দিয়ে চলবে। আজকে তা করা সম্ভব হয়েছে। সুন্দরবন ডেভোলাপমেন্ট বোর্ড এগুলি করেছে। রাস্তাঘাট, স্লুইশ গেট ইত্যাদি ছিল না এখন সবই করা হয়েছে। এগুলো কংগ্রেসী আমলে কোনদিনই ছিল না। এইসব রাজ্যপালের ভাষণে মোটামুটি লিখিত আছে। তারপরে মাছের চাষ তো রয়েছেই। স্যার, আপনি তো ভালো করেই জানেন যে আমাদের দেশ বিশেষ করে সুন্দরবনকে দু-ফসলা করার বহু চেষ্টা আমরা করছি এবং ফলও কিছুটা পেয়েছি। তরমুজ চাষ, লংকার চাষ প্রভৃতির মাধ্যমে আমাদের দেশের মানুষ যাতে অর্থনৈতিক উন্নতি করতে পারে তার চেষ্টা করছি। এছাড়া মৎস্য চাষ তো আছেই। তারজন্য ফ্রেজারগঞ্জে বিরাট বন্দর করা হয়েছে, নামখানাতে ট্রেনিং সেন্টার করা হয়েছে এবং নামখানাতে বরফ কল বসানো হয়েছে। তাছাড়া মৎসজীবিরা মাছ ধরতে গিয়ে অনেক সময়ে আগে প্রাণ হারিয়েছে কিন্তু কখনো তাদের জন্য কোন ব্যবস্থা করা হয় নি। এই সরকারের আমলে যদি কোন মৎস্যজীবি মাছ ধরতে গিয়ে মরে যায় তারজন্য তার পরিবারকে ১৫ হাজার টাকা দেওয়ার ব্যবস্থা করা হয়েছে। মৎস্য দপ্তর থেকেই এই বীমা প্রকল্প চালু করা হয়েছে। তার যে প্রিমিয়াম তা রাজ্য সরকার দিয়ে থাকেন। বামফ্রন্ট সরকারের এই সমস্ত জিনিষ যে করেছে এগুলোতে কিছুটা উপকার হয়েছে। এতে তো আমাদের আনন্দ হওয়ার কথা যে বাংলাদেশের মানুষের জন্য অন্তত কিছু করবার চেষ্টা করেছেন। এমন কি বৃদ্ধ মৎসজীবিদের জন্য পেনসন দেবার ব্যবস্থা করা হয়েছে, যা এই বইতে উল্লেখ করা হয়েছে। তারপরে সুন্দরবন উন্নয়নের জন্য ২টি মহকুমা যথা ক্যানিং এবং কাকদ্বীপ এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ খোলার সিদ্ধান্ত নেওয়া হয়েছে এবং তারজন্য কাজও শুরু হয়েছে। স্থানীয় জনসাধারণের উপকারের জন্য এসব করা হয়েছে। যে সমস্ত জায়গা অর্থনৈতিক দিক থেকে এবং শিক্ষা-দীক্ষার দিক থেকে পিছিয়ে পড়ে আছে সেই সমস্ত জায়গার উন্নয়ণের জন্য তারা সমস্ত ব্যবস্থা করেছেন। আমার অনুরোধ আপনাদের কাছে এইসব দেখে রাজ্যপালের ভাষণকে সমর্থন করুন তার বিরোধিতা করবেন না। অবশ্যি ওঁরা কোনদিনই ভালো জিনিষ সহ্য করতে পারেন না। সেইজন্য যখনই রাজ্যপাল

তাঁর ভাষণে শান্তিপূর্ণ নির্বাচনের কথা বললেন তখনই ওঁরা চিৎকার করে ওঠলেন। ভারতবর্ষের আমেথি, ত্রিপুরা এবং দার্জিলিংয়ে যে কংগ্রেস রিগিং করেছিলো এবং যারজন্য ওইসব জায়গায় পুনর্বার নির্বাচন করতে হয়েছে। এই যে অভিযোগগুলো এগুলো তো রাজ্যপালের ভাষণে লেখা হয় নি। এতেও তো লেখা হয়েছে যে এখানে শান্তিপূর্ণ নির্বাচন হয়েছে। সাম্প্রদায়িক অশান্তি বহু জায়গায় বহুবার করার চেষ্টা করেছেন কিন্তু আমাদের সরকার তাতে হস্তক্ষেপ করে সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষা করার চেষ্টা করেছে। তাছাড়া কংগ্রেস দল তো অশান্তি করবেনই, এটা ওঁদের চারিত্রিক বৈশিষ্ট। আমরা যেখানে দেশের উন্নতির চিন্তা করছি ওঁরা তখন কিভাবে অসন্তোষ লাগানো যায় তার চেষ্টা করছেন। আসলে ওঁদের রাজত্বে তো শান্তি বলে কিছু বস্তু ছিল না। ১৯৪৭ সালে ১৫ই আগষ্ট দেশ স্বাধীন হল, তারপর থেকে বহু বছর দেশে শান্তি বলে কিছু ছিল না। তারপরে ১৯৭৭ সালে আমরা ক্ষমতায় যখন এলাম তখন রাজ্যে শান্তি বলে কিছু ছিল না।

[3-20 — 3-30 P.M.]

যারা আজকে নূতন কংগ্রেস ভাই এসেছেন তারা জানেন না যে অহল্যার যুগ থেকে আরম্ভ করে ৭০।৭১ সাল অবধি এই যে খাদ্য আন্দোলন হতো সেই সময় কত লোককে পিটিয়ে হত্যা করেছে—এটা আপনারা জানেন না। সুতরাং আপনারা অশান্তি ছাড়া শান্তি জানেন না। শেষের দিকে একটি কথা বলি কিছুক্ষণ আগে সত্যবাবু বলেছেন এবং মানসবাবুও বলেছেন পূর্ব ইউরোপের অবস্থা - আমি এই বিষয়ে বিশেষ কিছু কথা বলব না, আমরা হচ্ছি প্রগতিবাদী মানুষ। এই কথা ঠিক যারা নাৎসীবাদী তাদের একটা শিক্ষা হয়েছে, কিন্তু তার জন্য তো যারা সাম্রাজ্যবাদী তারা উল্লসিত হবে, আপনারা তাদের দলে কেন? তাহলে কি নাৎসীবাদীকে সমর্থন করে প্রগতিশীলের বিরুদ্ধে গিয়ে নাচানাচি করে উল্লসিত হওয়ার অর্থ এই নয় - আপনারা মানুষকে বিভ্রান্ত ক:ছেন, আমরা আজকে মার্ক্সবাদের উপর দাঁড়িয়ে আছি, একটা জটিল অবস্থার উপর দাঁড়িয়ে আছি, এই কথা বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী শান্তি চ্যাটার্জী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে আমি পূর্ণ সমর্থন জানাচ্ছি। আজকে সারা ভারতবর্ষের মানুষের কথা চিন্তা করে তপশিলী মানুষের উন্নয়নের কথা চিন্তা করে, ক্ষেত-মজুরদের কথা চিন্তা করে আজকে যে প্রস্তাব এখানে এসেছে তার জন্য তাকে ধন্যবাদ জানাই। তপশিলী জাতির উন্নয়নমূলক কাজ করার জন্য যে কমিটি করা হয়েছে এটা খুবই গ্রহণযোগ্য হয়েছে। আজকে চাষীদের উন্নয়নমূলক কাজের জন্য যে সেচ ব্যবস্থা করা হয়েছে সেটা খুবই গ্রহণযোগ্য হয়েছে, খাল কাটা, নদী নালার রূপায়ণ ও সংস্কার করা এবং বন্যা কবলিত মানুষকে উদ্ধার করার জন্য যে সমস্ত ব্যবস্থা নেওয়া হয়েছে তার জন্য অভিনন্দন জানাচ্ছি। আজকে পশ্চিমবাংলায় শিক্ষা ব্যবস্থার উন্নতিকল্পে যে শিক্ষা ব্যবস্থা করেছেন এবং দেশের মানুষের স্বার্থে যে সমস্ত উন্নয়নমূলক কাজ হয়েছে তাঁকে সমর্থন করে বলছি এই ধরনের পদক্ষেপ খুবই গ্রহণযোগ্য এবং একটা ভাল দিক। সাধারণ মানুষকে যেখানে দুধ দেওয়ার ব্যবস্থা আছে সেখানে এই রকম একটি সংস্থা মাদার ডেয়ারী থেকে যাতে দুধ সব সময় বন্টন করা যায় এবং সেটা যাতে আরো উন্নয়ন করা যায় সেটা দেখার জন্য অনুরোধ করবো। কুটির শিল্প

এবং ক্ষুদ্র শিল্পের ক্ষেত্রে দেখা যাচ্ছে বিভিন্ন জিনিষের দাম বেড়ে যাচ্ছে।

জিনিষপত্রের দাম বাড়ছে না এতে সাধারণ মানুষের পক্ষে খুব সুবিধা হবে। রাজ্যপালের ভাষণে এটাকে সমর্থন করবার আবেদন জানাচ্ছি। এটা পরিস্কার বোঝা যাচ্ছে যে, দার্জিলিং এ যে বিচ্ছিন্নতাবাদী শক্তি মাথাচাড়া দিয়ে উঠেছিলো গোর্খাদের তাকে পিছন থেকে উস্কানি দেওয়া হয়েছে। কিন্তু বামফ্রন্ট সরকারের আন্তরিক প্রয়াস এবং ওই বিচ্ছিন্নতাবাদী শক্তিকে কঠোর হস্তে মোকাবিলা করেছেন, এর জন্য সাধুবাদ জানাই। এ ছাড়া আমাদের রাজ্যপাল মহোদয়ের ভাষণে সাধারণ মানুষের কথা বলা হয়েছে, আর সমস্ত কল-কারখানা খোলবার, রুগ্ন কারখানাকে পুনরুজ্জীবিত করবার, এবং উন্নয়নমূলক কাজ করবার জন্যও বলা হয়েছে। কল-কারখানা, কুটির শিল্প তৈরী করবার কথাও বলা হয়েছে রাজ্যপালের ভাষণে, এর ফলে কিছু বেকার সমস্যার সমাধান হবে এবং কিছু লোকের কর্মসংস্থান হবে। এটাকে সমর্থন করে রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমি আপনার কাছে ধন্যবাদ জ্ঞাপন করে আমার বক্তব্য শেষ করছি।

[3-30 — 3-40 P.M.]

**শ্রী শান্তিরঞ্জন গাঙ্গুলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণকে আমি সমর্থন করছি। সমর্থন জানিয়ে আমি এই কথা বলতে চাই যে, ভারতবর্ষের বিভিন্ন জায়গায় সাম্প্রদায়িক দাঙ্গায় বিধ্বস্ত হয়েছে তা খুবই উদ্বেগের ব্যাপার। পশ্চিমবাংলায় বহু ধর্ম এবং বহু জাতির মানুষ বসবাস করেন। এখানে সাম্প্রদায়িক দাঙ্গা হয়নি বা বহু চেষ্টা সত্ত্বেও করতে পারেন নি। কলকাতা তথা পশ্চিমবাংলায় সাধারণ মানুষ গণতান্ত্রিক চেতনাসম্পন্ন মানুষ এবং এখানকার মানুষ এই ব্যাপারে সচেতন। ওঁরা সাম্প্রদায়িক দাঙ্গায় লিপ্ত এবং পশ্চিমবাংলায় বহু চেষ্টা করেছিলেন সাম্প্রদায়িক দাঙ্গায় সাধারণ মানুষকে লিপ্ত করতে। এখনও এখানে বহু স্বার্থান্বেষী লোক আছেন তাঁরা চেষ্টা চালিয়ে যাচ্ছেন যাতে সাধারণ মানুষকে লিপ্ত করা যায়। কলকাতা শহরের ৩০০ বছরের পূর্তি উপলক্ষ্যে উৎসব হয়েছে আমরা বিশেষভাবে গর্বিত। গর্বিত এই কারণে যে, কলকাতায় অনেক সমস্যা রয়েছে তা সত্ত্বেও এখানে নানা রকম আনন্দনুষ্ঠান হচ্ছে। যে সব সমস্যা রয়েছে সেই সমস্যার সমাধান করতে গেলে কেন্দ্রীয় সরকারের সাহায্যের প্রয়োজন আছে। কলকাতা এমন একটি প্রাণচঞ্চল শহর যা অন্যান্য দেশ বা ভারতবর্ষের অন্যান্য রাজ্যের চেয়ে অনেক বেশী প্রাণচঞ্চল। কলকাতা শহর সাধারণ মানুষের সাংস্কৃতিক প্রাণকেন্দ্র। একে আরো সুন্দর করে গড়ে তুলতে হবে এই কথা রাজ্যপালের ভাষণে দেওয়া হয়েছে তাকে আমি স্বাগত জানাই। এই শহরকে উন্নতি করতে কেন্দ্রের সাহায্যের প্রয়োজন আছে। এবং সেই টাকা কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গ সরকারকে অনুদান দেবেন আশা করি। কলকাতায় যেসব সমস্যা রয়েছে যেমন রাস্তাঘাট, পানীয় জল, এলাকার পরিবহণ, রাস্তাঘাটের জ্যাম ইত্যাদি। রাস্তা ঘাটের সম্প্রসারণেরও অসুবিধা রয়েছে এই সব একদিনে কখনও হয়নি, এইসব বহুদিন ধরেই আছে, কংগ্রেস আমল থেকেই হয়ে রয়েছে। স্যার, এইসব সমস্যার সমাধান করতে হলে রাজ্যের পক্ষে সম্ভব নয়, কেন্দ্রের সাহায্যের প্রয়োজন। কেন্দ্রের সাহায্য পেলে এইসব সমস্যার সমাধান করা যাবে। কলকাতায় যে বস্তিবাসী রয়েছেন, সেখানে তাদের পানীয় জলের সমস্যা রয়েছে এবং জল নিস্কাশনেরও অসুবিধা রয়েছে। আমি আমার সরকারের মাধ্যমে কেন্দ্রীয় সরকারেরর কাছে অর্থ বা অনুদানের দাবী

করছি। আমাদের কলকাতা ভারতবর্ষের রাজধানী ছিল ১৯১২ সাল পর্যন্ত, তারপর দিল্লীতে রাজধানী চলে যায়। তখন থেকে ইংরাজ সরকার এই কলকাতার উন্নতির জন্য কিছু করেনি। ভারতবর্ষে ইংরাজ পুঁজির প্রধান কেন্দ্র ছিল এই কলকাতা, কিন্তু ইংরাজ এখান থেকে লাভ করে সেই লাভের একটা পয়সাও এই শহরের উন্নতির জন্য খরচ করেনি। তাই কলকাতার উন্নয়নের সমস্যা জটিল এবং ব্যাপক আকারে পর্যবসিত হয়েছে। এই শহরের উন্নতির জন্য কেন্দ্রীয় সরকারের কাছে আবেদন করার দরকার বলে মনে করি। দেশ বিভাগের পর কলকাতায় ব্যাপক হারের লক্ষ লক্ষ উদ্বাস্তু এসেছে, তার ফলে পশ্চিমবঙ্গের অর্থনীতির উপর চাপ পড়েছে। তারজন্য দায়ী তৎকালীন কংগ্রেস সরকার। কংগ্রেস সরকার দেশ বিভাগের ব্যবস্থা করেছিল কিন্তু উদ্বাস্তুদের অর্থনৈতিক পুনর্বাসনের কোন দায়িত্ব গ্রহণ করেননি, সেই বোঝা বামফ্রন্ট সরকারের ঘাড়ে চাপিয়ে দিয়েছে। তাই আমি মনে করি এই উদ্বাস্তু সমস্যা সমাধান করার জন্য আমাদের বন্ধু সরকার কেন্দ্রীয় সরকারের উপর চাপ সৃষ্টি করে যেসব উদ্বাস্তু আজো দলিল পায়নি ক্যাম্পে বসবাস করছে তাদের পুনর্বাসন সমস্যার সমাধান তরান্বিত করা উচিত। স্বাধীনতার পর কেন্দ্রীয় সরকার এই শহরের উন্নতির জন্য বেশী কিছু করেনি, কংগ্রেস আমলের রাজ্যসরকারও কিছু করেনি। কলকাতা কেবল এই রাজ্যের শহর নয়, সারা ভারতবর্ষের এবং আন্তর্জাতিক শহর। এই শহরকে সুন্দরভাবে গড়ে তোলার দায়িত্ব কেন্দ্রীয় সরকারের এবং কেন্দ্রের কাছ থেকে যদি সেই অর্থের ব্যবস্থা না করা যায় তাহলে এই শহরকে সুন্দর করা সম্ভব নয়। তাই আমি অনুরোধ করব মাননীয় অধ্যক্ষ মহাশয়ের মাধ্যমে যে আমাদের সরকার কেন্দ্রীয় সরকারের কাছ থেকে এই টাকার ব্যবস্থা করে কলকাতা শহরের উন্নতির জন্য সমস্ত দায়িত্ব গ্রহণ করবেন। এই কাজ করবার জন্য কেন্দ্রীয় সরকারের কোরিয়ান কমিশনের মাধ্যমে কলকাতা উন্নতির জন্য ব্যাপক পরিকল্পনা গ্রহণ করতে হবে এবং এই পরিকল্পনায় বিভিন্ন অনগ্রসর এলাকা, আশ-পাশের সমস্যা, দরিদ্র বস্তিবাসীদের উন্নতির দিকে বিশেষ নজর দিতে হবে এই কথা বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুধন রাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন সেই ভাষণ এবং তার জন্য যে সমর্থন সূচক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে কয়েকটি কথা বলতে চাই। প্রথমে আমি বলতে চাই বিগত নবম লোকসভা নির্বাচনে সারা ভারতবর্ষে গণতান্ত্রীক শক্তি যে আওয়াজ তুলে ছিল যেটা ছিল ভারতবাসীর কাছে লজ্জার কথা এবং এই প্রথম ভারতবর্ষের একজন প্রধানমন্ত্রীর বিরুদ্ধে দুর্নীতিগ্রস্ত এই অপরাধে গোটা দেশের মানুষ রাস্তায় নেমে স্লোগান দিতে বাধ্য হয়েছিল যে এই দুর্নীতিগ্রস্ত প্রধানমন্ত্রীকে অপসারণ করতে হবে, নবম লোকসভা নির্বাচনে ভারতবর্ষের জনগণ তার সমুচিত জবাব দিয়েছেন এবং তাঁদের লজ্জার অবসান হয়েছে। আজ পশ্চিমবাংলায় গণতান্ত্রিক শক্তি বিগত ১২ বছর ধরে দিনের পর দিন এগিয়ে চলেছে, স্বাভাবিকভাবে এখানে বিরোধী শক্তি কংগ্রেস রাজ্যপালের ভাষণের উপর আলোচনায় যেসমস্ত মন্তব্য করছেন এটা তাদের কাছে শোভনীয়। তাঁরা বলছেন পশ্চিমবঙ্গে আইন-শৃঙ্খলা নেই। গোটা ভারতবর্ষের দিকে তাকালে একটি মাত্র রাজ্য পাওয়া যাবে পশ্চিমবঙ্গে যেখানের আইন-শৃঙ্খলা গোটা ভারতবর্ষের কাছে একটা নজীর সৃষ্টি করেছে। কংগ্রেসী রাজ্য বিহার, উত্তরপ্রদেশ, রাজস্থান, গুজরাট যেখানে প্রতিদিন কৃষকদের হত্যা করা হচ্ছে, হরিজন আদিবাসী নারীদের উপর অত্যাচার করা হচ্ছে, জমি থেকে তাদের

উচ্ছেদ করা হচ্ছে সেখানে তার কোন বিচার নেই, এমনকি পাণীয় জল কূয়া থেকে তুলতে পর্যন্ত পারে না। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট তপশীলী জাতি আদিবাসীদের জমি দিচ্ছে, তাদের জীবন জীবিকার জন্য সাহায্য করার জন্য বিভিন্ন প্রকল্প করছে। কংগ্রেসী বন্ধুরা বলছেন কৃষি ঋণ মকুব করা হল না কেন, যদি প্রয়োজন মনে করেন তাহলে যেসব কৃষি ঋণ দেওয়া হয়েছে তা মকুব করার বিষয়ে নিশ্চয়ই চিন্তা করবেন। পশ্চিমবঙ্গে যে জিনিস করেছে এমন একটা কংগ্রেসী রাজত্ব দেখাতে পারেন যেখানে বর্গাদারদের নাম নথীভুক্ত করা হয়েছে? পশ্চিমবঙ্গে ১৪ লক্ষ বর্গাদারের নাম নথীভুক্ত করা হয়েছে। বর্গাদাররা পরচা নিয়ে ব্যাঙ্ক থেকে লোন নিচ্ছে।

কংগ্রেস সরকার ১৯৫৩ সাল ল্যান্ড এ্যাকুইজিসন আইন পাশ করেছিল। ১৯৫৩ সালের পরে কোটি কোটি টাকা জমিদারদের ক্ষতিপূরণ বাবদ দেওয়া হয়েছে, কিন্তু জমি দখল করা হয়নি, আর সেই জমি বিতরণ'ও করা হয়নি। ব্যতিক্রম শুধু পশ্চিমবাংলা এবং কেরল, যেখানে তা হয়েছে। আজকে তাই পশ্চিমবাংলায় কৃষি উৎপাদন বেড়েছে। কৃষকরা আজকে আত্ম-মর্যাদা নিয়ে এখানে বসবাস করছে। এমন কোন কংগ্রেসী রাজ্য আছে দেখাতে পারবেন, যেখানে কৃষকরা আত্মসম্মান নিয়ে বসবাস করতে পারছে? কৃষকদের হাতে পঞ্চায়েত প্রথার মাধ্যমে এখানে ক্ষমতা তুলে দেওয়া হয়েছে। তারা সেখানে প্রতিনিধিত্ব করছে, গ্রাম উন্নয়নের কাজ করছে। গ্রামের চেহারা আজকে বদলে গেছে। ১২ বছর আগে গ্রামের চেহারা কি ছিল, আর আজকে কি হয়েছে কলকাতা শহর থেকে গ্রামের দিকে একটু গেলেই সেটা আপনারা বুঝতে পারবেন। গ্রামের রাস্তা ঘাট পাকা হয়েছে। আজকে সেখানে শুধু ট্রাক, বাস যাচ্ছে না, কংগ্রেসীরা যে মারুতী গাড়িতে চড়েন সেই গাড়িও চলছে। এই কথাগুলি রাজ্যপালের ভাষণে ফুটে উঠেছে বলেই মাননীয় কংগ্রেসী সদস্যাদের এত গাত্রদাহ শুরু হয়েছে। আইন শৃঙ্খলা বলতে কি বোঝায়? পাঞ্জাবে কি চলছে? আগুন একবার জ্বললে দমকল দিয়ে নেভাতে সময় লাগবে। এই কাজে জনগণকে সাথে পাওয়া চাই। বর্তমান ভারত সরকার বন্ধু সরকার। আমরা বিশ্বাস রাখি যে, পাঞ্জাবের সমস্ত জনগণের সাহায্য নিয়ে পাঞ্জাব সমস্যার সমাধান কেন্দ্রীয় সরকার নিশ্চয় করবেন। পশ্চিমবঙ্গে ১২ বছরের মধ্যে সাম্প্রদায়িক দাঙ্গা হয়নি। চেষ্টা যে করা হয়নি, তা নয়। উত্তরখন্ডে বিভিন্ন সাম্প্রদায়িক শক্তিকে উস্কানি দিয়েছে কংগ্রেস। জলপাইগুড়ি জেলায় উত্তরখন্ডীদের মদত দিয়ে কংগ্রেস বিচ্ছিন্নতাবাদে অবতীর্ণ। বাম পন্থীরা তাকে প্রতিহত করার চেষ্টা করেছে। কাজেই কংগ্রেসের মুখে এই আইন শৃঙ্খলার কথা শোভা পায় না। ভারতবর্ষে জাতীয় সংহতির জন্য বাম পন্থীরা আন্দোলন করে যাচ্ছে। সারা ভারতবর্ষের গণতান্ত্রিক শক্তি এই সাম্প্রদায়িক শক্তিকে পরাস্ত করে ভারতবর্ষে নতুন সরকার কায়েম করেছে। তারা বলছেন পশ্চিমবঙ্গে রিগিং হয়েছে। তারা আজও ১৯৭২ সালের রিগিং-এর কথা ভুলতে পারেনি। ১৯৭২ সালে তারা রিগিং করে জিতেছিলেন। তাই আজকে তাদের অনুশোচনা হচ্ছে, মুখে তাদের সেই কথা তারা ব্যক্ত করতে পারছেন না। রাজ্যপালকে তাঁর ভাষণ পাঠ করতে না দিয়ে তারা হল্লা করেছেন। আমরা মনে করি এতে হাউসের অবমাননা করা হয়েছে। রাজ্যপালের ভাষণের মধ্যে বলা হয়েছে কৃষি, ক্ষেত মজুরদের কর্মসংস্থাপনের ব্যবস্থা করে দেওয়া হয়েছে। গরীব আদিবাসীদের জন্য যে প্রকল্প করা হয়েছে সেটা তারা একটু বোঝার চেষ্টা করে দেখুন যে, এতে পশ্চিমবাংলার গরীব মানুষের জীবন ও জীবিকার

উন্নতি হচ্ছে কিনা। রাজ্যপালের ভাষণ সত্যিকরে উপলব্ধি না করে শুধুমাত্র বিরোধিতার জন্যই ওরা বিরোধিতা করে গেলেন। আসল মর্মার্থটাই ওরা বুঝতে পারেন নি। বিগত ১২ বছরের মধ্যে বামফ্রন্ট সরকার গ্রামে গঞ্জে, শহরে, কলকারখানার শ্রমিক, কৃষকদের আত্ম মর্যাদা দিয়েছে। আজকে তারা শির উঁচু করে দাঁড়িয়েছে। কংগ্রেস আমলে দেখেছি এই কৃষকরা জোতদারদের বিরুদ্ধে কথা বলতে পারত না। আজকে সেই জোতদাররা পঞ্চায়েতের সদস্য কৃষকদের কাছে বিচার প্রার্থী হয়ে আসছে। এই জ্বালা তারা কিছুই ভুলতে পারছে না। প্রতিটি নির্বাচনে আজও তারা ক্ষমতা দখলের মাধ্যমে আবার সেই রাজত্ব কায়েম করার চেষ্টা চালিয়ে যাচ্ছে। তাই রাজ্যপালের ভাষণ তাদের কাছে পছন্দ হবার কথা নয়। এই বাম গণতান্ত্রিক শক্তি শুধু পশ্চিমবাংলায় নয়, আগামী দিনে সারা ভারতবর্ষের মানুষের কাছে আমরা পৌঁছতে চাই এবং যে নিরিখে পশ্চিমবাংলা সরকার পরিচালিত হচ্ছে তারই ভিত্তিতে ভারত সরকারকে চালাতে চাই। সেই জন্য আজকে গ্রাম, শহরে বিভিন্ন প্রকল্প রূপায়িত করা হচ্ছে। দিল্লীর সরকার এবং অঙ্গ রাজ্যগুলির সরকারের সঙ্গে যে সম্পর্ক আছে, তাকে যদি যথাযথ মর্যাদা দিয়ে পালন করা না হয়, সুযোগ না দেওয়া হয় তাহলে কখনই সেই অঙ্গ রাজ্যের উন্নতি হতে পারে না, এটা বোঝা দরকার। পশ্চিমবাংলায় বাম পন্থী আন্দোলনের মধ্যেও ওরা ৪১ শতাংশ ভোট পেয়েছে। এটা ওদের বিচার করে দেখা উচিত যে, এই ৪১ শতাংশ ভোটের মধ্যে ৩৪ শতাংশ ভোটই হচ্ছে গরীব মানুষদের ভোট, কাজেই তাদের স্বার্থের কথা ওদের চিন্তা করে দেখা উচিত। আপনাদের ধ্যান ধারণাটা পাল্টানো উচিত। স্যার, ওদের ধ্যান ধারণার কথা একটু বলি।

[3-40 — 3-45 P.M.]

আমি একটি গল্প শুনেছিলাম, গল্পটি এখানে বলছি। জলপাইগুড়িতে একবার কংগ্রেসের নেতৃবৃন্দ এসেছিলেন। বহুদিন আগের কথা, সেই সময় জলপাইগুড়ির কংগ্রেসের হোমরা-চোমড়া ব্যক্তিরা তাঁদের গিয়ে বললেন যে গ্রামে প্রাথমিক শিক্ষার ব্যবস্থা করা হোক। উত্তরে তারা কি বললেন জানেন? তাঁরা বললেন, 'দেখ বাপু, কৃষকদের মাথায় কাঁঠাল ভেঙে খাচ্ছ খাও কিন্তু তাদের লেখাপড়া শেখার ব্যবস্থা করতে যেও না। 'স্যার, কংগ্রেস গ্রামের গরিব মানুষদের লেখাপড়া শেখার ব্যবস্থা করে নি ফলে স্বাধীনতার সময় শিক্ষা ক্ষেত্রে পশ্চিমবঙ্গে স্থান যেখানে দ্বিতীয় ছিল সেখান থেকে তার স্থান নেমে এসেছিল ১৩ তে কংগ্রেস সে ব্যবস্থা না করলেও পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর গ্রামের মানুষদের লেখাপড়া শেখার সুযোগ করে দিয়েছে এবং তা দেবার জন্যই আজকে তার স্থান সর্বভারতীয় ক্ষেত্রে ৫-ম স্থানে এসেছে। আমরা দেখেছি কেন্দ্রীয় কংগ্রেস সরকার বামফ্রন্ট সরকারকে সাহায্য করেন নি। এই প্রসঙ্গে সেচ প্রকল্পের কথা বলা যায়। জাতীয় সেচ প্রকল্পের কথা বলতে গিয়ে প্রথমেই মনে আসে তিস্তা প্রকল্পের কথা। আমরা জানি, ভারতবর্ষের অন্যতম বৃহৎ এই সেচ প্রকল্প রূপায়িত হলে গোটা উত্তরবাংলার ৫টি জেলার বিস্তীর্ণ অঞ্চলে সেচের ব্যবস্থা করা যাবে। বাঁদিকের ক্যানেল ধরলে ৩৮ লক্ষ একর জমিতে সেচের ব্যবস্থা করা যাবে। এর জন্য কেন্দ্রের কাছে মাত্র ২০ কোটি টাকা বছরে চাওয়া হয়েছিল কিন্তু আমরা দেখেছি ১৩ বছরে দেওয়া হয়েছে মাত্র ৭ কোটি টাকা। এতেই প্রমাণিত হয় যে পশ্চিমবাংলার মানুষের জীবনযাত্রার মান উন্নয়নের ক্ষেত্রে কেন্দ্রের অনীহা কি রকম ছিল। অথচ পাশাপাশি পাঞ্জাবের

ভাখরানাঙ্গল ক্যানেলের কথা চিন্তা করুন। তা হবার ফলে আজ সেই অঞ্চলকে গ্রানারি অব ইণ্ডিয়া বলা যায়। পাঞ্জাবে যা হল পশ্চিমবঙ্গে কেন তা হল না কংগ্রেসী বন্ধুদের সেটা একটু চিন্তা করতে অনুরোধ করি। কংগ্রেসী বন্ধুরা বলেছেন যে বোরো ধানের জন্য জল পাওয়া যাচ্ছে না, কেন দামোদর থেকে জল পাওয়া যাচ্ছে না, কেন জল বন্টিত হতে পারছে না ইত্যাদি। আমি বলব, সমস্ত বিষয়টি চিন্তা করে দেখা দরকার। আমি তাই বলব, সমগ্র পশ্চিমবাংলার উন্নতির জন্য সকলে প্রচেষ্টা করুন এবং তা যদি করেন তাহলে পশ্চিমবাংলা একটা উন্নত স্থানে পরিণত হবে। আপনারা সকলেই জানেন যে স্বাধীনতার আগে থেকেই পশ্চিমবাংলার একটা আলাদা ঐতিহ্য আছে — শিক্ষা, সংস্কৃতি সমস্ত ক্ষেত্রেই ঐতিহ্য ছিল কিন্তু কংগ্রেসী আমলে সেই ঐতিহ্য নষ্ট হয়ে গিয়েছে। সেই পুরানো ঐতিহ্যকে যদি ধরে রাখতে হয় তাহলে সকলে মিলে প্রচেষ্টা চালিয়ে বামফ্রন্টের প্রকল্পগুলি বাস্তবায়িত করা দরকার। এক্ষেত্রে কেন্দ্রীয় সাহায্য নিশ্চয় প্রয়োজন কিন্তু কেন্দ্রের নতুন সরকার সবে ক্ষমতায় বসেছেন কাজেই এই মুহূর্তে তাদের কাছে সব কিছু দাবী করা যায়না। আমরা দাবী নিশ্চয় করবো কিন্তু তারজন্য একটা সময় আছে। ৩৫/৪০ বছরে কংগ্রেস যা পারে নি এক/দু বছরের মধ্যেই নতুন সরকার তার সব কিছু করে দেবে এতটা নিশ্চয় আশা করা যায়না কিন্তু তবুও আমরা যথা সময়ে আমাদের দাবী রাখবো। স্যার, আপনি নিশ্চয় জানেন যে কংগ্রেস আমলে পশ্চিমবাংলার গ্রামগুলির কি অবস্থা ছিল। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর গ্রামগুলির চেহারা আমূল পাল্টে গিয়েছে। গ্রামগুলির আরো উন্নতির জন্য রাজ্যপালের ভাষণে যে সমস্ত প্রকল্পের কথা বলা আছে এবং ভবিষ্যতে এরজন্য আরো যে সমস্ত প্রকল্প তৈরী হবে সেগুলি বাস্তবায়িত করার জন্য সকলের প্রচেষ্টা করা দরকার। এই কথা বলে মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**Mr. Speaker :** Before I adjourn the business of the day, I would like to remind the honourable members that at 5.00 p.m. we have the programme of unveiling the portrait of Shri Jawaharlal Nehru by the Hon'ble speaker of the Lok Sabha, Shri Rabi Roy who has arrived this morning from Bombay, and after that unveiling there will be a tea in the lawn of Assembly and all the members are invited to dinner at 8.00 p.m. tonight at Great Eastern Hotel.

The House stands adjourned till 1.00 p.m. tomorrow, the 18th January, 1990.

## Adjournment

The House was then adjourned at 3.45 p.m. till 1.00 p.m. on Thursday, the 18th January, 1990 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 18th January, 1990 at 1.00 p.m.

**PRESENT**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 9 Ministers, 4 Ministers of State and 191 Members.

[ 1-00 — 1-10 P.M. ]

**Starred Questions**
**(for which oral answers were given)**

**পুরুলিয়া জেলায় নূতন শিল্প স্থাপন ও দামোদর সিমেন্ট কারখানায় উৎপাদনের সূচনা**

*১। (অনুমোদিত প্রশ্ন নং *১।) **শ্রী নটবর বাগদী ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) পুরুলিয়া জেলার দামোদর সিমেন্ট ফ্যাক্টরীতে কবে নাগাত উৎপাদন শুরু হবে বলে আশা করা যায় ঃ এবং

(খ) অগ্রাধিকারের ভিত্তিতে ঐ জেলায় কোন্ কোন্ স্থানে কোন্ কোন্ শিল্প স্থাপন করার পরিকল্পনা রাজ্য সরকার নিয়েছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) ১৯৮৯ সালের নভেম্বর মাসে পরীক্ষামূলকভাবে উৎপাদন শুরু হয়। বর্তমানে নিয়মিত উৎপাদনও শুরু হয়েছে।

(খ) ঐ জেলায় মাঝারি ও ভারী শিল্প স্থাপনের কোন প্রস্তাব সরকারের কাছে আসেনি।

**শ্রী নটবর বাগদী ঃ** এই জেলাতে আদিবাসী এবং যারা হরিজন সম্প্রদায়ের মানুষ আছেন, তারা লাক্ষা চাষ করে, এই জেলাতে লাক্ষা চাষ বেশী পরিমাণে হয়, এর সঙ্গে আদিবাসী, শিডিউল্‌ড কাস্ট এবং শিডিউল্‌ড ট্রাইবরা জড়িত, এই চাষকে কেন্দ্র করে কোন শিল্প স্থাপনের জন্য কেন্দ্রীয় সরকার চিন্তা করছেন কী?

**মিঃ স্পীকার ঃ** এর সঙ্গে সম্পর্ক কোথায়, এই প্রশ্ন আউট অব্ অর্ডার।

**শ্রী নটবর বাগদী ঃ** কারখানার ব্যাপারটা নিয়ে বলছিলাম।

**শ্রী জ্যোতি বসু ঃ** যদিও এই প্রশ্নের সঙ্গে কোন সম্পর্ক নেই, তবুও বলছি, পুরুলিয়া জেলাকে অনগ্রসর জেলা হিসাবে চিহ্নিত করেছি এবং সেখানে লাক্ষা সহ অন্যান্য যে সমস্ত কাজ করতে পারিনি এবং যার সম্ভাবনা আছে, সেই সব একটা সংস্থাকে দিয়ে সমীক্ষা করে আমরা বণিক সভায় পাঠিয়েছি, এখনও আমরা কোন জবাব পাইনি, তাদের সঙ্গে যোগাযোগ করছি। যদি এটা হয় তাহলে অনেক সুবিধা হবে।

**শ্রী নটবর বাগদী ঃ** এই সম্পর্কে আর একটা বিষয় জানতে চাইছি কোটশিলা থেকে পুরুলিয়া পর্যন্ত একটা ছোট রেল লাইন আছে, এটার জন্য মুখ্যমন্ত্রী জানেন যে এই জেলার জনসাধারণ এই সম্পর্কে দাবী জানানোর জন্য পদযাত্রা করে কলকাতায় এসেছিলেন, এই সম্পর্কে যদি বলেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** ছোট লাইন খুব বেশী খরচ হবে না, এই রকম একটা প্রস্তাব যদি আসে, কিন্তু আমার যতদূর মনে পড়ে আমাদের তরফ থেকে আগে প্রাক্তন সরকারের সঙ্গে আমি এই সব নিয়ে আলোচনা করিনি, এটা যখন আমার নজরে এসেছে, সমস্ত খবর নিয়ে এলাকার সম্বন্ধে, কত টাকা লাগবে না লাগবে নূতন সরকারের সঙ্গে নূতন ভাবে আলোচনা করতে হবে।

**শ্রী গোবিন্দ চন্দ্র নস্কর ঃ** পুরুলিয়া ব্যাকওয়ার্ড এলাকা, সুতরাং ব্যাকওয়ার্ড এলাকার জন্য স্কীম বহুদিন ধরে আছে। মুখ্যমন্ত্রী ১২/১৩ বছর ধরে থাকা সত্ত্বেও এতদিন পর্যন্ত কোন কাজ করা হয়নি কেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** ওখানে কাজ করা হয়েছে বলেই তো কংগ্রেস একটাও সিট পায়নি। নিশ্চয়ই কাজ করা হয়েছে।

### বক্রেশ্বর তাপবিদ্যুৎ প্রকল্প

*২। (অনুমোদিত প্রশ্ন নং *১০।) **শ্রী অমিয় পাত্র ঃ** ১১ই মে, ১৯৮৯ তারিখের তারকিত প্রশ্ন নং *৭৯১ (অনুমোদিত প্রশ্ন নং *৮২৪)-এর উত্তর উল্লেখ পূর্বক বিদ্যুৎ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ৩১শে ডিসেম্বর, ১৯৮৯ তারিখ পর্যন্ত বক্রেশ্বর তাপবিদ্যুত প্রকল্পে ব্যয়ের পরিমাণ কত ঃ এবং

(খ) ঐ সময় পর্যন্ত বিভিন্ন সংগঠন, প্রতিষ্ঠান ও ব্যক্তিগত সাহায্য হিসাবে এই প্রকল্পে মোট কত টাকা পাওয়া গেছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ**

(ক) ৩১.১২.৮৯ তারিখ পর্যন্ত বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্রের জন্য মোট টাকা ৫৪,৪৬,০০,০০০ ব্যয় হয়েছে।

(খ) ঐ সময় পর্যন্ত বিভিন্ন সংগঠন, প্রতিষ্ঠান ও ব্যক্তিগত সাহায্য হিসাবে এই প্রকল্পের জন্য মোট ৪,৮৭,৫৩,১২৭.৯০ টাকা পাওয়া গিয়েছে।

**শ্রী অমিয় পাত্র ঃ** আমি জানতে চাইছি, এ পর্যন্ত বক্রেশ্বর প্রকল্পে যে মূল কাজগুলি শুরু হয়েছে তার অগ্রগতি কেমন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** এখন বক্রেশ্বর সিভিল ওয়ার্ক হচ্ছে এবং সেই কাজের অগ্রগতি ভাল। এর সাথে সাথে টারবাইন এবং বয়লার ইত্যাদির অর্ডার দেওয়া হয়েছে এবং যেভাবে সময় নির্দ্দিষ্ট ধরা হয়েছে তার মধ্যেই সমস্ত কাজ হবে।

**শ্রী অমিয় পাত্র ঃ** এই প্রকল্পের জন্য সোভিয়েত ঋণ পাওয়ার ক্ষেত্রে সত্যিই কি আইনগত জটিলতা ছিল বা এখনও আছে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** আমরা সোভিয়েতের সাথে আলোচনা করেছিলাম কেন্দ্রীয় সরকারে সম্মতিক্রমে। এর যে টেক্নিক্যাল দিক এবং কমার্শিয়াল দিক দুটোই পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে আলোচনা করেছিলাম। আমরা সেই প্রস্তাব অনুষ্ঠানিকভাবে দুই সরকারের মধ্যে অর্থাৎ দিল্লীর সরকার এবং সোভিয়েত সরকারে মধ্যে একটা চুক্তির জন্য দিল্লীতে পাঠিয়েছিলাম চুক্তির আগের দিন পর্যন্ত জানতাম যে ঐ টাকা ব্যবহার করা যাবে। কিন্তু চুক্তির পর দিল্লীর সরকার রাজনৈতিক কারণে সিদ্ধান্ত গ্রহণ করেন, টাকা পশ্চিমবঙ্গ সরকারকে দেবেন না।

**শ্রী অমর ব্যানার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, বক্রেশ্বর প্রকল্পের জন্য কোন কনসালটেন্ট নিয়োগ করা হয়েছে কিনা, যদি হয়ে থাকে তাহলে কত পারসেন্ট কমিশনে?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** বক্রেশ্বর প্রকল্পের জন্য কনসালটান্ট নিয়োগ করা হয়েছে। সেটা হচ্ছে ডি. সি. পি. এল। কিন্তু তার পারসেন্টজ এখনই বলতে পারবো না, পরে দেব।

**মিঃ স্পীকার ঃ** এরজন্য নোটিশ দেবেন।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন এই প্রকল্পের জন্য এখন পর্যন্ত ৫৪ কোটি টাকা ব্যয় হয়েছে। আমার প্রশ্ন হচ্ছে, মূল কাজ কি কি করা হয়েছে যদি বিস্তৃতভাবে বলেন তাহলে ভাল হয়?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** যে কাজগুলি হয়েছে বেশীর ভাগই জেলা পরিষদ করেছে। জমি লেভেলিং হয়েছে। ওখানে পুকুর করা হয়েছে, দুটো পুকুর হবে যেখানে ৩ দিনের জল থাকবে স্টোর হিসাবে। এটা এখন ব্যবহার করা হবে কনস্ট্রাকশন ওয়ার্কের জন্য। রেল লাইন কোথা থেকে আসবে এই সমস্ত জরিপ করার জন্য রাইট সংস্থাকে দেওয়া হয়েছে। তাঁরা জরিপ করছেন এবং প্রাথমিক কাজ শুরু করেছেন। এছাড়া ফাউনডেশন হবে। ফাউনডেশনের জন্য যে সমস্ত টেক্নিক্যাল বিষয় করতে হবে সেটা করা হয়েছে। লিমিটেড টেন্ডার করা হয়েছে এবং এ ব্যাপারে আলোচনা করা হয়েছে, ১৫/২০ দিনের মধ্যে দেওয়া হবে। এখানে যে টাউনশিপ হবে সেই টাউনশিপকে দুইভাগে ভাগ করেছি। একটা হাউসিং ডিপার্টমেন্ট করবেন আর একটা ভাগ জেলা পরিষদ করবেন। তারা কাজ শুরু করেছেন এবং সেই কাজের অগ্রগতি মোটামুটি হচ্ছে। এছাড়া এখানে ওয়ার্কশপ করা হয়েছে। সেই ওয়ার্কশপটা

প্রধানত জেলা পরিষদের উদ্যোগেই করা হয়েছে। টাউনশিপের অন্যান্য যে সমস্ত জিনিসের দরকার হবে যেমন, দরজা, জানালা, আলমারি প্রভৃতি এই সমস্ত কাজ ওয়ার্কশপে হবে। আধুনিক ওয়ার্কশপ হয়েছে এবং ইতিমধ্যেই কাজ শুরু হয়েছে। যেভাবে আমরা ঠিক করেছিলাম সেইভাবেই হচ্ছে।

[1-10 — 1-20 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি — বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্পে রাজ্য সরকারের বর্তমান বিদ্যুৎ সঙ্কট নিরসনের আশু কোন রিলিফ পাওয়া যাবে কি, না পাওয়া গেলে অন্তবর্ত্তীকালীন কি ব্যবস্থা রাজ্য সরকার গ্রহণ করেছেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** প্রশ্নটা ঠিক বোঝা গেল না, মাটি কাটা শুরু হলেই তো বিদ্যুৎ হয় না। সেখানে বয়লার, টারবাইন, লাইটআপ, সিংকোনাইজ ইত্যাদি হলে তারপর বিদ্যুৎ পাওয়া যাবে এবং সেজন্য ৪ থেকে সাড়ে ৪ বছর সময় লাগবে।

**শ্রী রাইচরণ মাঝি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, বিভিন্ন সংগঠন থেকে এই তাপ বিদ্যুৎ কেন্দ্রের জন্য সাহায্য করেছেন, এটা পশ্চিমবঙ্গে একটা সম্পদ সৃষ্টি হবে। এই ব্যাপারে কংগ্রেসের আই. এন. টি. ইউ. সি.-র কাছ থেকে কোন চাঁদা পাওয়া গেছে কিনা অনুগ্রহ করে জানাবেন কি?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** যে চাঁদা পাওয়া গেছে সেটা যাতে না পাওয়া যায় সেজন্যই আই. এন. টি. ইউ. সি. প্রচার করেছেন। ছাত্র এবং যুবকরা রক্ত দিয়ে সাহায্য করেছেন তাঁদের বিরুদ্ধেও কুৎসা প্রচার করা হয়েছে এবং শুধু তাই নয় যাঁরা স্বেচ্ছা শ্রম দান করছেন তাঁদেরও ব্যঙ্গ করা হয়েছে এবং যাতে না দেওয়া হয় সেজন্য দিল্লীতেও বলেছেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি — ঐ যে স্বেচ্ছা শ্রম দান এবং ব্যক্তিগত সাহায্যের কথা বললেন সেই ব্যক্তিগত সাহায্যে কত টাকা আদায় করেছেন একটু দয়া করে বলবেন।

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** ব্যক্তিগত সাহায্য যা পাওয়া গেছে তার নামটা এই বিধানসভায় বলা যায় না। টোটাল টাকাটা এখনও ভাগ করা নেই, নোটিশ পেলে বলব।

**শ্রী সাত্ত্বিক কুমার রায় ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় যে হিসাবটা দিলেন তার মধ্যে অনেক স্বেচ্ছাসেবক শ্রম দান করেছেন। যে সমস্ত ডিপার্টমেন্টের মেশিনে কাজ হচ্ছে সেগুলিকে এর মধ্যে ইনক্লুড করা হয়েছে সেগুলিকে বাদ দিয়ে খরচাটা বললেন?

**শ্রী প্রবীর সেনগুপ্ত ঃ** আমাদের সরকারী দপ্তরের যে সমস্ত সি. এম. ডি. এ. এবং ইরিগেসন ডিপার্টমেন্টের যন্ত্রপাতি ওখানে নিয়ে যাওয়া হয়েছে, সেজন্য কোন যন্ত্রপাতি কিনতে হয় নি। যন্ত্রপাতি মেরামতের ব্যবস্থাও নিজেরাই করছেন, সি. এম. ডি. এ. এবং ইরিগেসন ডিপার্টমেন্ট থেকে আমরা সবই পাচ্ছি, ওঁদের ইঞ্জিনীয়াররাও সক্রিয়ভাবে আমাদের সাহায্য করছেন।

## রাজ্যে নূতন থানা ও ফাঁড়ি স্থাপন

*৩। (অনুমোদিত প্রশ্ন নং *১৮।) **শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, এই রাজ্যের কোন্ কোন্ জেলায় কত সংখ্যক —

(১) নূতন থানা ও

(২) নূতন ফাঁড়ি

স্থাপনের পরিকল্পনা সরকারের আছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

| (১) নূতন থানা | জেলা |
|---|---|
| লোডামা | দার্জিলিং |
| কেন্ডা | পুরুলিয়া |
| বোরো | পুরুলিয়া |
| জয়পুর | হাওড়া |
| চোরা | বর্ধমান |
| তারাতলা | কলিকাতা |
| গোবরা | কলিকাতা |

| (২) নূতন ফাঁড়ি | জেলা |
|---|---|
| দ্বিতীয় হুগলী সেতুর নিকট। | কলিকাতা |

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাইছি, নূতন থানা বা ফাঁড়ি নির্মাণের জন্য যেসব স্থান নির্বাচন করা হয় সেই স্থান নির্বাচনের ক্ষেত্রে স্থানীয় জনপ্রতিনিধি এবং পঞ্চায়েত সমিতি বা জেলা পরিষদের কাছ থেকে মতামত নেওয়া হয় কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** যতদূর জানি নেওয়া হয় না, প্রশাসনই সেটা ঠিক করে।

**শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি, ঐ থানা বা ফাঁড়ি যা করছেন তার জন্য আপনাকে অভিনন্দন জানাচ্ছি, তবে লক্ষ্য করে দেখেছি যে, একজিষ্টিং থানা এবং ফাঁড়িগুলির যেসব পুলিশ কর্মচারীরা রয়েছেন তাঁদের লিভিং কন্ডিশন খুব খারাপ। এই দুরবস্থা দূর করার জন্য ব্যবস্থা নিচ্ছেন কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** যথাসম্ভব ব্যবস্থা হচ্ছে। এটা ঠিকই যে, এক্ষেত্রে অনেকগুলো

অসুবিধা রয়েছে, কাজেই কাজটা ত্বরান্বিত করে ব্যবস্থা নিতে হবে।

**শ্রী গোবিন্দ চন্দ্র নস্কর ঃ** সুন্দরবনের গোসাবা, কুলতলি, পাথরপ্রতিমা ব্লকগুলি যথেষ্ট বিস্তৃত। কাজেই ঐসব অঞ্চলে আইন-শৃঙ্খলা রক্ষার জন্য সেখানে নূতন থানা করবার কথা চিন্তা করছেন কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** সুন্দরবন সম্পর্কে মাননীয় সদস্য যা বললেন সেটা ঠিকই। সেখানকার ভৌগোলিক অবস্থা এমন যে, পুলিশের কাছ থেকেও সুপারিশ এসেছে যে অন্য জায়গায় যেসব হিসাব করে থানা করা হয় সেখানে সেই হিসাবের বাইরে গিয়ে থানা করা দরকার। আমরা সেটা বিবেচনা করে দেখেছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী, আপনি নূতন থানার যে লিষ্ট দিলেন তাতে একটি নূতন থানার নাম নেই। দক্ষিণ ২৪-পরগণার রায়দিঘীতে একটি নূতন থানা হয়েছে।

**শ্রী জ্যোতি বসু ঃ** বলে ভালই করেছেন। ওটাও লিষ্টে ঢুকিয়ে দেবো।

## পান্ডুয়া তাঁবা কামারপাড়া রাস্তা নির্মাণ

*৪। (অনুমোদিত প্রশ্ন নং *৫।) **শ্রী দেবনারায়ণ চক্রবর্তী ঃ** পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি —

(ক) হুগলী জেলার পান্ডুয়া হতে তাঁবা কামারপাড়া পর্যন্ত রাস্তাটির নির্মাণকার্য কত দূর অগ্রসর হয়েছে ঃ এবং

(খ) উক্ত কাজটি কবে নাগাত শেষ হবে বলে আশা করা যায়?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) পান্ডুয়া থেকে তাঁবা কামারপাড়া পর্যন্ত রাস্তাটিকে তিনটি পর্বে ভাগ করা যেতে পারে —

১) পান্ডুয়া থেকে ইলছোবা

২) ইলছোবা থেকে তাঁবা এবং

৩) তাঁবা থেকে কামারপাড়া ভায়া গজিনাদাসপুর

এবং সেই পর্বগুলির বর্তমান অবস্থা —

১) জি. টি. রোড এর অংশ

২) $^{৩}/_{৪}$ অংশ কাজ সম্পূর্ণ হয়েছে

৩) $^{১}/_{৩}$ অংশ কাজ সম্পূর্ণ হয়েছে।

(খ) ২ ও ৩ প্রকল্পেই কাজ চলছে। বর্তমান আর্থিক বছরে ৩.৮৪ লক্ষ টাকা বরাদ্দ আছে।

আমি শুধু এর সঙ্গে বলে দিতে চাইছি, অবশ্য যে মাননীয় সদস্য প্রশ্নটি করেছেন তিনি সভায় উপস্থিত নেই, এর একটা অংশ আমাদের প্রশাসনিক অনুমোদন ছাড়াই তার কাজ শুরু হয়েছে। তবে অতি অল্প টাকাই তার জন্য বরাদ্দ হয়েছে এটা আমি হিসেব করে দেখেছি। যেভাবে কাজ হচ্ছে তাতে কোনটা করতে সাত বছর, কোনটা করতে তের বছর লেগে যাবে। তাই বিষয়টা পুনর্বিবেচনা করা হচ্ছে এবং কাজটা যাতে সম্পন্ন হয় তার জন্য চেষ্টা করছি।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি, এই রাস্তার প্রথম দিকটা শুরু হয়ে বছর বছর যখন কাজ এগোয় ততক্ষণে প্রথম দিকটা খারাপ হয়ে যাচ্ছে। কাজেই এক সঙ্গে পুরো রাস্তা না করতে পারলে, এক-এক বছরে দুই-তিন কিলোমিটার করে কাজ এগোলে প্রথম দিকটা আবার খারাপ হয়ে যাবে। এই ব্যাপারে চিন্তা-ভাবনা করেছেন কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** এটা পদ্ধতিগত প্রশ্ন। তবে এটা অবশ্যই বিবেচনা করা দরকার, কারণ কাজ আরম্ভ করে শেষ করতে যদি সাত বছর লেগে যায় তাহলে স্বাভাবিকভাবেই প্রথমে যে কাজটা হল সেটা খারাপ হয়ে যাবে এবং পুনরায় সেটা মেরামত করতে হবে। নিশ্চয়ই এগুলো দেখতে হবে।

## রাজ্যে শিল্পবিহীন জেলা

*৫। (অনুমোদিত প্রশ্ন নং *৩১।) **শ্রী তোয়াব আলি ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, পশ্চিমবাংলার কোন্ কোন্ জেলাকে শিল্পবিহীন জেলা হিসাবে ঘোষণা করা হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

কেন্দ্রীয় সরকার পশ্চিমবঙ্গের পাঁচটি জেলা দার্জিলিং, জলপাইগুড়ি, কুচবিহার, মালদহ এবং বাঁকুড়াকে শিল্পবিহীন জেলা হিসাবে ঘোষণা করেছেন।

[1-20 — 1-30 P.M.]

**শ্রী তোয়াব আলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, নূতন কোন জেলাকে শিল্পবিহীন জেলা বলে ঘোষণা করার কোন প্রস্তাব সরকারের কাছে বিবেচনাধীন আছে কিনা?

**শ্রী জ্যোতি বসু ঃ** এ ছাড়া যেটা বলছি পুরুলিয়া জেলাকে — কেন্দ্রীয় সরকার তো কিছু করেন নি — আমরা নিজেরা অনগ্রসর জেলা হিসাবে চিহ্নিত করেছি। আরো এই রকম বছরে বছরে ভাবছি এবং ভেবেই এটা করা হয়েছে। ৫/৬ টি আরো করবার ইচ্ছা

আছে, সেটা আমরা দেখে বিচার করবো।

**শ্রী তোয়াব আলি ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে এই ব্যাপারে আপনি ভাবছেন। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, মুর্শিদাবাদ জেলাকে শিল্পবিহীন জেলা হিসাবে ঘোষণা করার পরিকল্পনা আছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** মুর্শিদাবাদ এর মধ্যে পড়ছে না, তবে ভেবে দেখবো।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে জানতে চাইছি, বিগত লোকসভা নির্বাচনের সময় কংগ্রেস প্রার্থী যাঁরা হয়েছিলেন বিশেষ করে বহরমপুর এবং কৃষ্ণনগরে — সর্বত্র কংগ্রেস ঘোষণা করেছিল কেন্দ্র জেলায় জেলায় শিল্প স্থাপন করছে, এই সম্পর্কে আপনার কাছে কোন খবর আছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আপনাদের তো আমি বললাম যে ২ টি আমরা করেছি এবং ৫ টি কেন্দ্র করেছে। ওই সব কথা ভোট পাওয়ার জন্য বলা হয়। লোকে এই সব কথা শুনে বিশ্বাস করে যদি ভোট দেন তো কি হবে?

***৬ (হেল্ড ওভার)**

## হলদিয়া পেট্রোকেমিক্যাল প্রকল্প

*৭। (অনুমোদিত প্রশ্ন নং *১১।) **শ্রী অমিয় পাত্র ঃ** শিল্প ও বাণিজ্য বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি, হলদিয়া পেট্রোকেমিক্যাল রূপায়ণের বিষয়টি বর্তমানে কি পর্যায়ে আছে?

**শ্রী জ্যোতি বসু ঃ**

হলদিয়ায় পেট্রোকেমিক্যাল কমপ্লেক্স স্থাপনের উদ্দেশ্যে হলদিয়া পেট্রোকেমিক্যাল লিমিটেড নামে একটি যৌথ কোম্পানি ১৯৮৫ সালে গঠন করা হয়।

এর আগে ১৯৮৪ সালে কেন্দ্রীয় সরকার রাজ্য সরকারকে জানায় যে কেন্দ্র ও রাজ্য এই দুই সরকারের যৌথ প্রচেষ্টায় প্রকল্পটি রূপায়ণ করা সম্ভব নয়। পরবর্তীকালে প্রকল্পটি রূপায়ণের উদ্দেশ্যে বিভিন্ন আর্থিক সংস্থার কাছে ঋণের জন্য আবেদন করা হয়। আই. ডি. বি. আই.-এর নেতৃত্বে কয়েকটি ঋণ-দানকারী সংস্থা ঋণ মঞ্জুরের প্রস্তাবটি পর্যালোচনা করে প্রয়োজনীয় নির্দেশের জন্য ১৯৮৭ সালের অক্টোবর নাগাদ কেন্দ্রীয় অর্থ মন্ত্রকের নিকট পাঠায়।

ইতিমধ্যে, কেন্দ্রীয় সরকার প্রকল্পটির "লেটার অব্ ইনটেন্ট" আগামী ৩০শে সেপ্টেম্বর, ১৯৯০ সাল অবধি বাড়িয়ে দিয়েছেন। গত ১৫।১০।৮৯ তারিখে ভূতপূর্ব প্রধানমন্ত্রী ঐ প্রকল্পের ভিত্তি প্রস্তর স্থাপন করেন।

কেন্দ্রে নূতন সরকার গঠনের পর প্রকল্পটির দ্রুত রূপায়ণের জন্য কেন্দ্রীয় সরকার ও

ঋণদানকারী সংস্থার সাথে বিভিন্ন পর্যায় আলাপ আলোচনা হয়েছে এবং তাদের কাছ থেকে পূর্ণ সহযোগিতার আশ্বাস পাওয়া গিয়েছে। এছাড়া, কয়েকটি শিল্প গোষ্ঠীর সাথেও আলোচনা হয়েছে।

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাইছি যে এখনো পর্যন্ত বিষয়টি নিয়ে ঋণদানকারী সংস্থার সঙ্গে আলাপ-আলোচনা চালাতে হচ্ছে, অথচ বিষয়টি ১৯৮৯ সালে পাঠান হয়েছিল। আমরা দেখেছি ভূতপূর্ব প্রধানমন্ত্রী মিঃ গান্ধী ১৫.১.৮৯ তারিখে এসে ভিত্তি প্রস্তর স্থাপন করে গেলেন, তিনি কি তা হলে তখন কোন ঋণদানের ব্যাপারে বা কেন্দ্রীয় সাহায্যের ব্যাপারে কোন ব্যবস্থা করে যান নি — যার জন্য এখনো আলোচনা চালাতে হচ্ছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** দুঃখের বিষয় ১২ বছর আমরা অপেক্ষা করেছিলাম এই প্রকল্পটি রূপায়ণ করার জন্যে। আমি বলেছিলাম আরো কি ৩-৪ বছর অপেক্ষা করতে বলেন, তাতে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে বলা হল যে ওঁদের টাকা পয়সা নেই। তখন আমরা স্থির করি যদি পারি আমরাই করবো এবং সেই হিসাবে লেটার অব্ ইনটেন্টে চলছে। আমরা যৌথ কোম্পানি প্রতিষ্ঠা করবো। এটার শিলান্যাস হল ঠিক নির্বাচন ঘোষিত হবার ২-৪ দিন আগে। তখন আই. ডি. বি. আইয়ের পক্ষ থেকে বা ব্যাঙ্কের পক্ষ থেকে কিংবা অর্থনৈতিক প্রতিষ্ঠান থেকে কত টাকা পেতে পারি তার কোন হিসাব দেওয়া হয় নি। শেষকালে প্রাক্তন প্রধানমন্ত্রীকে আমি বললাম যে আমাদের অন্তত একটা চিঠি দিন। এই নিয়ে কতদিন ধরে কত কথা শুনলাম, শেষকালে দিল্লী থেকে আমাদের একটা চিঠি দেওয়া হল। একটা চিঠির কপি দেওয়া হল। সেই দিনই আমরা বললাম যে আমরা দিল্লী যাবো এবং সেই ভাবে চিঠি লিখলাম। সেই চিঠির উত্তর এলো চীফ সেক্রেটারির কাছে। তাতে এটা বলা হয়েছে যে আপনারা আই. ডি. বি. আই ওদের সঙ্গে কথা বলুন। কিন্তু আই. ডি. বি. আইয়ের চেয়ারম্যান নির্বাচনের সময়ের আগে বা পরে আমাদের সঙ্গে কোন কথা বললেন না। তবে এই কয়েকদিন আগে এই নূতন সরকার প্রতিষ্ঠিত হবার পরে তিনি এসেছিলেন, আলোচনাও হয়েছে এবং ভালোই আলোচনা হয়েছে। আরো দু-একটা আলোচনা করতে হবে। আশা করছি এই মাসের মধ্যেই আলোচনা সম্পন্ন করতে পারবো। কাজেই ভিত্তি প্রস্তর স্থাপনের সময়ে কিছুই আলোচনা হয় নি। তবে যেহেতু উনি ১২ বছর পরে এখানে প্রস্তর স্থাপন করতে এসেছিলেন সেই জন্য আমি গেছিলাম।

**শ্রী অমিয় পাত্র ঃ** আমার আরেকটি প্রশ্ন হচ্ছে যে, এই প্রকল্পটি রূপায়ণের জন্য কিছু শিল্পগোষ্ঠী এই রাজ্যে শিল্প করার জন্য আগ্রহ দেখিয়েছেন আমার আশঙ্কা এই শিল্পগোষ্ঠী যারা আমাদের রাজ্যে অর্থ বিনিয়োগ করার ব্যাপারে আগ্রহী তাদের উপরে ভূতপূর্ব কেন্দ্রীয় সরকারের চাপ ছিল এবং সেই কারণেই কি তারা এটা করতে পারনে নি, এই ব্যাপারে আপনার কি কিছু জানা আছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** ওঁদের উপরে কি চাপ ছিল আমি বলতে পারবো না। তবে এখানে অনেকে এসেছেন তাদের লিস্ট আমার কাছে আছে।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে হলদিয়া পেট্রোকেমিক্যাল কমপ্লেক্স তৈরীর ব্যাপারে যে সমস্ত শিল্পপতিরা এগিয়ে এসেছেন ওদের উপর নানা রকম চাপ সৃষ্টি করা হচ্ছে যে শিল্পে অংশীদার হতে গেলে যে সমস্ত ডাউন স্ট্রীম বা রুগ্ন শিল্প আছে সেগুলোর দায়িত্ব নিতে হবে। এইরকম কোন খবর আপনার কাছে আছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় সদস্য এটা জানেন যে, পেট্রো কেমিক্যালের বিষয়ে আমরা এটা ঠিক করেছি যে, পশ্চিমবঙ্গে ক্র্যাকার যেটা আছে তাতে আর কত লোকের কাজ পাবে, সুতরাং এটা যদি চারিদিকে ছড়িয়ে দিতে পারি যথা ছোট শিল্প, ক্ষুদ্র শিল্প যথা ডাউন স্ট্রীম শিল্পের সঙ্গে যারা জড়িয়ে আছে তাহলে সেখানে লক্ষ লক্ষ মানুষের কাজ হবে। ডাউন স্ট্রীমের ব্যাপারে আমরা যখন ওদের সঙ্গে কথা বলেছি তখন আমরা জয়েন্ট সেক্টর করবো বলেছি। তবে এখনো অবধি সেই নিয়ে বিবেচনা করছি। আগে এই নিয়ে আলোচনার সম্ভাবনাও ছিল না ফলে আলোচনাও হয় নি। এটা নিয়ে এখন আলোচনা করছি যে, কোন কোন জায়গায় জমি অধিগ্রহণ করা যাবে কি ভাবে হবে এবং কি ভাবে তার নক্সা তৈরী হবে ইত্যাদি।

[1-30 — 1-40 P.M.]

**শ্রী নরেন্দ্র নাথ দে ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি এই যে হলদিয়া পেট্রোকেমিক্যালের দিকে পশ্চিমবাংলার মানুষ আশার আলো নিয়ে তাকিয়ে আছে, এই হলদিয়া পেট্রোকেমিক্যাল বাস্তবে রূপায়িত হলে এর এমপ্লয়মেন্ট পোটেনশিয়ালিটি কি রকম দাঁড়াবে অথবা প্রত্যক্ষ এবং পরোক্ষভাবে কত জনের কর্মসংস্থান হবে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার ধারণা এখানে দেড় লক্ষের মত মানুষ কাজ পাবে, এর আগে আর একজন প্রশ্ন করেছিলেন আমি বোধহয় ধরতে পারি নি ওরা কেন বলছেন না তোমরা অন্য রুগ্ন শিল্প যাতে বাঁচে তার জন্য বিনিয়োগ করো, এটা কতটা হবে জানি না।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, হলদিয়া পেট্রোকেমিক্যালস নিয়ে অনেক দিন ধরে আলোচনা হচ্ছে এবং এটা জয়েন্ট সেক্টর কোম্পানীর দ্বারা তৈরী হচ্ছে, এটা প্রায় ৪ বছর হয়ে গেল। এটার ভিত্তি প্রস্তর স্থাপন করেছিলেন রাজীব গান্ধী, সেই সময় কেন্দ্রীয় সরকার একটা চিঠি দিয়েছিল, শেষবার যখন মুখ্যমন্ত্রী দেখা করেছিলেন কেন্দ্রীয় অর্থমন্ত্রীর সঙ্গে তখনও ফাইনালি এর ক্লিয়ারেন্স আসেনি; ওরা বলেছিলেন দেব। আমার প্রশ্ন হচ্ছে ১২ বছর হয়ে গেল কোন শিল্পপতি পশ্চিমবাংলায় এগিয়ে এলো না, এখন হঠাৎ আম্বানি, গোয়েঙ্কা, মিত্তাল, বীরেন শা লাইন দিয়ে আসতে শুরু করলেন, ওরা কেন আগে এলো না? এই ইন্ডাষ্ট্রিয়ালিষ্টরা কেন আগে এলো না মুখ্যমন্ত্রী এটা কি জানাবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** এতদিন তো শিলান্যাসের পর ইলেকশান গেল, এই ব্যাপারে আই. ডি. বি. আই.-র চেয়ারম্যান আমার সঙ্গে কথা বলেছিলেন, ওরা দুইবার এসেছেন এখানে। এখন শিল্পপতিরা বুঝেছেন — মাননীয় সদস্য পছন্দ করছেন না — এখন এটা হবে, তার জন্য লাইসেন্সও পাওয়া যাবে, তার জন্যই আসছেন, ওদের কিছু বুদ্ধি বিবেচনা আছে। তারা অন্তত কংগ্রেস সদস্যদের মত মনে করেন না যে এটা হওয়া উচিৎ নয়, ওরা মনে করছেন

এটা হওয়া উচিৎ।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় আমি জানতে চাইছি যে আমরা বিগত কয়েক মাস ধরে সংবাদপত্রে দেখছি যে বিভিন্ন গুরুত্বপূর্ণ শিল্পগোষ্ঠীর সাথে আলাপ-আলোচনা হয়েছে যৌথ উদ্যোগের প্রশ্নে। সেই আলোচনা কতদূর ফলপ্রসূ হয়েছে এবং তারা কি শর্ত আরোপ করছেন এই বিষয়ে যদি জানান তাহলে ভাল হয়।

**শ্রী জ্যোতি বসু ঃ** এখনি আমরা বলতে পারছি না কাদের নিয়ে করবো, কারণ এখানেও ওরা দেখা করে গিয়েছেন এবং লিখিতভাবে দিয়েছেন। আমাকে আবার দিল্লি যেতে হবে এবং অর্থমন্ত্রকের সাথে কথা বলতে হবে, আমরা সিদ্ধান্ত নেব, আমরা আশা করছি এক মাসের মধ্যে সিদ্ধান্ত নিতে পারবো।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী সুন্দরভাবে বললেন পেট্রোকেমিক্যালস কমপ্লেক্স-র কথা। আমরা আশা করি কংগ্রেস দলের তরফ থেকে তাঁকে সুন্দরভাবে সহযোগিতা করতে পারবো যাতে এই কমপ্লেক্সটি তৈরী হয়। আমার প্রশ্ন হচ্ছে যে সমস্ত ইন্ড্রাষ্টিয়ালিস্টরা আপনার কাছে আসছে তাদের সারা ভারতবর্ষে ইন্ডাষ্ট্রি আছে, তাদের প্রত্যেকের একটা ট্রাক রেকর্ড আছে। ব্যক্তিগত মালিকানায় যেসব শিল্পপতিরা আছে তারাও আপনাদের সঙ্গে এসে দেখা করছেন। এখন যেটা প্রয়োজন পশ্চিমবাংলার স্বার্থে একটা প্রফেশনালি ম্যানেজড্ কোম্পানী যাদের ঐতিহ্য আছে, তারাই পেট্রোকেমিক্যাল কমপ্লেক্স করবে। আমার মনে হয় আপনারা সেই রকমই একটা ইন্ড্রাস্টিয়াল হাউসকে বেছে নিতে পারবেন, এমন একটা ইন্ড্রাষ্ট্রিয়াল হাউসকে বেছে নিতে হবে যেন সরকার বদলের সময় অন্য রকম না করে, এই রকম ইন্ড্রাষ্ট্রিয়াল হাউসকে আপনারা প্রাধান্য দিতে চান কিনা যার ট্রাক রেকর্ড ভাল?

**শ্রী জ্যোতি বসু ঃ** মাননীয় সদস্য যে নিরীখের কথা বললেন তার উত্তরে বলি যারা করতে পারবে তাদেরকে নিতে হবে যারা পারবে না তাদেরকে নিতে পারবো না।

**শ্রী সাত্ত্বিক কুমার রায় ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি, হলদিয়ায় যে শিলান্যাস হলো, এটা যে শিলান্যাস প্রাক্তন প্রধানমন্ত্রী করতে এলেন ইলেকশনের আগে তিনি কি শুধু ভোটে জেতার জন্যই হলদিয়া প্রকল্পের শিলান্যাস করতে এলেন না কি হলদিয়া প্রকল্প সার্থক রূপায়ণ হোক এই জন্য এলেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** এই সম্বন্ধে সিদ্ধান্ত আপনার কাছে বা আপনি এই ব্যাপারে যা সিদ্ধান্ত নেবেন তাই। ১২ বছর পরে বা ভোটের ৩ দিন আগেই হোক হলদিয়া প্রকল্পের শিলান্যাস হয়েছে এতে আমি খুশী। শিলান্যাস হয়েছে কাজ এগোবে।

**শ্রী সূর্য চক্রবর্তী ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী দয়া করে জানাবেন কি, হলদিয়া পেট্রোকেমিক্যালের অনুমোদন হলে, সঙ্গে সঙ্গে পূর্ণ গতিতে কাজ শুরু করবার জন্য রাজ্য সরকার কি কি উদ্যোগ গ্রহণ করেছেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমরা ওখানে পরিকাঠামো তৈরী করেছি। কিন্তু আরো কিছু কাজ বাকী আছে। তা ছাড়া সবাই মিলে এবং যৌথভাবে মিলিত হয়ে ঠিক করতে হবে।

**শ্রী অপূর্ব লাল মজুমদার ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কি, যাঁরা আপনার সঙ্গে বাইরে থেকে এসেছেন অর্থাৎ শিল্পপতিরা, সব থেকে কাদের সঙ্গে টার্মস অ্যান্ড কনডিশান ভালো? কেননা কেউ কেউ বলছেন এখানে ইনফ্রাস্ট্রাকচার নেই, এইসব হবে না। কাজেই আমি বলতে চাইছি কাদের থেকে সবচেয়ে ভালো টার্মস অ্যান্ড কন্ডিশান পেয়েছেন?

**মিঃ স্পীকার ঃ** এই প্রশ্ন এখন তোলা যায় না, এটা তো এখন নেগোশিয়েশান স্টেজে রয়েছে। এটা নট অ্যালাউড।

(গোলমাল)

## Adjournement Motion

**Mr. Speaker :** Today I have received two notices of Adjournment Motion. The first is from Shri Ambica Banerjee on the subject of alleged admission of students in the medical colleges of West Bengal on the recommendation of the Chief Minister, West Bengal and the second is from Dr. Manas Bhunia on the subject of alleged assault by the SFI supporters on the Chatra Parishad supporters over the election of students' unions of the Calcutta University and different colleges.

The Members may raise these matters during discussion on Governor's Address. More over the members may call the attention of the Ministers concerned through Calling Attention, Mention, etc.

I, therefore, withhold my corsent to both the motions.

One Member of the party may, however, read out the text of the motion as amended.

**Shri Ambica Banerjee :** This Assembly do now adjourn its busineses to discuss a definite matter of urgent public importance and of recent occurrence, namely, — allegation that for the past several years sizable percentage of candidates was admitted through back doors by the recommendation of C. M. They happened to be sons and daughters of ruling left front leaders. This has deprived many students who had much higher marks to enter into Medical Colleges.

## Calling Attention

**Mr. Speaker :** I have received 5 notices of Calling Attention, namely :—

| | |
|---|---|
| 1. Erosion of river Padma in Murshidabad district | : Shri Atahar Rahaman, and Shri Mozammel Hoque |
| 2. Traffic Jam on the Howrah Bridge | : Shri Asok Ghosh |
| 3. Acute shortage of drinking water in central Howrah | : Shri Ambica Banerjee |
| 4. Alleged murder of one Sohan Das, a 7 year old boy, in Barabani Assembly Constituency | : Dr. Manas Bhunia |
| 5. Alleged murder of one Md. Sannycel Molla of Tentulberia Village, Canning, 24-Parganas (South) by the supporters of the major Ruling Party | : Shri Gobinda Chandra Naskar |

I have selected the notice of Shri Atahar Rahaman and Shri Mozammel Haque on the subject of erosion of river Padma in Murshidabad district.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** on 24th, Sir.

নূতন প্রধানমন্ত্রীও ঘোষণা করেছেন যে, ১০,০০০ টাকা পর্যন্ত কৃষি-ঋণ মকুব করা হবে। হরিয়ানা সরকার নির্বাচনের আগেই ২০,০০০ টাকা পর্যন্ত কৃষি-ঋণ মকুবের কথা ঘোষণা করেছেন। বিহার সরকারও ১৫,০০০ টাকা পর্যন্ত কৃষি-ঋণ মকুব করবার কথা ঘোষণা করেছেন। মধ্যপ্রদেশ সরকার এবং গুজরাট সরকারও মকুবের কথা ঘোষণা করেছেন। কিন্তু এখন শুনতে পাচ্ছি, কৃষি-ঋণ মকুব হবে না। এই ব্যাপারে পশ্চিমবঙ্গ সরকারের কি সিদ্ধান্ত, কত টাকা পর্যন্ত এই ঋণ মকুব করা হবে বুঝতে পারছি না। ... (গোলমাল) ... গতকাল কৃষি মন্ত্রীকে জিজ্ঞসা করেছিলাম এই বিষয়ে। কিন্তু তিনি জানিয়েছেন যে, এই ব্যাপারে কোন সিদ্ধান্ত নেই। কৃষি-ঋণ মকুব করবার জন্য আমরা গণতান্ত্রিক কৃষক সমিতির পক্ষ থেকে ১৫,০০০ টাকা পর্যন্ত মকুবের দাবী করেছি। সি. পি. আই.-এর ডাঃ ওমর আলিও এই একই দাবী করেছেন। কংগ্রেসের শ্রী সত্যরঞ্জন বাপুলী মহাশয়ও দাবী করেছেন। এই ব্যাপারে সরকারের ষ্ট্যান্ড কি সেটা জানতে চাইছি, কারণ ...

**(এই সময় মাইক সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায় এবং পরবর্তী বক্তা বলতে ওঠেন)**

**ডাঃ মানস ভুঞা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি। গত ১২ই জানুয়ারী থেকে আজকে ১৮ই জানুয়ারী দীর্ঘ এই ছয় দিন ধরে মেদিনীপুর জেলার ডেবরা, সবং, পিংলা ও ময়না — এই চারটি থানার পাঁচটি রুটের সমস্ত বাস বন্ধ। সি. আই. টি. ইউ.-র নেতৃত্বে বাস-কর্মচারীদের একটি অংশের বাধা দানের ফলে এই ছয় দিন ধরে সমস্ত বাস বন্ধ এবং তার ফলে হাজার হাজার যাত্রী ভয়াবহ দুরবস্থার মধ্যে পড়েছে। কর্মচারীরা মলিকদের কাছে কিছু দাবী করছেন। আমরা বলেছিলাম, কর্মচারী এবং মালিক পক্ষ এক সঙ্গে বসুন, আলোচনা করুন এবং সঙ্গে সঙ্গে যাত্রীদের যাতে কোন অসুবিধা না হয় সেটাও দেখুন। বিগত ছয় দিন ধরে চারটি থানার পাঁচটি রুটের বাস বন্ধ থাকায় দেশের অবশিষ্ট অংশের সঙ্গে ঐ চারটি থানার সড়ক যোগাযোগ বিচ্ছিন্ন হওয়ায় হাজার হাজার মানুষ আজকে ডিষ্ট্রিক্ট হেডকোয়ার্টর থেকে বিচ্ছিন্ন, ব্লক অফিস থেকে বিচ্ছিন্ন, ছাত্র-ছাত্রীরা স্কুল-কলেজেও যেতে পারছে না, মানুষ অফিস-আদালতে যেতে পারছে না, বৃদ্ধ-বৃদ্ধাদের হচ্ছে চরম দুর্দশা। যেখানে একটি রুটের বাস বন্ধ হলে সাড়া পড়ে যায় সেখানে সরকার চলছে, প্রশাসন চলছে, কিন্তু এই ব্যাপারে সরকার একেবারে নিরব। এই ব্যাপারে আমরা ডি. এম.-এর কাছে এ্যাপিল করেছি। কাজেই ইমিডিয়েটলি ইন্টারভেন করতে বলুন তাঁকে। আজকে সেখানে ৪/৫টি লরি চলছে এবং 'সিটু' সেখানে ক্যাম্প অফিস খুলে চাঁদা তুলছেন। আমি সমস্ত বাসগুলি রিক্যুইজিশন করে রুটের বাসগুলি চালু করবার দাবী করছি, অথবা সেখানে সরকারী বাস চালু করুন। এই ব্যাপারে আপনার হস্তক্ষেপ প্রার্থনা করছি।

**[3-10 — 3-45 P.M.] (Including Adjournment)**

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আজকে সকালেই এই কক্ষে একটি ৭ বছরের ছেলে সোহন দাস-এর ব্যাপার নিয়ে বিভিন্ন সদস্য তুলেছেন। আজকের সংবাদপত্রে আবার একটা ৭ বছরের মৃত্যুর খবর পাওয়া গেছে। আমার বিধানসভা কেন্দ্রের পাশে এবং আমি যে বিধানসভা

কেন্দ্রের প্রতিনিধিত্ব করি সেই এলাকার মধ্যে একটা নিউ আলিপুর থানা আছে সেই নিউ আলিপুর থানার পাশের মাঠে সুজিত আগারওয়ালের মৃতদেহ পাওয়া গেছে। সেই ৭ বছরের ছেলে সুজিত আগারওয়াল কয়েকদিন আগে তার বন্ধুর সংগে থানার পাশের মাঠে খেলছিল। খেলতে খেলতে কিছুক্ষণ বাদে তার বন্ধু তাকে দেখতে পায় না। তারপর কয়েকদিন ধরে তাকে পাওয়া যাচ্ছিল না। তারপর তার মৃতদেহটি থানার পাশের মাঠে পাওয়া গেছে। তার মা-বাবা অভিযোগ করেছেন এর মধ্যে একটা ফাউল প্লে আছে, তার ছেলেকে হত্যা করা হয়েছে। সুজিত আগারওয়ালের বাবা নিউ আলিপুর থানায় 'এ' ব্লকে একটা বাড়ি তৈরী করছিল। বাড়ি তৈরী করার সময় তাঁর কাছে স্থানীয় কিছু এ্যান্টি সোসাল টাকা চেয়েছিল। তিনি তাদের টাকা দেন নি। সন্দেহ করা হচ্ছে সেই টাকা না দেবার জন্য আরো একটা ৭ বছরের ছেলের এই করুণ পরিণতি হ'ল। সব চেয়ে দুঃখের ব্যাপার হ'ল এই ঘটনা ঘটেছে একটা থানার পাশের অঞ্চলে। আজকে বামফ্রন্ট সরকারের আমলে যে অবস্থা আইন-শৃঙ্খলার তা হ'ল কলিকাতা শহরে থানার পাশ থেকে ছেলে কিড্‌ন্যাপ করে নিয়ে গিয়ে থানার পাশের মাঠেই রেখে যাচ্ছে, পুলিশ তাদের ধরতেও পারছে না, কিছু করতেও পারছে না। আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে অনুরোধ জানাবো তিনি অবিলম্বে ওই বাচ্ছা ছেলের নির্মম হত্যাকারীকে খুঁজে বার করে উপযুক্ত শাস্তি দেবার ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী রামপদ মান্ডি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুতর নির্মম, মর্মান্তিক, বেদনাদায়ক ঘটনার প্রতি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। ঘটনাটি ঘটেছে আমার বিধানসভা এলাকার মধ্যে ঝিলিমিলি উচ্চ বিদ্যালয়ে। গত ৩০শে ডিসেম্বর তারিখে স্কুলের প্রাক্তন সম্পাদক এবং বর্তমান ম্যানেজিং কমিটির সদস্য এবং কংগ্রেসের সমাজ বিরোধী সচীনন্দন মহান্তি স্কুল চলাকালীন স্কুল এলাকার মধ্যে ঢুকে তিন রাউন্ড গুলি চালায়। তার ফলে ২ জন ছাত্রী এবং ৫ জন ছাত্র গুরুতর ভাবে আহত হয় এবং তারা বাঁকুড়া হাসপাতালে এখনও পর্যন্ত চিকিৎসাধীন আছে। ওই এলাকার লোকেরা তার ফলে প্রচন্ড বিক্ষোভ দেখান এবং পুলিশের কাছে তার বিরুদ্ধে এফ. আই. আর. করে। পুলিশ সচীনন্দন মহান্তিকে এ্যারেষ্ট করে এবং তার বন্দুক বাজেয়াপ্ত করে। তার বিরুদ্ধে ৪টি ধারা দেওয়া হয়েছে। সে অবশ্য টাউন জামিন পেয়েছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রী এবং স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি যাতে এই সমাজ বিরোধী জামিন না পায় এবং উপযুক্ত শাস্তির ব্যবস্থা গ্রহণ করা হয়।

**শ্রী তোয়াব আলি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বাস্থ্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। জঙ্গীপুর মহকুমার সদর হাসপাতালে একটা মর্গ ছিল এবং সেটা লোকালয়ের মধ্যে ছিল। স্বাভাবিক কারণেই জনসাধারণের তাতে অসুবিধা হচ্ছিল। তারা বার বার আবেদন করেছে যে ওই মর্গ হাসপাতাল চত্বরে নিয়ে যাওয়া হোক। কিন্তু কর্তৃপক্ষ বিকল্প ব্যবস্থা না করে ওই মর্গ তুলে নিয়ে গিয়ে বহরমপুরে নিয়ে চলে গেছে। স্বাভাবিক কারণে ফারাক্কার মানুষকে বহরমপুরে যেতে হচ্ছে পোষ্টমর্টামের জন্য এবং ফারাক্কা থেকে বহরমপুরের দূরত্ব প্রায় ১২৫ কিলোমিটার। তাতে মানুষের যেমন টাকা খরচ বেশী হচ্ছে তেমনি লাশ পেতেও ২-৩ দিন সময় লেগে যাচ্ছে, তাতে লাশের অবস্থা অত্যন্ত খারাপ

হয়ে যায়। স্বাভাবিক কারণেই সেখানকার মানুষেরা সাংঘাতিক সঙ্কটের মধ্যে দিন কাটাচ্ছে। এখানকার মহকুমা হাসপাতালের যে মর্গ তৈরীর পরিকল্পনা করা হয়েছে তা এখনো পর্যন্ত কার্যকরী হয় নি। আমার বিশেষ আবেদন ওখানকার মহকুমার মানুষদের অসুবিধার হাত থেকে রক্ষা করার জন্যে যে মহকুমার চত্বরে মর্গ স্থাপন করার সিদ্ধান্ত নেওয়া হয়েছে তার ব্যবস্থা অবিলম্বে গ্রহণ করা হোক। এই আবেদন আমি বিভাগীয়র কাছে রাখছি।

**মিঃ স্পীকার ঃ** এখন বিরতি, আবার আমরা মিলিত হব ৩.৪৫ মিনিটে।

## AFTER ADJOURNMENT

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

[3-45 — 3-55 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, আপনার অনুমতি নিয়ে সংবিধানের ১৭৬ নম্বর ধারা অনুযায়ী রাজ্যপাল যে বক্তৃতা আমাদের বিধানসভায় রেখেছেন সেই আলোচনায় অংশ গ্রহণ করছি এবং এই আলোচনায় যে ধন্যবাদ সূচক প্রস্তাব ননী কর মহাশয় রেখেছেন তার বিরোধীতা করছি, এবং প্রস্তাবের যে সংশোধনগুলি আমাদের পক্ষ থেকে দেওয়া হয়েছে সেইগুলিকে সমর্থন করছি। যদিও এবারের রাজ্যপালের ভাষণটি একটা বিশেষ পরিস্থিতিতে হচ্ছে — সেই বামফ্রন্টের রাজ্যপাল ভাষণ দেবার পর বন্ধু সরকারের চারদিনও সবুর সইল না যার ফলে আমাদের রাজ্যপালকে তার ভাষণের উপর ধন্যবাদ সূচক প্রস্তাব গ্রহণ করার আগেই চলে যেতে হচ্ছে। আমরা কাগজে পড়লাম গতকাল নাকি আড়াইটের সময় তার পদত্যাগপত্র পাঠিয়ে দিয়েছেন কিন্তু সেটা পৌঁচেছে কিনা বা গৃহীত হয়েছে কি না আমরা এখনও জানি না। তবে কে নূতন রাজ্যপাল হবে এখনও আমরা জানি না। বামফ্রন্টের বন্ধু সরকারের আমলে এই পরিস্থিতিতে এই ভাষণের উপর বিতর্কে অংশ গ্রহণ করছি।

স্যার, আমরা গত কয়েক বছর ধরে বামফ্রন্টের আমলে রাজ্যপালের যে বক্তৃতাগুলি পেশ করা হচ্ছে সেইগুলি খুব মনযোগ দিয়ে পড়ার চেষ্টা করছি। বক্তৃতাগুলিতে আমি দেখেছি বামফ্রন্ট সরকার একটা বাজে সমস্যার সম্মুখীন করছেন যে সময়ে বাজেট পেশ হয় নি যে সময়ে সরকারি তথ্য এবং পরিসংখ্যান আমাদের কাছে নেই সেই সময়ে কিছু অর্থনৈতিক পরিসংখ্যান এই রাজ্যপালের ভাষণে উপস্থাপন করা হচ্ছে — যেগুলিকে তথ্য দিয়ে চ্যালেঞ্জ করা একটু কঠিন বা আমরা চ্যালেঞ্জ করলেও সরকার সেটা গ্রহণ করবে না — এই ভাষণগুলি দেখে আমার এই কথাই মনে হচ্ছে যে রাজ্যপালের ভাষণে ইতিবাচক কোন কথা নেই তার বদলে তারা কয়েকটি ম্যাড়মেড়ে অর্থহীন পরিসংখ্যানে ভাষণকে ভারাক্রান্ত করছে। আমি আমার বক্তব্যকে দু'টি ভাগে ভাগ করবো — একটা ভাগে বলব রাজ্যপালের ভাষণে যা বলা উচিৎ ছিল তা তিনি বলেন নি, অন্য ভাগে বলব যে কথা তিনি বলেছেন সেটা কতখানি অসমাপ্ত এবং অর্দ্ধ সত্য। স্যার, আমার মনে হয় রাজ্যপালের ভাষণে বলা উচিৎ ছিল আমাদের দেশে যে সাম্প্রতিক লোকসভা নির্বাচন হয়ে গেল তার কথা — উনি খুব সংক্ষিপ্ত ভাবে অবাধ ভোট হয়েছে এই সার্টিফিকেট দেবার চেষ্টা করেছেন। কিন্তু আমি আপনাকে স্মরণ করিয়ে দিতে চাই সাধারণ নির্বাচনটি অভূতপূর্ব নির্বাচন, কারণ একটা

সরকারের হাত থেকে ক্ষমতা আর একটা সরকারের হাতে চলে গেল, একজন প্রধানমন্ত্রীর পদ থেকে বিরোধী দলের নেতা হয়ে গেল, আর একজন মানুষ বিরোধী দল থেকে প্রধানমন্ত্রী হলেন — একটা ফোঁটাও রক্তপাত হলো না।

যেখানে রুমানিয়াতে একটা সরকার বদল করতে ৭০ হাজার মানুষকে মরতে হয়, ভারতবর্ষে আমরা গর্বিত কংগ্রেস স্থাপিত গণতন্ত্রে ১০০টা রক্তাক্ত সরকারের পরিবর্তন হয়ে যায়। কম্যুনিস্ট সদস্যরা এই হিসাব তাঁরা নিশ্চয় স্মরণ করছেন। স্যার, আমাদের কাছে এই কথা বলা হয় যে কেন্দ্রের বন্ধু সরকারের কথা। কালকে বামফ্রন্ট সরকারের বক্তারা উল্লেখ করেছেন কেন্দ্রের বন্ধু সরকারের কথা। ওঁরা বলেন নি একটা কথা, এটা একটা অভূতপূর্ব সরকার। যাঁরা সরকারে আছেন সেই দলের সদস্য সংখ্যা ১৪২ আর যাঁরা বিরোধী দলে আছেন তাঁদের সদস্য সংখ্যা ১৯৪। এই রকম ঘটনা কোনদিন ঘটে নি। এটা একটা সরকার, এটা একটা তেপায় সরকার, তিনটে পায়ের ওপর দাঁড়িয়ে আছে। একটা জনতা দল, একটা বামপন্থী, আর একটা দক্ষিণপন্থী। এটা ওঁরা কোনদিন বলেন নি যে এটা একটা নড়বড়ে সরকার, ভারতবর্ষে একটা দুর্বল সরকার প্রতিষ্ঠিত হয়েছে।

স্যার, এই কথাটা রাজ্যপালের বক্তৃতায় উল্লেখ করলেন না। যে ভারতবর্ষের কেন্দ্রে একটা দুর্বল সরকার হওয়ার ফলে ভারতবর্ষের ঐক্য এবং সংহতি আজকে বিপন্ন। সরকার শপথ গ্রহণ করেছেন, আর তার তিন (৩) দিনের মধ্যে স্বরাষ্ট্র মন্ত্রীর কন্যাকে অপহরণ করে নিয়ে যাওয়া হয়েছে। তাঁরা স্বরাষ্ট্র মন্ত্রীর কন্যাকে রক্ষা করতে পারেন নি। তাঁরা যখন স্বরাষ্ট্র মন্ত্রীর কন্যাকেই রক্ষা করতে পারলেন না, তখন ভারতবর্ষের ৮০ কোটি মানুষকে তাঁরা কি করে রক্ষা করবেন এই কথা বলা হলো না। কিন্তু কি দেখা গেলো — সেই স্বরাষ্ট্র মন্ত্রীর কন্যার বদলে পাঁচ (৫) জন উগ্রপন্থীকে ছেড়ে দেওয়া হলো। তারা এমনই উগ্রপন্থী যারা প্রকাশ্যে পাকিস্তান জিন্দাবাদ বলে যারা মানুষকে হত্যা করে।

স্যার, আমরা জানি না এই সরকার, অর্থাৎ যাঁরা এখন কেন্দ্রে অধিষ্ঠিত আছেন তাঁরা কাশ্মীরকে ভারতের মধ্যে রাখতে পারবেন কি না? কিন্তু স্যার, রাজ্যপালের ভাষণের মধ্যে এই সমূহ বিপদ সম্বন্ধে একটা কথাও উল্লেখ করা নেই। স্যার, কেন্দ্রের এই নড়বড়ে সরকার গঠন হবার পরে আজকে পাঞ্জাবে উগ্রপন্থা কার্যকলাপ উৎসাহিত হয়েছে। সেখানে মানুষদের নির্মমভাবে হত্যা করা হচ্ছে। তাঁরা নির্মমভাবে পাঞ্জাবের মানুষকে হত্যা করছে। আজকে যেখানে গোটা ভারতবর্ষ বিপন্ন সেখানে পশ্চিমবাংলা বাঁচবে কি করে? পশ্চিমবাংলাকে এর থেকে বাঁচানো যাবে না। কিন্তু স্যার, দুঃখের ব্যাপার রাজ্যপালের ভাষণে একটা কথাও বলা হলো না। পাঞ্জাবে উগ্রপন্থা এবং বিচ্ছিন্নতাবাদ সৃষ্টি হয়েছে কেন্দ্রের দুর্বল সরকারের জন্য। এ কথা একবারও বলা হলো না। আমি আজকে কয়েকটি কথা বিনীতভাবে বলতে চাই, এই নির্বাচনে অনেকে বলছেন যে কংগ্রেসের পরাজয় হয়েছে, গণতান্ত্রিক দলের পরাজয় হয়েছে বলছেন — আমরা মেনে নিচ্ছি। কিন্তু মনে রাখবেন কংগ্রেসের পরাজয় হলে দেশের পরাজয় হয়েছে। সে কথা ভুলে যাবেন না। এটা ঠিকই, যে কংগ্রেসের পরাজয় হয়েছে ১৯৪টাতে কিন্তু কংগ্রেস ৪০ পারসেন্ট ভোট পেয়েছে। স্বাধীনতার ৪০ বছরের মধ্যে আপনারা ১০ পারসেন্ট ভোটও পেতে পারেন না। আপনাদের লজ্জা করে না। এই জয় নিয়ে আপনারা বিজয় উৎসব করছেন। বামপন্থীরা মিলিয়ে যাচ্ছে দেশ থেকে। কেরালায় আপনাদের দল সি.

পি. এম. ছিলো সেখানে বাম মুছে গিয়েছে। দুটো মাত্র আসন পেয়েছেন। তেলেঙ্গানায় আপনারা আন্দোলন করলেন। অন্ধ্রতে আপনারা একটা আসনও পেলেন না। তামিলনাড়ুতে আপনারা একটা আসনও পেলেন না। ত্রিপুরার কথা ছেড়েই দিলাম। আজকে লাফাচ্ছেন। কানপুরে একটা আসন পেয়েছেন তাও জনতা দলের পিঠে চড়ে সুদৃশ্যা মহিলা প্রার্থী জিতেছেন। মুখ্যমন্ত্রী চলে গেলেন কানপুরে বিজয় উৎসবে যোগ দিতে। তবে এটা মনে রাখবেন আপনারা যেখানে ৩২ ভারতীয় জনতা পার্টি সেখানে ৮৮। আজকে ভারতবর্ষে হিন্দুবাদী দল নূতন করে মৌরসীপাট্টা গেড়ে বসেছে।

[3-55 — 4-05 P.M.]

চিন্তা করার কথা, ১৯৭১ সালে দুটো কমিউনিষ্ট পার্টি মিলে আসন ছিল ৪৬টা, আজকে সেটা কমে দাঁড়িয়েছে ৪৪টায়। আপনারা পিছন দিকে হাঁটছেন। আরো দ্রুত পিছন দিকে হাঁটবেন যদি এক দলীয় শাসন ব্যবস্থা হত রুমানিয়ার মত পূর্ব জার্মানীর মত। আমরা গণতান্ত্রিক দেশের মানুষ, এভাবে মানুষকে শেষ করার কথা আমরা চিন্তা করি না। আমরা বলি হ্যাঁ, আপনাদের জয় হয়েছে এবং এই সরকারের মুখ্যমন্ত্রী জ্যোতি বাবু বলতে পারেন তাঁর ব্যক্তিগত জয় হয়েছে। ১৯৮৯ সাল জ্যোতি বাবুর কাছে মেঘে ঢাকা বছর। তার কারণ ১৯৮৯ সালের প্রথমে বেঙ্গল ল্যাম্প কেলেঙ্কারী প্রকাশিত হয়েছিল, পূর্ত মন্ত্রী যতীন চক্রবর্তীর মন্তব্য নিয়ে ঝড় উঠেছিল, মুখ্যমন্ত্রীর উপর মেঘ ঢাকা ছিল। এবারে মুখ্যমন্ত্রী সামলে উঠেছেন, যতীন বাবুর পরিবর্তে মতীশ রায়কে মন্ত্রী করার মধ্য দিয়ে জ্যোতি বাবু প্রমাণ করেছেন যে ওঁর বিরুদ্ধে বা ওঁর ছেলের বিরুদ্ধে বললে এই বামফ্রন্টের মন্ত্রী থাকা যায় না।

দ্বিতীয় কি প্রমাণ করেছেন — ঐ পার্টির মধ্যেও ভাল মানুষ আছেন, নাম্বুদ্রিপাদ সাহেব ছিলেন, যাঁরা চেয়েছিলেন সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই হোক। তার বিরুদ্ধে ছিল জ্যোতি বাবুর বেঙ্গল লাইন, তার মানে দরকার হলে বি. জে. পি.-র সঙ্গে হাত মিলিয়ে কংগ্রেসের বিরুদ্ধে লড়। জ্যোতি বাবুর বেঙ্গল লাইনের জয় হয়েছে, তাই কেরালায় মুছে যাওয়ার পরও ব্রিগেডে আপনাদের লজ্জা করল না বিজয় সমাবেশ করতে। আপনারা জানি না ইংরাজী কথাটা শুনেছেন কিনা — কথাটা হচ্ছে পিরিক ভিকট্রি — যে যুদ্ধে অনেক রক্ত ক্ষয় হয় সেই যুদ্ধে জিতে কিছু লাভ হয় না। কলিঙ্গ যুদ্ধের পর অশোকের জন্য অশোক হয়ে গিয়েছিলেন, প্রিয়দর্শী অশোক হয়েছিলেন। কি মূল্যে আপনারা এই জেতা পেয়েছেন একবার ভেবে দেখবেন, আমি সেই কথা আপনাদের উল্লেখ করে বলতে চাই। এর মূল্য হচ্ছে এই মুখ্যমন্ত্রী পশ্চিমবাংলায় নির্বাচন ক্যাম্পেনকে সবচেয়ে বেশী টেনে নামিয়ে দেখেছেন।

স্যার, আমি ৯টি সাধারণ নির্বাচন দেখেছি, এই রকম নির্লজ্জ কৃটিক্যাল প্রোপাগান্ডা রাজ্যের সর্বোচ্চ মানুষ মুখ্যমন্ত্রী কোনদিন করেছেন বা করতে পারেন আমি ভাবতে পারি না। ৯ই নভেম্বর রাম জন্মভূমির প্রতিষ্ঠা দিবস ছিল। তারপর আমি মুর্শিদাবাদে ক্যাম্পেন করতে গিয়ে দেখেছি সি. পি. এমের লোকেরা প্রচার করছে কংগ্রেস বাবরী মসজিদ ভেঙ্গে দিয়েছে। এই প্রচারে আপনারা মুসলমান এলাকার ভোট পেয়েছেন, লজ্জা করে না আপনাদের? আপনারা পাড়ায় পাড়ায় গিয়ে বলেছেন বি. বি. সি. শুনেছেন, বি. বি. সি. বলেছে কংগ্রেস বাবরী মসজিদ ভেঙ্গে দিয়েছে। আপনাদের নেতারা প্রকাশ্য সভায় বলেছেন মুসলমানদের উপর

অত্যাচার হচ্ছে, বাবরী মসজিদ ভাঙ্গা হয়েছে, আমরা তার বিরুদ্ধে বলেছি। এরচেয়ে নির্লজ্জ সাম্প্রদায়িক প্রচার পশ্চিমবঙ্গের ইতিহাসে কোনদিন হয় নি। পশ্চিমবঙ্গকে আপনারা টেনে হিঁচড়ে মাটিতে নামিয়েছেন। কি মূল্যে জিতলেন। পশ্চিমবঙ্গে যে বি. জে. পি. কোনদিন ভোট পেত না সেই বি. জে. পি আজকে আপনাদের বন্ধু, সেই বি. জে. পি. ৫ লক্ষ ভোট পেয়েছে। যে বি. জে. পি. জ্যোতিবাবুর ছেলে আর আম্মানীর যোগাযোগের ব্যাপার বলছে, যে বি. জে. পি. আপনাদের বিরুদ্ধে আন্দোলন করার কথা বলছে সেই বি. জে. পি.-র সঙ্গে জ্যোতি বাবু বলে দিয়েছেন মত পার্থক্য থাকলেও আমরা এক সাথে কেন্দ্রীয় সরকারকে সমর্থন করব। আপনাদের বেঙ্গল লাইন ক্লিয়ার।

স্যার, আজকে কমিউনিষ্ট একটা ক্ষয়িষ্ণু দর্শন — পূর্ব ইউরোপে পিছুচ্ছে, এখানেও পিছুতে পিছুতে বি. জে. পি.-র হাত ধরা পর্যন্ত পৌঁছেছে। আজকে প্রকাশ্য সভায় বলতে চাই যে যেকোন মূল্যে পশ্চিমবঙ্গে বি. জে. পি.-র এই অনুপ্রবেশ আমরা আটকাব। আমাদের কংগ্রেস পার্টির নেতা মহাত্মা গান্ধী এই আর. এস. এস লোকদের হাতে জীবন দিয়েছেন। এদের সঙ্গে কোন সমঝোতা নয়, সর্ব শক্তি দিয়ে আমরা এদের বিরুদ্ধে লড়ব। আজকে আরো বলব এই পশ্চিমবঙ্গে আপনাদের সরকার, আপনাদের কেউ প্রাণ দেয় নি সাম্প্রদায়িকতা রুখতে। সাম্প্রদায়িকতা রুখতে কোন কমিউনিষ্ট প্রাণ দেয় নি বুদ্ধদেব বাবু, মহাত্মা গান্ধী প্রাণ দিয়েছেন সাম্প্রদায়িকতার বিরুদ্ধে। আজকে পশ্চিমবাংলায় এসে ঐ লাল কৃষ্ণ আদবানি বলে যান যে রাম জাতীয় নেতা আর বাবর হচ্ছে আক্রমণকারী।

পশ্চিমবাংলায় এসে বলে যান কেন? না, এখানে বন্ধু সরকার আছে। তাদের বলার পক্ষে পশ্চিমবাংলা হচ্ছে ভাল জায়গা রামকে অনেকে হিন্দু অবতার বলে মনে করেন, রামের পূজো করেন। কিন্তু রামকে রাষ্ট্রীয় নেতা বানিয়ে যারা বাবরকে আক্রমণকারী বলছেন এবং সেই যুক্তিতে জাতীয় নেতার মন্ত্রী থাকা উচিত বাবরি মসজিদ ভেঙ্গে — এই কথা যারা বলছেন, তাদের সম্বন্ধে জিনিসটা আমাদের কাছে খুব স্পষ্ট হয়ে যায়। আর আপনারা তাদের ট্র্যাস্টি সাপোর্টার, প্রতিটি ইঞ্চি সমর্থন করেছেন। আমি মুখ্যমন্ত্রীর বক্তৃতা শুনেছি। মুখ্যমন্ত্রী নির্বাচনের সময় বলেছিলেন যে, ঐ দেখ কংগ্রেস — ওদের স্বরাষ্ট্র মন্ত্রী বুটা সিং দেওরাহা বাবার পা মাথায় নেয়। মুখ্যমন্ত্রী খুবই চিন্তিত। দেওরাহা বাবা, মাচান বাবার পা মাথায় নিয়ে খুব অন্যায় করেছেন বুটা সিং? তিনি নিজেদের কমিউনিষ্ট বলেন না। তিনি নিজেদের সাম্যবাদী বলেন না। অস্তিত্ব ধর্মে অবিশ্বাসী কিন্তু এই জ্যোতি বসু নির্বাচনের মধ্যে ভরত মহারাজ যেদিন মারা গেলেন সেইদিন হেলিকপ্টারে চড়ে শান্তি নষ্ট করে বেলুড়ে কেন গিয়েছিলেন? ভোটের জন্য জ্যোতি বাবুর বেলুড়ে গেলে কোন দোষ নেই, অথচ তিনি বুটা সিং-কে নিয়ে বক্তৃতা করলেন! চিপ্ কমিউন্যাল প্রোপাগান্ডাকে তিনি এই লেভেলে টেনে নামিয়েছেন পশ্চিমবাংলায়। শুধু তাই নয়, স্যার, আমি আপনাকে আরো বলি যে, জ্যোতি বাবুর ভাষা আমার পক্ষে অনুসরণ করা সম্ভব নয়। একজন মুখ্যমন্ত্রী হয়ে ৬ই জানুয়ারী যে ভাষায় কথা বলেছেন — তিনি কংগ্রেসকে অসভ্য, ইতর বলেছেন। আমি এই বিধানসভায় ঐ মানুষটিকে যদি অসভ্য, ইতর বলি তাহলে ওদের কিরকম লাগবে? উনি বলেছেন সিদ্ধার্থ বাবুর নাম ওঁর মুখে আনতে ঘৃণা হয়। আমি যদি বলি এই মুখ্যমন্ত্রীর নাম আমার মুখে আনতে ঘৃণা হয়, কেন না, ওঁর আমলে পশ্চিমবাংলায় খুন হচ্ছে তাহলে ওরা কি বলবেন?

পশ্চিমবাংলার রাজনৈতিক সংস্কৃতিকে এই মুখ্যমন্ত্রী ধ্বংস করছেন। এই মুখ্যমন্ত্রী পশ্চিমবাংলার রাজনৈতিক সংস্কৃতির কলঙ্ক, আমি জোর দিয়ে যদি এই কথা বলে যাই তাহলেও আপনাদের বলার কিছু নেই। কারণ, আপনারা জানেন যে, কিছু বললেই যতীন বাবুর জায়গায় মতীশ বাবু হবে। সুতরাং আপনাদের জায়গায় অন্য কোন ব্যক্তিকে এনে বসাবে। কিন্তু যতক্ষণ শ্বাস আছে ততক্ষণ আমরা বলব।

স্যার, এবারে আমি নির্বাচনের কথায় আসি।

স্যার, পশ্চিমবাংলায় জ্যোতি বাবুরা জিতেছেন বিরাট ভোটে! কত পারসেন্ট ভোট পেয়ে জিতেছেন? ৩৭% ভোট পেয়ে জিতেছেন। সি. পি. এম. ২৮টি আসন পেয়েছে ৩৭% ভোট পেয়ে। আর আমরা হেরে গেছি আমরা দীন, দরিদ্র, বেশি লোক আমাদের সাথে নেই — আমরা ৪২% ভোট পেয়েছি। একটা বামফ্রন্ট করে আমাদের ৪২% এগেইনস্টে সি. পি. এম. ৩৭% ভোট পেয়ে জিতেছেন। আর সেটা কি রকম জেতা? এই রকম বৈজ্ঞানিক রিগিং হিটলার দেখলে লজ্জা পেতেন, ষ্ট্যালিন দেখলে লজ্জা পেতেন, যা আপনারা করেছেন। এর আগে আপনাদের একটা মেথড ছিল যে, ভোটার লিষ্টে প্রত্যেক জায়গায় নাবালকের নাম ঢোকাতেন এর আগে গ্রামে গ্রামে গিয়ে, মানুষের ঘরে গিয়ে কংগ্রেসী পোলিং এজেন্টদের ভয় দেখিয়ে আসতেন এই বলে যে, কংগ্রেসের পোলিং এজেন্ট হিসাবে বসলে ধান কেটে নিয়ে যাব, পুকুরের জলে ফলিডল ফেলে দিয়ে যাব। আপনাদের এই নগ্ন, নির্লজ্জ চেহারা কলকাতা শহরেও প্রকাশ হয়ে গেছে। আপনাদের লজ্জা করে না — নির্বাচনের দিন দুপুরবেলায় স্পেশাল সেক্রেটারি (হোম) মুখ্যমন্ত্রীকে বলছেন, স্যার, বালিগঞ্জে ভোট দিতে দিচ্ছে না। চৌরঙ্গী এলাকার ম্যাডান স্কোয়ারে সি. পি. এম. এর লোকেরা মানুষের গাড়ী আটকে বলছে ভোট দিতে যেতে হবে না। গণতন্ত্র বলে কিছু আছে? মডার্ন স্কুলের সামনে অজন্তা এ্যাপার্টমেন্টে মানুষকে তালা দিয়ে রেখেছে। কিন্তু তা সত্ত্বেও ঐ চৌরঙ্গী সেগমেন্ট থেকে কংগ্রেস ১৩ হাজার ভোটে জিতেছে। এটা না করলে কংগ্রেস ২৫/৩০ হাজার ভোটে জিততো। এত কিছু সত্ত্বেও কংগ্রেস ঐ সেগমেন্ট থেকে জিতছে। কি ঘটনা ঘটেছে সেটা মানুষ নিজেদের চোখে দেখেছে, সাংবাদিকরাও দেখেছেন। নির্বাচনের দিন দূরদর্শন দেখেন নি? আমহার্স্ট ষ্ট্রীটে বোমা পড়েছে। ফেললো কারা? ঐ লক্ষ্মী দের দলবল, সি. পি. এম. এর দলবল। উদ্দেশ্য হল মানুষকে ভীত করে ফেলা আমার নিজের ছোট্ট বিধানসভা কেন্দ্রে আলিপুর এলাকায় বেলা ৪টার সময় গোখেল স্কুলের সামনে বোমা পড়ল। কারা বোমা ফেললো? আমার চোখের সামনে ঘটনা ঘটল। আমি মানুষকে সেলাম জানাই যে, ঐ বোমা ফেলা সত্ত্বেও মানুষ চলে যায় নি। ওরা সেন্ট লরেন্স স্কুলের লোককে আটকেছে, কিন্তু গোখেল স্কুলের লোকদের আটকাতে পারে নি। আমি গর্বের সঙ্গে বলছি যে, আমার নির্বাচন কেন্দ্রে আমি ৪ হাজার ভোটে জিতেছিলাম, এবার সেখানে সি. পি. এম. ১৪।। হাজার ভোটে হেরেছে।

[4-05 — 4-15 P.M.]

কলকাতার সচেতন মানুষরা ভোট দেবার সুযোগ পেলে সর্বত্র ওরা এইরকম ভাবে হারবেন। এইবারে কোলকাতা শহরের ২৩টি নির্বাচনী কেন্দ্রের মধ্যে ১৪টাতে সি. পি. এম পরাজিত হয়েছে। আর গ্রামে, সেখানে জমির ধান লুঠ হবার ভয়ে তারা আপনাদের বিরুদ্ধে

প্রতিবাদ করেন না। শহরের মানুষ, তারা প্রতিবাদে এগিয়ে আসে। আপনারা ঠিক করেছিলেন, আপনারা কয়েকটা মানুষকে হারাবেন। আপনারা ঠিক করেছিলেন মমতাকে হারাবেন, আপনারা ঠিক করেছিলেন প্রিয়রঞ্জন দাশমুন্সিকে হারাবেন, আপনারা ঠিক করেছিলেন ব্যারাকপুরে জিতবেন, আপনারা ঠিক করেছিলেন মথুরাপুর (তপশীলী)তে জিতবেন। আপনারা ১০০টা বুথ বেছে নিয়েছিলেন। জ্যোতি বাবু বলেছেন, '৪১ পারসেন্ট ভোট ওরা পেল কি করে?' আমি বলি, ঐ ভোট আপনাদের টেরার সত্ত্বেও পেয়েছি, না হলে আমরা ৫০ পারসেন্ট ভোট পেতাম। আপনাদের টেরার, আপনাদের ইনটিমিডেসান, আপনাদের বুথ ক্যাপচারিং — এসব সত্ত্বেও আমরা এই ভোট পেয়েছি। কি করেছেন আপনারা এক একটা বুথে সংবাদপত্রে সেসব কথা অনেক ডিটেলসে বার হয়েছে। সত্যদা বলেছেন, আমি আর রিপিট করতে চাই না। ছিটকালিপুর বুথ, যাদবপুরে — ঐ বুদ্ধদেব বাবু এলেন, বুদ্ধদেব বাবুর কেন্দ্রে ছিটকালিপুর বুথে মালিনী ভট্টাচার্য পেয়েছেন ৮।। শো ভোট আর মমতা পেয়েছে ২৭টা ভোট।

(**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** ঠিকই আছে।)

(গোলমাল)

যে লোকটা ৪।। লক্ষ ভোট পেল .....

(গোলমাল)

(**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য :** ফাইট করবেন? আপনি আর আমি, ফাইট করবেন?)

(গোলমাল)

স্যার, মমতা পেয়েছে ২৭টা ভোট আর ওরা পেয়েছেন ৮২৭টা ভোট। যে মমতা তিনটি এ্যাসেম্বলী সেগমেন্টে লিড করলো

(গোলমাল)

ফেয়ার ইলেকসান নিয়ে রাজ্যপাল বলেছেন তো, সেইজন্য বলছি। স্যার, যে মমতা তিনটি কেন্দ্রে লিড করলো, যে মমতা ৪।। লক্ষের বেশী ভোট পেল সে এক জায়গায় মাত্র ২০টা ভোট পায়? এটা হচ্ছে রিগড বুথের একটা এগজামপল। ডোমজুড়ের এক একটি বুথে প্রিয় রঞ্জন দাসমুন্সি পেয়েছেন ১০০'র কম ভোট আর সি. পি. এম. পেয়েছেন ৯শো ভোট। যে মানুষটা হারলেন ১৪০০ ভোটে সেই মানুষটা এক জায়গায় মাত্র ৫০টা ভোট পায় আর ওরা ৮০০ ভোট পায়? এটা কি ভোট হয়েছে? দক্ষিণ কোলকাতার বালিগঞ্জের কসবায় বেলা ১২টার মধ্যে ৯০ পারসেন্ট ভোট পড়ে যাচ্ছে। কোন ম্যাজিকে এটা হচ্ছে আমরা জানতে চাই।

এটা হচ্ছে স্যার, ঐ ম্যাজিক ভোট। আমি চ্যালেঞ্জ দিয়ে বলছি, পশ্চিমবঙ্গে যেখানে ৩০ হাজারের কম ভোটে আমরা হেরেছি তা হচ্ছে ঐ ভাবে। ১০০টা বুথ বেছে বেছে সেখানে আমাদের হারানো হয়েছে। এটা নির্বাচন নয়। আমেঠির কথা বলে ওরা চিৎকার করছেন। আমেঠিতে ১০০টা বুথে রিপোল হয়েছিল। কোথায় গেলেন দিল্লীর বুদ্ধিজীবীরা? পশ্চিমবাংলায় সি. পি. এম.-রা যে ষ্টালিনিষ্ট কায়দায় গণতন্ত্রকে ধর্ষণ করছেন তা ওরা কেউ দেখতে

আসেন নি কেন? ঐ বুদ্ধিজীবীদের কলমে কালি না থাকলেও আমি বলছি ঐ কালি দেশের মানুষ ঐ দিল্লীওয়ালা বুদ্ধিজীবীদের মুখে মাখিয়ে দেবে। পশ্চিমবাংলায় এই রেপ অব ডেমোক্রাসির কথা তারা একবারও বললেন না। তবে এই প্রসঙ্গে বলি, আমরা জানি, শেষ পর্যন্ত বন্দুক নয়, জনগণই শেষ কথা বলবে। অত্যাচারী নিকোলাই চেসেস্কুকে সমাধি দেবার জন্য এতটুকু জমিও পাওয়া যায় নি, ২৪ বছর ধরে সে রুমানিয়া শাসন করেছে। ৭৪ লক্ষ তার সিক্রেট পুলিশ ছিল। তাই বলব, এইটুকু জায়গাও পাওয়া যাবে না অত্যাচারীদের কবর দেবার জন্য। দেখেন নি পূর্ব জার্মানী, হাঙ্গেরি, বুলগেরিয়াতে কি রকম একের পর এক খুঁটিগুলি পড়ছে। পোলাণ্ডে তো ভেঙ্গে পড়েছে। ওয়ালর্ড কম্যুনিজম আজ সবচেয়ে বড় সঙ্কটে পৌছেছে। বি. জে. পি.-র সঙ্গে হাত মিলিয়ে পশ্চিমবাংলায় ষ্টালিনপন্থীরা বাঁচার স্বপ্ন দেখছেন। সাম্প্রদায়িক শক্তির সঙ্গে হাত মিলিয়ে তারা বাঁচাতে চাইছেন। এটা বেশীদিন চলবে না।

আজকে রাজনৈতিক ভাবে তাই আপনাদের বলতে হবে যে এখানে আপনারা কোথায় দাঁড়িয়ে আছেন, ভারতবর্ষের রাজনীতির পরিপ্রেক্ষিতে কোথায় আপনারা দাঁড়িয়ে আছেন। শুধু তাই নয়, নির্বাচনের পর গভর্ণর একটা শব্দ লিখলেন না, নির্বাচনের পর কী হচ্ছে পশ্চিমবাংলায়। নির্বাচনের পর যে ঘটনাগুলো ঘটছে, প্রথম দিন নির্বাচনের ফল বেরোল, অজিত পাঁজার বাড়িতে বোমা পড়লো। নির্বাচনের ফল বেরোবার দ্বিতীয় দিন মমতার বাড়িতে হামলা এবং তার বোনের উপর আক্রমণ। একটা নয়, দুটো নয় একটার পর একটা ঘটনা ঘটেছে নির্বাচনের পর, শুধু আমাদের উপর কেন, কুলতলীতে এস. ইউ. সি.-র উপর হামলা হয় নি? চারজন মানুষ মারা যায় নি? আমাদের উপর কেন, খড়দায় সি. পি. এম. ফরওয়ার্ড ব্লকে লড়াই হয় নি? প্রত্যেকটি জায়গায় এই অত্যাচার হয়েছে, প্রত্যেকটি জায়গায় পশ্চিমবাংলার মানুষ ঘর ছাড়া হয়েছে হাজার হাজার কংগ্রেস কর্মী। কৃষ্ণনগরের মিউনিসিপ্যালিটিতে বোমা ফেটেছে, আমাদের কমিশনার আহত হয়েছে। মমতার এলাকায় কেওড়া পুকুরে খ্রীষ্টানদের চার্চের উপর হামলা হয়েছে, বস্তী ভাঙা, ঘর জ্বালিয়ে দেওয়া হয়েছে আর সুদীপরা আগেই বলেছে বউবাজার, শিয়ালদহ, মধ্য কলকাতায়, সেখানে কয়েক শত কর্মী ঘর ছাড়া হয়েছে। হ্যাঁ, এটা মানি যে কলকাতায় গন্ডগোলের ব্যাপারে পরে বলেছেন যে শ্যামল বাবুর সঙ্গে আলোচনা করে ছেলেদের ফেরত দিয়েছেন। শ্যামল বাবু সি. পি. এম. এর কলকাতা জেলার নেতা হিসাবে কংগ্রেসের ঘর ছাড়া ছেলেদের ফেরাবার ব্যাপারে সাহায্য করেছেন, এমন কী আমার এলাকায় গত ২১/১২ তারিখে একটা গন্ডগোল হয়েছে কংগ্রেস সি. পি. এম.-এ, কংগ্রেসের চার জন লোক গ্রেপ্তার হয়েছে। একজনও সি. পি. এম.-এর গ্রেপ্তার হয় নি। আমি পুলিশকে বলেছিলাম যে আপনারা একজন সি. পি. এম.-কেও গ্রেপ্তার করছেন না কেন, বলা হলো আমরা কিছু করতে পারবো না, শ্যামল বাবুকে বলুন। আমাদের ১০০ ছেলে ঘর ছাড়া, বলা হলো, আমরা কিছু করতে পারবো না, শ্যামল বাবুকে বলুন। আমি শ্যামল বাবুকে বলেছিলাম, শ্যামল বাবু সাহায্য করেছেন। কিন্তু আমি জিজ্ঞাসা করছি যে কলকাতায় কী একটা পুলিশ প্রশাসন আছে, না, শ্যামল বাবু? পুলিশ কমিশনার যদি শ্যামল বাবুকে বলে ফেরত হয়, তাহলে পুলিশ কমিশনারকে সরিয়ে দিন। শ্যামল বাবুকে স্টেট ট্রান্সপোর্টের চেয়ারম্যান করে বসিয়েছিলেন, এখন কমিশনার অব পুলিশ, করে দিন। কোন এ্যাডমিনিষ্ট্রেশন নেই। পুরো এ্যাডমিনিষ্ট্রেশনের মর‍্যালটা কোলাপ্স করে গেছে এবং সেই অবস্থায় সি. পি. এম.

কলকাতায় হারিয়ে যাওয়া জমিগুলো উদ্ধার করার জন্য পাড়ায় পাড়ায় এই হামলার খেলায় নেমেছে। কত উদাহরণ দেবো? হুগলির খানাকুলে গিয়েছিলাম, দেখেছি, কী ভাবে গ্রামের পর গ্রাম সি. পি. এম.-এর সন্ত্রাসে মানুষ ভীত সন্ত্রস্ত হয়ে আছে। আমরা দেখছি যে কী ভাবে একটার পর একটা এলাকায় মানুষ সন্ত্রস্ত হয়ে আছে। আমরা জানতে চাই, আপনারা কী চান? রাজ্যপালের ভাষণে একবারও দিলেন না যে নির্বাচনের পর হিংসাত্মক ঘটনা ঘটেছে, আমরা নিয়ন্ত্রণ করবার চেষ্টা করছি। তা করবেন না, শুধু ভোটের জন্য ভাগলপুরের ভি. ডি. ও. ক্যাসেট দেখিয়ে সি. পি. এম. মাস্তানদের দিয়ে ভোট নেবার চেষ্টা করেছেন। ভাগলপুরে কংগ্রেস রুলিং পার্টি, দাঙ্গা হয়েছে, আমরা লজ্জিত, কিন্তু রুলিং পার্টি তো দাঙ্গা বাধাবে না, আমরা হয়তো সামলাতে পারি নি প্রশাসনের দুর্বলতার জন্য, আপনাদের আমলেও তো কাটরায় দাঙ্গা হয়েছিল, ভাগলপুরের চেয়ে কম কিছু নয়। আমরা তা নিয়ে রাজনীতি করি নি। আপনারা নির্লজ্জ রাজনীতি করেছেন ভাগলপুর নিয়ে। তদন্ত করুন, একটা তদন্ত বসান কাটরা নিয়ে। তাই আমি আপনাকে বলছি রাজ্যপালের ভাষণে রাজ্যের আসল অবস্থার কথা কিছু লেখা হয় নি। এই রাজ্যে রাজনৈতিক বিরোধীদের কোন নিরাপত্তা নেই, এই রাজ্যে পুলিশ প্রশাসনের কোন নিরপেক্ষতা নেই, এই রাজ্যে নির্বাচন শান্তিপূর্ণ গণতান্ত্রিক হয় না, এই রাজ্যে মানুষের বলার অধিকার ষ্ট্যালিনিষ্ট পার্টি কেড়ে নিতে চাইছেন। যতদিন শক্তি আছে, ততদিন প্রাণপনে প্রতিবাদ করে যাবো।

সুকান্তর ভাষায় বলছি,

"যতদিন দেহে আছে প্রাণ, প্রাণ পনে পৃথিবীর সরাবো জঞ্জাল,

এ পৃথিবীকে নব জাতকের বাস যোগ্য করে যাবো আমি, তারপর হবো ইতিহাস।"

ইতিহাস হতে রাজী আছি, আপনাদের এই জঞ্জাল সরাবার কাজে তাই আমাদের চলবে। আজকে তাই আপনাদের কাছে নূতন করে পেশ করতে চাই যে রাজ্যপালের ভাষণে কী দেওয়া হয় নি তা এতক্ষণ ধরে বললাম।

[4-15 — 4-25 P.M.]

আমি এতক্ষণ ধরে রাজ্যপালের ভাষণে কি দেয়নি তা বললাম। এখন আপনাকে বলি রাজ্যপালের ভাষণে কি দিয়েছে। রাজ্যপালের ভাষণ পড়ে মনে হল পশ্চিমবাংলায় এভরিথিং ইজ অল রাইট। এখন জ্যোতি বসু বলতে শুরু করেছেন সব ঠিক হবে না। উনি বলেছেন, বন্ধু সরকারকে বেশী চাপ দেওয়া চলবে না। উনি বলেছেন, বন্ধু সরকার সব কারখানা অধিগ্রহণ করবে এটা হতে পারে না। উনি লেফ্‌ট ফ্রন্টের মিটিং-এ বলেছেন কারখানা আধুনিকীকরণ করলে লোক ছাঁটাই করতে হবে, লোক কমাতে হবে। তিনি এবার এই রাস্তা দিয়ে হাঁটতে শুরু করেছেন। রাজ্যপাল বদল হল অথচ মুখ্যমন্ত্রী প্রতিবাদ করলেন না। কেন্দ্রীয় তদন্ত ব্যুরোর ডিরেক্টর, আই. পি. এস. অফিসারকে সরিয়ে দেওয়া হল, তার প্রতিবাদ পশ্চিমবাংলা থেকে করা হল না কেন? তার দুটি কারণ রয়েছে। একটি হচ্ছে, প্রধানমন্ত্রীর আত্মীয় যে ভদ্রলোক তার বিরুদ্ধে একটা খুনের মামলা ছিল। সেই নিয়ে এই সি. বি. আই.য়ের ডিরেক্টর তদন্ত করছিলেন। সেইজন্য তাঁকে সরিয়ে দেওয়া হল। আপনারা

তো বোফর্স নিয়ে দেওয়ালে লিখে ভরিয়ে ফেলেছিলেন।

দ্বিতীয় হল, কেন্দ্রীয় মন্ত্রীসভার একজন প্রভাবশালী সদস্যের নাম বেরিয়ে যাবে, সেইজন্য বোফর্স তদন্ত বন্ধ করার জন্য সি. বি. আই. ডিরেকটরকে সরিয়ে দেওয়া হল। একটা প্রতিবাদ করলেন এই বামফ্রন্ট সরকার? প্রতিবাদ করার সাহস নেই। আমি তো দেখছি, হলদিয়ার অবস্থা তাই হবে, বক্রেশ্বরের অবস্থা তাই হবে। প্রথমে শুনেছিলাম, কেন্দ্রের কাছে ৬৩ দফা দাবী নিয়ে যাওয়া হবে। জ্যোতি বাবু ৩১-১২ তারিখে গেলেন। তারপর ৩ তারিখে শুনলাম ২০ দফা দাবী। তারপর শুনলাম — এ ব্যাপারে মাননীয় সদস্য সত্যরঞ্জন বাপুলী মহাশয় বলেছেন —: অর্থমন্ত্রী বলেছেন প্রাওরিটি আগে ঠিক করুন, ২০ দফা দাবী নয়, ২ দফা. দাবী অর্থাৎ হলদিয়া এবং বক্রেশ্বর নিয়ে শীঘ্রই সিদ্ধান্ত হবে। সিদ্ধান্ত এখন হয় নি। ৬৩ থেকে ২০, আবার ২০ থেকে ২, তারপর এই দুই দফা থেকে দফারফা হবে কবে সেটা আমি দেখতে চাই। আমি সকালে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে জিজ্ঞাসা করেছিলাম, পশ্চিমবাংলার হে মহান মুখ্যমন্ত্রী, রাজ্যপালের ভাষণে হলদিয়ার কথা বলে আর কতদিন পশ্চিমবাংলার বেকার যুবকদের আশার বেলুন দেখাবেন? এখন হলদিয়া নিয়ে ইন্ডাসট্রিয়ালিষ্টদের প্যারেড হচ্ছে মহাকরণে। সকালে আম্বানী আসছেন, পরে গোয়েঙ্কা আসছেন, তারপর মিত্তাল আসছেন, তারপর বীরেন শাহ আসছেন, তারপর আর. এন. গোয়েঙ্কা আসছেন, তারপর টাটা আসছেন। এইভাবে মুখ্যমন্ত্রীর ঘরে প্রসেসন চলেছে। আমি সেদিন মাননীয় মুখ্যমন্ত্রীর ঘরে গিয়েছিলাম ওনাকে বলতে যে নৌহাটির দুটি চটকল, গৌরিপুর এবং নদীয়া ১৯ মাস ধরে বন্ধ আছে। সেখানকার শ্রমিকরা মৃত্যু মুখে। উনি বললেন, সময় নেই। এখন আমি আম্বানী, গোয়েঙ্কা, মিত্তাল, বীরেন শাহ, টাটা এদের কথা শুনছি, শ্রমিকরা মরুক, আমার সময় নেই, চটকল বন্ধ থাকুক কিছুদিন। মাননীয় মুখ্যমন্ত্রী অনেকদিন ধরেই হলদিয়া নিয়ে আশার বাণী শোনাচ্ছেন। ৪-১ তারিখে কাগজে বেরিয়েছে আর ১৫ দিনের মধ্যে হলদিয়া নিয়ে চূড়ান্ত বৈঠক হবে। মুখ্যমন্ত্রী উত্তরে বললেন, কোথায় চূড়ান্ত বৈঠক, এখন ডাকা হয় নি। কবে চূড়ান্ত বৈঠক হবে, আপষ্ট্রিম, ডাউন ষ্ট্রিম, মিড ষ্ট্রিম এইসব নিয়ে অনেক কথা শুনছি। আমি জানতাম, মাননীয় অর্থমন্ত্রী অর্থনীতির লোক। এখন উনি কেমিষ্ট্রি নিয়েও অনেক কথা বলছেন। আমি ন্যাপথা ক্রাকার, ইথিলিন, ডাউন ষ্ট্রিম এইসব বিস্তৃত আলোচনায় যেতে চাই না, আমি শুধু জানতে চাই, এক, হলদিয়া কবে স্বপ্ন হবে?

আমি জানতে চাই যে, হলদিয়ায় একটা প্যাকেজেও সম্পূর্ণ হবে কিনা, আমার ৩, ৪ এবং ৫ নম্বর প্রশ্ন হল যে, ন্যাপথা ক্রাকার প্যাকেজ কারা পাবে, ন্যাপথার মধ্যে যেটা লাভজনক সেই এথিলিন কারা পাবে এবং ইন্ডাসট্রিয়ালিষ্টদের কি ক্রেডিবিলিটি আছে? একটা নড়বড়ে জনতা সরকারের কাছ থেকে ট্যাক্স রেহাই পাবার জন্য সকলে এখানে এসে ভীড় করছে। শিল্পপতিরা পশ্চিমবঙ্গে মুখ্যমন্ত্রীর কাছে এসে কি বাঁচার চেষ্টা করছেন? এই নড়বড়ে ১৪২ জনের সরকার ভেঙ্গে পড়লেই যখন তারা তাদের তল্পী তল্পা গুটিয়ে পশ্চিমবঙ্গ থেকে বেরিয়ে যাবে তখন পশ্চিমবঙ্গের মানুষের আশা আকাঙ্ক্ষার কি হবে? রিলায়েনসের মালিক পাতালগঙ্গার পেট্রোকেমিকেল এখন পর্যন্ত করতে পারেন নি, মিত্তাল ষ্টীলের লোক সে করবে পেট্রোকেমিকেল? তারা ধরে নিয়েছে এখানে ট্যাক্সের ছাড় পাওয়া যাবে, অন্য জায়গায় লাইসেন্স পাওয়া যাবে, তাই এখানে এসে ভীড় করছে, আর এই সমস্ত পুঁজিপতিদের মদত দিচ্ছেন

আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী। তিনি যখন এই সমস্ত পুঁজিপতিদের সঙ্গে মিটিং করছেন তখন আমার বাড়ী থেকে কিছু দূরে জয় ইন্ডাস্ট্রি কোম্পানীর অর্থাৎ উষা ১৫, ১৬, ১৭, ১৮ তারিখের কাগজে বেরিয়েছে, মাননীয় মুখ্যমন্ত্রী শিল্পপতিদের সঙ্গে আলোচনায় ব্যস্ত — আর ওদিকে আর এক শিল্পপতি চরকরাম জয় ইন্ডাস্ট্রিকে লকআউট করে দিয়েছে। এখন পশ্চিমবঙ্গে কেন্দ্রীয় সরকারের মন্ত্রীদের বেড়াবার জায়গা হয়েছে, ওঁরা আসছেন ঘুরতে। একজন বস্ত্র মন্ত্রী এলেন, নদীয়া, গৌরীপুর, হনুমান, নফরচাঁদ জুটমিল একের পর এক সব বন্ধ হয়ে যাচ্ছে। আরো বন্ধ হবে। আমরা জানতে চেয়েছিলাম এখানে কার কত ইনভেষ্টমেন্ট। জানতে পারলাম ডবলিউ. আর. ডি. সি. দিয়েছে মাত্র ৫ কোটি টাকা ৬৩ কোটি টাকার মধ্যে। যেখানে এ রাজ্যে শিল্পে পুনরুজ্জাগরণের জন্য এক হাজার কোটি টাকার ইনভেষ্টমেন্ট দরকার সেখানে সরকার মাত্র ১০০ কোটি টাকাও ইনভেষ্টমেন্ট করতে পারছেন না। এই সরকার কি করবে? যারা মূলধন বিনিয়োগ করতে পারে না, যারা বিদ্যুৎ দিতে পারে না, তারা শিল্পের উন্নতি করবে? কাগজে দেখলাম ডি. পি. এল. কে কন্সালটেন্সী দেওয়া হয়েছে, কত পারসেন্ট কন্সালটেন্সী দেওয়া হয়েছে জানাবেন কি? বক্রেশ্বর নিয়ে নাকি জেলা পরিষদও মাথা ঘামাচ্ছে, কতটা হবে জানি না। কলকাতায় এই শীতের সময়েও ৪ ঘন্টা করে লোডশেডিং হচ্ছে। এরা করবে বিদ্যুতের উন্নতি?

স্যার, সেদিন ফিল্ম ফেষ্টিভেলে গিয়েছিলাম, কংগ্রেসের লোকেরা বেশী টিকিট পায়নি, মাননীয় বুদ্ধদেব বাবুকে ধরে দু-একটা টিকিট জোগাড় করা হয়েছে, গিয়ে কি দেখলাম, সত্যজিত রায় বিশ্ববন্দিত চিত্র পরিচালক, তিনি মাত্র ৪টি কথা বললেন এবং সেই ৪টি কথায় কলকাতার চিত্রটি পরিষ্কার হয়ে গেল। তিনি বললেন গত বার যাঁরা ফিল্ম ফেষ্টিভেল দেখতে এসেছিলেন তাঁরা এবার দুটি তফাত দেখতে পাবেন। রাস্তায় গর্ত্ত কিছু বেশী হয়েছে, কিছু বড় বড় বাড়ী উঠেছে, ট্রাফিক জাম আরো বেড়েছে। লোডশেডিং আরো বেড়েছে, আরো টেলিফোন বিকল হয়েছে, আরো ফুটপাথ দখল হয়েছে। মানে কি দাঁড়াল? ফুটপাথ দখল তথা কলকাতাকে বিক্রি করে দেবার একটা চক্রান্ত হয়েছে। বিদ্যুৎ বেহাল, রাস্তা খারাপ, ট্রান্সপোর্ট খারাপ .....

**মিঃ স্পীকার ঃ** মিঃ রায়, উনি কিন্তু নিরাশ হন নি।

**শ্রী সৌগত রায় ঃ** অবশ্য দুটো ভাল জিনিষের কথাও বলা হয়েছে।

(১) পাতাল রেলের কথা — যা সারা পৃথিবীর মধ্যে সব চেয়ে ভাল হয়েছে, রাজীব গান্ধী মহাশয়ের সময়ে কেন্দ্রীয় সরকার তৈরী করেছিলেন, আর নন্দন, একটা ছোট সিনেমা হল। তাহলে কি দাঁড়াল, কেন্দ্র ৫০০ কোটি টাকায় কলকাতায় পাতাল রেল করে দিয়েছেন, আর রাজ্য সরকার গত ৮ বছরে একটা ছোট সিনেমা হল করেছে, এরা করবে রাজ্যের উন্নতি? বেকারের সংখ্যা ৫০ লক্ষ ছুঁতে চলেছে, আপনারা রাত্রে ঘুমোতে পারেন? শুধু পার্টি ক্যাডার দিয়ে পশ্চিমবঙ্গকে এই ভাবে দিনের পর দিন ঠকিয়ে যাবেন? ঘন্টা বাজছে, পূর্ব ইউরোপে ঘন্টা বাজা শুরু হয়েছে, সেখানে কি রকম ভাবে ষ্ট্যালিনিজমের তাসের প্রাসাদ ভেঙ্গে পড়ছে দেখতে পাচ্ছেন না? এই অত্যাচারী কমিউনিষ্ট শাসনও একদিন ভেঙ্গে পড়বে, এই কথা বলে রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে এবং আমাদের দেওয়া সংশোধনীকে

সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[4-25 — 4-35 P.M.]

**শ্রী গৌতম দেব ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালকে ধন্যবাদ জানিয়ে যে প্রস্তাব সরকার পক্ষ থেকে উত্থাপন করা হয়েছে তাকে সমর্থন করে দুই-একটি কথা এখানে আমি উল্লেখ করছি। প্রথমতঃ সরকার পক্ষের বক্তব্য উত্থাপন করতে গিয়ে মাননীয় পার্থ দে মহাশয় বলেছেন যে, এবারের স্বল্পকালীন বিধানসভায় একটা নূতন পরিস্থিতিতে এখানে আমরা মিলিত হয়েছি, যেটা বিরোধী পক্ষের বক্তব্য থেকে বেরিয়ে এসেছে যে, তাঁরা আর দিল্লীর সরকারে নেই। এখন নূতন এমন একটা সরকার দিল্লীতে হয়েছে যাদের সঙ্গে আমাদের সরকারের এবং বামপন্থীদের সম্পর্ক বৈরীতাপূর্ণ নয় এটা স্পষ্টভাবে বুঝা যাচ্ছে। যদিও আমরা, যাঁরা বামপন্থী, তাঁরা সারা ভারতবর্ষে যে রকম ফলাফল আশা করেছিলাম এবং তার জন্য পরিশ্রম করেছিলাম নির্বাচনের ফলাফল সেইরকম হয়নি। আর এই কথা শুধু বিধান সভাতেই নয়, এটা মাঠে-ময়দানে আমাদের বলতে হচ্ছে এবং আমরা সেটা বলেও যাবো। এর জন্য অন্য কারোর উপদেশ দরকার হবে না। বিশেষ করে সাম্প্রদায়িক দলগুলি কম আসন পাবে এবং কংগ্রেস বর্তমানের চেয়েও কম আসন পাবে এইরকম মনোভাব নিয়েই সারা দেশের বন্ধু পার্টিগুলির সঙ্গে নির্বাচনে অংশ গ্রহণ করেছিলাম, কিন্তু ফলাফল আশানুরূপ হয় নি। তবে সবচেয়ে বড় কথা এটা দেশের মানুষের রায় এবং সেই রায় আমরা বুঝবার চেষ্টা করেছি। হিমালয় থেকে কন্যাকুমারী, কচ্ছ থেকে কোহিমা — এই বৃহৎ দেশের মানুষের যে রায়, আমরা বুঝেছি, তাঁদের এই রায়ের মূল কথা হচ্ছে ''একটা নূতন সরকার হোক। যাঁরা আছেন তাঁরা সরে যাক, নূতন একটা সরকার আসুক'।

এটাই আমরা বুঝেছি। আমরা বুঝেছি যে, মানুষের এই যে মনোভাব, একে সম্মান দেবার ব্যাপারটা অতি গুরুত্বপূর্ণ, কারণ তাঁরা পরিবর্তনের পক্ষে। সেদিক থেকে জনতা দল বা ন্যাশনাল ফ্রন্ট, তাঁদের যে কর্মসূচী আছে এবং ঐ দলগুলি তৈরী হবার পর বিগত দেড়-দুই বছর ধরে আমরা যখন কাছাকছি এসে পড়েছি তখন সরকার গঠন করবার স্বার্থে তাঁদের সমর্থন করবার সিদ্ধান্ত আমরা গ্রহণ করেছি। এখানে মাইনরিটি গভর্ণমেন্টের প্রশ্ন কংগ্রেস পক্ষ থেকে তোলা হয়েছে এবং সেটা উদ্দেশ্যপ্রণোদিত ভাবেই তুলেছেন তাঁরা। কিন্তু সৌগত বাবু বা কংগ্রেসের অনেকেই এটা জানেন যে, এ্যাসেম্বলী বা পার্লামেন্টে যখন ভোট হয় তখন পার্লামেন্টারী ডেমোক্রাসীতেও মাইনরিটি গভর্ণমেন্ট হয়। এমন কি, ইউরোপের প্রতি যাদের প্রেম আছে তাদেরও এটা জানবার কথা যে, দ্বিতীয় বিশ্বযুদ্ধের পর ঐখানে এমন কতগুলি দেশ আছে সেখানে মানইনরিটি গভর্ণমেন্ট ছিল, কোয়ালিশন গভর্ণমেন্ট ফর্ম করেছিল। ইটালীও তো পর পর ভোটের পর ঐভাবেই চলছে। কাজেই মুখে যাঁরা পার্লামেন্টারী ডেমোক্রেসীর কথা বলেন তাঁদের এটা না জানবার কথা নয়। কাজেই ভারতবর্ষেও এটা অস্বাভাবিক নয়। কোন বইতে লেখা আছে যে, মেজরিটি গভর্ণমেন্ট করতে হবে, না হলে গভর্ণমেন্ট হতে পারবে না? মানুষের কাছে আজকে মাইনরিটি বা মেজরিটির প্রশ্ন হয়, কারণ মাইনরিটি গভর্ণমেন্ট সব দেশেই চলে। মিসেস গান্ধীও তো এই দেশে সরকার চালিয়ে গেছেন মাইনরিটি হিসাবে। এটা আপনাদের জানা না থাকলে জেনে নিন তিনি সরকার চালিয়ে গেছেন মাইনরিটি হিসাবে। ৭০ দশকে সেই সময় দেশের পরিস্থিতিতে কংগ্রেস দ্বিধা-বিভক্ত হয়ে গিয়েছিল,

কতকগুলি নূতন প্রশ্ন দেশের সামনে এসেছিল। বামপন্থীরা কিছু দিনের জন্যে হলেও কতকগুলি নীতির উপর দাঁড়িয়ে মাইনরিটি গভর্ণমেন্ট হওয়া সত্ত্বেও, ভি. ভি. গিরিকে রাষ্ট্রপতি করা হবে কিনা, ব্যাঙ্ক জাতীয়করণ করা হবে কিনা এই নিয়ে আমরা তাতে সমর্থন করেছিলাম। দ্যাট ওয়াজ মাইনরিটি গভর্ণমেন্ট। মাইনরিটি গভর্ণমেন্ট নূতন নয়। তারপর বাংলাদেশের ওয়ারের সময় তিনি নির্বাচনের দিন ঘোষণা করেছিলেন। যাই হোক পৃথিবীতে এই উদাহরণ আছে এবং ভারতবর্ষেও এই উদাহরণ আছে। কংগ্রেসের কষ্ট হলে করার কিছু নেই, কংগ্রেসের কষ্ট একটু হবে। একটা ভোটের আগে আপনারা প্রচার করেছিলেন যে অসম্ভব ব্যাপার, কংগ্রেসকে কেউ হারাতে পারবে না, কেউ সরাতে পারবে না। এখানে হয়ত জ্যোতি বসু থাকতে পারে, অন্য রাজ্যে রামারাও থাকতে পারে কিন্তু দিল্লী থেকে কংগ্রেসকে কেউ সরাতে পারবে না। জনগণ কংগ্রেসকে সরিয়ে কংগ্রেসের জায়গায় আমাদের বসিয়েছে। তাঁরা এবার নিজেদের সন্তুষ্ট করলেন এই বলে যে সরকার যদিও বা হয় তবে এটা টিকবে না, এই সরকার ভেঙ্গে যাবে। ভেঙ্গে গেলে কি হবে সেটাও বলছেন। সত্য বাপুলী মহাশয়রা মানুষের কাছে বলছেন গত বারের জনতার সরকার, মোরারজী দেশাইয়ের সরকার ভেঙ্গে গিয়েছিল এবং আবার ওনারা ফিরে এসেছিলেন। দলকে তো একটা কিছু বলে টিকিয়ে রাখতে হবে তাই তাঁরা এই কথা বলছেন। আমি বুঝতে পারছি না দিল্লি রাজ্যে একটাও কংগ্রেস নেই অথচ কংগ্রেস সরকার আছে, অন্য রাজ্যে একটাও কংগ্রেস নেই অথচ কংগ্রেস সরকার চালাচ্ছে। এই ভাবে তো আর বেশী দিন চলতে পারে না। কংগ্রেস পক্ষ থেকে যে কথা বলা হচ্ছে যে এই গভর্ণমেন্ট চলবে না, এই গভর্ণমেন্ট স্টেবেল নয়। কিন্তু আমি আর একবার বলি অধিকাংশ মানুষ খালি স্টেবেল নিয়ে আলোচনা করে না, মানুষের কাছে স্টেবিলিটিটা ব্যাপার নয়, সরকার কি কি কাজ করে, এটা মানুষ বিবেচনা করার চেষ্টা করে। মানুষের কাছে খালি স্থায়িত্বটা বড় কথা নয়। স্থায়িত্বটা যদি বড় কথা হ'ত তাহলে ৫ বছর কেন পৃথিবীতে এমন দেশ দেখাতে পারি যেখানে ১০ বছর ভোট হয় নি, ১৫ বছর মিলিটারী শাসনে রয়েছে ২০ বছর মিলিটারী শাসনে রয়েছে। এর চেয়ে স্টেবেল আর কি হতে পারে? ২০ বছরের কোন গভর্ণমেন্ট, ২০ বছরের কোন রাষ্ট্রপতির বিরুদ্ধে কি মানুষ যায় নি? অর্থাৎ স্টেবিলিটিটা বড় কথা নয়। ঠিক ৫ বছর ভি. পি. সিং-এর সরকার থাকবে কি থাকবে না, সাড়ে চার বছরে ভেঙ্গে গেল, চার বছরে ভেঙ্গে গেল একটা বড় কথা নয়। বড় কথা হ'ল ইতিহাস একই রেখা ধরে এগোয় না। জনতার সরকার ভেঙ্গে আবার তাঁরা ফিরে এসে ছিলেন বলে এবারেও তাঁরা ফিরে আসবেন এটা ঠিক নয়। অন্য উদাহরণও আছে। পশ্চিমবাংলায় ১৯৬৭ সালে প্রথম যুক্তফ্রন্ট সরকার এসেছিল। জীবনে যেখানে কোন দিন কংগ্রেস ছাড়া সরকার হয় নি। তখন আপনারা এই কথা বলেছিলেন যে এতো কংগ্রেস ছাড়া সরকার তৈরী করেছেন, এই সরকার ভেঙ্গে যাবে। সত্যিই ভেঙ্গে গিয়েছিল। আবার ১৯৬৯ সালে আরো বেশী শক্তি নিয়ে যুক্তফ্রন্ট সরকার তৈরী হয়েছিল। তখন আবার আপনারা বলেছিলেন কংগ্রেস ছাড়া সরকার তৈরী হয়েছে ভেঙ্গে যাবে, টিকবে না। আবার ভেঙ্গে গিয়েছিল। কিন্তু তারপর আবার অনেক বেশী শক্তি নিয়ে এলো। তাহলে দেখতে পাচ্ছেন স্থায়িত্বটা বড় কথা নয়। মোরারজী সরকার উল্টে যাবার পর মিসেস ইন্দিরা গান্ধী একটা বিশেষ পরিস্থিতিতে ভোট করেছিলেন। কংগ্রেস ভেঙ্গে গিয়েছিল, ইন্দিরা গান্ধী মাইনরিটি হয়ে গিয়েছিল। তারপর আমরা দেখলাম তিনি আরো বেশী ভোট পেয়ে গেলেন। ইতিহাসের চাকা জি. টি. রোডের মতো একই সরল

রেখায় এগিয়ে চলে না। সুতরাং মোরারজী সরকার ভেঙ্গে যাবার পর আপনারা আবার এসে ছিলেন বলে এই সরকার ভেঙ্গে গেলে আবার আপনারা আসবেন এটা ভাবা ঠিক নয়। স্বাভাবিক ভাবে আমি বলতে চাই ৫ বছর চলবে কিনা সেটা দেখা যাবে। পর মুহূর্তে যে ভাবে সরকার কাজ করবে সারা দেশে সারা রাজ্যে সেই ভাবে তারা টিকে থাকবে। সেটা আমরা পরে দেখতে পাবো। মানুষ বুঝবে বার বার কেন সরকার ভাঙ্গছে, মানুষ বুঝবে কোন নীতিতে সরকার ভাঙ্গছে। তার পর নূতন শক্তিকে পাকাপাকি ভাবে ভারতবর্ষের মানুষ বসাবে। এটা আপনাদের খেয়ালের মধ্যে রাখবেন। সুতরাং স্টেবিলিটি, স্টেবিলিটি, স্টেবিলিটি বলে লাভ নেই।

[4-35 — 4-45 P.M.]

আজকে আমাদের গর্বের ব্যাপার যে পশ্চিমবঙ্গের মত একটি ক্ষুদ্র রাজ্যের বিষয়ে আজকের সকালে যে খবর বেরিয়েছে তাতে গর্বিত হওয়ারই কথা। আজকের সকালে কাগজে বেরিয়েছে যে রাজীব গান্ধীর মনোনীত ইউ. জি. সি. কমিশনের চেয়ারম্যান শ্রী যশপাল কাপুর কলকাতার উপরে দাঁড়িয়ে কলিকাতা বিশ্ব বিদ্যালয়ের সমাবর্তন অনুষ্ঠানে বলে গেছেন যে সারা ভারতবর্ষের ছাত্রদের মধ্যে কলিকাতার স্নাতকরা সবচেয়ে বেশী মেধাবী। আমরা জানি এই রাজ্যের যারা শত্রু, তাদের খুব কষ্ট হবে। পশ্চিমবঙ্গে কিছু গর্ব করবার মত বিষয় তো আছেই। অনেক অসুবিধা, অনেক সমস্যার মধ্যে থেকেও আজকের সরকার হয়েছে। আর আপনাদের যে প্রধানমন্ত্রী ছিলেন, যাঁকে আপনারা মাথায় করে ঘুরে বেড়ান, সেই রাজীব গান্ধীই পশ্চিমবাংলায় এসে বলে গেছেন যে সারা ভারতবর্ষে যত রাজ্য আছে তার মধ্যে পশ্চিমবঙ্গ থেকে পঞ্চায়েতের বিষয়ে শিক্ষা নেবার আছে। আজকে এটা তো আমাদের গর্বের বিষয় যে ভি. পি. সিং থেকে শুরু করে কেন্দ্রীয় সরকারের মন্ত্রীরা বারেবারে বলেছেন যে পশ্চিমবঙ্গ, কর্ণাটক এবং অন্ধ্রপ্রদেশের মত রাজ্যের থেকে পঞ্চায়েতের বিষয়ে শিক্ষা নেবার আছে। আজকে ৫০ ভাগ টাকা গ্রামের উন্নতির জন্যে সরকারী ভাবে বন্টন করার ব্যবস্থা করা হয়েছে। এতে কি একটু আমাদের গর্ব হবার নয়? আমাদের একটা ছোট রাজ্য, যেখানে সাড়ে ৬ কোটি লোকের বাস, সেখানে যে নীতির উপরে আজকে ১২ বছর ধরে আমরা রয়েছি, যে নীতিকে আমরা অনুসরণ করার চেষ্টা করে যাচ্ছি, আজকে সেই নীতিকে কেন্দ্রের নূতন সরকার গ্রহণ করছেন এটা কি আমাদের গর্বের বিষয় নয়? আমরা যখন বারেবারে ডিসেন্ট্রা লাইজেশানের জন্য বলেছি ইউনিয়ন থেকে স্টেট পর্যন্ত এবং আজকে যখন এই নূতন সরকার এসে এই নীতিকে মেনে নিলেন এবং বললেন যে প্ল্যানিং কমিশন থেকে শুরু করে সমস্ত ব্যাপারে ডিসেন্ট্রা - লাইজেশান করা হবে তখন কি একটু গর্ব আমাদের হবে না? তারপরে দার্জিলিংয়ের সমস্যা আমরা যেভাবে মোকাবিলা করবার চেষ্টা করেছি এবং আজকে ঝাড়খন্ডের সমস্যা যেভাবে মোকাবিলা করার চেষ্টা করছি তা শুধু ক্ষমতার জোরে নয়, তার সম্ভব হয়েছে এ্যাডমিনিষ্ট্রেটিভ মেজার এবং পলিটিক্যাল ইনিসিয়েটিভ দ্বারা। আজকে যেমন পাঞ্জাব সমস্যা এবং কাশ্মীর সমস্যা মোকাবিলা করার জন্যে আমাদেরই পলিটিক্যাল ইনিসিয়েটিভ আমরা যা নিয়েছিলাম তা তারা গ্রহণ করেছে, এতে তো রাজ্যের মানুষ হিসাবে আমার গর্ব হবার কথা। যে পরীক্ষা-নিরীক্ষার মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গের সরকার গেছে আজকে সেই নীতি তারা অনুসরণ করেছেন। তাই বলে আমরা দাবী করছি না যে আমরা যে পথে গেছি

সেইভাবে সবাই চলুন। বিভিন্ন রাজ্যের অনেক সমস্যা আছে, তার বিচার-বিবেচনা করার প্রয়োজন আছে। কিন্তু এই যে কতগুলি গুরুত্বপূর্ণ বিষয়ের নীতি এই নূতন সরকার গঠিত হবার পরে তারা নীতি হিসাবে গ্রহণ করেছেন এতে তো আমাদের গর্ব হবেই। আপনারাই তো বলেছিলেন যে এই নূতন সরকার আর টিকবে না এবং আপনাদেরই প্রধানমন্ত্রী রাজীব গান্ধী বলেছিলেন যে ৭দিনের বেশী টিকবে না। তারপরে বললেন দু সপ্তাহ টিকবে। এখন তো দেখা যাচ্ছে ৬ সপ্তাহ হয়ে গেছে। এখন আবার বলতে আরম্ভ করছেন যে আমরা গালমন্দ করছি না কেন? গালমন্দ করবে কেন? ১৪টি যে নিত্য প্রয়োজনীয় জিনিষ আছে তা পাওয়ার ব্যাপারে এখনই তো সরকার বলে দেয় নি যে দেবে না। মাত্র তো ১০-১৫ দিন গেছে, তাদের কর্মসূচী তো ৫ বছরের এবং তার মধ্যে মাত্র ১৫ টি মাস গেছে। এরই মধ্যে দাবী করতে হবে? এরই মধ্যে রাজ্যপালের ভাষণে লিখতে হবে? এ কখনো কেউ লেখেন? আপনাদের বিগত প্রধানমন্ত্রীর তৈরী এ্যাডভাইসারি কমিটির চেয়ারম্যান সুখময় চক্রবর্তী এবং ডাঃ নাগ তারা কি বলেছেন শুনুন। রাজীব গান্ধীর তৈরী ন্যাশানাল ইকোনমিক এ্যাডভাইসারি কাউন্সিলের যে রিপোর্ট বেরিয়েছে তাতে কি বলেছে দেখুন। আজ থেকে মাত্র ১৫ দিন আগে তারা কি বলেছেন? রাজীব গান্ধীরই তৈরী সারা ভারতবর্ষের শক্তিশালী ইকোনমিক এ্যাডভাইসারি কমিটি কি রিপোর্ট দিয়েছেন শুনুন — তাঁরা বলেছেন — The strategy of growth pursued specially over the last five years needs crucial modification if growth itself is reliance and equity remains the central focus of the Government policy.

অর্থনীতিবিদরা আর কি ভাষা ব্যবহার করবেন, রাজীব গান্ধীর মনোনীত অর্থনীতিবিদকে ক্রুশিয়াল মডিফিকেশন করতে হবে তবে ভারতবর্ষকে বাঁচাতে হবে। অর্থনীতিকে কোথায় রেখে গিয়েছেন — ওনার কাছ থেকে শুনে রাখুন — ওনারা কি বলছেন — The situation is not one that threatens immediately the solvency on credit worthiness of the country. এক্ষুণি হয়ত এক বছর কিংবা দুই বছরের মধ্যে এমন কিছু অবস্থা হবে না পৃথিবীর একটা দেশের কাছ থেকে একটা টাকাও ধার পাবে না। এই অবস্থা হয়ত ১ বছর ২ বছরের মধ্যে হবে না, কি হবে "The real problem is that the burden of debt service reduces greatly the room for manoeuvre on the developmental front as well as the choice for development strategy". ভারত পৃথিবী থেকে দেনা পাবে না এই ঘোষণাটি হয়ত এক্ষুণি হচ্ছে না কিন্তু এখনি যে অবস্থা আছে তাতে হয়ত ভারত সরকার কি করবে — নিজেদের ইচ্ছামত করার অবস্থা এখন নেই — এটাই হচ্ছে রিয়েল প্রবলেম। রাজীব গান্ধীর মনোমত ন্যাশানাল এ্যাডভাইসারি কমিটি তারা মনে করে — প্রফেসর সুখময় চক্রবর্তীর বক্তব্য হচ্ছে — দিস ইজ দি ষ্টেট-অফ-এ্যাফেয়ারস। যেটা কংগ্রেস এখানে রেখে গিয়েছেন ভি. পি. সরকারের উপর White paper on the present situation in economy.

সুতরাং কংগ্রেসের কি জ্ঞান আছে, তাদের এই জ্ঞানের কথা আমাদেরকে সমস্ত মানুষের কাছে বলতে হবে ও নানা ভাবে প্রচার করতে হবে। এখন পুরনো বস্তা পচা কথা চলছে রাজ্যের মধ্যে সন্ত্রাস, ভীষণ সন্ত্রাস, রাজ্য জুড়ে সন্ত্রাস। এমন সন্ত্রাসের চেহারা — কোথায় কি ভাবে হচ্ছে — মমতা ব্যানার্জীর নাম তুললেন বলেই বলছি, না হলে বলতাম না, ঐ

মহিলা প্রকাশ্যে বলে দিলেন রোমানিয়ায় চেসেস্কুকে যেভাবে গুলি করে মারা হয়েছে এখানেও জ্যোতি বাবুকে সেই ভাবে গুলি করতে হতে পারে, আজকে এ্যাসেম্বলিতেও কিছুটা ঘুরিয়ে ফিরিয়ে সত্যবাবুও বলে নিলেন। জ্যোতি বাবুকে সেখানকার মত মারতে লাগবে — এই কথা তো মাঠে-ময়দানে তারা বলছেনই। এতই সন্ত্রাস যে পশ্চিমবাংলায় জ্যোতি বাবুকে ফায়ারিং স্কোয়াডের সামনে দাঁড় করাতে হবে — এই কথা কি বলা যায়? পশ্চিমবাংলায় কিন্তু এই ঘোষণাটি আজকে কংগ্রেস দলের পক্ষ থেকে করা হচ্ছে এবং সন্ত্রাসের গল্পটিও পাশাপাশি রাখা হচ্ছে। আর রিগিং সেটা নিয়ে তো পার্থ বাবু বলেছেন সাইন্টিফিক রিগিং — আপনাদের যিনি এখনও সভাপতি আর কয়দিন থাকবেন, আর একজন তো কয়েকদিন আগেই ঘুরে গিয়েছেন নিজে তাঁকে জিজ্ঞাসা করা হয়েছিল নির্বাচনের কিছুদিন আগেই, পশ্চিমবাংলায় তো ৪২টি আসন, কংগ্রেসের অবস্থা কেমন মনে করছেন, উনি বললেন সত্যিই হোক, অসত্যিই হোক পশ্চিমবাংলার এমন অবস্থা তাতে একটা সিট নিরাপদ, নিশ্চিত জিতে যাব এই কথা বলা যাবে না। ওনারা ৪টিতে জিতেছেন, একটায় জি. এন. এল. এফ. জিতেছেন উনি তখনও বলতে পারেন নি — সেইসব পেপার কাটিং থাকলে দেখে নেবেন। ওনারা সন্ত্রাসের কথা বলছেন, কিন্তু ওনারা তো গ্রামে যেতে পারেন না, কলকাতার কথা বলেছেন — যেখানে কংগ্রেস ২টি সিটে জিতেছেন। সৌগত বাবু তো বললেন ওনার এলাকায় চার হাজারে জিতেছিলেন এবারে সেখানে ১৪ হাজারে জিতেছেন। এইসব জালিয়াতি এমন নয় বৈজ্ঞানিক জালিয়াতি, এখানে এমন বৈজ্ঞানিক জালিয়াতি করল যে দুটিতে হেরে গেল, আবার যেখানে ৪ হাজারে জিতেছিলেন সেখানে ১৪ হাজারে জিতে গেল। মাথার উপর রাজীব গান্ধী সরকার, পেরী শাস্ত্রীর মত লোক রয়েছে, এখানে দুইজন নির্বাচনী কমিশনারকে পাঠিয়ে দিল, হাজার হাজার সরকারি কর্মচারী, মাস্টার মশাই — তাহলে কোথায় এই বৈজ্ঞানিক জালিয়াতি হল, বলছেন তো এতসব কথা? সেই জন্য আমরা বলছি এই রাজ্যের মানুষ কংগ্রেস দলকে শত্রু মনে করে, বেশীর ভাগ মানুষ মনে করে, যারা বোঝেন না তাদেরকে আমরা বোঝাবার চেষ্টা করছি। এই যে দিল্লির সরকার এদের কাছে বছর বছর পশ্চিমবাংলার মানুষকে চাপ দিয়ে যেতে হবে যদি বক্রেশ্বরের জন্য হাজার কোটি টাকা না দেওয়া হয় বা সফলতার সঙ্গে না হয় এর জন্য পশ্চিমবাংলার মানুষকে পকেট থেকে দিয়ে কিংবা শিক্ষা দপ্তরের টাকা থেকে কেটে বা সেচ দপ্তরের টাকা থেকে কেটে দরকারে ৫ বছরে আমাদেরকে বক্রেশ্বর করতে হবে।

[4-45 — 4-55 P.M.]

এই ৫ বছর কেন ১০ বছর ধরে পশ্চিমবাংলার মানুষের সামনে কংগ্রেসকে জবাব দিতে হবে। হাসপাতাল নয়, স্কুল নয়, এর আসামী, কংগ্রেস, এটা বিধানসভার বক্তৃতা নয়, এই জবাব থেকে পালিয়ে যেতে পারবেন না। সরকারে থাকুন আর নাই থাকুন, হলদিয়া নিয়ে ব্যাঙ্গ বিদ্রুপ করেছেন, তাই রাজ্যের মানুষ চেয়েছেন এটা হোক। ডাক্তার বিধানচন্দ্র রায় চেয়েছিলেন সেদিন বিধানসভায় কি জ্যোতি বোস তার বিরোধীতা করেছিলেন? আজকে কোথায় বিধান রায়, মারা গেছেন। উনি কি পকেটে করে নিয়ে গেছেন? কিন্তু এই রাজ্যের একটা সম্পত্তি হয়েছে। সেদিন কম্যুনিস্টরা সমর্থন জানিয়েছিলেন। জ্যোতি বসু কত বছর বাঁচবেন, ৫০ বছর, ১০০ বছর। কিন্তু হলদিয়া, বক্রেশ্বর, মাসুল সমীকরণ নীতি এইসব

থেকে যাবে। এর জন্যই জ্যোতি বসু, বামফ্রন্ট সরকার চেষ্টা করছেন। দিল্লির দালালি করছে যাঁরা তাঁরা এই রাজ্যের শত্রু। এঁরা অতীতেও পৈশাচিক আনন্দ পেয়েছে। গোয়েঙ্কাদের সাথে জয়েন্ট সেক্টর, কম্যুনিস্টরা আম্বানির সাথে, গোয়েঙ্কার সাথে কেন। আমরা যদি আপনাদের মত লোকের সাথে, সত্য বাপুলীর মত লোকের সাথে বিধানসভায় বসে থাকতে পারি তাহলে আম্বানিদের সাথেও ব্যবসা করা যায়। এটা শুনে রাখুন। এতে কোনো অসুবিধা হয় না। তবুও বলছি গোয়েঙ্কাদের সাথে ব্যবসা করা যাবে। কেন আম্বানির সাথে করা যাবে না? কোনো ক্যাটালগ আছে নাকি। যদি কংগ্রেসের কাছে কোনো ক্যাটালগ থাকে যে কে অনেকটা ভালো, কে কম ভালো, দিল্লিতে হোটেলে কে তোলে, দিল্লিতে নামার পর গাড়ী কে দেয়, যদি এই রকম কোনো ক্যাটালগ কংগ্রেসের কাছে থাকে তাহলে দিয়ে দেবেন। বলে দেবেন গোয়েঙ্কা এই কারণে খারাপ, আম্বানি এই কারণে খারাপ, মিত্তাল এই কারণে খারাপ। কিন্তু আমাদের কাছে প্রশ্ন তা নয় আমাদের কাছে প্রশ্ন হচ্ছে আমরা হলদিয়া চাই, আমরা বক্রেশ্বর চাই, আমরা মাসুল সমীকরণ প্রত্যাহার করতে চাই। আমরা চাই রাজ্যের অগ্রগতি ঘটুক। শিল্প হোক, ইন্ডাস্ট্রি হোক। আপনারা রাজ্যের যাঁরা শত্রু, তাঁদের শত্রুতা আমরা মানুষের কাছে তুলে ধরবো। জওহর লাল নেহেরুর ফটোয় তো মালা দিলে গদগদ হয়ে, বিরাট নেহেরুর দেশ আপনাদের, সমাজতন্ত্র সম্পর্কে জওহর লাল নেহেরুর বক্তব্য, স্বাধীনতার আগে জওহর লাল নেহেরুর বক্তব্য, স্বাধীনতার পরে জওহর লাল নেহেরুর বক্তব্য, প্ল্যান্ড ইকনমি সম্বন্ধে বক্তব্য, বুর্জোয়া ইকনমি সম্বন্ধে বক্তব্য এই সব ছেড়েই দিন — কিন্তু তখন তো এই রাজ্যে কংগ্রেসের যে মান মর্যাদা ছিলো। অতুল্য ঘোষ, বিধান রায়ের আমলেও ছিলো, আজকে সেই কংগ্রেস কোথায়? এখন তো সব জমিদারী ব্যাপার, এখন কাউকে বলে পাঠানো হলো যে জমিদারী নেবো, তোমরা আগে নায়েব, গোমস্তা সব দেখে এসো, উনি ১৫/২০ দিন ঘুরে বেড়ালেন, নায়েব গোমস্তা যাঁরা সব জমিদারী নিয়েছেন — উনি সব ঘুরে দেখে এবারে গেলেন লাটসাহেবকে রিপোর্ট করতে। উনি এসে বললেন যে সব ঠিক আছে, জমিদারী নেবো। এই তো আপনাদের অবস্থা। এটা একটা কংগ্রেস? লজ্জা আছে আপনাদের? এত বড় নির্বাচনে হেরে যাবার পরেও লজ্জা নেই আপনাদের? সাহসের সঙ্গে বলতে পারি যে পথ ছেড়ে দিতে হবে। এখানে কি করছেন? জ্যোতি বসুর নামে কুৎসা রটাচ্ছেন। দল তো উঠে যাবে। কেউ ঠেকাতে পারবে না। কংগ্রেস উঠে যাচ্ছে ভারত থেকে, ভেঙ্গে যাচ্ছে। দেড় মাস, দু'মাস বাদেই হবে, বুঝে নিন। এর পরেও আপনারা গুণগান গাইবেন। দেড় মাস, দু'মাস বাদে যাঁরা বসে আছেন তাঁরা সব দড়ি দিয়ে একসাথে বেঁধে রাখুন, সবাই এক জায়গায় থাকতে পারবেন কি না সন্দেহ আছে। আজকে দিনের পর দিন অবস্থা খুব ঘোরালো হয়ে উঠছে। ওই যে মানস বাবু বসে আছেন, একটা কমিটিতে সেক্রেটারীর নাম ঢুকে গেছে, জমিদারীও পাল্টে যাবে উনিও আউট। আবার আর একটা নূতন জায়গায় ঢুকে যাবেন। এই সব হবে। কিন্তু কংগ্রেসের আনন্দ কোথায়? কংগ্রেস উঠে যাচ্ছে, কংগ্রেস শেষ হয়ে যাচ্ছে। কিন্তু কংগ্রেসের আনন্দ হচ্ছে পৃথিবীতে কম্যুনিজম শেষ হয়ে যাচ্ছে। এবং মানস বাবু আনন্দ করে বললেন সাম্যবাদ শেষ হয়ে যাচ্ছে। সৌগত বাবু বললেন রোমানিয়ায় এই করতে গিয়ে এত লোক মারা গেছে। সৌগত বাবু জানেন না পানামা একটা ছোট্ট দেশ, সেখানে একজন রাষ্ট্রপতির জায়গায় আর একজন রাষ্ট্রপতিকে বসাতে গিয়ে হাজার লোককে খুন করেছে মার্কিনরা। সামন্ততন্ত্র সংবিধানে ঢুকিয়েছে, কংগ্রেস সামন্ততন্ত্রের কথা বলছে, অথচ পৈশাচিক

আনন্দ করছে পূর্ব ইউরোপে সমাজ ভেঙ্গে যাচ্ছে ধনতন্ত্র জিতছে বলে। বলুন বাইরে গিয়ে যে এটা কংগ্রেসের বক্তব্য? তাহলে আনন্দটা কিসের? আপনারা শুনে রাখুন চীনের সঙ্গে সোভিয়েতের গন্ডগোল হয়েছিল, চীনের সঙ্গে ভিয়েতনামের গন্ডগোল হয়েছিল, এই সমস্ত গন্ডগোলের প্রশ্ন তাঁরা মোকাবেলা করেছেন, সাম্যবাদ সেখানে এগিয়ে চলেছে। সাম্যবাদের অগ্রগতি কেউ ঠেকাতে পারবে না। এই কথা বলে রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের মধ্যে আমি শুধু একটা জিনিস লক্ষ্য করলাম যে একটা সরকার তার নিজের সার্টিফিকেট নিজে কত নির্লজ্জ ভাবে দেয় এই ভাষণ তার প্রকৃষ্ট প্রমাণ। আত্ম-প্রবঞ্চনা, ব্যর্থতা, দুর্নীতি, অপদার্থতা যে কোন সীমায় গিয়ে পৌঁছেছে রাজ্যপালের ভাষণে এবারে আমরা স্পষ্ট করে দেখতে পাচ্ছি। কয়টি জায়গায় পলি-টেকনিক হবে, কয়টি জায়গায় ব্রীজ হবে, কত শিল্প কারখানা হবে ১৯৭৭ সাল থেকে রাজ্যপালের ভাষণে ধারাবাহিক ভাবে একই ভাবে গড্ডালিকা প্রবাহ চলছে। গৌতম বাবু মেঠো বক্তৃতা করলেন। আমি দাবি-দাওয়ার কথা বাদ দিলাম, গ্রাম উন্নয়ণ প্রকল্পের কথা বাদ দিলাম, পঞ্চায়েতের কথা বাদ দিলাম, আই. টি. ডি. পি.-র কথা বাদ দিলাম, পলি-টেকনিক শিক্ষার কথা বাদ দিলাম কিন্তু নির্বাচন নিয়ে যখন কথা বলছেন গৌতম বাবু এবং গতকাল প্রিভিলেজ রায় মহাশয় একইভাবে বলেছিলেন আপনাদের কি দশা হয়েছে, কোথায় নেমেছেন আপনারা, তখন বলছি আমরা সেদিন জানতাম যেদিন অটল বিহারী বাজপেয়ী নিজে জনসভায় মার্কসবাদীর সাম্প্রদায়িকতার বিরুদ্ধে কথা বলেছিলেন আজকে তাদের পার্টি কিসের জন্য সাম্প্রদায়িকতার সঙ্গে হাত মেলাচ্ছে এবং গোপনে তাদের সঙ্গে এ্যাডজাস্টমেন্ট করছে কি করে। এইজন্য যে ভারতবর্ষে ক্ষমতায় যাতে কিছু এগিয়ে যাওয়া যায়।

স্যার, এরা বলছেন খুব উল্লাস। মিলিয়ে নিন যে কয়টি স্টেটে হেরেছি সেখানে কংগ্রেস দীর্ঘ দিন ৩৮ পার্সেন্টের বেশী ভোট পায়নি, সেখানে বিরোধী দল একজন করে প্রার্থী দেয়, কংগ্রেসের পক্ষে অসুবিধা হয়। কিন্তু ভারতবর্ষের দক্ষিণ অংশে কংগ্রেস এ্যাবসলিউট মেজরিটি। ভারতবর্ষের পূর্বাঞ্চলে অরুণাচল, মেঘালয়, মনিপুর, ত্রিপুরায় কংগ্রেস এখন পর্যন্ত জয়যুক্ত। দেশের এখনও মেজরিটি মানুষ কংগ্রেসকে সমর্থন করে। রাম জন্মভূমি, বাবরী মসজিদ এর প্রচার দিয়ে গোপনে বি. জে. পি.-র সঙ্গে দীর্ঘ সূত্রতা রেখে যাঁরা ভাবেন রাতারাতি কাজ হাঁসিল করেছেন তাঁরা ইতিহাসের শিক্ষা ভুল করেছেন।

[4-55 — 5-05 P.M.]

জ্যোতিবাবু বুদ্ধিমান, তাই সুকৌশলে রাম জন্মভূমির ব্যাপারে পশ্চিমবঙ্গে বি. জে. পি.-র বিরুদ্ধে বিষোদগার করলেন। কারণ, মুসলমানদের ভোট পেতে হবে। রামশিলা নিয়ে নাটক-টাটক করলেন এবং কিছু কিছু জায়গায় কর্মীদের বললেন একটু আধটু ঠেলাঠেলি করো। কিন্তু প্রশাসনকে ঠিক করে বলে দিলেন ক্লিয়ার পথ করে দিও। সরোজ বাবু এক কথা বলেন, আর জ্যোতি বাবু আর এক কথা বলেন। গৌতম বাবু চলে যাবেন না, খবরের কাগজের সেদিনকার কথাগুলি একটু মনে করার চেষ্টা করুন। গ্রামে গ্রামে বাবরী মসজিদ

ভেঙ্গে গেল, এই প্রচার করেছিলেন, ভাগলপুরে দাঙ্গায় নিহত হয়েছে। মহিলাদের বোরখা পরিয়ে কলকাতার বিভিন্ন জায়গায়, পশ্চিমবাংলার বিভিন্ন মুসলিম পল্লীতে গিয়ে বলেছিলেন এই কথা কারণ, ভোট পেতে হবে। আপনারা হচ্ছেন কম্যুনিষ্ট — আপনাদের পার্টির অনেক স্যাক্রিফাইস করা লোক ছিল। আজকে দুঃখ হয় যে, হরেকৃষ্ণ বাবু নেই, প্রমোদ বাবু নেই। আপনাদের অপসৃয়মান, নীতিহীন চেহারা দেখলে ওরা আঁতকে উঠতেন। আজকে সাম্প্রদায়িকতাকে আশ্রয় করে জিতলেন। আপনারা ভোটে জেতার জন্য দেশকে কোথায় নামিয়ে এনেছেন। কিছু কিছু জায়গায় উত্তেজনা সৃষ্টি হয়েছিল, তবে ব্যাপক কিছু হয় নি। আমরা কংগ্রেসীরা ধর্মনিরপেক্ষতায় বিশ্বাস করি। আর বিশ্বাস করি বলেই এই কংগ্রেস দল হচ্ছে ভারতবর্ষের মধ্যে এখনো সর্ব বৃহৎ দল। ভারতবর্ষে এই দল ১০৫ বছর টিকে আছে, আরো অনেকদিন টিকে থাকবে। কিছুক্ষণ আগে আমার এক কলিগ কম্যুনিষ্ট দেশগুলির অবস্থার কথা বললেন। মার্কসবাদের বিরোধী আমরা নই। ১৯৬৭/৬৮ সালে আমরা কলেজে পড়ার সময় বলতাম একদিন জার্মানী, রাশিয়া, চীনেও পার্লমেন্টারি ডেমোক্রাসি আসবে। কেন বলতাম? বলতাম এই জন্য যে, ব্যক্তি স্বাতন্ত্রবাদকে মুছে দেওয়া যায় না আপনি হিসাব নিয়ে দেখলে দেখবেন যে, পূর্ব জার্মানীতে কম্যুনিষ্ট পার্টির সদস্য সংখ্যা মাত্র সমগ্র জনসাধারণের ১৮%, চেকোশ্লোভাকিয়ায় মাত্র ২২%, রাশিয়ায় ২৬%, চীনে ৩৮%। মুষ্টিমেয় কিছু সংখ্যালঘু মানুষ সেই এলাকার মানুষের ক্ষমতা বেয়নেটের মাধ্যমে দখল করে মানুষের উপর অত্যাচার, অবিচার, লাঞ্ছনা, শোষণ দীর্ঘ দিন ধরে চালিয়েছে। আমরাও দেশ বিদেশে গেছি, বিভিন্ন কমিউনিষ্ট কান্ট্রি ঘুরেছি। সেখানকার মানুষের কান্না আমরা শুনেছি আমরা দেখেছি কম্যুনিষ্টের নাম করে সমগ্র কম্যুনিষ্ট ওয়ার্লডকে কেমন করে স্বৈরতন্ত্রী শক্তি করায়ত্ব করে তাদের উপর অত্যাচার, নিপীড়ণ চালিয়েছে। বার্লিন প্রাচীর একটি ঐতিহাসিক প্রাচীর। সেটা এরকম ভাবে ভেঙ্গে যাবে মানুষ ভাবতেও পারেনি। গোরবাচভ এটা বুঝেছিলেন। সেই জন্যই তিনি এই দশকের শ্রেষ্ঠ মানুষ। তাই তিনি গ্লস্নস্ত, পেরেস্ত্রেকার মাধ্যমে রাশিয়াকে সাজাতে চেয়েছিলেন। দীর্ঘ দিন কম্যুনিজমকে রক্ষা করতে চেয়েছিলেন। কিন্তু তিনিও পারছেন না। আজারবাইজান, আর্মেনিয়ায় তিনি পারছেন না। চাওসেস্কু প্রাসাদে একটা বিবৃতি দিয়ে বলেছিলেন সমাজতন্ত্রের বিচ্যুতি ঘটল। চীনের তিয়েন আনমেন স্কোয়ারের কথা আপনারা জানেন। লক্ষ লক্ষ ছেলে সেখানে আন্দোলন করেছিল, আপনারা নিশ্চয় টিভিতে দেখেছেন। লক্ষ লক্ষ মানুষ চেকোশ্লোভাকিয়ার দারুণ শীতে রাস্তায় নেমে আন্দোলন করেছে। রুমানিয়া, পূর্ব জার্মানী, হাঙ্গেরী, পোল্যান্ডের লক্ষ লক্ষ সাধারণ মানুষ রাস্তায় নেমে আন্দোলন করেছে। হাঙ্গেরীর ৭৫ বছরের কম্যুনিষ্ট পার্টিকে স্কাল্প হিসাবে পাঠিয়ে দেওয়া হচ্ছে পোল্যান্ড, চেকোশ্লোভাকিয়ায় তাই হচ্ছে ঝগড়া নয়, দন্দ্ব নয়, ভাববার কথা নয়, এটা গভীর ভাবে চিন্তা করার কথা।

সাম্রাজ্যবাদী শক্তিকে কংগ্রেস চিরকালই ঘৃণা করে। পানামায় যখন মার্কিন আক্রমণ হয়েছিল তখন আমরা বলেছিলাম সারা পৃথিবীর কাছে এটা একটা নূতন ধাক্কা। তা ছাড়া দক্ষিণ আফ্রিকায়, নামিবিয়ায়, সেখানে মানুষের অধিকার অর্জনের প্রশ্নে ভারতবর্ষ সর্বদাই তাদের পেছনে আছে। এসব কথা লুকোবার কথা নয়, হাসার কথাও নয়, গভীর ভাবে এসব ভাবার কথা। দেশের মানুষ অত্যাচারের হাত থেকে বাঁচার জন্য লড়াই করে এবং তাই আমরা দেখেছি তিয়েন আনমেন স্কোয়ারে হাজার হাজার মানুষ মারা গিয়েছে। সেখানে কোন

প্রেরণা, নীতি না থাকলে মারা যেত না। শুধু তিয়েন আনমেন স্কোয়ারে নয়, সেই কারণে আমরা দেখেছি রুমানিয়ায় হাজার হাজার ছেলে মারা গিয়েছে। কাজেই কোথায় আপনারা গিয়েছেন সে কথাটা আপনাদের আমি ভাবতে অনুরোধ করছি। আজ আপনারা আপনাদের কর্মীদের কাছেও সঠিক লাইন দিতে পারছেন না। আর ভোটের ব্যাপার? সে তো আপনারা নিজেরাই জানেন যে কি ভাবে জিতেছেন। জ্যোতি বাবু তো সেটা ভালোভাবেই জানেন। জানেন বলেই ময়দানের মিটিং-এ তিনি বলেছেন যে আমি এতে বড় খুশী নই। কেন খুশী নন? তারা ভাবছেন, কংগ্রেসের এতো লোকের নাম বাদ দিলাম, এতো সন্ত্রাস করলাম, এতো লোককে রিভালভার ধরালাম, এতো বুথের এজেন্টদের তাড়িয়ে দিলাম, এতো সফল ভোট দেওয়ালাম, এতো ডুপলিকেট ব্যালট বক্স করলাম তাতেও কংগ্রেস এতো ভোট পেল? তপশীলী আদিবাসী ভাইদের ভোট কংগ্রেস পেয়েছে তাতেই জ্যোতি বাবুদের শঙ্কা যে হোলটা কি? তারা ভাবছেন এতো করা সত্ত্বেও কংগ্রেসকে এই ভোট থেকে নামাতে পারছি না। একটা জায়গায় ফ্রি এ্যান্ড ফেয়ার ভোট করে দেখুন না ব্যাপারটা কি হয়। সেদিন প্রিভিলেজ রায় মহাশয় আমেঠির কথা বলছিলেন। কাগজের মিস লিডিং অব ফ্যাক্টস — কথাটা বলে সঙ্গে সঙ্গে তিনি ব্যাপারটা ঘুরিয়ে দিলেন।

স্যার, সারা ভারতবর্ষের মধ্যে কংগ্রেস দলই একমাত্র গণতন্ত্রে বিশ্বাস করে এবং তা করে বলেই সৌগত বাবু সঠিকভাবে বলেছেন যে এখানে নীরবে ক্ষমতা হস্তান্তরিত হয়েছে। কংগ্রেস দল গণতন্ত্রে বিশ্বাস করে বলেই আপনারা ব্যর্থ, অপদার্থ, চরম দুর্নীতিবাজ হওয়া সত্ত্বেও এই পশ্চিমবঙ্গে এখনও পর্যন্ত ক্ষমতায় আছেন। আমরা জনগণের দরজাকে বিশ্বাস করি এবং তা করি বলেই আমরা মনে করি আপনাদের মুখোশ দেশের মানুষের কাছে আরো বেশী করে খুলে যাবে। আপনাদের মুখোশ যত খুলবে আপনারা তত হিংস্র হবেন এবং ভোট যন্ত্র কব্জা করার চেষ্টা করবেন। এটা আপনারা শুনে রাখুন, মানুষের ধৈর্যের একটা সীমা আছে, সহ্যের একটা সীমা আছে। সেদিন কিন্তু রাস্তায় বন্ধুদের সঙ্গে দেখা হবে যখন সব সীমা ছাড়িয়ে যাবে। আপনারা বি. জে. পি., জনতা দলের সঙ্গে আঁতাত করে সরকার গড়লেন। আপনারা বলতেন যে আপনারা বি. জে. পি.-র ছায়া মাড়াতে চান না অথচ তাদের সঙ্গে আঁতাত করে সরকার করলেন। অবশ্য আপনারা বলবেন যে আমরা জনতা দলের সঙ্গে করেছি, বি. জে. পি.-র সঙ্গে করি নি। আপনাদের গোপন লাইন কিন্তু আসতে আসতে জনগণের সামনে খুলে যাচ্ছে। আজকে এল. কে. আদবানী এক দিকে বলছেন যে এদের আর এখন বিশ্বাসঘাতক বলব না আর অপর দিকে জ্যোতি বাবু বলছেন এই সরকারকে টিকিয়ে রাখার জন্য বি. জে. পি.-র দরকার আছে। কিন্তু কিসের জন্য সরকারকে টিকিয়ে রাখা দরকার? তার কারণ, আগামী বিধানসভার নির্বাচনে জনতা, বি. জে. পি.-র যদি আঁতাত হয় তাহলে জনতার সঙ্গে আঁতাত করে কিছু বিধানসভার সিট যাতে পাওয়া যায় সেটাই হচ্ছে আপনাদের লক্ষ্য। যে কয়েকটি প্রদেশে বিধানসভার নির্বাচন হবে তার জন্য আমরা অপেক্ষা করছি। আমরা ইতিহাসের শিক্ষা গ্রহণ করতে চাই। এরা স্যার, আজকে ব্যাঙ্করাপ্ট হয়ে গিয়েছে, এদের দৈন্যতা এসে গিয়েছে। পৃথিবীর মানুষ, দেশের মানুষ, পশ্চিমবঙ্গের মানুষ কি ভাবছে এরা বুঝতে পারছে না। কিছু না করে শুধু বড় বড় কথা বলে এবং পুলিশ ও প্রশাসনকে হাতে রেখে, বিধানসভায় মাতব্বরী করে, জোর গলায় বক্তৃতা করে যত

দিন টিকে থাকা যায়, গুছিয়ে নেওয়া যায় সেই হচ্ছে ওদের প্রচেষ্টা। স্যার, আমরা দেখেছি দেওয়ালে দেওয়ালে লেখা হয়েছিল, বিকল্প সরকার গড়ার কথা।

[5-05 — 5-15 P.M.]

জ্যোতি বাবু আপনি বলুন, কার সঙ্গে আপনি বিকল্প সরকার করবেন? আজকে জনতা দল এতগুলো সিট পেয়ে যদি বি. জে. পি. এতগুলো সিট পেত? আপনারা কংগ্রেসকে ক্ষমতাচ্যুত করার জন্য বি. জে. পি.-কেই সমর্থন করতেন। এর নামই সুবিধাবাদী রাজনীতি, এর নাম মার্কসবাদী নয়, লেনিনবাদী নয়। আমরা বুঝি কম কিন্তু পরিষ্কার ভাবে আত্ম সমীক্ষা করুন, দেখবেন কী ভাবে রাজনৈতিক গতিপথ কত চোরাপথে অতিক্রম করছে। আজকে আমরা জিজ্ঞাসা করতে চাই, পাঞ্জাব নিয়ে, কাশ্মীর নিয়ে এর আগে আমাদের সরকার বিভিন্ন রাজনৈতিক দলের সঙ্গে যুক্ত হয়ে পরামর্শ করেছে, এই সমস্যার ব্যাপারে প্রাক্তন প্রধানমন্ত্রী প্রতি মুহূর্তে পরামর্শ করতেন। সেখানে সি. পি. এম.-এর লোক খুন হয়নি, সি. পি. আই.-এর লোক খুন হয়েছে, কংগ্রেসের লোক খুন হয়েছে, আজকে আবার নূতন করে দাবানল জ্বলছে। আমরা অত্যন্ত কন্সট্রাকটিভ অপোজিশন করবো, সেই জন্য কোন বাধা দেইনি। বাধা দেব মনে করলে বাধা দিতে পারতাম। আমরা দেখতে চাই বন্ধু সরকার পশ্চিমবঙ্গের বিভিন্ন প্রকল্প বাবদ কত টাকা দেয়, কেমন ভাবে পাঞ্জাব সমস্যার সমাধান হয়, কেমন ভাবে কাশ্মীর সমস্যার সমাধান হয়। কেমন ভাবে পশ্চিমবঙ্গের উন্নয়ণ খাতে টাকা আসে। এতদিন রাজ্যপালের ভাষণে কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে কথা বলা ছাড়া আর কিছু ছিল না। আজকে বুঝতাম যদি রাজ্যপালের ভাষণে ঐ যে ৬৩ দফা দাবী মুখ্যমন্ত্রী জ্যোতি বসু বন্ধু সরকারের কাছে দিয়ে এসেছিলেন, সেইগুলো যদি এখানে উল্লেখ করেন তাহলে দেশের মানুষ, পশ্চিমবাংলার মানুষ বুঝতো। আপনারা মোরারজী সরকারের কথা বলেন, কিন্তু আপনারা মোরারজী সরকারের থেকে সমর্থন তুলে নিয়েছিলেন। মোরারজী সরকারের পেছন থেকে ছুরি মেরেছিলেন, এটাই আপনাদের চরিত্র। আমরা জানি আর বেশী দিন নয়, আপনারা দু'দিন পরে এই ভি. পি. সিং সরকারের পেছনে ছুরি মারবেন আপনাদের রাজনৈতিক চরিত্র জলাঞ্জলি দিয়ে। সেই জন্যই আজকে আপনাদের কেরালায় এই অবস্থা। শুধু পশ্চিমবঙ্গে টিকে আছেন ভোটার লিস্টে কারচুপি করে। যদি নিরপেক্ষ ভাবে ভোট করতেন, তাহলে বুঝতাম। আমাদের তো সর্বাঙ্গে দোষ, সর্বাঙ্গে ঘা, এই ঘা নিয়েও আমরা বেঁচে আছি ৪২ ভাগ ভোট পেয়ে। সেই জন্য আজকে আপনারা ভীত যে এত কান্ড করেও ওরা ৪২ ভাগ ভোট পায় কী করে? তাই কংগ্রেসের এই শক্তিকে খাটো করে দেখবেন না, আজকে রাজ্য সভায় এখনও গরিষ্ঠ, লোকসভায় এখনও অনেক শক্তি, যে পর্যায়ে পৌছতে আপনাদের অনেক দেরী লাগবে। তাই আমি বলবো ইতিহাসের শিক্ষা এবং পৃথিবীর ঘটনা থেকে শিক্ষা গ্রহণ করার চেষ্টা আজকে করুন। আজকে ভাববার চেষ্টা করুন। আজকে ইনক্লাব জিন্দাবাদের দিন শেষ হয়ে গেছে। সেই হাওয়ার সূচনা হয়েছে সার। পৃথিবীতে। গণতন্ত্রের সূচনা হচ্ছে। সুতরাং আপনারা এই ষ্ট্যালিনিস্ট এ্যাটিচ্যুডের পথ থেকে সরে যাবার চেষ্টা করুন। মুখ্যমন্ত্রীকে খুন করা হবে বলা হয়নি, শুধু বলা হয়েছে চেসেস্কুর মতন অবস্থা হবে। এত অত্যাচার, এত দুর্নীতি, এত লাঞ্ছনা, এত গঞ্জনা, এত অপদার্থতা পশ্চিমবাংলা ছাড়া দেখা যাবে না। কাগজে দেখলাম, অরুণ প্রকাশ মুখার্জীকে সরানো হল। কেন সরানো হল? অনেক এন্ট্রি ট্যাক্স, অনেক সেলস,

অনেক বিদেশী মুদ্রার ব্যাপার আছে তাই পরামর্শ দিয়ে অরুণ প্রকাশ মুখার্জীকে সরানো হল? জ্যোতি বাবু সামান্য ক্ষোভ প্রকাশ করলেন না। ওনাকে সরানোর জন্য কে দায়ী? জ্যোতি বাবুর যদি সৎ সাহস থাকে, দেশের প্রতি যদি আস্থা থাকে, রাজনীতির প্রতি যদি আস্থা থাকে, দেশের মানুষের প্রতি যদি আস্থা থাকে তাহলে এখানে দাঁড়িয়ে বলুন, কে এর জন্য দায়ী? অরুণ প্রকাশ মুখার্জীর বাড়ী আমাদের কুলটি এলাকায়। সমস্ত ইতিহাস আমি জানি। যাই হোক, আমি সর্বশেষে বলি, এই অপদার্থ সরকার এইভাবে বছরের পর বছর এই ধরনের পুস্তিকা বের করবেন। আমি ওনাদের বলি, আগে জানবার চেষ্টা করুন, বোঝাবার চেষ্টা করুন, তবেই আপনাদের মুক্তি ঘটবে। তাই শুধু মাত্র কয়েকটি শোক প্রস্তাব ছাড়া বাকি যে অনুচ্ছেদগুলি আছে তার বিরোধিতা করে এবং আমাদের আনীত সংশোধনীগুলিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী অপরাজিতা গোপ্পী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন জানিয়ে আমি কয়েকটি কথা এখানে বলতে চাই। আমি এতক্ষণ ধরে বিরোধী দলের মাননীয় সদস্য শ্রী সৌগত রায় এবং শ্রী তুহিন সামন্ত মহাশয় যেসব কথা এখানে বললেন তা মন দিয়ে শুনছিলাম। তাঁদের বক্তৃতা শুনে আমার যেন মনে হচ্ছে এখানে একটা নির্বাচন কমিশন বসেছে। সেই কমিশনে তাঁরা বক্তব্য রাখছেন। রাজ্যপালের ভাষণের উপর তাঁদের কোন বক্তব্য বা সেই সম্পর্কে তাঁদের কোন সমালোচনা সঠিকভাবে আমি শুনতে পেলাম না। এটা ঠিক কথা যে, এবারকার নির্বাচন একটা ঐতিহাসিক নির্বাচন আমাদের কাছে। আমি এই কথা বলছি এই জন্য, ওঁদের বক্তব্য কাল থেকে শুনে দুটি জিনিস লক্ষ্য করছি, তাঁরা নির্বাচন আর রিগিং এই নিয়ে বিধানসভায় রাজ্যপালের ভাষণের উপর বিতর্কে যোগ দিয়েছেন। সেই জন্য উত্তর দিতে গেলে এটাই বলতে হবে এবারকার নির্বাচন আমাদের কাছে ঐতিহাসিক নির্বাচন এবং এটা বারবার প্রমাণিত হচ্ছে, দেশের মানুষ, সাধারণ মানুষ কাদের সপক্ষে রায় দিচ্ছেন। ভারতবর্ষের রাজনৈতিক প্রেক্ষাপটে দাঁড়িয়ে আজকে এটাই প্রমাণিত হয়েছে, আমরা যারা বামপন্থী দল করি, আমরা সাধারণ মানুষের জন্য লড়াই করি, সাধারণ মানুষের পিছনে আমরা আছি, সাধারণ মানুষ আমাদের সঙ্গে আছে, তাই এবারকার নির্বাচনে এটাই প্রমাণিত হয়েছে।

[5-15 — 5-25 P.M.]

আজকে সারা ভারতবর্ষে যে রাজনৈতিক জটিলতার সৃষ্টি হয়েছে তাতে ভারতবর্ষ অখন্ড থাকবে কি থাকবে না, বিচ্ছিন্নতাবাদের প্রশ্ন, রাম মন্দির বাবরি মসজিদ ইত্যাদির ঘটনার সৃষ্টি করা হয়েছে সারা ভারতবর্ষের মধ্যে নির্বাচনকে সামনে রেখে। কিন্তু তা সত্ত্বেও মানুষ আমাদের বেছে নিয়েছে। তার একটাই কারণ — আমরা সাধারণ মানুষের পিছনে আছি, থাকব। আমরা শোষণের বিরুদ্ধে আছি এবং থাকব, আমরা প্রতিক্রিয়াশীল এবং সাম্প্রদায়িকতার বিরুদ্ধে লড়াই করেছি, করব। আমরা সাধারণ মানুষের কাছে আছি, তাই সাধারণ মানুষ সঠিকভাবেই তাঁদের রায় দিয়েছেন। মাননীয় সদস্যদের আমি একটি কথা বলব যে, আজকে বিতর্কের অংশ গ্রহণ করতে গিয়ে তাঁরা এমন ঘটনার অবতারণা করেছেন যাতে আমার বার বার মনে হয়েছে যে, ওঁরা রাজ্যপালের ভাষণের উপর বিতর্ক না করে ভারতবর্ষের ইতিহাস বিতর্ক করতেন তাহলে সঠিকভাবে তার জবাব দিতে পারতাম। এই অল্প সময়ে সব জবাব

দেওয়া যায় না, তবে আমি বলব যে আপনাদের মুখে সাম্প্রদায়িকতার সম্বন্ধে কোন প্রশ্ন আসতে পারে না। যে অখন্ড ভাবতবর্ষের জন্য নেতাজী সুভাষচন্দ্র লড়াই সংগ্রাম করেছিলেন, তিনি দেখিয়েছিলেন কি ভাবে ভারতবর্ষের সংহতি রক্ষা করতে হয়। হিন্দু, মুসলমান, খৃষ্টান সকলকে সংঘবদ্ধ করে তিনি লড়াই করেছিলেন। ইতিহাস কি বলে? ইতিহাসের জবাব আপনাদের দিতে হবে এবং তা শুরু হয়েছে। সেদিন ভারতবর্ষের মানুষের সেই সংগ্রাম, সেই আত্মত্যাগ, কারা তাদের সঙ্গে বিশ্বাসঘাতকতা করেছিল? আজকে আপনারা সাম্প্রদায়িকতার প্রশ্ন তুলছেন এবং তার দোষ তুলে দিচ্ছেন বামফ্রন্টের দলগুলির উপর, আমাদের উপর। সেদিন সাম্প্রদায়িকতাকে ভিত্তি করে ধর্মের নামে দেশকে দ্বিধা বিভক্ত করে ভারতবর্ষে ক্ষমতায় অধিষ্ঠিত হয়েছিলেন? এসব ইতিহাসের কথা। তাঁদের মুখে সাম্প্রদায়িকতার কথা শোভা পায় না। কংগ্রেসের মুখে আজকে এ কথা বলা উচিত নয়, এটা ইতিহাসের কথা, এ কথা বার বার বলা হয়, তার মাশুল আজকে সাধারণ মানুষকে দিতে হচ্ছে। কোন পরিস্থিতিতে আমরা আছি, যদিও একথা রাজ্যপালের ভাষণের মধ্যে আসে না, আপনারা বললেন বলে এর জবাব আমাদের দিতে হচ্ছে যে আজকে ভারতবর্ষ কোন অবস্থার দিকে চলেছে? স্বাধীনতার ৪৩ বছর পরেও যে দেশে শতকরা ৭০ ভাগ মানুষ নিরক্ষর, সেই নিরক্ষর মানুষগুলিকে অজ্ঞানতার অন্ধকারে রেখে দিয়ে ৪৩ বছর ধরে কংগ্রেস ক্ষমতায় থেকে সাধারণ মানুষের অবস্থা কোন দিকে নিয়ে গেছে। গোটা ভারতবর্ষে আজকে আগুন জ্বলছে। ভারতবর্ষের অখন্ডতা বজায় থাকবে কি থাকবে না সেই প্রশ্ন আজকে এসে গেছে। এটা হাসির কথা নয়। এটা অত্যন্ত সত্য কথা, দেশের সাধারণ মানুষ আজকে শোষণহীন সমাজ ব্যবস্থার জন্য উদ্বিগ্ন। ভারতবর্ষ বিচ্ছিন্ন দেশে আগুন জ্বলছে, কারা এর জন্য দায়ী? এর জন্য দায়ী কংগ্রেস। কংগ্রেস নিজেরা ক্ষমতাকে কুক্ষিগত করে আজকে ৪৩ বছর ধরে রাজ্যের সাধারণ মানুষের মধ্যে বিভেদ সৃষ্টি করে রেখেছিলেন। যে দেশের ৭০ ভাগ মানুষ নিরক্ষর সে দেশে সঠিকভাবে নির্বাচন হতে পারে না। এ কথা কে না জানে। গণতন্ত্রের কথা বলেন, কিসের গণতন্ত্র? আপনাদের নিজেদের দলের মধ্যেই যেখানে গণতন্ত্র নেই সেখানে কি করে গণতন্ত্রের কথা বলেন? যে দলের মধ্যে গণতন্ত্র নেই তারা ভারতবর্ষে গণতন্ত্রের কথা বলেন, রিগিং-এর কথা বলেন! আপনাদের মুখে এই কথা শোভা পায় না। সৌগত রায় মহাশয় এখানে বলেছেন যে, কেন্দ্রীয় স্বরাষ্ট্র মন্ত্রীর কন্যা অপহরণের ঘটনাটা নাকি বর্তমান কেন্দ্রীয় সরকারের আইন-শৃঙ্খলার ব্যাপারে ব্যর্থতা। হ্যাঁ, সেইজন্য আমরাও উদ্বিগ্ন। তবে সবে মাত্র একটি সরকার হয়েছে, যে সরকার তাঁর নিজের কাজ বুঝে নেবারও সময় পান নি, তার আগেই ঘটনাটা ঘটে গেল সেটা বুঝতে হবে। কিন্তু আমি তাঁকে জিজ্ঞাসা করি, সেদিন যখন নিজের বাসভবনে নিজের দেহরক্ষীর হাতে দেশের প্রধানমন্ত্রী নিহত হলেন সেদিন কোথায় ছিল আইন-শৃঙ্খলা? দেশের যিনি প্রধানমন্ত্রী তিনি নিজের দেহরক্ষীর হাতে খুন হলেন — এর চেয়ে বড় লজ্জার ঘটনা আর কি হতে পারে? কাজেই আইন-শৃঙ্খলার কথা আপনাদের মুখে শোভা পায় না। আজকে পরিবর্তিত পরিস্থিতিতে দেশের মানুষ পরিবর্তন চেয়ে রায় দিয়েছেন। আমরা তো দেখেছি বিগত ৪৩ বছরের আপনাদের দেশ শাসন। কি করেছেন আপনারা? আমরা দেখছি, দেশের ৬০ ভাগ মানুষ আজকে দারিদ্র সীমার নীচে বাস করছেন, ৪৩ বছর স্বাধীনতা লাভের পরেও ৭০ ভাগ মানুষ নিরক্ষর, কোটি কোটি মানুষ গৃহহীন। তাদের আশ্রয় নেই, গাছ তলায় ঝুপড়ীতে বাস করেন তারা। এই তো দেশ, এই হচ্ছে ভারতবর্ষের চেহারা! আপনারা

ভারতবর্ষের স্বাধীনতার সঙ্গে বিশ্বাসঘাতকতা করে দ্বি-জাতি তত্ত্বের ভিত্তিতে দেশকে বিভাগ করে হাজার হাজার মানুষকে দুরবস্থার মধ্যে ফেলে ৪৩ বছর ধরে ক্ষমতায় থেকে বর্তমানে দেশের চেহারা এই করেছেন। কিন্তু আজকে দেশের মানুষ জাগছে, অবশ্য জাগতে অনেক দেরী হয়েছে। তবে এর কারণ বুঝি আমরা যেহেতু সাধারণ মানুষের সাথে আমরা আছি। আমরা জানি, নিরক্ষর কৃষক-শ্রমিক — তারা রাজনীতি ঠিকভাবে বোঝেন না। নিজেদের দুঃখ, যন্ত্রণার হাত থেকে কিভাবে মুক্তি পেতে পারবেন সেটাও তারা বোঝেন না, কারণ সেই শিক্ষা তারা আপনাদের কাছ থেকে পান নি। তারা ভোট দেন একটি ছাপের উপর। এই তো আপনাদের গণতন্ত্র যাকে আপনারা ৪৩ বছর ধরে রক্ষা করেছেন! আজকে সারা ভারতবর্ষের রাজনৈতিক পট পরিবর্তনের ফলে কেন্দ্রীয় সরকারের পরিবর্তন হয়ে গেছে বলেই আপনারা গণতন্ত্রের কথা বলছেন। সেখানে আপনারা বলছেন যে, যে সংখ্যালঘু সরকার কেন্দ্রে প্রতিষ্ঠিত হয়েছে তা টিকবে না। কিন্তু আমি বলবো, গোটা ভারতবর্ষে পশ্চিমবঙ্গ একটি দৃষ্টান্ত। এখানে বামপন্থী দলগুলি ঐক্যবদ্ধভাবে কর্মসূচীর ভিত্তিতে সাধারণ মানুষের হয়ে লড়াই করে কিভাবে সাধারণ মানুষকে এগিয়ে নিয়ে যেতে হয়, কিভাবে একটা পুঁজিবাদী ব্যবস্থার মধ্যে থেকে কিভাবে সরকারকে এগিয়ে নিয়ে যেতে হয় সেটা বামপন্থীরা দেখিয়েছেন যা সারা ভারতবর্ষকে নাড়া দিয়েছে। এর ফলেই আজকে মানুষের মনে বিকল্প চিন্তা এসেছে এবং তার ফলে রাজীব গান্ধী সরকার অপসারিত হয়েছে। এটা ইতিহাসের কথা এবং এটাই হচ্ছে ঘটনা। রাজ্যপালের ভাষণের উপর আপনারা কোন বিতর্কই করেন নি একথা আমি বলবো, কারণ আপনারা বলেছেন এর মধ্যে কোন ইতিবাচক দিক নেই। কিন্তু আমি বলবো, নিশ্চয়ই এতে ইতিবাচক দিক রয়েছে। কি আমরা করেছি এবং কি আমরা করবো সেটা এর মধ্যে রয়েছে।

[5-25 — 5-35 P.M.]

হ্যাঁ, আমরা করেছি। এই পুঁজিবাদী ধনতান্ত্রিক রাষ্ট্রের বুকে কেন্দ্রীয় সরকার যখন বার বার আমাদের সঙ্গে অসহযোগিতা করেছেন — আমরা যখন কোন পরিকল্পনা করেছি তখন তাঁরা আমাদের সেই অর্থ দেয় নি — তাঁরা আমাদের অর্থ না দেওয়াতেও আমরা কাজ করেছি। সেটা সারা ভারতবর্ষের বুকে একটা দৃষ্টান্ত হয়েছে। পশ্চিমবাংলার ভূমি সংস্কার আইন সারা ভারতবর্ষের বুকে একটা উজ্জ্বল দৃষ্টান্ত। আপনারা এতো দিন জোরদার জমিদারদের হাতে ক্ষমতা রেখে দিয়েছিলেন। কৃষককে শোষণ করে, ক্ষেত মজুরকে শোষণ করে আপনারা একটা ধনবাদী পুঁজিবাদী ব্যবস্থা কায়েম করে রেখেছিলেন। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার এসে ১০-১২ বছরের মধ্যে ভূমি সংস্কার আইনের মাধ্যমে গ্রামের কৃষক, ক্ষেত মজুর, বর্গাদারদের তুলে ধরেছেন। তাদের হাতে জমি তুলে দিয়েছে। আজকে কি এই কথা অস্বীকার করা যাবে? ভূমি সংস্কার আইন এটা বামফ্রন্ট সরকারের কৃতিত্ব, এটা কেন আপনারা স্বীকার করছেন না? কেন আপনারা স্বীকার করতে পারেম না? দীর্ঘ দিন তো আপনারা ক্ষমতায় ছিলেন, কেন আপনারা এই কাজ করেন নি? আমরা আর যেটা করেছি সেটা হ'ল পঞ্চায়েত। পশ্চিমবাংলার পঞ্চায়েত আজকে ভারতবর্ষের কাছে দৃষ্টান্ত। বামফ্রন্ট সরকার প্রতি ৫ বছর অন্তর পঞ্চায়েত নির্বাচন করেছেন। তার কারণটা কি? তার কারণ হচ্ছে যে আমরা সাধারণ মানুষকে নিয়ে লড়াই করতে চাই, আমরা জনসাধারণের হাতে ক্ষমতা তুলে দিতে চাই। তাই আমরা আজকে পঞ্চায়েতের মাধ্যমে সাধারণ মানুষকে এগিয়ে নিয়ে গেছি এবং তাদের জন্য

লড়াই করেছি। বামফ্রন্ট সরকারের ইতিবাচক দিকগুলি কি আপনারা একবার বিবেচনা করবেন না যে তাঁরা কি কি করেছে?

মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা কথা আমি রাজ্য সরকারকে বলতে চাই আজকে বন্ধু সরকার কেন্দ্রে রয়েছে, এই সুযোগে আমি বলে রাখতে চাই উত্তরবঙ্গ অত্যন্ত অবহেলিত অঞ্চল। কংগ্রেস শাসনের সময় এই উত্তরবঙ্গকে যে ভাবে অবহেলিত করা হয়েছে তার জন্য সেখানে বিচ্ছিন্নতাবাদী আন্দোলন দানা বেঁধে উঠেছে। সেখানে কামতাপুরী আন্দোলন, উত্তরখন্ডী আন্দোলন, রাজবংশী আন্দোলন দানা বেঁধে উঠেছে। উত্তরবঙ্গের মানুষের জন্য যদি কিছু করতে হয় তাহলে উত্তরবঙ্গে যে সমস্যাগুলি আছে তার মধ্যে তিস্তা প্রকল্প, যোগাযোগ ব্যবস্থা এবং শিল্প গড়ে তোলা দরকার।

**(এই সময় লাল বাতি জ্বলে ওঠে।)**

স্যার, আমাকে একটু সময় দিন, আমি আর দু-একটা কথা বলে আমার বক্তব্য শেষ করবো। আমি এই কথা বলতে চাই পশ্চিমবাংলায় যে সাম্প্রদায়িক সম্প্রিতী রয়েছে তার জন্য আমরা গর্বিত। সারা ভারতবর্ষে যখন সাম্প্রদায়িক দাঙ্গা শুরু হয়েছে, বাবরী মসজিদ এবং রাম জন্মভূমি মন্দির নিয়ে নির্বাচনের প্রাক্কালে ভাগলপুরে যে ভয়াবহ দাঙ্গা হয়ে গেল পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার ছিল বলে আমরা গর্বিত যে আমরা এখানে সেই দাঙ্গা হতে দিই নি। আমরা চাই সাধারণ মানুষকে নিয়ে চলতে। আমরা ধর্মকে নিয়ে রাজনীতি করি না, আমরা বিশ্বাস করি ধর্মকে নিয়ে রাজনীতি করা যায় না, ধর্মকে ভিত্তি করে সমাজতন্ত্র আনা যায় না। আপনারা হয়ত বিশ্বাস করতে পারেন, আমরা বিশ্বাস করি না। ভারতবর্ষকে ধর্মের ভিত্তিতে ভাগ করেছিলেন কারা? আমরা সমাজতন্ত্রে বিশ্বাস করি তাই আমরা পঞ্চায়েতের মাধ্যমে সাধারণ মানুষের পাশে এসে দাঁড়িয়েছি। আজকে উত্তরবঙ্গে সাম্প্রদায়িকতাব বীজ ছড়ানো হচ্ছে, উত্তরখন্ডী, কামতাপুরী এবং বোরো আন্দোলন সৃষ্টি করা হচ্ছে।

মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্য সরকারকে সতর্ক করে দিয়ে আমি এই কথা বলতে চাই কেন্দ্রীয় সরকার আমাদের বন্ধু সরকার, বন্ধু সরকারকে আপনারা এই সম্পর্কে বলুন। উত্তরবঙ্গে আজ পর্যন্ত কোন শিল্প গড়ে উঠতে পারে নি। কেন গড়ে উঠতে পারে নি? তার কারণ হচ্ছে কংগ্রেস আমলে সেখানে কোন শিল্প গড়ে উঠতে দেওয়া হয় নি। তাই রাজ্য সরকারকে বলবো আপনারা আবেদন রাখুন কেন্দ্রীয় সরকারের কাছে যাতে এখানে কিছু গড়ে তোলা যায়। আমি আবার বলি আমরা গর্বিত যে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার আছে বলে এখানে সাম্প্রদায়িক সম্প্রতী বজায় আছে। এই কথা বলে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গোবিন্দ চন্দ্র নস্কর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৫ তারিখে মাননীয় রাজ্যপাল যে ভাষণ এখানে পাঠ করেছেন তা আমি সমর্থন করতে পারছি না। কারণ বামফ্রন্ট সরকার আমাদের রাজ্যপাল মহাশয়কে একেবারে তোতাপাখি বানিয়ে দিয়েছেন। গত ১২ বছরে বামফ্রন্ট সরকার জনসাধারণের কি কি করতে পারে নি, তাদের দুর্নীতি, স্বজনপোষণ প্রভৃতি এসব ধামা চাপা দিয়ে শুধু বামফ্রন্ট সরকারের গুনকীর্তনই আমাদের শুনিয়েছেন রাজ্যপালের ভাষণের

মধ্যে দিয়ে। কিছুক্ষণ আগে মাননীয়া সদস্যা বললেন যে, এখানে নাকি ঐতিহাসিক নির্বাচন হয়েছে আমরা কংগ্রেসীরা সাম্প্রদায়িক সুড়সুড়ি দিই না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে ইতিপূর্বে কংগ্রেস রাজীব গান্ধীর আমলে যে উন্নয়ণমূলক কাজ করেছে, যে অগ্রগতি হয়েছে, বিভিন্ন প্রকল্প যে একটার পর একটা করেছে তাতে বামফ্রন্টের ঈর্ষার কারণ হয়ে দাঁড়িয়েছিল। ভারতবর্ষে কংগ্রেসের অভূতপূর্ব জয়লাভের ফলে এখানকার বামফ্রন্ট এবং বিরোধী মোর্চার দল মিলে ষড়যন্ত্র করলেন যে বাবরি মসজিদ এবং রাম মন্দির ইস্যু নিয়ে গন্ডগোল লাগিয়ে দিলে ওরা আর জিততে পারবে না। সুতরাং সাম্প্রদায়িক সুড়সুড়ি কখনোই কংগ্রেসের তরফ থেকে আসেনি। মাননীয়া সদস্যার কাছে আমার জিজ্ঞাসা যে, কংগ্রেস যদি সাম্প্রদায়িক সুড়সুড়ি দিয়েছিলো, তাহলে ভারতবর্ষের ইতিহাস রচনা করলো কারা? ভারতবর্ষে যখন কংগ্রেস দল গঠিত হল তখন কোথায় ছিল সি. পি. এম? তাদের তো জন্মই হয় নি। আজকে যদি ভারতবর্ষের ইতিহাস থেমে যায় তা আপনদেরই জন্য থেমে যাবে। কংগ্রেস কখনোই সাম্প্রদায়িক দল নয়। এই কংগ্রেসেরই প্রথম সভাপতি হয়েছিলেন ডব্লিউ. সি. ব্যানার্জী। তিনি চলে যেতে তাঁর জায়গায় আসেন ১৮৮৬তে দাদাভাই নৌরজী। তারপরে কংগ্রেসীতে তৃতীয়জন যিনি সভাপতি হলেন তিনি ছিলেন জাতিতে মুসলীম, তাঁর নাম হচ্ছে বদ্রিউদ্দিন তোয়াবজী। তিনি ১৯০৬ সালে কংগ্রেসের সভাপতি হলেন। সুতরাং কংগ্রেস কখনোই সাম্প্রদায়িকতার উস্কানি দিতে পারে না। কংগ্রেস কখনো আপনাদের মত নোংরামি করতে পারেনি। আপনাদের দল, বামফ্রন্ট তথা জ্যোতি বাবুর দল মুসলমানদের বাড়ী গিয়ে গিয়ে তাদের কাছে কংগ্রেসের নামে অপপ্রচার চালিয়েছেন। কিছু মহিলাকে বোর্খা পরিয়ে তাকে দিয়ে নানারকম মিথ্যা, কুৎসা রটানো হয়েছে। আবার হিন্দু বাড়ী গিয়ে তাদের কাছে অন্যভাবে অপপ্রচার করা হচ্ছে। এইভাবে সমস্ত জায়গায় সাম্প্রদায়িকতার বীজ ছড়িয়ে আপনারা গন্ডগোল করার চেষ্টা করেছেন। মাননীয়া সদস্যা বললেন যে এইবারে নাকি ঐতিহাসিক নির্বাচন হয়েছে। কিভাবে আপনারা ঐতিহাসিক নির্বাচন করলেন তার সম্বন্ধে আমি বলতে চাই। আপনারা হচ্ছেন রিগিং মাস্টার। জয়নগর কেন্দ্র, এখানে আমার এলাকার পাশেই ক্যানিং পূর্ব অঞ্চলে মুখার্জী পাড়া বুথে সকাল বেলাতেই ১০৮টি ভোট পেয়ে গেল আর. এস. পি. দল, তারা সি. পি. এমের হয়ে দাঁড়িয়েছিলেন, আর এস. ইউ. সি পেলো ২টো এবং কংগ্রেস পেলো ৪টি। এইভাবে কোথাও ভোট হতে পারে? তারপরে ক্যানিংয়ের পশ্চিম কেন্দ্রে বারুইপুরের হারাধন পল্লী যুব সংঘে আর. এস. পি পেয়েছে ৮৫৮টি ভোট আর সেখানে কংগ্রেস পেয়েছে মাত্র ৫৭টি ভোট। এটা কি করে হতে পারে? এইভাবে আপনারা ভোটার লিস্টে কারচুপি করে গেছেন। মাননীয়া সদস্যা আছেন, আমি একটা দৃষ্টান্ত তুলে ধরছি, এর কি উত্তর দেবেন বলুন? বারুইপুরে শ্রীমতী মমতা ব্যানার্জী সাড়ে ৪ হাজারের বেশী ভোট পেয়েছিলেন কিন্তু শেষ পর্যন্ত তাঁকে প্ল্যান করিয়ে হারিয়ে দেওয়া হল। এতে তো মাথা খারাপ হয়ে যাবার জোগাড় করেছেন আপনারা। আপনারা প্রত্যেক জায়গায় কারচুপি করেছেন। ১৪, ১৫ বছরের ছেলেদের ১৮ বছরের করিয়ে ভোটার লিস্ট করেছেন। প্রিসাইডিং অফিসাররা বলছেন তোমাদের কোন চিন্তা নেই, তোমরা ব্যালট বক্স এবং ব্যালট পেপার হ্যান্ড ওভার কর। সেইভাবে নির্দেশমত ব্যালট পেপার হ্যান্ড ওভার করা মাত্র সমস্ত কিছু মেক ওভার টেক ওভার হয়ে গেল। আরেকটি জায়গায় জানি সেখানে ৮টি বুথ দখল হয়েছিল। তারপরে জয়নগর কেন্দ্রে ২০০টি বুথ যথা সারংগা, দেউলি, কালিকাতারা, মঠেরদীঘি,

*বোধর, চন্দনেশ্বর, গোসাবা, বাসন্তী, খেরুর প্রভৃতি দখল হয়েছিল। সুন্দরবন এলাকায় সেখানে তো ভোটের দাবীই* করা যায় না কারণ সেখানে মানুষের জীবন নিয়েই টানাটানি চলেছে। সেখানে প্রাণহানির সন্ত্রাস সৃষ্টি করে জোর করে বুথ দখল করা হয়েছিল। তাঁরাই আজকে বলছেন যে এখানে নাকি ঐতিহাসিক নির্বাচন হয়েছে।

[5-35 — 5-45 P.M.]

তাই মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজ যদি কো-অর্ডিনেশন কমিটির সরকারী কর্মচারী এবং নন-গেজেটেড পুলিশ এ্যাসোসিয়েশন না থাকত তাহলে এই বামফ্রন্ট সিট পেতে পারত না। যদিও ওরা উল্লাস করছে, কিন্তু আজকে গোটা বিশ্বের কি অবস্থা জ্যোতি বাবুর দল তিনটি জায়গায় ছিল একটি হচ্ছে পশ্চিমবঙ্গ। ত্রিপুরায় কয়েক বছর আগে পায়ের তলার মাটি চলে গিয়েছে, কেরলেও চলে গিয়েছে। লোকসভায় ৫৪২টি আসনের মধ্যে মাত্র ৩২টিতে গিয়ে ঠেকেছে। গোটা পূর্ব ইউরোপেতো কম্যুনিজম মানে যে সন্ত্রাস, ভীতি, ঘৃণা সেটা আজকে বোঝা গিয়েছে। একটু আগে দিদি বললেন সিদ্ধার্থশঙ্কর রায় কি বলেছেন, মমতা ব্যানার্জ্জী কি বলেছেন, ওরা নাকি বলেছেন আজকে জ্যোতিবাবুর অবস্থা চেশেস্কুর মত হবে এটা অসত্য কথা। কি বলা হয়েছে, আজকে যারা স্টালিনের দালাল এখানে বসে আছে, যারা বন্ধু দল—তাদেরকে ইতিহাস দেখিয়ে শিক্ষা দেওয়া হয় যে চেশেস্কুর কবর দিতে গেলে যে ৬ ফুট লম্বা আর ২ ফুট চওড়া জায়গার দরকার হয় রোমানিয়ার জনগণ চেশস্কুকে সেই ৬ ফুট জায়গাটুকু দেয়নি। তারপরে দেখলাম তাকে সমুদ্রের জলে ফেলে দেওয়া হবে, তখন সেই রোমানিয়ার জনগণ বলল চেশেস্কুর মৃতদেহ এত বিশাক্ত যে ওকে সমুদ্রের জলে ফেলবেন না, এত বিষাক্ত, এই হচ্ছে অবস্থা। তাই বলা হয়েছিল ইতিহাসের শিক্ষা থেকে বামফ্রন্টের নেতৃবৃন্দ এবং জ্যোতি বাবু শিক্ষা গ্রহণ করুন। আজ থেকে এক মাস আগে যিনি পাঞ্জাবের গভর্ণর ছিলেন সেই সিদ্ধার্থ শঙ্কর রায় মহাশয় গোটা পশ্চিমবাংলা ঘুরে ফেললেন এবং তিনি দেখে বললেন যে আজকে পশ্চিমবাংলার আইন-শৃঙ্খলা পাঞ্জাবের চেয়েও খারাপ, পাঞ্জাবের সাধারণ মানুষ এইভাবে খুন হয় না। আমাদের দক্ষিণ ২৪ পরগণা জেলায় ৫টি খুন হয়েছে, কুলপিতে ইয়াকুদশা, আইজুল শেখ খুন হয়েছে, ক্যানিংতে সন্ন্যাসী মণ্ডল, মান্নান মুন্সী খুন হয়েছে। একটি খুনেরও কিনারা হয়নি। সমস্ত জায়গায় সন্ত্রাস। আজকে দক্ষিণ ২৪ পরগণায় প্রায় ৪০০টি বাড়ির ক্ষতি করা হয়েছে, ভাংগড়ে ২৫টি বাড়ী ভেঙে তছনছ করে দেওয়া হয়েছে। আজকে জেনে রাখুন কংগ্রেস করার অপরাধে কংগ্রেস কর্মীদের গলায় জুতো দিয়ে গ্রামে গ্রামে ঘোরানো হয়েছে। এর চেয়ে লজ্জা আর ঘৃণা কি থাকতে পারে। আজকে বামফ্রন্টের বন্ধুরা এখানে এসে বড় বড় কথা বলছেন, গণতন্ত্রের টুঁটি টিপে ধরছেন। বলতে লজ্জা লাগে না? কালকে আপনাদের মুখ্যমন্ত্রী এখানে কি বক্তব্য রাখলেন, তিনি বললেন যে ভারতবর্ষে ফাউন্ডার আর্কিটেকট পন্ডিত জওহরলাল নেহেরুর স্বপ্নের ভারতকে বাস্তবে রূপায়িত করতে হবে। আর আজকে সেই কথা আপনাদের মনে নেই। আজকে সেই জ্যোতি বসু তিনি বক্তব্যে এক রকম বলছেন আর রাজ্যপালের ভাষণে তিনি তার চামচা বাহিনী দিয়ে লোকাল কমিটি আর জেলা কমিটি দিয়ে ভোট চালাতে গিয়ে পশ্চিমবাংলাকে শেষ করে দিয়েছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, একটী প্রাইমারী স্কুলে চাকুরী নিতে গেলে সি. পি. এমের লোকাল কমিটিকে ১৫ হাজার টাকা ঘুষ দিতে হয়। আজকে পশ্চিমবাংলায় এই তো অবস্থা সৃষ্টি

হয়েছে। আইনশৃঙ্খলা শেষ হয়ে গিয়েছে। আজকে রাজ্যপালের ভাষণে সে ব্যাপারে কোন বক্তব্য নেই। স্বাধীনতার পরেও দুর্নীতি, পশ্চিমবাংলা কোথায় গিয়েছে। ৩৮ জন এম.এল.এ. প্রধানমন্ত্রী এবং রাষ্ট্রপতির কাছে গিয়ে আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর ছেলের সম্বন্ধে ডিটেলস তথ্য দিয়ে এলাম কিন্তু মুখ্যমন্ত্রী একটিবারও মুখ খুলে তার সেই কলঙ্কের কথা বললেন না। কারা এরা, এতো স্তাবকের দল বসে আছে, আপনাদেরও তো ঐ অবস্থা, বলুন তো কি করে মুখ্যমন্ত্রীর ছেলে ২৫ কোটি টাকার মালিক হল? তদন্ত হোক বলতে পারবেন, দেখিনা কার ঘাড়ে কটা মাথা আছে। বলবার ক্ষমতা আপনাদের নেই। আপনারা আজকে পদলেহন করে চলেন, জ্যোতিবাবুর হাতে ক্রীড়নক হয়ে বসে আছেন। বাপের ব্যাটা হচ্ছেন যতীন চক্রবর্ত্তী, কিন্তু আজকে তাঁর ঘাড় ধরে তাড়িয়ে দিয়েছেন। এইতো আজকে আপনাদের অবস্থা। এই তো আজকে বামফ্রন্টের অবস্থা। আর মাননীয় মুখ্যমন্ত্রী বসে আছেন, আজকে তিনি দেখতে পাচ্ছেন না এই রাজ্যের কি অবস্থা। জ্যোতিবাবু বলছেন গণতান্ত্রিক ভারত। চোদ্দটা রাজ্যের রাজ্যপাল ইস্তফা দিলেন, কই জ্যোতিবাবু তো একবারও প্রতিবাদ করলেন না। এই সিদ্ধান্ত কেন্দ্রীয় সরকার কেন তুমি নিলে? আজকে তো পেপারে দেখলাম যে জ্যোতিবাবু বলছেন টি. ভি. রাজেশ্বর ভালো লোক ছিলো, ও কোনদিন আমাদের সঙ্গে খারাপ ব্যবহার করেনি। ঠিকমত চলেছেন। যেমন বলেছি ঠিক তেমনি অর্ডারে সই করে চলে গেছে। আজকে কেন তার প্রতিবাদ করলেন না? যে কেন্দ্রের বন্ধু সরকার তাঁদের এই অগণতান্ত্রিক এক সিদ্ধান্ত নিয়ে জোর করে রাজ্যপালদের ইস্তফা দিতে বাধ্য করাচ্ছে? আপনাদের বলবার ক্ষমতা নেই। আজকে রাজ্যপালের ভাষণে গণতন্ত্রের কথা বলছেন তিনি, পশ্চিমবাংলার ১০/১২ জন আই. এ. এস., আই. পি. এস. অফিসারকে ভি. পি. সিং তাড়িয়ে দিলেন। কণক মজুমদার, নীতিশ সেনগুপ্ত, অরুণ মুখার্জী, আর. সি. মুখার্জী, এ. কে. মুখার্জী সমস্ত অফিসার কে ভি. পি. সিং তাড়িয়ে দিলেন। এ সবের বিরুদ্ধে আপনাদের বলবার ক্ষমতা নেই। সেখানে সমস্ত ইউ. পি. ক্যাডার অফিসারদের নিয়ে আসা হয়েছে। বাঙালী বিতাড়ন হয়েছে। এটা লজ্জার নয়? আজকে পশ্চিমবাংলা থেকে একটা নেতাও প্রতিবাদ করলেন না। কেন করলেন না? আজকে কেন্দ্রে বন্ধু সরকারের মধ্যে একটাও বাঙালী মন্ত্রী নেই, এটা লজ্জার ব্যাপার নয়? বাঙলার দ্বিতীয় রূপকার ডাক্তার বিধান রায়ের পরে শ্রী এ. বি. এ. গণিখান চৌধুরী আগে তিনি ছিলেন আর আজকে আপনাদের আমলে পশ্চিমবাংলা থেকে একটাও মন্ত্রী নেই। কি অবস্থায় চলে গেছে? আজকে লজ্জা লাগে না? আজকে আপনাদের তাই অনুরোধ করতে চাই, অতীতে আপনারা বলতেন আমরা কেন্দ্রের দালালি করছি, এবারে কেন্দ্রের দালালি করছে কারা? বি. জে. পি. কাদের দালালি করছে? লজ্জা লাগে না? আমরা আজকে দালালি করছি? আজকে বলছেন সাম্প্রদায়িকতার কথা? লজ্জা লাগে না। বি. জে. পি. আজকে হাত মেলাচ্ছে কেন? আজকে বি. জে. পি. প্রথম শক্তি, দ্বিতীয় শক্তি হচ্ছো তোমরা। আজকে সি. পি. এম. পার্টির এবং বামফ্রন্টের ন্যাকামি পশ্চিমবাংলার সব লোক বুঝে গেছে। আপনাদের ভন্ডামি, চঞ্চকতা, প্রবঞ্চনা কতদিন চলবে? মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে গোটা ভারতবর্ষে এই বামফ্রন্ট সরকারই বিচ্ছিন্ন মতবাদকে মদত দিয়েছে। আমি সিডিউল কাস্টের ছেলে, এস. সি., এস. টির সদস্য। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী উড়িষ্যায় গিয়েছিলেন, উড়িষ্যায় গিয়ে তিনি বক্তব্য দিলেন এস. সি., এস. টিদের জন্য তপশিলী জাতি এবং উপজাতিদের জন্য উন্নয়ণ পর্ষদ করতে হবে। কই মাননীয় মুখ্যমন্ত্রী তোমার যদি এতোই দরদ তাহলে পশ্চিমবঙ্গের এস.

সি., এস. টিদের জন্য কেন উন্নয়ণ পর্ষদ গঠন করছো না? এটা বিচ্ছিন্ন মতবাদের প্রতীক নয়? এটা বিচ্ছিন্ন মতাবাদের প্রতীক কি না? আজকে এস. সি., এস. টিদের পঞ্চায়েতে কোনো সুযোগ দেওয়া হচ্ছে না। কি অবস্থা চলছে? আজকে সিডিউল কাস্টের জন্য গ্রান্টের টাকা চুরি হচ্ছে। আজকে কোনো গেস্ট হাউস তৈরী হয়নি। এস. সি. দের নামে কোটি কোটি টাকা আসছে সেই সমস্ত টাকা আত্মসাৎ হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আজকে বলছেন, আমরা ছেড়ে দিলাম, শিক্ষার ক্ষেত্রে বড় বড় কথা বলছেন, আজকে বলুন কোন দেশের উপাচার্য অনশন করে? ভাবতেও অবাক লাগে। রবীন্দ্রভারতীয় উপাচার্য রবীন্দ্রনাথকে অবমাননা করার জন্য আগামী তিরিশে জানুয়ারী থেকে অনশন করবেন। ম্যাচিং গ্রান্ট দিচ্ছে না। ৫০টি পোস্ট চেয়ে ছিলেন, জ্যোতিবাবু দেননি। সমস্ত দিক থেকেই বঞ্চনা করা হয়েছে। লাইব্রেরী নেই, হোস্টেল নেই কিছু নেই। ভবতোষ চ্যাটার্জী প্রখ্যাত পণ্ডিত লোক তিনিও বলেছেন যে বামফ্রন্ট সরকার এবং মুখ্যমন্ত্রী জ্যোতিবাবুর অপদার্থতার জন্য এইসব হচ্ছে। শিক্ষাক্ষেত্রে আজকে চরম নৈরাজ্য চলছে। কতকগুলো অসত্য কথা রাজ্যপালের ভাষণে পাঠ করা হয়। আজকে প্রাইমারী এডুকেশানেও শিক্ষার অবস্থা নেই। গৌতমবাবুও তো ছাত্র নেতা ছিলেন, উনি আমা: বন্ধু আমরা একসঙ্গে লড়াই করেছি। কই গৌতমবাবুতো একবারও বললেন না যে শিক্ষাক্ষেত্রে কি অবস্থা চলছে? শেষ হয়ে গেছে। ভূমির ক্ষেত্রে ওঁরা বলছেন, ভূমি নীতি কারা করেছে, করেছে কংগ্রেস। ১৯৪৯, ১৯৫৫ সালে জমিদারী প্রথা উচ্ছেদ, জমির সিলিং আমরা করেছি। ১০ বছর আগের খাসজমির মধ্যে ১ লক্ষ একর কংগ্রেস আমলে বিলি হয়েছে। কই বামফ্রন্ট সরকার বলুক, ৯ ছটাক জমি দিয়েছে? কেউ পেয়েছেন? কারা বর্গাদারী আইন এনেছেন? কারা ভাগচাষী উচ্ছেদ বন্ধ করেছে? আজকে বলবার ক্ষমতা নেই। জে. এল. আর. ও., সেটেলমেন্ট দুটো একসাথে করে শেষ করে দিয়েছেন।

[5-45 — 5-55 P.M.]

স্বাস্থ্য ক্ষেত্রে চরম অব্যবস্থা, ৬ শো প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে ডাক্তার নেই। যক্ষা রোগীদের ওষুধ নেই, লাইফ সেভিং ড্রাগ পাওয়া যাচ্ছে না, কুকুরে কামড়ালে ওষুধ পাওয়া যায় না। বামফ্রন্ট সরকার রাজ্যপালের মুখ দিয়ে যে অসত্য ভাষণ পাঠ করালেন আমি তার তীব্র বিরোধিতা করছি এবং দাবি করছি মাননীয় ডেপুটি স্পীকার মহাশয়, পণ্ডিত জওহরলাল নেহেরুর প্রতিকৃতি উন্মোচন অনুষ্ঠানে আপনি অত্যন্ত বিজ্ঞ, বিদগ্ধ বক্তব্য রেখেছেন, আপনি গান্ধীর আদর্শে উদ্বুদ্ধ, নেতাজী সুভাষচন্দ্রের আদর্শে উদ্বুদ্ধ, সেই পার্টির লোক হয়ে যারা স্বজন-পোষণ, ঘুষখোর, দুর্নীতিগ্রস্ত, যারা দেশকে শেষ করে দিয়েছে তাদের হাত থেকে আপনি পশ্চিমবঙ্গকে বাঁচান। রাজ্যপাল যে দীর্ঘ ভাষণ দিয়েছেন সেই দীর্ঘ ভাষণে দেখছি সর্ব স্তর শেষ হয়ে গেছে। ৬৪ টি দাবি নিয়ে গিয়ে ছিলেন, তার দুটো দাবিও পাশ করাতে পারেননি। যে প্রতিশ্রুতি পাশ হয়েছে সেটাও কি করাতে পারবেন? এক মাস পরে আবার জ্যোতি বাবুর মুখে উল্টো কথা শুনতে হবে। আজকে আপনাদের যে আশা যে স্বপ্ন তা বাস্তবে রূপায়িত হবে না, আলিবাবার ৪০ চোর পিছনের দরজা দিয়ে পালিয়ে যাবে, কোন কথার জবাব দিতে পারবেন না। তাই রাজ্যপালের ভাষণের সম্পূর্ণ বিরোধীতা করছি এবং আমাদের যেসমস্ত এ্যামেন্ডমেন্ট আছে সেগুলি সমর্থন করে আমি আমার নিবেদন শেষ করলাম।

**শ্রী গণেশ চন্দ্র মণ্ডল ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল ১৫ তারিখে এই

সভায় যে ভাষণ পাঠ করেছেন সেই ভাষণকে আমি সমর্থন জানাচ্ছি। আজকে বিধান সভার এই বিশেষ অধিবেশনে গত লোকসভার নির্বাচনের রাজনীতির রেসটুকু এখন পর্যন্ত শেষ হয়নি, মাঠে ময়দানের সেই জের এখন পর্যন্ত বিধান সভার মাঝখানে প্রতিধ্বনিত হচ্ছে। আমাদের কংগ্রেস (আই) এর যে ৩ জন মাননীয় সদস্যের বক্তব্য শুনেছি তাঁরা তাঁদের সেই পুরানো বক্তব্যের প্রতিধ্বনি এখানে করেছেন, এছাড়া তাঁদের বক্তব্যে নতুনত্ব আছে বলে আমার মনে হয় না। সাম্প্রদায়িকতা এসে গেছে এই নির্বাচনে যেটা অতীতে এই রাজ্যে নির্বাচনকালে কোনদিন আমরা দেখিনি। এই সাম্প্রদায়িকতার প্রচারটা পশ্চিমবঙ্গে শুরু করল কংগ্রেস (আই) এবং রাম জন্মভূমিতে মন্দির করার অনুমতি দিয়ে যেমন পশ্চিমবঙ্গে তেমনি সারা ভারতবর্ষে এই সাম্প্রদায়িকতার তাস খেলতে গিয়ে তাঁরা পরাস্ত হলেন। কিন্তু সুখের বিষয় হচ্ছে এই পশ্চিমবঙ্গে রাজনৈতিক প্রচার ব্যাপক। বিভিন্ন সভাসমিতিতে আমরা যেভাবেই বক্তব্য রাখি না কেন, পশ্চিমবঙ্গের মানুষ সাম্প্রদায়িকতাকে প্রত্যাখ্যান করেছে নির্বাচনের ফলাফলে। অতীত এবং গত লোকসভার নির্বাচনের ফলাফল পর্যালোচনা করে দেখলে নিশ্চয় এই বক্তব্যের সত্যতা মিলবে। কংগ্রেস (ই)-র মাননীয় সদস্য বাইরেও যেমন, তেমনি এই বিধানসভার মধ্যেও বলছেন যে, তাদের ৪১ শতাংশ ভোট ঠিক আছে তাই যদি ঠিক থাকে তাহলে সাম্প্রদায়িকতার ভোটটি কোন দিকে গেছে? বামফ্রন্টের কিছু ভোট বেড়েছে সেখানে নিশ্চয় সাম্প্রদায়িকতার ভোট বেশী হয়নি। রাজনীতি বেসিসে এই রাজ্যে সম্পূর্ণ ভাবে ভোট হয়েছে এখন ওরা বলছেন নির্বাচনে রিগিং হয়েছে এটা আমরা ১৯৭৭ সাল থেকে শুনে আসছি যে, রিগিং হয়েছে। ১৯৭৭ সাল থেকে ১৯৭৯ সাল পর্যন্ত লোকসভা, বিধানসভা, মিউনিসিপ্যালিটি, পঞ্চায়েত ইত্যাদি সব নির্বাচনেই ওরা পরাজিত হয়েছে নির্বাচনের পরেই আবার সেই পুরানো ভাঙ্গা ক্যাসেট বাজিয়েছেন রিগিং হয়েছে বলে। আবার সেটা প্রমাণ করতে গিয়ে নিজেরাই পরস্পর বিরোধী উক্তি করছেন। কেন বলছি? ওরা বলছেন, এই এই বিধানসভায় কংগ্রেস বেশী ভোট পেয়েছেন, আবার বলছেন রিগিং হয়েছে দুটো কি মেলে? আপনাদের এই বক্তব্য দেশের মানুষ বিশ্বাস করেন নি বলেই আপনাদের প্রত্যাখ্যান করেছেন। মাননীয় সদস্য সৌগত রায় গ্রামের ভোটারদের প্রতি একটু কটাক্ষ করেছেন। তিনি বলেছেন শহরের মানুষ, কলকাতার মানুষ খুব রাজনৈতিক সচেতন। সুতরাং তারা ঠিক বুঝেছে, ঠিক জায়গাতেই ভোট দিয়েছেন। সেই জন্য তারা কলকাতা থেকে মাত্র দুটি সিট পেয়েছেন। কিন্তু ১৯৫২ সাল থেকে ১৯৬৭ সাল পর্যন্ত বিধানসভা এবং লোকসভার যে নির্বাচন হয়েছে তার ছবিটা কি ছিল? সেই ছবিটা এই রকম ছিল যে, শহরগুলিতে বামপন্থী ফ্রন্টগুলোর প্রভাব ছিল, গ্রামগুলিতে কংগ্রেসের প্রভাব ছিল। ১৯৬৭ সালের পর থেকে এই চেহারাটায় পরিবর্তন হতে শুরু করল এবং গ্রামে বামপন্থীদের প্রভাব এত বেশী বেড়ে গেল যে, তাদের সেখান থেকে আর হঠানো গেল না। তাহলে কি এটা ধরে নিতে হবে যে, ১৯৫২ সাল থেকে ১৯৬৭ সাল পর্যন্ত গ্রামের লোকেদের রাজনৈতিক সচেতনতা ছিল না, শহরের লোকেরা রাজনৈতিক সচেতন ছিলেন? ঘটনা কিন্তু তা নয়। ঘটনাটা হচ্ছে এই, আজকে গ্রামের দিকে নানা রকম উন্নয়ণ মূলক কাজ হয়েছে পঞ্চায়েতের মাধ্যমে এবং বামফ্রন্টের দলগুলির গণসংযোগ গড়ে উঠেছে মানুষের সঙ্গে, সেই জন্যই এই পরিবর্তন সম্ভব হয়েছে। গ্রামের সাধারণ মানুষ দীর্ঘদিন অসংগঠিত ছিলেন। আজকে তারা সংগঠিত হয়েছে এবং সেই সংগঠিত শক্তিই কংগ্রেস (ই) কে পরাস্ত করেছে কিন্তু তারা পুরোপুরি ঘটনাটিকে উল্টো দিকে নিয়ে যাবার

চেষ্টা করছেন এবং মানুষকে বিভ্রান্ত করার চেষ্টা করছেন। এবারের লোকসভা নির্বাচনের আর একটি দিক হল এই ভারতবর্ষের পুরানো আর্যাবর্ত এলাকায় কংগ্রেস (ই) সম্পূর্ণভাবে কাত হয়েছে বিহার, উত্তপ্রদেশের সমস্ত জায়গায় কংগ্রেস (ই) কাত হয়ে গেছে এখানে তাদের মন্ত্রীসভা ছিল, প্রশাসন তাদের হাতে ছিল। তাহলে এই সব জায়গায় তারা পরাজিত হল কেন? আপনারা বলবেন মানুষ তাদের গণতান্ত্রিক অধিকার প্রয়োগ করেছে তাই পরাজিত হয়েছেন। কোনটা আপনাদের ঠিক? মূল প্রশ্ন হচ্ছে এই, কংগ্রেসের বিরুদ্ধে মানুষের যে বিক্ষোভ ছিল সেই বিক্ষোভ ব্যালট পেপারের মাধ্যমে প্রতিফলিত হয়েছে বলেই তারা পরাজিত হয়েছেন। পশ্চিমবঙ্গে ১২ বছর বামফ্রন্ট সরকার থাকার ফলে এখানে যেসমস্ত দল আছে তাদের জনসংযোগ, রাজনৈতিক কার্যাবলী ইত্যাদি মানুষকে প্রভাবিত করেছে এবং পঞ্চায়েতের মাধ্যমে গ্রামে গঞ্জে খুব ভাল কাজ হয়েছে সেখানে আপনাদের কোন কথা সাধারণ মানুষের কাছে পৌঁছায়নি, সেই জন্য আপনারা পরাজিত হয়েছেন। সুতরাং এই পরাজয় আপনাদের মেনে নেওয়াই ভাল।

[5-55 — 6-05 P.M.]

স্যার, আমি পরিশেষে আমার স্থানীয় এলাকার কথা কিছু বলব। আমি সুন্দরবন এলাকার একজন বিধায়ক। গত ১২ বছরে বামফ্রন্টের আমলে সুন্দরবন এলাকার অনেক উন্নয়ণ হয়েছে কিন্তু একটি বিষয়ে অনেক খানি পিছিয়ে আছে যদিও সম্পূর্ণ নয়, সেটা হচ্ছে যোগাযোগ ব্যবস্থা। বিশেষ করে গোসাবা, সন্দেশখালি, বাসন্তি, হিংগলগঞ্জ ইত্যাদি জায়গার যোগাযোগ ব্যবস্থা এখনও ঝুঁকিবহুল হয়ে আছে। সেখানে বেসরকারী লঞ্চ সার্ভিস যা ছিল সেগুলি এখন বন্ধ হয়ে আছে ফলে লোককে নৌকাতে করে যাতায়াত করতে হয়। গ্রীষ্ম, বর্ষায় এই ভাবে যাতাযাত করা খুবই ঝুঁকির ব্যাপার। সেখানে বিশেষ করে মাতলা, রায়মঙ্গল নদীতে এইভাবে যাতায়াত করা অনেক সময় দুঃসাধ্য হয়ে দাঁড়ায়। মাননীয় পরিবহণ মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ, এখানে যে ওয়াটার ট্রান্সপোর্ট বোর্ড গঠন করা হয়েছে এবং তারা যে সমস্ত জলযান তৈরী করছেন অবিলম্বে সেখানে যাতায়াতের জন্য এগুলিকে কাজে লাগান। আমার দ্বিতীয় বক্তব্য হচ্ছে, রাজ্যপালের ভাষণে দেখলাম যে হলদিয়াতে নতুন একটি মহকুমা তৈরি করা হয়েছে। এটার প্রয়োজন ছিল তা আমরা স্বীকার করি। এই প্রসঙ্গে বলতে চাই যে, ২৪ পরগণা জেলা ভাগ হবার পর আমরা বারবার দাবী করে এসেছি যে ক্যানিং-এ একটি মহকুমা স্থাপন করা হোক। রাজ্যপালের ভাষণে এ সম্পর্কে কিছু নেই, মন্ত্রী সভার কাছে আমার তাই অনুরোধ, অবিলম্বে এখানে একটি মহকুমা তৈরির কাজ শুরু করুন যাতে করে যোগাযোগ বিচ্ছিন্ন নদীবহুল সুন্দরবন এলাকার সাধারণ মানুষরা সুযোগ-সুবিধা পান। এই কথা বলে মাননীয় রাজ্যপালের ভাষণকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী সুহৃদ বসুমল্লিক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব এসেছে তার বিরোধিতা করে আমি কয়েকটি কথা বলতে চাই। স্যার, এই ভাষণে বামফ্রন্ট সরকারের সাফল্যের যে সমস্ত কথা বলা হয়েছে সেগুলির সঙ্গে আমি একমত নই। স্যার, আমাদের দলের পক্ষ থেকে বিভিন্ন বিধায়ক মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির ভারতবর্ষের রাজনীতি ও বামফ্রন্ট সরকার সম্পর্কে সমালোচনা করে বক্তব্য রেখেছেন। আমরা

জানি যে রুমানিয়া, চেকোশ্লোভাকিয়া, পোলাণ্ডে মার্ক্সবাদীদের দিন শেষ হয়ে যাচ্ছে। স্যার, ১৯৬৪ সালে যে দলের জন্ম সেই দলের আজকের চেহারাটা দেখলে কষ্ট হয়। মার্কসবাদী কমিউনিষ্ট পার্টি পশ্চিমবঙ্গে ১৯৬৪ সাল থেকে তাদের কাজকর্ম করছেন। মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির রাজ্যে রাজনৈতিক মতাদর্শ এবং রাজনৈতিক যে লাইন সেই লাইন তাদের আজকে আর নেই, অনেক বিচ্যুতি ঘটেছে এবং সেটাই স্বাভাবিক। ১৯৬৫/৬৬ সালে এবং ৭০-এর দশকে আমরা শুনেছি জনগণতান্ত্রিক বিপ্লবের কথা কিন্তু আজকে আমাদের শুনতে ভালো লাগে যে মার্কসবাদী দলের সর্বভারতীয় নেতা জ্যোতিবাবু বলছেন যে সংসদীয় গণতন্ত্রের মধ্যে থাকতে হবে এবং এটাকে শক্তিশালী করা দরকার। এটা সুখের ব্যাপার। আজকে ভারতীয় জনতা পার্টি, তারা সারা ভারতবর্ষের নির্বাচনে কিছুটা ভালো ফল করেছে। এবং মার্কসবাদী কম্যুনিষ্ট পার্টি পশ্চিমবঙ্গে নির্বাচনের নামে প্রহসন করে কিছু সাংসদের সংখ্যা বাড়াতে পেরেছেন। স্যার আমি যেটা বলতে চাইছি, আজকে ভারতবর্ষে বি. জে. পি.'র উত্থান মানে, মার্কসবাদী কম্যুনিস্ট পার্টির কবর। বি. জে. পি. ভারতবর্ষে যত উঠবে তত মার্কসবাদের নিপাত হবে। এটা তারা জানেন। রাজীব গান্ধীকে হঠানোর জন্য বি. জে. পি.'র সঙ্গে হাত মেলাতে হবে, এটাই বেঙ্গল লাইন কিন্তু কেরালা লাইন, যেটা নাম্বুদ্রিপাদ এর লাইন, তারা কিন্তু এটা চায়নি। আমি যেটা বলতে চাইছি, নির্বাচন যেটা হয়েছে পশ্চিমবঙ্গে, আমি পশ্চিমবঙ্গের বিভিন্ন কেন্দ্রের বিভিন্ন জায়গায় বুথে ঘুরেছি এবং দেখেছি, যে ভাবে নির্বাচন হয়েছে সেই সম্পর্কে বিভিন্ন বিধায়করা তাঁদের বক্তব্য রেখেছেন। আমার হীরাপুরে নির্বাচনী কেন্দ্রে, সেখানে ৮২ নং, ৮৬ নং বুথের 'এ', বি, করে ৬টা বুথ ছিল, আমি যখন নির্বাচনের দিনে সকাল আটটার সময় গেছি, মার্কসবাদী কম্যুনিষ্ট পার্টির কিছু ছেলে বললো এম. এল. এ সাহেব নির্বাচন অবাধ হচ্ছে, এখানে আমেথি করতে দেবো না। খুব ভাল কথা। তার ঠিক এক ঘন্টা পরে শুরু হয়ে গেল রিগিং। মার্কসবাদী কম্যুনিষ্ট পার্টির গুন্ডারা রিভলভার নিয়ে বুথে ঢুকে পড়লো এবং আমাদের এজেন্টদের বললো, আমরা যা করবো তা মেনে নিতে হবে। লোকে লাইন দিয়ে দাঁড়িয়ে আছে ভোট দেবার জন্য, অথচ কিছু মার্কসবাদী কম্যুনিষ্ট পার্টির মদতপুষ্ট গুন্ডা রিভলভার নিয়ে ভয় দেখিয়ে ব্যালট পেপারে ষ্ট্যাম্প মারছে। আমাদের এজেন্টরা যখন বললো, তাহলে আমরা বাড়ি যাচ্ছি, তখন তারা বললো, আপনাদের থাকতে হবে, তাদের সামনে রেখে একের পর এক ব্যালট পেপারে তারা কাস্তে হাতুড়ি চিহ্নে ছাপ দিয়ে বাক্সে ফেলেছে। এর মধ্যে শ্রীমতী বন্দ্যোপাধ্যায় বলে একজন মহিলা এর প্রতিবাদ করেন এবং তিনি নিজে ভোট দিয়েছিলেন। তিনি কংগ্রেসকে ভোট দিয়েছিলেন। সেই দিন রাত্রে তাঁর স্বামীকে মার্কসবাদী কম্যুনিষ্ট পার্টির ছেলেরা প্রহার করলো, তার ছেলেকে হুমকি দেওয়া হলো এবং সে ঘর ছাড়া হয়ে রয়েছে। বার্ণপুর স্কুলে ১৭টা বুথের নির্বাচন হয়েছে, মানুষ ভোট দিচ্ছে, শুকদেব দাস বলে একটা ছেলে কংগ্রেসের ইলেকশন অফিসে বসেছিল, ৫/৭ জন লোক রিভলভার নিয়ে তাকে গুলি করে মেরে ফেললো। আমি যখন প্রতিবাদ জানাতে গেলাম, ওখানে এ্যাডিশন্যাল এস. পি. বললেন, আমার সঙ্গে চলুন, এখানে কে রিগিং করছে দেখি। তার সামনে আমাকে ৩০০ জন লোক ঘেরাও করলো, এ্যাডিশন্যাল এস. পি. আমাকে আমার পার্টি অফিসে পৌছে দিয়ে গেল। এই তো অবাধ নির্বাচনের নমুনা। পশ্চিমবাংলায় যদি মানুষ শান্তিপূর্ণ ভাবে নিশ্চিন্তে ভোট দিতে পারতো লাইন দিয়ে, তাহলে দেখতে পেতেন মার্কসবাদী কম্যুনিস্ট পার্টির কোন ভোট নেই। মানুষকে ভোট দিতে দেওয়া হচ্ছে না। যারা

ভোট দিতে গেছে তাদের বলা হচ্ছে কংগ্রেসকে ভোট দিলে দেখে নেবো। আমরা একটা জিনিস বিশ্বাস করি ৮৯ সালের নির্বাচন শেষ নির্বাচন নয়। এর পর অনেক নির্বাচন ভারতবর্ষে আসছে যেদিন দেখবেন মার্কসবাদীরা যে কায়দায় নির্বাচন করছে, আজকে যারা এখানে বিধায়ক হয়ে বসে রয়েছেন তারা যখন পরাজিত হবেন, তখন আমরা যে কথাগুলো বলছি তাদের মুখ থেকেও সেই কথাগুলো বেরোবে যে নির্বাচন অবাধ হয়নি।

[6-05 — 6-15 P.M.]

এটা খুব দুঃখের ব্যাপার। আমি আসানসোল কনস্টিটুয়েন্সিতে ১৯৮৪ সালে ৮৬ হাজার ভোটে জিতেছিলাম। জামুরিয়া রাণীগঞ্জে সকাল ৮টার সময় বুথ থেকে এজেন্টদের বার করে দিয়ে এক-একটা বুথে যেখানে হাজারটা করে ভোট আছে সেখানে ৯০০ করে ভোট ফেলা হয়েছে আর কংগ্রেসের ভাগ্যে ৫/১০ টা করে ষ্টাম্প মেরে ফেলে দেওয়া হয়েছে। সুতরাং এই জয়ের আনন্দ নেই। যে ছেলে নকল করে ফাষ্ট হয় সেই ফাষ্ট হওয়ার আনন্দ থাকে না। মার্কসবাদী কমিউনিস্ট পার্টি নকল করে, জোচ্চুরি করে, মানুষকে ভয় দেখিয়ে নির্বাচনে জিতেছে, তাই ওদের মনে আনন্দ নেই, লজ্জা আছে, দুঃখ আছে, কষ্ট আছে। কারণ এই জয় গৌরবের জয় নয়, এই জয় অত্যন্ত লজ্জার জয়। গণতন্ত্র নামক যে মন্দির তাকে ধ্বংস করে, মানুষের গণতান্ত্রিক অধিকারকে হরণ করে নির্বাচনে জয়লাভ করা যায়, কিন্তু আমার দৃঢ় বিশ্বাস সেই দল পশ্চিমবাংলার বরাকর নদীর ওপারে জেতে পারবেন না। এখানে রাজ্যপালকে দিয়ে বলানো হয়েছে পশ্চিমবাংলায় নির্বাচন অবাধ এবং সুষ্ঠু হয়েছে। আমি এই কথা বিশ্বাস করি না। এখানে সায়েন্টিফিক রিগিং করা হয়েছে। আমি এতদিন সায়েন্টিফিক সোসালিজ্‌মের কথা শুনেছিলাম, বৈজ্ঞানিক সমাজতন্ত্র, কিন্তু বৈজ্ঞানিক রিগিং একটা নতুন শব্দ আমাদের পশ্চিমবঙ্গে চালু হয়েছে। অদ্ভুত ব্যাপার। সন্ত্রাস কাকে বলে? সন্ত্রাস মানে এই নয়, লোককে রিভলবার দেখানো, তঁদের মনে ভয় ঢুকিয়ে দেওয়া। এই যে সন্ত্রাসের রাজত্বে পশ্চিমবাংলায় কায়েম হয়েছে এর থেকে মুক্তি পেতে গেলে কি দরকার? কিসের দরকার? এরজন্য দরকার মানুষের মধ্যে চেতনা আনা, মানুষকে ঐক্যবদ্ধ করা। আমরা সেইজন্য এর বিরুদ্ধে সোচ্চার হয়েছি। আগামী দিনে ভারতবর্ষে অনেকবার নির্বাচন হবে। আজকে যে বিধানসভা চলছে এই বিধানসভা আগামী দিনেও চলবে। কারণ গণতন্ত্রের যে কাঠামো, যে বন্দোবস্ত সেটা পণ্ডিত জওহরলাল নেহেরু করে গেছেন। আজকে মার্কসসিস্ট কমিউনিস্ট পার্টি যদি কোনদিন ভারতবর্ষের ক্ষমতায় আসে তাহলে দেখবেন নির্বাচন আর হবে না। বিভিন্ন মতাবলম্বী মানুষ যাঁরা আছেন তাঁরা বিধানসভায় আসতে পারবেন না। আশা করি, তা আমাদের দেখতেও হবে না, তার আগেই বি. জে. পি যে পার্টি উঠেছে তারা এদের শেষ করে দেবে। আমার মনে হয়, ভারতবর্ষে রাজনৈতিক পোলারাইজেশ শুরু হয়ে গেছে। কংগ্রেস দল ভারতবর্ষে থাকবেই এবং তার বিকল্প হিসাবে বি. জে. পি গড়ে উঠছে। দেখা যাবে, এই মার্কসিস্ট কমিউনিস্ট পাটি কংগ্রেসকে তেল মাখাবে এবং বলবে, তোমরা আমাদের নাও, আমাদের আর জায়গা নেই। ইতিহাস এই কথা বলবে। কারণ, বি. জে. পির কাছে সি. পি. এম যেতে পারবে না। বি. জে. পি এলে সি. পি. এমদের লেলিনের বই পোড়াতে হবে, আগামীদিনে সারা ভারতবর্ষে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কোন জায়গা হবে না। তাই ইলেকসনের সময়ে বাবরি সমজিদ, রাম জন্মভূমি এইসব প্রশ্ন উঠেছিল। আপনি শুনলে

অবাক হয়ে যাবেন স্যার, আমার কেন্দ্রে যেখানে সংখ্যালঘুরা থাকেন, সেখানে সমস্ত হিন্দু মেয়েদের বোরখা পড়িয়ে মুসলমান এলাকায় নিয়ে যাওয়া হয়েছিল এবং সেখানে তাদের দিয়ে কান্নাকাটি করিয়ে বলান হয়েছিল যে ভাগলপুরে তাদের খুবই কষ্ট হয়েছিল এবং হিন্দুরা তাদের মারধোর করেছেন এই ভাবে ভোট পেয়েছেন। এই ভাবে সংখ্যালঘুদের ভুল বুঝিয়ে ভোট পেয়েছেন। রাজীব গান্ধী মহাশয় যখন শরীয়ত আইন পাশ করেছিলেন তখন মাননীয় জ্যোতিবাবু বলেছিলেন যে প্রধানমন্ত্রী মহাশয় মৌলবাদীদের কাছে আত্মসমর্পণ করলেন, তখন মার্কসবাদী কমিউনিস্ট পার্টি মুসলমানদের ভোট পান নি। এভাবে জ্যোতিবাবু অন্য কায়দা করলেন, নির্লজ্যভাবে পাবলিক মিটিংয়ে বলতে শুরু করলেন ভারতবর্ষে কংগ্রেস মুসলমানদের উপরে অত্যাচার করছে। ভারতবর্ষের সংখ্যালঘুরা আজকে জানেন যে কংগ্রেসই তাঁদের স্বার্থ সংরক্ষিত করছে এই ভারতবর্ষে। শাহাবানু মামলা নিয়ে হৈ চৈ পড়ে গিয়েছিল, মাননীয় রাজীব গান্ধী মহাশয় শরীয়ত আইন পাশ করে সেটা রক্ষা করেছিলেন। কংগ্রেসই ভারতবর্ষের ধর্মনিরপেক্ষতার বাতাবরণকে বজায় রেখেছিলেন, এই সব জিনিষ ভারতবর্ষের মুসলমানরা ভাল করেই জানেন। কংগ্রেস কখনও পশ্চিমবঙ্গে জাতপাত এবং সাম্প্রদায়িকতার বীজ বপন করে নির্বাচনে জয়লাভ করে নি। মার্কসবাদী কমিউনিষ্টরা আজকে নির্লজভাবে হিন্দু মুসলমানদের মধ্যে বিভেদ সৃষ্টি করে ভোট আদায় করেছে। ওরা হয়ত বিশ্বনাথ প্রতাপ সিংয়ের উপর কিছু চাপ সৃষ্টি করতে পারবে, একটা মার্জিনাল গভর্ণমেন্টের প্রাইম মিনিষ্টার, দুর্বল প্রাইম মিনিষ্টার তার উপর কিছু চাপ দিতে পারবে। মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির যে চরিত্র ১৯৬৪ সালে তৈরী হয়েছিল এখন আর তা নেই, সি. পি. এম বিধায়করা বলুন না, তখন তাঁদের যে কর্মসূচী এবং ইস্তাহার ছিল তাতে যে সব কথা ছিল এখন আর তা নেই। ওঁরা এখন বুর্জোয়া গণতন্ত্রের মধ্যে ঢুকে গেছেন। ওঁরা দরকার হলে বি. জে. পি. মুসলীম লীগ সকলের সঙ্গেই গলা মেলাবেন, দরকার হলে বাবরি মসজিদের উল্লেখ করেও তাঁদের ক্ষমতায় টিকে থাকতে হবে। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী· বলতে পারেন যে, বিদ্যুৎ, পরিবহণ, শিল্প, শিক্ষা একটা বিশেষ ক্ষেত্রে পশ্চিমবঙ্গের অগ্রগতি হয়েছে? বলতে পারবেন না আজকে কিছু এম. পি. আপনারা পাঠিয়েছেন কিন্তু তাঁরা কিছু করতে পারবেন না, কোন রকমে হয়ত ২/৫ বছর টিকে থাকতে পারবেন। আপনাদের দিন শেষ হয়ে এসেছে, রুমানিয়া, চেকোশ্লোভেকিয়া বুলগেরিয়ায় যে ঘন্টা বাজছে সেই ঘন্টা এখানেও বাজবে, তার পদধ্বনি শুনতে পাবেন। এই কথা বলে রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমাদের সংশোধনীগুলিকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[6-15 — 6-25 P.M.]

**Shri Mohun Singh Rai :** Hon'ble Deputy Speaker, Sir, I am citing here a few words in support of the speech delivered by the Hon'ble Governor of West Bengal because I find there the practical commitment of the progressive programmes of future. I would not counter the hostile criticism placed by the Opposition. Time and again the Leaders of the Opposition party, our Hon'ble Members, are shouting about the democracy. Sir, I am a student of the Constitution I know very well the role of the Opposition in the Parliamentary Democracy. To

keep democracy in tact, the role of the Opposition party must be very high. But, here they are only placing hostile criticism, not normal criticism, the criticism must be constructive and suggestive, but I am not expecting that from them. They are talking about Ceausescu, once the ruler of Romania. First, we have to see, we have to go through the happening concerning us. Romania is far away. The country belonged to Europe. But Ceausescu has been dethroned and killed. Our friends of Opposition every time are mentioning about Romania's happenings but they have forgotten to mention about Chile. Once there was ruler of Chile Colonel Salvadore Alexander. He was killed through coup-de-tat but recently leftists are being raised by Opposition over there. Our friends of Opposition are criticising communalism and communist role in India. But we, the Communist Party in the Left front Government of India, are also believers of democracy. We have formed the Government through the democratic process but they are one side criticising conmunalism, party to party relation of Communist Party of China and Russia. In this regard the theory is going one side and the practice is going on the other. So, I want to encounter this. It is the open matter in West Bengal that after the Leftfront Government dame into power, tremendous development work have taken place. The people of West Bengal know that in every sphere these type of happenings are going on. I have no time to discuss in detail the meritoriousness which consisted in the speech of the Hon'ble Governor but I should not forget also to discuss the main important portion of it. In West Bengal, Leftfront Government is there as ruling party. Its main role-a very historic role which has already been played is that of the communal harmony. I think, unity in diversity really exists in West Bengal. The historical happening is that communal harmony is being maintained here very properly. No disturbance, on violence is there. But I am sorry to express that in other party of the country there is no such type of communal unity and communal harmony.

Nextly, I would like to mention about landless bargadars. These landless bargabars have got to have their existence over here in West Bengal through the Leftfront Government. That is also a historical chapter. Lastly, I would mention about the pension system of widow, disabled and feeble persons and weaker sections of the society. They have been largely benefitted by this Leftfront Government. In Co-operativve movement also the weaker sections have got sufficient assistance from this Government. So, I whole-heartedly support the speech delivered by the Hon'ble Governor of West Bengal. Subsequently, I oppose to the amendments brought by the Opposition. Thank you, Sir.

**শ্রী এ. কে. এম হাসান উজ্জমান ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর আমি ৩৩ দফা সংশোধনী এনেছি, সেই সংশোধনী আমি মুভ করছি এবং সেইগুলিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শুরু করছি। রাজ্যপালের ভাষণে ৩৪ টি দফায় অনেক উন্নয়নের কথা বলা হয়েছে। বামফ্রন্ট সরকারের আমলে কিছু উন্নতি হয় নি এই কথা বলা যাবে না। কিন্তু গত লোকসভা নির্বাচনে সাম্প্রদায়িক বাবরী মসজিদ এবং রাম জন্মভূমি ইসু এতো গুরুত্বপূর্ণ হয়ে উঠেছে যে শোক প্রস্তাবের পরের প্যারায় রাজ্যপাল সেটা উল্লেখ করেছেন। রাম জন্মভূমি এবং বাবরী মসজিদ বিতর্কের কথা, সাম্প্রদায়িক দাঙ্গার কথা বলা হয়েছে, ভাগলপুরের রায়টের কথা বলা হয়েছে, যদিও ভাগলপুরের নাম উল্লেখ করা হয় নি, অন্য রাজ্যে দাঙ্গা সংগঠিত হয়েছে এই কথা বলা হয়েছে। এই পক্ষ এবং ওই পক্ষ বক্তব্য রাখতে গিয়ে সকলেই বাবরী মসজিদ এবং রাম জন্মভূমি বিতর্ক টেনে এনেছেন। আর একটা বক্তব্য নিয়ে এই পক্ষ এবং ওই পক্ষ বলেছেন, সেটা হ'ল রিগিং নিয়ে। এই পক্ষের বক্তব্য হচ্ছে রিগিং হয়েছে, ওই পক্ষের বক্তব্য হচ্ছে রিগিং হয় নি, ফ্রেস হয়েছে নির্বাচন। রিগিং হয়েছে কি ফেয়ার হয়েছে সেটা আপনারা বলবেন। প্রথম কথা হচ্ছে উত্তর ২৪-পরগণায় বিভিন্ন কেন্দ্রে যেখানে ভোট হয়েছে তার মধ্যে কতকগুলি বুথ আছে তার নাম আমি বলে দিতে পারি যেমন ঘোষালপুর, শাসন অঞ্চল এইসমস্ত জায়গায় কেউ এজেন্ট দিতে পারেনি। ফলতিপুর বুথে সেখানে লোক বসে আছে কাকে ভোট দেবে তাকে বলে দিতে হবে। এটা রিগিং না কি সেটা আপনারা ভেবে দেখুন। এই হ'ল বাস্তব পরিস্থিতি।

(গোলমাল)

আমাকে ইরিটেট করে সমস্যার সমাধান হবে না, ইরিটেট করে কি সমস্যার সমাধান আপনারা করতে পারবেন? আপনারা জিতেছেন, আপনাদের এই জয়ের জন্য আমি অভিনন্দন জানাচ্ছি। আপনারা সাড়ে ৫১ পারসেন্ট ভোট পেয়েছেন কংগ্রেস ৪২ পারসেন্ট ভোট পেয়েছে। কংগ্রেস অন্যায় করেছে, তার শাস্তি রাজীব গান্ধি পেয়েছেন, ৪০৬ জনের নেতা ছিলেন এখন ১৯৪ জনের নেতা হয়েছেন। অষ্টম লোকসভা নির্বাচনে পশ্চিমবাংলায় আপনাদের ২৬ জন এম. পি ছিলেন, গত লোকসভা নির্বাচনে আপনাদের সেটা বেড়ে দাঁড়িয়েছে ৩৬ জন এম. পি-তে। এই বাস্তব সত্যি কথাকে অস্বীকার করার তো কোন উপায় নেই। ভি. পি. সিং প্রধানমন্ত্রী হয়েছে, তাঁকে আমি অভিনন্দন জানাচ্ছি।

**(এই সময় নীল বাতি জ্বলে ওঠে)**

ডেপুটি স্পীকার স্যার, এতো তাড়াতাড়ি আলো জ্বলে গেল? আমার তো ১০ মিনিট সময় এতো তাড়াতাড়ি হয়ে গেল? আমার কথা হচ্ছে যে এই কথা ঠিক যে বাবরী মসজিদ ইস্যু হোক আর রামমন্দির ইস্যু হোক মুসলিমরা [illegible] ভোট দিয়েছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রী কেন্দ্রের বন্ধু সরকারের কাছ থেকে জানতে চাই তারা যে আপনদের ভোট দিয়েছে তাদের রক্ষা করার ব্যাপারে আপনাদের যে দায়িত্ব আছে সেটা আপনারা পালন করবেন কিনা? আপনাদের গ্যারেন্টি দিয়ে বলতে হবে মতিহার রহমান গাজিকে হাসনাবাদের পিটিয়ে

মারা হবে না। জনসাধারণ আপনাদের ক্ষমতা দিয়েছে, আপনারা যেহেতু ক্ষমতা পেয়েছেন আপনাদের সেই দায়িত্ব নিতে হবে। আর ফরোয়াড ব্লকের নেতার বাড়ি পোড়ানো হবে না এই দায়িত্ব আপনাদের নিতে হবে, আর নারায়ন চৌবের ছেলের ব্যাপারে কেস করা হবে না এই দায়িত্ব আপনাদের নিতে হবে। বাবরী মসজিদ এবং রাম জন্মভূমি বিতর্ক এখনও রয়েছে। রাজীব গান্ধি ভুল করেছেন তাই তাঁকে চলে যেতে হয়েছে। কেন্দ্রে আপনাদের তাই বন্ধু সরকার এসেছে কেন্দ্রকে আপনারা বলুন এই সমস্যার সমাধান করতে। এই মন্দির ভাঙ্গা হবে কি হবে না এখনও কিছু বলা হয়নি। এল. কে আদবানী কলিকাতার শহিদ মিনারে এসে বলে গেলেন যে রাম জাতীয় নেতা আর বাবর আক্রমণকারী। আসলে বাবর এই মসজিদ তৈরী করেন নি, ইব্রাহিম লোধী এই মসজিদ তৈরী করেছিলেন। বাবর হয়ত এই মসজিদ কমপ্লিট করতে পারেন। মুখ্যমন্ত্রীর কাছে আমি আশা করেছিলাম এই ব্যাপারে তিনি প্রতিবাদ করবেন। আজকে তিনি এখানে এতো বক্তৃতা দিচ্ছেন, গত ২০শে সেপ্টেম্বর ১০ জন এম. এল. এ মিলে বাবরী মসজিদ এবং রাম জন্মভূমি বিতর্ক নিয়ে এবং অন্য ৩টি দাবী নিয়ে মুখ্যমন্ত্রীর কাছে গিয়েছিলাম। তাতে দাবীর মধ্যে আর একটা ছিল কেন্দ্রীয় সরকার সংখ্যা লঘু সম্প্রদায়ের জন্য যদি ১৫ পয়েন্ট প্রোগ্রাম থাকে তাহলে এখানে কেন কার্যকরী হবে না এটা বলতে।

[6-25 — 6-35 P.M.]

কেন্দ্রে যদি সংখ্যালঘু কমিশন থাকে তাহলে এখানে রাজ্যে সংখ্যালঘু কমিশন হবে না কেন? জ্যোতি বাবু তথা মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে এই নিয়ে আলোচনা করেছি। উনি নিজে স্বীকার করেছেন যে মুসলমানরা উপযুক্ত চাকুরী পাচ্ছেন না। সংবিধানের ১৬র ৪ ধারা মোতাবেক ব্যাকওয়ার্ড শ্রেণীকে কেন সুযোগসুবিধা দেওয়া হবে না? এই ব্যাপারে ১০ জন এম. এল. এ. সই করেছিলেন। এবং সেই নিয়ে আমি গিয়েছিলাম। সেই রাজনৈতিক দলে কি কংগ্রেস, কি বামপন্থী এম. এল. এ সবাই ছিলেন। সেখানে যেসব এম. এল. এ. সই করেছিলেন তাদের নাম আমি যানি- (১) (এ. কে. এম. হাসানুজ্জামান, (২) মান্নান হোসেন, (৩) সৈয়দ নোয়াবজানি মির্জা, (৪) ফজলে আজম মোল্লা, (৫) হাবিবুর রহমান, (৬) সুলতান আহমেদ, (৭) নুরুল ইসলাম চৌধুরী, (৮) মহঃ রজ্জক আলি, (৯) শীশ মহম্মদ, (১০) হুমায়ন চৌধুরী। আমরা ২০শে সেপ্টেম্বর ডেপুটেশান দিয়েছিলাম চীফ মিনিষ্টারের কাছে। কিন্তু রাজ্যপালের ভাষণে তার তো কোন উল্লেখ দেখলাম না। আমাদের নিশ্চয় সংখ্যালঘু মানসিকতা আছে, সেটা যদি ব্যঙ্গ করেন তা করতে পারেন। আতাহার রহমান সাহেবের সেই মানসিকতা না থাকতে পারে কিন্তু আমার সংখ্যালঘুর মানসিকতা রয়েছে। আমরা সরকারের কাছ থেকে গ্যারান্টি চাই যে আমাদের চাকুরীর নিরাপত্তা দিতে হবে এবং আরো অনেক কিছুর গ্যারান্টি দিতে হবে। বাবরি মসজিদ এবং রাম জন্মভূমি ইস্যু নিয়ে যেভাবে গন্ডগোল চলছে তাতে তো আমাদের মনে সংশয় জাগছে। বিশ্ব হিন্দু পরিষদ ২৭শে জানুয়ারী বাবরি মসজিদ ভাঙ্গার পরিকল্পনা নিয়েছেন। এই নতুন সরকার কিভাবে তার মোকাবিলা করবেন জানিনা। আজকে এতো আপনাদের উল্লাসিত হবার কারণ নেই, এই বি. জে. পি প্রথমে দুই ছিল সেই দুই থেকে আজকে তারা ৯২তে দাঁড়িয়েছে। আমি বুঝতে পারছি না ভি. পি. সিং কিভাবে এর ব্যবস্থা নেবেন। কারণ একদিকে শিবসেনা ২টো আর হিন্দু মহাসভা একটা, এই দুইভাই মিলে

পাল্কি চালাবে কি করে জানিনা। পাল্কির সামনে একজনকে থাকতে হয় আর পেছনে একজনকে থাকতে হয়। পেছনে যিনি থাকেন তার কাজ হচ্ছে সামনের জনকে অনুসরণ করা। আমাদের সন্দেহ ভি. পি. সিং কি সেই পথ অনুসরণ করে চলবেন? যাই হোক আমাদের দাবী হচ্ছে মুসলমান সংখ্যালঘু সম্প্রদায়ের নিরাপত্তা দিতে হবে এবং তা হলেই ইট ইজ অল রাইট। এই বলে আমি ৩৩ দফা কর্মসূচীর সমর্থনে যে সংশোধনী প্রস্তাব এনেছি তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এম আনসারুদ্দিন ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১৫ই জানুয়ারী মহামাণ্য রাজ্যপাল যে ভাষণ সভার সামনে পরিবেশন করেছেন এবং পরবর্তী সময়ে আমাদের পক্ষ থেকে মাননীয় রাজ্যপালের ভাষণের উদ্দেশ্যে যে ধন্যবাদসূচক প্রস্তাব আনা হয়েছে আমি তাকে সমর্থন করে দু একটি কথা বলছি। গত দুদিন ধরে আমি বিধানসভার বিরোধীদলের মাননীয় সদস্যদের বক্তব্য শুনেছি। গতকালও শুনেছি এবং আজকে শুরু থেকেই শুনছি। কিন্তু একটা জিনিষ বারেবারে আমার মনে হয়েছে যে, যে রাজ্যপালের ভাষণ আমাদের সামনে এবং সভার সামনে উপস্থিত করা হয়েছে সেই ভাষণের ধারকাছ দিয়ে ওঁনারা যান নি। সেই ভাষণকে এক পাশে সরিয়ে দিয়ে অন্য কথা বলবার চেষ্টা করেছেন। তারা বারেবারে রিগিংয়ের কথা শুনিয়েছেন। কিন্তু একবারও একথা বলা হয় নি যে রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গের মানুষের যে চিন্তা ধারা, তার যে অভিজ্ঞতা, তা যে অভিব্যক্তি প্রকাশিত হয়েছে তার তুলনা নেই। আমি এইকথা বলবো যে বিগত ১২ বছরে আমাদের পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার পরিচালনা করছে এবং সীমাবদ্ধতার মধ্যে দাঁড়িয়ে আমাদের সরকার পরিচালিত হচ্ছে। আমরা তা দ্ব্যর্থহীন ভাষায় প্রতিটি অধিবেশনে এবং বিধান সভার বাইরে আমরা পশ্চিমবঙ্গের মানুষের কাছে একথা বলেছি। তা সত্ত্বেও বিগত এক বছরের মধ্যে এবং সীমাবদ্ধতার মধ্যে দাঁড়িয়ে আমাদের সামগ্রিক একটু কিছু হয়েছে। মাননীয় সদস্য বললেন যে উন্নয়ণ হয়নি, জ্যোতিবাবু বলেন নি, রাজ্যপালের ভাষণের মধ্যে দেখতে পাননি। খুব অবাক লাগছে যে তিনি বিধানসভার মাননীয় সদস্য, মাননীয় রাজ্যপালের ভাষণ তিনি পড়েছেন কি না জানি না, কিন্তু এটুকু বলা যায় আমাদের প্রগতি হয়েছে। আমরা সমস্তটা, আমরা যা করতে পেরেছি এবং আগামীদিনে যা করতে চাই, সবটাই বলবার চেষ্টা করা হয়েছে রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে। আমরা গ্রামবাংলা থেকে এসেছি, সেই গ্রামবাংলার উন্নয়ণের জন্য ১৯৭৮ সালে তড়িঘড়ি করে আমরা পঞ্চায়েৎ করেছি। এবং এই কথা আজকে বলতে চাই যে সীমাবদ্ধতার মধ্যে দাঁড়িয়েও আজকে গ্রাম পঞ্চায়েতগুলিকে, পঞ্চায়েতী ব্যবস্থাকে জনমুখী পঞ্চায়েত পরিণত করতে পেরেছি। আজকে পশ্চিমবাংলার গ্রামগুলিতে একটা কর্মযজ্ঞ চলছে। কাজেই স্বাভাবিকভাবে আজকে নিশ্চয় আমাদের বিরোধীদলের বন্ধুদের কাছ থেকে আশা করবো, মাননীয় সদস্যদের কাছ থেকে আশা করবো যে, যে পঞ্চায়েতী ব্যবস্থা মানুষের মধ্যে যে ভাবে আশা জুগিয়েছে সেটার সমালোচনা না করে যদি আমাদের বিরোধীদলের বন্ধুরা এই ব্যবস্থাকে আরো কিভাবে গঠনমূলক করা যায় সেই বিষয়ে যদি বক্তব্য রাখতেন তাহলে আনন্দিত হতাম। এবং যে পঞ্চায়েতগুলি আছে সেই পঞ্চায়েতগুলিকে কি করে আরো জনমুখী পঞ্চায়েতে পরিণত করা যায় সে সম্বন্ধে যদি বলতেন তাহলে আরো বেশী করে খুশী হতাম। আমরা বলেছি, যে আমরা ভূমি ব্যবস্থার কিছুটা উন্নতি করতে পেরেছি, ন্যস্ত

জমির পরিমাণ, জমির উর্দ্ধসীমা নির্ধারণ করতে পেরেছি। এই সম্পর্কে সরকারী আইন হয়েছে। আমরা পশ্চিমবাংলার ১২ লক্ষ ৬০ হাজার একর জমি আমরা গ্রহণ করেছি। সারা ভারতবর্ষে ১৯৮৮ সালের জুন মাস অবধি হিসাবমত ৭৩ লক্ষ ২৩ হাজার একর জমি গ্রহণ করা হয়েছে। মহলানবীশ কমিটির রিপোর্টে বলা হয়েছে ৬২৩ লক্ষ একর জমি উদ্বৃত্ত আছে। জুন ১৯৮৮ সাল পর্যন্ত সারা ভারতবর্ষে জমি বিলি করা হয়েছে ৪৪ লক্ষ ৫৯ হাজার একর আর সেখানে শুধু মাত্র পশ্চিমবাংলায় আমরা বিলি করেছি ৮ লক্ষ ৭৮ হাজার একর জমি। এবং ১৮ লক্ষ ৪৪ হাজার লোকের মধ্যে বিলি করা হয়েছে। ৫৩ শতাংশ জমি তপশিলী, আদিবাসীদের মধ্যে বিলি করা হয়েছে। ১৫ লক্ষ বর্গাদারের নাম নথিভুক্ত করা হয়েছে, নথিভুক্ত করা হয়েছে। আমাদের সরকার সীমাবদ্ধতার মধ্যে দাঁড়িয়ে ১৯৮৯-৯০ সাল প্রস্তাবিত ৪৮ কোটি ৪৩ লক্ষ টাকা ধার্য্য করেছেন। বন্যা নিয়ন্ত্রণের জন্য ৩১ কোটি ৫৭ লক্ষ টাকা ধার্য্য করেছেন। শিক্ষা খাতে ১৯৮৯-৯০ সালে ব্যয়বরাদ্দ ৩১৭ কোটি ৬৪ লক্ষ টাকা। বিগত বাজেটের তুলনায় বরাদ্দ ৪৭.৪৯ কোটি টাকা বেশী। কাজেই স্বাভাবিকভাবে আমরা নিশ্চয় আশা করেছিলাম যে বিরোধীদলের বন্ধুরা এই সমস্ত কিছু হিসাবনিকাশ আমাদের সামনে তুলে ধরবেন। এবং তাঁরা বলবেন যে যদি কোনো ত্রুটি বিচ্যুতি হয়ে থাকে তাঁরা সেটা বলবেন। কিন্তু তা না করে তাঁরা যে সমস্ত কথা বললেন, মাননীয় রাজ্যপালের ভাষণে কোথাও বলা আছে বলে আমি মনে করি না। আমি শুনছিলাম আমাদের মাননীয় সদস্য মানসবাবু বললেন ১০৫ বছরের কংগ্রেস সম্পর্কে, নানা কথা বললেন। নিশ্চয়ইতো ১০৫ বছরের কংগ্রেস। যে কংগ্রেস ভারতবর্ষের স্বাধীনতা আন্দোলনে যা অবদান ছিলো তাকে আমরা শ্রদ্ধা করি, স্মরণ করি।

[6-35 — 6-45 P.M.]

আজকে যে কংগ্রেস সেই কংগ্রেস কি আগের কংগ্রেসের মত আছে, কংগ্রেস তো টুকরো টুকরো হয়ে গিয়েছে। আজকে পশ্চিমবাংলাতে কোথাও সোমেন বাবুর কংগ্রেস, কোথাও প্রিয়বাবুর কংগ্রেস কোথাও মাননীয় সুব্রত মুখার্জীর কংগ্রেস আজকে কংগ্রেসের চেহারাটা এমন একটা জায়গায় এসে গিয়েছে যে কোনটা আসল কংগ্রেস সেটা কি ঐ কংগ্রেস বেঞ্চ থেকে কেউ বলতে পারছে যে আমরা সেই কংগ্রেস যারা স্বাধীনতার আন্দোলনে অংশ গ্রহণ করেছিলাম। আমাদের হাওড়াতে তিনটি জানবাড়ি আছে তারা হাত দেখে—পাশাপাশি তিনটি জানবাড়ি তারা সবাই বলেন আমরা আসল জানবাড়ি, আজকে কংগ্রেসের অবস্থাও সেই জায়গায় এসে গিয়েছে, জানবাড়িতে পরিণত হয়েছে। কোনটা সত্যিকারের কংগ্রেস এটা তো আজকে প্রমাণ করতে হবে। আজকে সাম্প্রদায়িকতার কথা বলা হচ্ছে, আমার বন্ধু মাননীয় সদস্য গৌতম বাবু বলেছেন এই ব্যাপারে, আমি তার মধ্যে যাচ্ছি না। কিন্তু আপনারা এই কথা কি অস্বীকার করতে পারেন বিগত নির্বাচনের সময় আপনারা সাম্প্রদায়িকতার উস্কানি দেননি? আমরা হাওড়া জেলায় দেখেছি ক্ষেত্র মোহন অধিকারী মহাশয়কে তিনি কংগ্রেসের কাউন্সিলার ছিলেন—২৪ নম্বর ওয়ার্ডে জিতেছিলেন—তিনি রামশিলা পূজা করেছিলেন। পরবর্তী সময়ে আমরা দেখেছি আজকে কংগ্রেসের সভাপতি, প্রাক্তন প্রধানমন্ত্রী, ভারতবর্ষের নির্বাচনের কয়েকদিন আগে তিনি ঘোষণা করেছিলেন ঐ বাবরি মসজিদ আর রামশিলা নিয়ে যখন উত্তেজনাকর অবস্থা হচ্ছে, তখন সেই অবস্থায়—যেখানে রামশিলা পূজা করার ব্যবস্থা হচ্ছে

তার থেকে কয়েক কি.মি. দূরে—তিনি বলেননি আমি রাম রাজত্ব আপনাদের উপহার দিতে পারি। এই কথা কি প্রমাণ করে না কংগ্রেসি সেদিন সাম্প্রদায়িকতার উস্কানি দিয়েছিল। আমরা পরবর্তী সময়ে দেখেছিলাম ঐ এস. এন. ব্যানার্জী রোডে যখন একটা মন্দির নিয়ে পৌরসভার সঙ্গে কিছু বিরোধ হচ্ছে ঠিক সেই সময় আমরা দেখলাম মাননীয় সদস্য সুদীপ বাবু এবং মাননীয় সদস্য সুব্রত মুখার্জী বিশ্ব হিন্দু পরিষদের কর্মীদের সঙ্গে মিলে সুব্রতবাবু নিজে ইঁট গাঁথছেন—কাগজে এই ছবি বেরিয়েছিল। উনি কি সাম্প্রদায়িকতার উস্কানি দেননি? তাই এইকথা আজকে পরিষ্কার যে, সেই কংগ্রেস নেই, যে কংগ্রেস স্বাধীনতার আন্দোলনে অংশ গ্রহণ করেছিল, স্বাধীনতার আন্দোলনে নেতৃত্ব দিয়েছিল। আমি হাওড়ার মানুষ, সেখানকার একটা উদাহরণ দিচ্ছি, আপনারা তো হাওড়ার নির্বাচনের কথা বলছেন, ঐখানকার কংগ্রেস প্রার্থী—হাওড়ার সদরের—প্রিয়রঞ্জন দাশমুন্সি একটা বিবৃতি দিয়েছেন—যে বুথগুলির কথা বলেছেন—খাসবাগানে হনুমান প্রাথমিক স্কুলের বুথ সাবিত্রী প্রাথমিক স্কুলের বুথ আমরা নাকি সি. পি. এম.-রা রিগিং করেছি। ঐখানকার কংগ্রেস এজেন্টকে বের করে দিয়েছি, ঐখানে বোমাবাজি হয়েছে, কিন্তু নির্বাচনের গণনায় কি প্রমাণ হল সেইগুলিতে কংগ্রেস প্রার্থী অনেক ভোট পেয়েছেন—তাহলে কি এটা নিশ্চিত যে প্রিয়বাবুই সেখানে রিগিং করেছিলেন। যদি এটাই ঘটনা হয় তাহলে আমরা সাঁকরাইল বিধানসভা কেন্দ্রে ও শিবপুর বিধানসভা কেন্দ্রে সেবার বামপন্থী সদস্যরা নির্বাচিত হয়েছিলাম ৮৭ সালের বিধানসভা নির্বাচনে, সেই দুটি জায়গায় এবারে আমরা পরাজিত হয়েছি। কাজেই হাওড়ার মানুষ তাদের অভিজ্ঞতার ভিত্তিতে দেখেছে যে, তিনি যে প্রতিশ্রুতি দিয়েছিলেন সেটা ধাপ্পা দিয়েছিলেন, তাই তদানীন্তন বাণিজ্যিক মন্ত্রীকে হাওড়ার মানুষ প্রত্যাখাত করেছেন। তাই সেদিন হাওড়াতে কংগ্রেস প্রার্থীর পরাজয় হয়েছিল—এটাই ঘটনা। তাই ঐসব বলে কিছু হবে না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণ পশ্চিমবাংলার মানুষের অভিজ্ঞতা থেকে প্রকাশিত হয়েছে তাই সেই ভাষণকে এবং আমাদের পক্ষ থেকে যে ধন্যবাদসূচক প্রস্তাব আনা হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[6-45 — 7-00 P.M.]

**শ্রী বঙ্কিম বিহারী মাইতি :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১৫ই জানুয়ারী মাননীয় রাজ্যপাল এই বিধানসভা ভবনে তাঁর যে বক্তব্য রেখেছেন আমি তার পূর্ণ সমর্থন করছি এবং আমার দলের পক্ষ থেকে সমর্থন জানাচ্ছি। এখানে এই সরকারের যেসমস্ত উন্নয়নমূলক কাজ হয়েছে যেমন পঞ্চায়েত, কুটির শিল্প, সমবায়, সেচ, সড়ক ইত্যাদি তিনি তার প্রশংসা করেছেন। তিনি হলদিয়া, বক্রেশ্বরের কাজের মধ্য দিয়ে যে বেকারত্বের সমাধান হবে সে কথাও বলেছেন। তিনি পশ্চিমবঙ্গে জল সরবরাহ, বিদ্যুত সরবরাহ, ভূমিহীন কৃষক, অনগ্রসর আদিবাসী উপজাতিদের গৃহ নির্মাণ ইত্যাদি ব্যাপারে এই সরকার যে কাজ করে চলেছেন তার প্রশংসা করেছেন। আমার মনে হয় এটা নিশ্চিতভাবে সর্ববাদী সম্মত হওয়া উচিত, পশ্চিমবঙ্গের পক্ষ থেকে সমস্ত মানুষের সমর্থন করা উচিত। আজকে কংগ্রেসের বন্ধুরা তা করতে পারলেন না, তাঁরা বিরোধিতা করলেন। তাঁরা যদি বেকারত্ব দূর করার দাবি রাখতেন এবং বেকারদের জন্য উন্নয়ণের দাবি আরো বেশী করে করতেন তাহলে আমি বুঝতাম পশ্চিমবঙ্গের পক্ষে তাঁরা বলছেন। আমি সৌগত বাবুর বক্তৃতা শুনলাম, তিনি প্রথমে বক্তব্য রাখলেন সংখ্যালঘু

সরকার চলছে কেন্দ্রে। কিন্তু আমি স্মরণ করিয়ে দিতে চাই তিনি জনতা আমলে এম. পি. ছিলেন না? তিনি তখন মন্ত্রী হননি? চরণ সিং-এর নেতৃত্বে তিনি মন্ত্রী ছিলেন না? আজকে বোধ হয় সেকথা তিনি ভুলে গেছেন। সেই কথা ভুলে গেছেন বলেই বলছেন ভি. পি. সিং-এর সরকার সংখ্যালঘু, তাই কেন্দ্রে যে কাজ হবে তা ভাল কাজ হবে না। বামফ্রন্ট যারা আছে তাঁরা তাঁর লেজুড় ধরে আছেন সেই কথা বলেছেন। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, কংগ্রেসী বন্ধুরা বলেছেন নির্বাচনে কারচুপি হয়েছে। আপনারা কি জানেন না রাজীব গান্ধীর কেন্দ্রে যেসমস্ত জায়গায় কারচুপি করা হয়েছিল রাজমোহন গান্ধী তার প্রতিবাদ করেছিলেন, সবগুলিতে পুনর্নির্বাচন হয়েছে। ইন্দিরা গান্ধী এলাহাবাদ হাইকোর্টের বিচারে পরাজিত হয়েছিলেন, কিন্তু এত নির্লজ্জ যে তিনি পদত্যাগ করেননি। অতএব কংগ্রেস এই দিক থেকে বলতে অভ্যস্ত। নির্বাচনে কারচুপি তাঁরাই করে থাকেন, একথা বলে কিছু লাভ নেই। কংগ্রেস এই বিধানসভায় বলেছিল যে, এবারের লোকসভা নির্বাচনে তারা বিপুল ভোটে জিতে আসবে। কিন্তু দেখা গেল তারা শেষ হয়ে গেছে আবার এখন থেকেই তারা বলতে আরম্ভ করেছে যে, এবারকার বিধানসভা নির্বাচনে আপনারা পরাজিত হয়ে এই দিকে বসবেন, আর আমরা ঐ দিকে বসব। এই কথা বলতে আপনাদের লজ্জা লাগে না। আপনারা নির্লজ্জের মত কথা বলে যাচ্ছেন। আপনাদের মুখে এই কথা বলার শোভা পায় না। আমি সর্বশেষে বলতে চাই যে, একটি হিংস্র বাঘ ২৪ পরগণার গ্রামাঞ্চলে এসেছিল। তাকে বিভিন্ন অস্ত্র দিয়ে সবাই মিলে মারতে মারতে মেরে ফেলেছিল। তেমনি করে আমাদের সবাইকে এই কংগ্রেসনিধন করতে হবে। যার যা অস্ত্র আছে তাই নিয়ে সকলকে এগিয়ে আসতে হবে। ওদের একজন বক্তাও যাতে এখানে এসে আর বক্তব্য রাখতে না পারে সেই চেষ্টা করতে হবে। ওরা এখন থেকে বলতে শুরু করে দিয়েছেন নির্বাচনে কারচুপি হয়েছে রাজ্যপালের ভাষণের উপর এই কথা বলছেন। আমি ওদের কংগ্রেসী বলে মনে করি না। কংগ্রেস হল সুভাষচন্দ্রের কংগ্রেস, জওহরলালের কংগ্রেস, সেই কংগ্রেসী ওরা নন। রাজদ্রোহ করে ক্ষুদিরামের ফাঁসি হয়েছিল। সেই কংগ্রেসী ওরা নন। নোয়াখালিতে যখন হাঙ্গামা হয়েছিল তখন সেখানে গান্ধীজী গিয়েছিলেন। কমলাপতিও নির্বাচনের আগে বলেছিলেন আজকের কংগ্রেস হচ্ছে গুন্ডা, খুনী, সমাজবিরোধীদের কংগ্রেস। ওরা হচ্ছেন সেই দলভুক্ত। সেই জন্য আমি বলব যে, ওদের মুখে এই সব কথা বলার শোভা পায় না পরিশেষে আমি রাজ্যপালের ভাষণকে পূর্ণ সমর্থন জানিয়ে ওরা যে প্রস্তাব দিয়েছেন তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, গত ১৫ তারিখে রাজ্যপাল মহোদয় যে ভাষণ এই বিশেষ অধিবেশনে রেখেছেন আমি তাকে পূর্ণ সমর্থন জানাচ্ছি আর সরকার পক্ষের অন্যতম মাননীয় সদস্য শ্রী ননী কর মহাশয় যে ধন্যবাদ সূচক প্রস্তাব এখানে রেখেছেন আমি তাকে সমর্থন জানিয়ে কয়েকটি কথা বলতে চাই। গতকাল থেকে বিরোধী পক্ষের সদস্যরা এখানে নানারকম বক্তব্য উপস্থাপিত করে যাচ্ছেন। রাজ্যপালের ৩৪ দফা বক্তব্যের মধ্যে রাজ্যসরকার এ পর্যন্ত কি ধরনের গণমুখী কর্মসূচী গ্রহণ করেছেন, রূপায়িত করেছেন এই সম্পর্কে তারা একটি দফাও দেখতে পান নি এবং ১৯৯০-৯১ সালের জন্য যে কর্মসূচী নেওয়া হয়েছে সেটাও তারা দেখতে পাননি। তারা দেখবেন কি করে? যারা জঙ্গলের হিংস্র পশুর মত বসবাস করে তাদের সঙ্গে এদেরও সেই একই রকম চরিত্রের মিল

দেখা যাচ্ছে আমরা দেখলাম রাজ্যপাল যখন ভাষণ দিচ্ছিলেন তখন ওরা যে ধরনের চীৎকার শুরু করেছিলেন তাতে এই ভাল কাজ-এর কথাগুলি শুনতে পাবেন কি করে? শুনতে পাবেন না, চোখে দেখতেও পাবেন না চোখে দেখতে পাচ্ছেন না বলেই ওরা ১৯৭০ সাল থেকে ১৯৭৭ সাল পর্যন্ত খুন, সন্ত্রাসের রাজত্ব সৃষ্টি করেছিলেন। এখন আর সেই খুন সন্ত্রাসের রাজত্ব সৃষ্টি করতে পারছেন না বলেই তাদের গায়ের জ্বালা ধরেছে। এই বিধানসভায় এখন তারা সেই ভাবেই বলতে শুরু করেছেন যে, পশ্চিমবাংলায় নাকি আইন শৃঙ্খলা নেই। এখানকার নাকি হাজার হাজার মানুষ গ্রাম-ছাড়া, শহর-ছাড়া হয়ে রয়েছে, কোথায় নাকি চলে যাচ্ছে। ওদের নাকি খুঁজে পাওয়া যাচ্ছে না ওরা যে জায়গার মানুষ ওরা যাদের স্বার্থ রক্ষা করেন, তাদের কথাই বলছেন। ওরা বলছেন যে, রাজ্যপালের ভাষণে কোন মানুষের কল্যাণের কথা বলা হয়নি।

এরা পড়বেন না তাহলে বুঝবেন কি করে? তা ছাড়া এখানে যে সমস্ত কর্মকান্ড চলছে সেগুলি ওদের মনঃপুত হচ্ছে না সেইজন্য উল্টো পাল্টা কথা বলছেন। আজকে বাস্তব ক্ষেত্রে ক্ষমতার বিকেন্দ্রীকরণ করে সমস্ত দপ্তরের সমস্ত রকমের পরিকল্পনা একটা উন্নত পর্যায়ে নিয়ে গিয়ে যেভাবে কান্ড চালানো হচ্ছে সেটা ওরা সহ্য করতে পারছেন না, তাই ওদের গায়ে এতো জ্বালা ধরছে। এই প্রসঙ্গে বলতে গিয়ে আমি প্রথমেই সমবায়ের কথায় আসি। গ্রামে বিশেষ করে কৃষকদের স্বার্থ রক্ষা করার জন্য যে সমস্ত সমবায় সমিতিগুলি ছিল আমরা অতীতে দেখেছি তার সমস্ত টাকা পয়সা ওরা তছনছ করতো এবং সেগুলি এক একটি বাস্তু ঘুঘুর বাসায় পরিণত হয়েছিল। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর বেশীরভাগ ক্ষেত্রে সেই সমস্ত বাস্তুঘুঘুর বাসা ভাঙ্গা গিয়েছে এবং মাননীয় রাজ্যপালের ভাষণেও সেকথার উল্লেখ করা আছে। নতুন সদস্য সেখানে যা নেওয়া হয়েছে তাতে এ বছর ১ কোটি ৩০ লক্ষ ৪৪ হাজার ২৬ জনকে নতুন সদস্য করা হয়েছে। এর মধ্যে ১ কোটি ৩৫ হাজার ২৩৫ জন হচ্ছে একেবারে পিছিয়ে পড়া অংশের মানুষ। তা ছাড়া সমবায়ের মাধ্যমে গত বছর সার বিলি করা হয়েছে বিনামূল্যে তিন লক্ষ মেট্রিক টনের মতন এবং চলতি বছরে প্রায় ৪ লক্ষ মেট্রিক টন সার বিলি করা হবে। স্যার, ওরা ভোটের কথা বলেছেন এবং বলতে গিয়ে বলেছেন যে ভোটের সময় নাকি বামফ্রন্টের পক্ষ থেকে গ্রামে গ্রামে নেতারা গিয়ে সাম্প্রদায়িকতার সুড়সুড়ি দিয়ে ভোট নিয়েছে। এটা স্যার, একেবারেই অসত্য কথা। ভোটে হেরে গিয়ে কিছু বলতে হবে তাই এসব কথা বলেছেন। নিজেদের দলের অপরাধকে তারা অস্বীকার করেছেন এবং তা অস্বীকার করবার জন্যই এইসব অবান্তর কথা বলেছেন। মুর্শিদাবাদ জেলার কথা স্যার, আমি জানি। সেখানে বিশেষ করে কাটরা মসজিদের ঘটনাকে কেন্দ্র করে ওরা এবারে নির্বাচনী বৈতরণী পার হবার চেষ্টা করেছিলেন। গ্রামে গ্রামে গিয়ে ওরা বলেছেন যে রাজীব গান্ধী রাম রাজত্ব তৈরী করে দেবেন এবং অপর দিকে মুসলমান প্রধান এলাকাগুলিতে গিয়ে সে কথা অস্বীকার করেছেন এবং বলেছেন যে বিদেশী রাষ্ট্র যারা ভারত সরকারের বিরোধী, কংগ্রেসের বিরোধী তারা এই সমস্ত প্রচার করছে। মুসলমানপ্রধান এলাকাগুলিতে গিয়ে তারা আরো বলেছেন যে বামপন্থীরা ২৪শে জুন, '৮৯ সালে ৫ হাজার মুসলমানকে বলি দিয়েছে যারা কাটরা অভিযানে গিয়েছিল। স্যার, আমরা কিন্তু দেখেছি কাটরা অভিযানের সময় ব্লক কংগ্রেস প্রেসিডেন্ট, যুব কংগ্রেসের প্রেসিডেন্ট গ্রামে গ্রামে সংগঠন করে মানুষকে কাটরাতে

পাঠাবার চেষ্টা করেছে, জোর করে লোক পাঠিয়েছে। সেখানে নানান অসত্য সব কথা মুসলমান এলাকাগুলিতে গিয়ে বলেছে। আর হিন্দু এলাকায় গিয়ে ওরা বলেছে রাজীব গান্ধী বলেছেন রাম রাজত্ব তৈরী করবেন এবং মুসলমানদের দালাল হচ্ছে বামফ্রন্ট এবং জনতা দল। এতেই স্যার, প্রমাণিত হয় কারা সাম্প্রদায়িক। এর বহু নজিরও আছে। এই সমস্ত কথা বলে ওরা নির্বাচনী বৈতরণী পার হবার চেষ্টা করেছেন। স্যার, আর একটি কথা আমি বলছি, ১৯৭০ সাল থেকে ১৯৭৪ সাল পর্যন্ত আমরা দেখেছি যে এরা নিজেরা নিজেদের মধ্যে কোঁদল করে নিজেরা নিজেদের খুন করেছেন। ওনারা নিজেদের কোঁদলে নিজেরা নিজেদের খুন করেছেন। কেন্দ্রীয় স্বরাষ্ট্র দপ্তরের এক প্রতিনিধি দল, তারা এসে তদন্ত করে গেছেন এবং কেন্দ্রীয় মন্ত্রীসভাতে তা উত্থাপন করেছিলেন, তারা তাদের পরিসংখ্যান দিয়েছেন এবং এই ভাবে নিজেরা যখন আর নিজেদের ঘর সামলাতে পারছেন না তখন নিজেদের মধ্যে খুনোখুনি করে অন্যের ঘাড়ে দোষ চাপাবার চেষ্টা করেছেন, এই হচ্ছে এদের চরিত্র। এ' সময়ের মধ্যে দেখেছি ট্রেণের যারা যাত্রী, তাদেরও ওরা খুন করেছে। সেই সময় ১৩৯ জনকে খুন করেছে, ২৫৭ টি ঘটনা ট্রেণে ছিনতাই ঘটেছে। ওদের সময়ে নারী ধর্ষণের ঘটনা ঘটেছিল ৩৮১ টি। এ' সময়ের মধ্যে বামপন্থী কর্মীদের ওরা খুন করেছিল, তার সংখ্যা ছয় হাজার ৭৪৩ জন। এই হচ্ছে ওদের রাজত্ব কালের চিত্র। বামফ্রন্টের আমলে পশ্চিমবাংলাতে এই রকম ধরনের কোন ঘটনা ঘটেছে, এটা প্রমাণ করতে পারবেন না। ওরা সব সময় নিজেদের দোষকে ঢাকা দেবার জন্য এই কথা তারা আজকে বলছেন। রাজ্যপাল যে ভাষণ দিয়েছেন, এবং তার উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে, তাকে সমর্থন জানিয়ে এবং বিরোধী পক্ষ থেকে যে সমস্ত সংশোধনী আনা হয়েছে, তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

## ADJOURNMENT

The House was adjourned at 7.00 p.m. till 1.00 p.m. on Friday, the 19th January, 1990 at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Friday, the 19th January, 1990 at 1.00 p.m.

### PRESENT

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 12 Ministers, 3 Ministers of State and 168 Members.

[1-00 – 1-10 P.M.]

### Starred Question

### (for which oral answers were given)

**১৯৮৯-৯০ সালের শুখা মরসুমে কৃষি-মজুরদের ভরতুকি দিয়ে চাল সরবরাহের লক্ষ্যমাত্রা**

*৮। (অনুমোদিত প্রশ্ন নং *১৬।) **শ্রীঅমিয় পাত্র :** খাদ্য ও সরবরাহ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৯-৯০ সালের শুখা মরসুমে ভরতুকি দিয়ে কৃষি-মজুরদের চাল সরবরাহের লক্ষ্যমাত্রা কত ছিল :

(খ) ভরতুকিপ্রাপ্ত কৃষি-মজুরদের মোট সংখ্যা কত ; এবং

(গ) এ বাবদ মোট ব্যয়ের পরিমাণ কত ?

(Noise)

**শ্রী নির্মল কুমার বোস :**

(ক) এ বছরে মুখ্য মরশুমে পশ্চিমবঙ্গের ভূমিহীন কৃষিমজুর ও তাঁদের পরিবারের লোকদের চার সপ্তাহের জন্য প্রতি সপ্তাহে মাথাপিছু এক কিলোগ্রাম (শিশুদের অর্ধেক পরিমাণ) চাল সুলভ হারে রেশন দোকান মারফৎ বিলি করার সিদ্ধান্ত নেওয়া হয়। এজন্যে পশ্চিমবঙ্গ অত্যাবশ্যক পণ্য সরবরাহ নিগমের মাধ্যমে মোট ৩৫,৯৩৮.০৬৬ মেট্রিক টন চাল কেনা হয়েছে।

(খ) ভরতুকি প্রাপ্ত সকল কৃষিমজুর এবং তাঁদের পরিবারভুক্ত সদস্যদের মোট সংখ্যা ৯,৩০,৪৫,৫২৫।

(গ) উপরোক্ত প্রকল্পের চাল দু'ভাবে কেনা হয়েছে :

(১) অন্ধ্রপ্রদেশ থেকে ১১,০৪০ মেট্রিক টন এবং (২) পশ্চিমবঙ্গের বিভিন্ন জেলা

থেকে ২৪,৮৯৮.০৬৬ মেট্রিক টন। এই মুখ্য খাতে ব্যয়ের পরিমাণ যথাক্রমে ৫,৫২,০০,০০০ টাকা এবং ১০,৬৪,৬৬,৮৪৫.৭৫ টাকা। এছাড়া ব্যাঙ্ক ঋণের ওপর ৩১শে জানুয়ারী, ১৯৯০ তারিখ পর্যন্ত দেয় সুদের পরিমাণে ২২,১৯,৭৯৬.৮৮ টাকা। অর্থাৎ সাকুল্যে মোট ব্যয়ের পরিমাণ দাঁড়াবে ১৬,৩৮,৮৫,৬৪২.৬৩ টাকা। তদুপরি চান পরিবহন খাতে আনুমানিক ব্যয় মোটামুটি ১ কোটি টাকা। অর্থাৎ মোট ব্যয় ১৭,৩৮,৮৫,৬৪২.৬৩ টাকা। যেহেতু চালের প্রতি কিলোগ্রাম টাঃ ২.২৫ হারে বিক্রয়মূল্য পাওয়া গেছে। তাই চালের দামের জন্য ভরতুকির পরিমাণ ৮,৭০,৭৯,১২১.৬৩ টাকা এবং পরিবহণ খাতে খরচের পরিমাণ আনুমানিক ১ কোটি টাকা।

(গোলমাল)

(একাধিক কংগ্রেস (আই) সদস্য বক্তব্য রাখার চেষ্টা করেন।)

(গোলমাল)

(এই সময় কংগ্রেস (আই) সদস্যরা সভাকক্ষ ছেড়ে চলে যান।)

**শ্রীনির্মল কুমার বোস** : ভরতুকির পরিমাণ এবং পরিবহণ খাতের খরচের পরিমাণ মিলিয়ে আসলে খরচ হয়েছে ৯,৭৬,৭১,৯২১.৬৩ টাকা।

**শ্রীপ্রশান্ত কুমার শূর** : স্যার, বারবার ওঁরা এই সব করে আমাদের অধিবেশন চালাতে বাধা দেবেন! এর কি কিছু করার নেই?

**মিঃ স্পীকার** : আমার মনে হয় এসব ইগনোর করাই বেটার। গুরুত্ব না দেওয়াই ভাল।

**শ্রীউপেন্দ্রনাথ কিস্কু** : অন্ধ্রপ্রদেশ থেকে যে চাল কেনা হয়েছে, সেটা কি দামে কেনা হয়েছে?

**শ্রীনির্মল কুমার বসু** : আমরা যে চাল কিনেছি সেখানে আমাদের প্রতি কেজি গড়ে ৪ টাকা ১২ পয়সা দরে কেনা হয়েছে এবং সেটা ওখান থেকে অর্থাৎ বিজয়ওয়াড়া, গুন্টুর থেকে আনার জন্য পরিবহণের খরচ, ব্যাঙ্কের সুদ, তারপর ইনস্যুরেন্স খরচ, তারপর ই.সি.এম.সি এ্যডমিনিষ্ট্রেটিভ চার্জেস, কমিশন সব কিছু মিলিয়ে যদি বিক্রি করতে যাই তখন খরচ গিয়ে দাঁড়ায় প্রায় ৫ টাকা।

**শ্রীদেবপ্রসাদ সরকার** : মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, ভরতুকি দিয়ে কৃষি মজুরদের চাল সরবরাহের ব্যবস্থা সেটা শুখা মরসুমের জন্য, অল্প সময়ের জন্য করেছেন, এটা সারা বছর এই চাল সরবরাহ করার কোন পরিকল্পনা আছে কি?

**শ্রীনির্মল কুমার বসু** : আমরা গত বছর ১২ সেপ্টেম্বর তারিখে বিধানসভায় এই প্রকল্পের কথা ঘোষণা করি। আমাদের প্রকল্পটা হচ্ছে, শুখা মরসুমে যে সময় ক্ষেত-মজুরদের কোন রকম কাজ থাকে না সেই সময় ভরতুকি দিয়ে চাল দেবার ব্যবস্থা করেছি। শুখা মরসুমতো ১২ মাস হয় না, অন্য সময় তারা কাজ পায়। আমরা প্রথমবার দেরীতে আরম্ভ করেছি, সেইজন্য ১ মাস দিয়েছি। আগামী বছর আমরা ২ মাস দেব। এখন আমরা চেষ্টা

করছি ভাদ্র এবং আশ্বিন এই ২ মাস দেওয়া যায় কিনা।

**শ্রীপুলিন বেরা** : মাননীয় মন্ত্রী মহাশয় বলবেন কি, এই ক্ষেত-মজুরদের সংজ্ঞাটা কি? দেখা যাচ্ছে, যাদের কিছু জমি আছে, কিন্তু মজুর খাটেন জীবিকা অর্জনের জন্য আর যারা কেবল জীবিকা অর্জনের জন্য পরিশ্রমের উপর নির্ভর করেন। এই দুই ধরনের মধ্যে আপনি কোন মানটাকে স্থিরীকৃত করছেন?

**শ্রীনির্মল কুমার বসু** : আমি বলেছি, ভূমিহীন কৃষিমজুর যাদের কোন জমি নেই এবং মজুরের কাজ করেন। আরো আমরা বলেছি, কারা এই পর্যায়ে পড়বেন, কাদের নাম এই প্রকল্পের জন্য তালিকাভুক্ত করা হবে সেটা গ্রাম-পঞ্চায়েত কৃষক সংগঠন-এর সঙ্গে পরামর্শ করে তালিকাভুক্ত করবেন। এইভাবে এবার করা হয়েছে। এর কোন রকম পরিবর্তনের দরকার আছে কিনা—আগামী বছর সময় আছে, আমরা পরে বিবেচনা করবো। এখন অবধি আছে ভূমিহীন ক্ষেতমজুর।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস** : মাননীয় মন্ত্রী মহাশয় আপনি ভরতুকি দিয়ে যে চাল দেবার প্রচেষ্টা নিলেন সেখানে দেখা যাচ্ছে, ভূমিহীনদের তালিকা সর্বত্র কোথাও নেই, কংগ্রেস আমলের তালিকা আছে, তাতে জোরদারদের নাম আছে। যেখানে কংগ্রেসের গ্রাম-পঞ্চায়েত তাঁরা সেখানে সমস্ত নীতি লঙ্ঘন করেছেন। সেক্ষেত্রে আপনি শুধুমাত্র গ্রাম-পঞ্চায়েতগুলিকে দায়িত্ব দিয়েছেন। বহু গ্রাম-পঞ্চায়েত কংগ্রেসীদের আছে। তাঁরা ইচ্ছাকৃতভাবে ভূমিহীনদের বঞ্চিত করছেন। এইরকম দৃষ্টান্ত বহু আছে। এই ব্যাপারে চেক্সের জন্য কোন রকম চিন্তা-ভাবনা করছেন কি যাতে সঠিকভাবে ভূমিহীনরা পেতে পারেন?

**[1-10 – 1-20 PM]**

**শ্রীনির্মল কুমার বোস** : আমরা এটা মনে করেছি যে গ্রাম-স্তরের তালিকা গ্রাম-পঞ্চায়েতের হাতে দেওয়ার দরকার। সেখানে নানা দলের সদস্যেরা গ্রাম-পঞ্চায়েতের দায়িত্বে আছেন। আমরা আশা করি যে তাঁরা দায়িত্বপূর্ণভাবেই এই কাজ করবেন। তবে আমাদের কাছে অভিযোগ আছে যে ভূমিহীন ক্ষেতমজুর ছাড়াও কিছু কিছু লোকের নাম তালিকাভুক্ত হয়েছে, তা এতে আতঙ্কিত হবার কিছু নেই। এবারে যে কাজটা করা হল সেই অভিজ্ঞতার ভিত্তিতে কিছু ত্রুটি বিচ্যুতি দেখা গেলে আগামী বছর সেটা ভালভাবে করার চেষ্টা করব।

**শ্রীকামাখ্যানন্দন দাসমহাপাত্র** : মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর জবাবী ভাষণে বললেন যে আগামী বছর ২ মাস শুখা মরশুমে ভর্তুকী দিয়ে রেশন দেবার চেষ্টা করবেন তা এই রেশনের তালিকা নির্ণয়ের সময় পঞ্চায়েত ভিত্তিতে কৃষক সংগঠনের সঙ্গে পরামর্শ করে করা হবে। কিন্তু পশ্চিমবঙ্গে কৃষক সংগঠন ছাড়াও ক্ষেত-মজুর সংগঠন এবং ক্ষেত-মজুর ইউনিয়ন আছে। এদের সঙ্গেও কনসাল্ট করার কোন ব্যবস্থা গ্রহণ করবেন কি?

**শ্রীনির্মল কুমার বোস** : মাননীয় সদস্য ঠিকই বলেছেন। কৃষক সংগঠন ছাড়াও ক্ষেতমজুর সংগঠন আছে, এবং উনি যে ক্ষেতমজুর সংগঠনের সঙ্গে যুক্ত আমি তাঁদের পক্ষ থেকেও নিবেদন পেয়েছি যাতে তাঁদেরও এই আলোচনায় যুক্ত করা হয়। আমি মনে করি এটা একটা সংগত প্রস্তাব। আগামী বারে যখন পঞ্চায়েতে নাম তালিকাভুক্ত করা হবে তখন ক্ষেতমজুর

সংগঠনের সাথে যাতে পরামর্শ করা হয় সে কথার উল্লেখ থাকবে।

**শ্রীসুমন্ত কুমার হীরা** : মাননীয় মন্ত্রী মহাশয়, আপনি কৃষি ক্ষেত-মজুরদের চাল সরবরাহের পরিকল্পনা পশ্চিমবঙ্গে যেটা করলেন, ইতিপূর্বে পশ্চিমবঙ্গ ছাড়া অন্য কোন রাজ্যে হয়েছিল কিনা এবং এ রকম কোন দৃষ্টান্ত আছে কিনা জানাবেন?

**শ্রীনির্মল কুমার বোস** : আমরা এ বিষয়ে খোঁজ খবর করেছি। তামিলনাড়ু এবং অন্ধ্রপ্রদেশে ভর্তুকী দিয়ে অন্য রকম কিছু করার ব্যবস্থা আছে, কিন্তু ভূমিহীন কৃষক এবং ক্ষেতমজুর যাদের বছরের সব সময়ে কাজ থাকে না তাদের জন্য ভর্তুকী দিয়ে চাল দেওয়ার ব্যবস্থা ভারতবর্ষের মধ্যে এই প্রথম।

**শ্রীশীশ মহম্মদ** : মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে আগামী বার এই ভর্তুকী দিয়ে চাল সরবরাহের ব্যবস্থা দুমাসের জন্য করা হবে আমার প্রশ্ন হচ্ছে এই শুখা মরশুমে চাল দেওয়ার ব্যাপারে বিভিন্ন মতামত আছে, তা এই ব্যাপারে সরকারী পক্ষের এম. এল. এদের সঙ্গে কথা বলে—অর্থাৎ, ২ মাসের জন্য চাল দেবার ব্যবস্থা করার আগে এম. এল. এ.দের সঙ্গে আলোচনা করে কথা বলবেন কি?

**শ্রীনির্মল কুমার বোস** : মাননীয় সদস্যরা এই বিষয় নিয়ে প্রস্তাব পাঠাবেন। এই প্রকল্পের জন্য সকলের সঙ্গেই আলোচনা করা হলে এবং দরকার হলে বৈঠকও করা হবে।

### নদীয়ার কোতয়ালী থানার অন্তর্গত সরকারী মৎস্যখামারের জলা-সমূহ স্থানীয় মৎস্যচাষীদের সমবায় সমিতির হাতে অর্পণ

*৯। (অনুমোদিত প্রশ্ন নং *২৩।) **শ্রীসাধন চট্টোপাধ্যায় ঃ** মৎস বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) নদীয়া জেলার কোতয়ালী থানা এলাকায় অঞ্জনা নদীস্থ রাজ্য সরকারের মৎস্য খামার (ফিশ ফার্ম)-এর জলা-সমূহ এলাকার মৎস্যচাষীদের/মৎস্যজীবীদের দ্বারা গঠিত সমবায় সমিতির হাতে সমর্পণ করার কোনও পরিকল্পনা রাজ্য সরকার গ্রহণ করেছেন কি : এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর হ্যাঁ হলে, তার রূপরেখা কিরূপ?

**শ্রী কিরণময় নন্দ ঃ**

ক) হ্যাঁ।

খ) মৎস্য দপ্তরের অধীন অঞ্জনা ফিসফার্মকে দুইটি মৎসজীবী সমবায় সমিতি যথা : দোগাছিয়া অঞ্চল সমবায় সমিতি লিমিটেড ও অঞ্জনা মৎস্যজীবী সমবায় সমিতিকে হস্তান্তরের প্রস্তাব রাজ্য সরকার গ্রহণ করেছেন। অঞ্জনা ফিস ফার্মের মোট ৪৩.৩৫ হেক্টর [illegible] মধ্যে দোগাছিয়া গ্রাম-পঞ্চায়েত মৎস্যজীবী সমবায় সমিতিকে ১৪.৫৭ হেক্টর ও নবগঠিত অঞ্জনা মৎস্যজীবী সমবায় সমিতিকে ২৮ হেক্টরের কিছু বেশি জলকর দীর্ঘমেয়াদী বন্দোবস্ত দেওয়া হবে। উক্ত সমিতি দুটি সরকার অনুমোদিত বিভিন্ন সংস্থা যথা রাজ্য ও কেন্দ্রীয় মৎস্যজীবী সমবায় সমিতি, নদীয়া

জেলা মৎস্যজীবী উন্নয়ণ সংস্থা ও রাষ্ট্রীয় ব্যাঙ্কগুলি থেকে তহবিল সংগ্রহ করে জলাশয়গুলিতে উন্নত প্রথায় মাছ চাষের কর্মসূচী গ্রহণ করবে। বাকী প্রায় ০.৫০ হেক্টর আতুর ও লালন পুকুরে সরকারী তত্ত্বাবধানে মৎস্যবীজ উৎপাদন করা হবে।

**শ্রীপ্রভঞ্জন মণ্ডল** : মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই যে সমবায় সমিতিগুলিকে দেবার পরিকল্পনা হয়েছে এই সম্পর্কে বিগত দিনের সমবায় সমিতিগুলি থেকে আপনার কি ধরনের অভিজ্ঞতা হয়েছে ; এতে লাভ হবে, না লোকসান হবে বলে আপনি মনে করছেন?

**শ্রীকিরণময় নন্দ** : এটা ঠিকই যে, এর আগে, বামফ্রন্ট সরকার আসার আগে যে সমস্ত সমবায় সমিতিগুলিকে জলের ব্যবস্থা দেওয়া হয়েছিল সেগুলো লোকসানে চলতো। অবস্থা অত্যন্ত খারাপ ছিল। এ সমস্ত সমবায় সমিতির অস্তিত্ব কাগজে-কলমেই কেবলমাত্র ছিল। কিন্তু বামফ্রন্ট সরকার আসার পর ঐসব সমিতিতে নির্বাচনের ব্যবস্থা করা হয়েছে। এখন অধিকাংশ মৎস্যজীবী সমবায় সমিতি লাভজনক অবস্থায় চলছে।

**শ্রীসাত্ত্বিক কুমার রায়** : মাননীয় মন্ত্রী জানাবেন কি, এই যে সমবায় সমিতিগুলি আছে তাতে যে সমস্ত সদস্যরা আছেন তাঁরা সবাই ধীবর, নাকি অন্য সম্প্রদায়ের লোকও এতে আছে ?

**শ্রীকিরণময় নন্দ** : মৎস্যজীবী, যারা মূলতঃ মৎস্য চাষের উপরই জীবিকা নির্বাহ করেন, তাদেরকেই ধীবর বলে আখ্যা দেওয়া হয়। আমাদের যে সমস্ত সমবায় সমিতি রয়েছে সেগুলো মূলত: ধীবর সম্প্রদায়ের লোকদের নিয়েই তৈরী হয়েছে।

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস** : এই মৎস্যজীবী সমবায় সমিতিগুলিতে অতীতে কংগ্রেস আমলে এবং বর্তমানে বামফ্রন্ট সরকারের আমলেও যারা জন্মসূত্রে ধীবর নয়, দেখা যাচ্ছে তারাও ঢুকে পড়েছে।

**মি: স্পীকার** : হবে না, হবে না ; স্টেটমেণ্ট অফ ফ্যাক্টস করছেন। অতীতে ছিল, এখনো হচ্ছে—এইসব কি বলছেন?

**শ্রীজয়ন্ত কুমার বিশ্বাস** : আমার প্রশ্ন হচ্ছে, ভুয়া মৎস্যজীবী সমবায় সমিতি হুড়হুড় করে বেড়ে যাচ্ছে, এই সম্পর্কে আপনার কাছে খবর আছে কিনা?

**শ্রীকিরণময় নন্দ** : এ-সম্পর্কে সঠিক তথ্য দিলে তদন্ত করে দেখবো।

**শ্রী তোয়াব আলি** : আপনি বললেন যে, যারা মৎস্যজীবী তাদেরকেই সমিতির সদস্য করা হচ্ছে। কিন্তু বিগত দিনে যারা মৎস্যজীবী নয় তারাও ঐসব সমিতিতে ঢুকে পড়েছে। কাজেই তাদের বাদ দেবার কোন পরিকল্পনা আপনার আছে কিনা?

**শ্রীকিরণময় নন্দ** : ইতিমধ্যে সমস্ত জায়গায় নির্দেশ দেওয়া হয়েছে যে, অমৎস্যজীবী, যারা মৎস্যজীবী সমবায় সমিতিতে রয়েছেন, তাদের যেন বাদ দেওয়া হয় এবং সেইমত বহু এই ধরনের লোককে ইতিমধ্যে বাদও দেওয়া হয়েছে।

**শ্রীসুভাষ বসু** : মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, আমাদের এলাকায় এবং গোটা

পশ্চিমবঙ্গে আমি শুনেছি যে, বিগত ১২ বছর আগে কতগুলি এই ধরনের ভুয়া সমবায় সমিতি গঠিত হয়েছিল। তারমধ্যে কতগুলিকে আপনি ধরেছেন বা ক্যানসেল করেছেন?

**শ্রীকিরণময় নন্দ** : এরজন্য নোটিশ চাই, তবে বিগত দিনের এই ধরনের সব কয়টি সমিতিরই অবস্থা ছিল খারাপ। কাগজে-কলমেই কেবলমাত্র তার অস্তিত্ব ছিল এবং কিছু মানুষ সেখান থেকে মুনাফা লুটতো।

**পশ্চিমবাংলার বিড়ি-শিল্প শ্রমিকদের কল্যাণ তহবিল দিয়ে হাসপাতাল গঠন**

*১০। (অনুমোদিত প্রশ্ন নং *২৮।) **শ্রী তোয়াব আলি** : শ্রম বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে বিড়ি শ্রমিকদের কল্যাণ তহবিল দিয়ে পশ্চিমবাংলায় একটি আধুনিক হাসপাতাল করার সিদ্ধান্ত আছে ; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' বলে উক্ত হাসপাতালটি কোথায় হবে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক** :

ক) হ্যাঁ

খ) সরকারী সিদ্ধান্তনুযায়ী মুর্শিদাবাদ জেলার তারাপুর (ধুলিয়ানে) হাসপাতালটি যাতে স্থাপিত হয় সে ব্যাপারে অবিলম্বে প্রয়োজনীয় পদক্ষেপ গ্রহণ করার জন্য সম্প্রতি কেন্দ্রীয় শ্রমমন্ত্রীকে অনুরোধ করা হয়েছে।

**শ্রী তোয়াব আলি** : মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে শ্রমমন্ত্রীকে অনুরোধ করা হয়েছে। এই ব্যাপারে বিগত সরকার রাজনৈতিক উদ্দেশ্য প্রণোদিতভাবে অন্য জায়গায় হাসপাতাল তৈরী করার জন্য নিয়ে চলে যাওয়ার জন্য হাসপাতাল তৈরীর কাজ বন্ধ হয়ে গেছে। আমি জানতে চাই বর্ত্তমান সরকারের শ্রমদপ্তরের সঙ্গে এই ব্যাপারে আপনার কোন আলোচনা হয়েছে কিনা।

**শ্রী শান্তিরঞ্জন ঘটক**: বর্তমান যিনি শ্রমমন্ত্রী সম্প্রতি তাঁকে আমি একটা চিঠি লিখেছি, তার জবাব এখনও পাইনি।

**শ্রী গোপালকৃষ্ণ ভট্টাচার্য্য** : মাননীয় মন্ত্রী মহাশয় এই যে বললেন যে বিড়ি শ্রমিকদের জন্য হাসপাতাল করার ব্যবস্থা হচ্ছে। আমার জিজ্ঞাস্য হ'ল তাদের কি ভাবে নির্দ্দিষ্ট করা যাবে যে এরা বিড়ির শ্রমিক? তাদের সংখ্যাটা আপনার যদি জানা থাকে তাহলে বলবেন কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক** : কত শ্রমিক এখন আছে সেটা বলতে পারছি না, নোটিশ দিতে হবে। তবে তাদের একটা আইডেনটিটি কার্ডের ব্যবস্থা আছে এবং সেই আইডেনটিটি কার্ড দেখেই তাদের চিহ্নিত করা যায়। অনেক শ্রমিক বিড়ি কারখানায় কাজ করেন আবার অনেকে ডোমেসটিক অর্থাৎ বাড়িতে ইত্যাদি জায়গায় কাজ করেন। তাদের এই আইডেনটিটি কার্ড লেবার ওয়েলফেয়ার কমিশনার আছেন তিনি দেন এবং বর্ত্তমানে ইউনিয়ন, পঞ্চায়েত এবং

পৌরসভার সাহায্য নিয়ে ইউনিয়নের কাছ থেকে লিষ্ট নিয়ে আমাদের শ্রম দপ্তর দিচ্ছে।

**শ্রী সৌগত রায়** : ব্যাপারটা একটু সিরিয়াস। স্যার, আপনি জানেন ই.এস.আই. কেন্দ্র এবং রাজ্য যৌথভাবে দেখেন। কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে ধুলিয়ানে বিড়ি শ্রমিকদের জন্য হাসপাতাল হবে সেই পরিকল্পনা হয়েছিল। সেই হাসপাতালের জমি নিয়ে কোন জায়গায় হবে এটা নিয়ে ডিসপিউট ছিল। তারপর যখন বরকত সাহেব কেন্দ্রের মন্ত্রী ছিলেন তখন শ্রমমন্ত্রী সাংমা এসে হাসপাতালের ভিত্তিপ্রোস্তর স্থাপন করেছিলেন। মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, কেন্দ্রীয় সরকারের তরফ থেকে কোন টাকা ওই হাসপাতালের জন্য মঞ্জুর করা হয়েছিল কিনা? যদি হয়ে তাকে তাহলে কত টাকা মঞ্জুর হয়েছিল এবং তার কত টাকা খরচ করা হয়েছে?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক** : আগে যেটা সিদ্ধান্ত হয়েছিল সেটা ধুলিয়ানে হবে। সেই ধুলিয়ানে এসটিমেটস ইত্যাদি সব হয়েছিল এবং সেটা কেন্দ্রীয় সরকার গ্রহণ করেছিলেন। বিড়িওয়েল বোর্ড যেটার আমাদের প্রাক্তন শ্রমমন্ত্রী সভাপতি ছিলেন তিনি ওখানে হবার সুপারিশ করেছিলেন এবং সেটা সর্ব্বসম্মত সুপারিশ ছিল। জানুয়ারী মাসে তখনকার দিনের যিনি ওয়েলফেয়ার কমিসনার তিনি একটা নিমন্ত্রণ পত্র আমাকে পাঠান যে ধুলিয়ানে এই হাসপাতালের ভিত্তিপ্রোস্তর স্থাপন হবে এবং সেখানে গনিখান সাহেব থাকবেন। সেই সময় স্টেট লেবার মিনিষ্টার মিঃ সাংমা আসবেন। হঠাৎ সেই দিন দেখা গেল আর একজন এম. এল. এ তিনি একটা কার্ড ইস্যু করেছেন যে সাজানবাড়ির মোড়ে হবে। মিঃ সাংমা সেই সাজানবাড়ির মোড়ে সেই ভিত্তিপ্রোস্তর স্থাপন করে চলে গেলেন। সাজানবাড়ির মোড় ব্যক্তিগত সম্পত্তি, কোন স্যাংসান নেই, কোন ডিসিসান ছিল না। পরবর্ত্তীকালে আমরা ওনাদের লিখেছিলাম ইনিসিয়ালী সেন্ট্রাল গভর্নমেন্টের ডিসিসান ছিল ধুলিয়ানে। আমরা পরে ঠিক করলাম যে ওটা এখানেই হবে কারণ এর কোনরকম রাইম এ্যাণ্ড রিজিন পাওয়া যায়নি। পরে যখন বিন্দেশ্বরী দুবে এসে দেখলেন যে এটা স্যালো ল্যাণ্ড এবং বললেন যে ওটা করলেই ভালো হবে। সেখানে আমাদেরও একটা প্রেস্টিজ ইস্যু ছিল যে অরিজিন্যাল হসপিট্যাল ধুলিয়ানে করলেই ভালো হয়। কারণ অধিকাংশ বিড়ি শ্রমিক ওই জায়গায় বাস করে এবং ওখানে ২০ একর জমি পড়ে আছে। ফারাক্কা অথরিটির কাছ থেকে বিনা পয়সায় ওই জমি পাওয়া যাবে। এইসব স্থির করেই ওখানে অরিজিন্যাল হাসপাতালটি করার সিদ্ধান্ত নেওয়া হয়। তার অন্য যে জমিটা আছে তাতে অনেক প্রাইভেট মালিক আছে এবং ওই জমিতে ভিডিও ক্যাসেট প্রভৃতির দোকান আছে। সেইজন্য স্থির করা হল যে ধুলিয়ানে হাসপাতালটি হবে এবং ওইখানে ছোট ডিসপেনসারি করতে পারা যাবে। এই ব্যাপারে মিঃ পাশোয়ানের কাছে চিঠিও লিখেছি, যে ধুলিয়ানেই সিদ্ধান্ত নেওয়া হয়েছে। সেইভাবেই চিঠি পাঠান হয়েছে।

**শ্রী সৌগত রায়** : টাকা মঞ্জুর হয়েছিল কি?

**শ্রী শান্তিরঞ্জন ঘটক** : টাকাও স্যাংসান করেছিলেন এবং সি. পি. ডব্লিউ. ডি. কে অর্ডারও দেওয়া হয়েছিল।

**১৯৮৯-৯০ সালে পশ্চিমবঙ্গে এনকেফেলাইটিস রোগে আক্রান্ত রোগীর সংখ্যা**

*১১। (অনুমোদিত প্রশ্ন নং *৩৩।) **শ্রীহিমাংশু কুঙর ঃ** স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের

মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, ১৯৮৯-৯০ এই আর্থিক বৎসরে ১৯৮৯ ডিসেম্বর মাস পর্যন্ত সারা পশ্চিমবঙ্গে—

(ক) (১) কতজন লোক এনকেফেলাইটিস রোগে আক্রান্ত হইয়াছে ও (২) কতজন মারা গিয়াছে :

(খ) মেদিনীপুর জেলাতে (১) এই রোগে আক্রান্তদের সংখ্যা কত ও (২) কতজন মারা গিয়াছে ; এবং

(গ) মেদিনীপুর জেলার কোন্ কোন্ ব্লকে এই রোগের প্রাদুর্ভাব বেশী হইয়াছিল?

**শ্রী প্রশান্ত কুমার শূর** :

(ক) (১) ১৯৮৯-৯০ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত এ রাজ্যে মোট আক্রান্ত হয়েছেন—২৫২৭ জন।

(২) আক্রান্ত ব্যক্তিদের মধ্যে মোট মারা গিয়াছেন—৯১৫ জন। (৯১৫)

(খ) (১) ১৯৮৯-৯০ সালের ৩১শে ডিসেম্বর পর্যন্ত এই জেলায় মোট আক্রান্ত হয়েছেন—৬৩১ জন।

(২) মোট মারা গিয়াছেন ২০৩ জন।

(গ) এই রোগের প্রাদুর্ভাব বেশী হয়েছিল নয়াগ্রাম ব্লক, খড়গপুর ১নং ব্লক, মেদিনীপুর সদর ব্লক, ডেবরা ব্লক, কেশপুর ব্লক, নারায়ণগড় ব্লক, জামবনী ব্লকে এবং খড়গপুর ২নং ব্লকে।

**শ্রী হিমাংশু কুঙর** : এই রোগ প্রতিরোধের জন্য কি ব্যবস্থা গ্রহণ করেছেন?

**শ্রী প্রশান্ত কুমার শূর** : এটার একমাত্র প্রতিষেধক যেটা আছে সেটা হচেছ স্প্রে করার। সেখানে আমরা স্প্রে করেছি বিভিন্ন জায়গায়। বিশেষ করে যেখানে আক্রান্ত হয়েছিল সেইসব জায়গাগুলোতে স্প্রে করা হয়েছে, যেমন ৮ হাজার ৭১৫টি গোয়ালঘরে, ১ হাজার ১৪৩টি শুয়োরের খোঁয়ারে, বাড়িতে ১৩ হাজার ৩৪টি এবং বাড়ীর মধ্যে ঘর ৩৩ হাজার ৯৯৯টি ঘরে স্প্রে করা হয়েছে। আমাদের স্বাস্থ্য কর্মীরা বাড়ী বাড়ী যায় এবং রক্ত পরীক্ষা করার জন্যে স্কুল অফ ট্রপিক্যাল মেডিসিন সেখানে আছে। সেখানে একটা এ্যানকেফেলাইটিস স্টাডিজ সেন্টার হয়েছে এবং সেখান থেকে আমাদের স্বাস্থ্য কর্মীরা এলাকায় যান। তাছাড়া ডাইরেক্টরেট থেকেও লোকে গিয়ে সেখানে তদারকি করেন।

**শ্রী হিমাংশু কুঙর** : এই রোগের লক্ষ্মণ কি এবং কি হলে পরে পি.এইচসি. রুর‍্যাল হসপিট্যাল এনে রোগের চিকিৎসার সুযোগ হবে?

**শ্রী প্রশান্ত কুমার শূর** : এই রোগের নানারকম লক্ষ্মণ আছে। এতে নিওরোলজিক্যাল ট্রাবেলও দেখা যায়। এই রোগের উপসর্গ কি কি হতে পারে বা সিষ্টেম হতে পারে তা বলা যাবে না। সেইজন্য কতগুলি ওষুধ ব্যবহার করা হয়। আজ পর্যন্ত এই রোগের কোন ওষুধ ঠিক বের হয়নি। তাই গ্লুকোজ স্যালাইন ইনজেকশান, মেনটল, এ্যানালজেসিক ট্যাবলেট,

পেনিসিলিন প্রভৃতি আদার অ্যান্টিবায়োটিক প্রভৃতি দেওয়া হয়ে থাকে। তবে এই রোগের ঠিক নির্দিষ্ট ওষুধ আজ অবধি বের হয়নি। সুতরাং এই রোগের প্রতিকারের জন্য স্প্রে করা হয় এবং এইসব ধরনের সিম্পটম দেখা দিলেই তাদের চিকিৎসার ব্যবস্থা করা হচ্ছে।

**প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলিকে রুর‍্যাল হাসপাতালে রূপান্তরিত করার সংখ্যা**

*১৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩৭।) শ্রীহিমাংশু কুঙরঃ স্বাস্থ্য ও পরিবারকল্যাণ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ১৯৮৩ সাল থেকে ১৯৮৯ সালের ডিসেম্বর মাস পর্যন্ত কতগুলি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে রুর‍্যাল হাসপাতালে উন্নীত করা হইয়াছে ; এবং

(খ) ১৯৯০-৯১ সালে আরও কতগুলি প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে রুর‍্যাল হাসপাতালে উন্নীত করার প্রস্তাব রহিয়াছে ?

**শ্রী প্রশান্ত কুমার শূর :**

(ক) ৫৪টি

(খ) ১৯৯০-৯১ সালের বার্ষিক যোজনা এখনও পর্যন্ত আলোচনাস্তরে আছে।

**শ্রী হিমাংশু কুঙর** : মাননীয় মন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন, কি, কি সর্ত পূরণ হলে এই পি.এইচ.সি.কে আর.এইচ.সি.তে উন্নীত করা যায়?

**শ্রী প্রশান্ত কুমার শূর** : আমাদের সাধারণতঃ নিয়ম আছে এখন পর্যন্ত, প্রতি বছর কিছু কিছু প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রকে আমরা গ্রামীণ হাসপাতালে রূপান্তরিত করি। সেই প্লান অনুযায়ী এ পর্য্যন্ত ৫৪টি হয়েছে এবং বিভিন্ন জেলায় হয়েছে। ৯০-৯১ সালের কর্মসূচী অনুযায়ী কতকগুলিকে আমরা রুরাল হাসপাতালে রূপান্তরিত করতে পারব এটা নির্ভর করছে আমাদের কেন্দ্রীয় সরকারের যে প্লান বাজেট তাতে কত টাকা বরাদ্দ করবে তার উপর।

**শ্রী হিমাংশু কুঙর** : মাননীয় মন্ত্রী মহাশয়, প্রাক্তন স্বাস্থ্যমন্ত্রী ৮৬ সালে কোন এক পি.এইচ.সি.কে হেলথ সেন্টারে উন্নীত করার জন্য এ্যাপ্রুভড করে যান, আমি বলছি কেশপুর প্রাইমারী হেলথ সেন্টারকে উন্নীত করার কোন সম্ভাবনা আছে কি, অথবা এই ব্যাপারে গভর্ণমেন্ট অর্ডার বের করার সম্ভাবনা আছে কি?

**শ্রী প্রশান্ত কুমার শূর** : আপনি এটা আমার কাছে নিয়ে আসতে পারেন, আমরা এখন পর্য্যন্ত প্লান বাজেটে কত টাকা পাব সেটা না জানতে পারলে আমরা পরিকল্পনা করতে পারিনা, আমাদেরকে অগ্রাধিকার দিয়ে করতে হবে।

**শ্রী দেবপ্রসাদ সরকার** : মাননীয় মন্ত্রী মহাশয়, এই প্রাথমিক স্বাস্থকেন্দ্রগুলিকে গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রে উন্নয়ণ করার ব্যাপারে আমি আপনার কাছে বলি আমার কেন্দ্র পদোরহাটে যে প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র আছে এটা রুরাল হাসপাতালে উন্নীত করার প্রতিশ্রুতি পেয়েছিল, এটা কি রুরাল হাসপাতাল হবে?

**শ্রী প্রশান্ত কুমার শূর** : এবারে যখন প্লান বাজেট হয়ে আসবে তখন আমরা বসব, বসে ঠিক করবো কোনটা অগ্রাধিকার দেওয়া হবে, সেইগুলিকে বিবেচনা করে বুঝতে পারব কতকগুলি হাসপাতাল আমরা করতে পারবো।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস** : মাননীয় মন্ত্রী মহাশয়, '৮৩-৮৯ পর্যন্ত আমরা যেটা জানতে চাই যেসব প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র রুরালে উন্নীত হয়েছে সরকারি নির্দেশ গিয়েছে এবং উদ্বোধন করার নির্দেশও চলে গিয়েছে, স্টাফ চলে গিয়েছে ; কিন্তু সেটা এখন পর্যন্ত উদ্বোধন হয়নি সেই রকম ঘটনা আমাদের নজরে আছে কিনা এবং নজরে থাকলে অফিসিয়ালি যাচ্ছেন এই ঘটনা আপনার নজিরে আছে কিনা এবং তা নাহলে যেসব জায়গায় হয়নি সেইসব সম্পর্কে দ্রুত ব্যবস্থা করবেন কি, কোথাও বিদ্যুৎয়ের জন্য হয়নি, নানা কারণে হয়নি।

**শ্রী প্রশান্ত কুমার শূর** : আপনি নজরে আনলে নিশ্চয় করবো, আমার জানা নেই। গভর্ণমেন্ট অর্ডার হয়ে গেলে যদি কর্মী নিয়োগ হয়ে থাকে তাহলে নিশ্চয় করা হবে।

**শ্রী পরেশ নাথ দাস** : মাননীয় মন্ত্রী মহাশয় সাগরদীঘি পি.এইচ.সি. থেকে রুরাল হাসপাতালে উন্নীত করার ব্যাপারে বিল্ডিং-র কাজ সমস্ত হয়ে গিয়েছে, এটা কবে নাগাদ উদ্বোধন হবে?

**শ্রী প্রশান্ত কুমার শূর** : বিল্ডিং-র কাজ শেষ হয়ে গেলে প্রথমে সেটাকে স্বাস্থ্যদপ্তরের হাতে তুলে দিতে হয় তখন আমরা স্টাফ স্যাংসান করবো এবং করার পরে ওপেন হবে।

**শ্রী প্রভঞ্জন মণ্ডল** : মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলির যে হিসাব দিলেন, ৮৩ থেকে ৮৯ পর্যন্ত, এই প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলিকে রুর‍্যাল হসপিটালে রূপান্তরিত করবার কোনো নির্দিষ্ট দিন আছে কি না? নমেনক্লেচার চেঞ্জ হয়েছে কিন্তু ইনফ্রাস্ট্রাকচার গড়ে ওঠেনি। আমরা বুঝি নানারকম সীমাবদ্ধতা রয়েছে। পি.ডবলু.ডি. রোডসকে দিয়ে কাজ করাতে গিয়ে নানা রকম অসুবিধা হচ্ছে। সেই জায়গায় যদি জেলা পরিষদকে দিয়ে কাজ করানো হয় তাহলে কাজও হবে এবং টাকা খরচার পরিমাণও কমবে, এই সম্পর্কে আপনাদের কোনো চিন্তা ভাবনা আছে কি না?

**শ্রী প্রশান্ত কুমার শূর** : আমাদের এই ব্যাপারে চিন্তাভাবনা আছে। আমরা গ্রামীণ হাসপাতালগুলোকে যদি পি. ডবলু.ডি বা রোড কনস্ট্রাকশানকে না দিয়ে আমরা যদি জেলা পরিষদ বা পঞ্চায়েতকে দিয়ে করাতে পারি তাহলে সুবিধা হবে এবং এই ব্যাপারে আমরা দ্রুত সিদ্ধান্ত নেবো।

**শ্রী সুভাষ চন্দ্র বোস** : মাননীয় মন্ত্রিমহাশয়, জানাবেন কি যে চাকদায় স্টেট জেনারেল হাসপাতাল তৈরী হয়ে গেছে এবং স্টাফ স্যাংসানের উদ্যোগ গ্রহণ করেছেন এই স্টেট জেনারেল হাসপাতালটি কবে নাগাদ উদ্বোধন এর সম্ভাবনা আছে?

**শ্রী প্রশান্ত কুমার শূর** : আপনি যদি আমার কাছে আসেন তাহলে আমি বলে দিতে পারি।

**শ্রীমতি শান্তি চ্যাটার্জী** : মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, যে তারকেশ্বরে যে হাসপাতালের

কাজ বন্ধ ছিলো তারপর সেটা আবার আরম্ভ হয়েছিলো কিন্তু এখন বন্ধ হয়ে রয়েছে। এটা আবার কবে নাগাদ শুরু হবে?

**শ্রী প্রশান্ত কুমার শূর :** এটা আমি ঠিক জানিনা, আমাদের আর একটা দপ্তর আছে যারা এই বিল্ডিংগুলো করে থাকেন। এখন সেই দপ্তর কতদূর কি করেছে না করছে বা কি অসুবিধায় পড়েছে, যদি আমাকে জানান তাহলে আমি দেখবো।

## Adjournment Motion :

**Mr. Speaker :** Today, I have received two notices of Adjournment Motion. The first is from Shri Sudip Bandyopadhyay on the subject of alleged firing and bombing on a congress gathering at Berapota under Bangaon Police Station causing death of Block Youth Congress President and the second is from Shri A.K.M.Hassan-Uzzaman on the subject of alleged discontent amongst the villagers of Kadamgachi Gram Panchayat evicted for construction of a Power sub-station for not providing employment.

The subject matter of the first motion relates to day-to-day administration. Moreover, the Members may raise the subject matters of both the motions during discussion on Governor's Address. They may also call the attention of the concerned Ministers through Calling Attention, Mention etc.

I, therefore, withhold my consent to both the motions.

The members may, however, read out the text of their motions, as amended.

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ এবং সামগ্রিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তার কাজ মুলতুবী রাখছেন। বিষয়টি হলো গতকাল বনগাঁ থানার বেড়াপোতায় কৃষিঋণ মুকুবের দাবীতে কংগ্রেসের সমাবেশে গুলি চালানো হয় ও বোমা ছোঁড়া হয়। এর ফলে নীলদর্পণ ব্লক যুব কংগ্রেসের সভাপতি কালীপদ বিশ্বাস নিহত হন।

**[1-40 – 1-50 P.M.]**

**শ্রী এ.কে.এম. হাসানুজ্জমান :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতবী রাখছেন। বিষয়টি হ'ল—

উত্তর ২৪ পরগণার বারাসাত থানার অন্তর্গত কদম্বগাছি গ্রাম পঞ্চায়েতের অধীনে পূর্ব ইছাপুর মৌজায় রাজ্য বিদ্যুৎ পর্ষদ সাব-স্টেশন নির্মাণের জন্য জমি অধিগ্রহণ করায় এবং ক্ষতিগ্রস্ত জমি মালিকদের পরিবার থেকে বারবার দাবী সত্ত্বেও চাকরী না দেওয়ায় জনসাধারণের মধ্যে ক্ষোভের সঞ্চার হয়েছে। এ বিষয়ে আশু আলোচনা প্রয়োজন।

[19th January, 1990]

## CALLING ATTENTION TO MATTERS OF URGENT PUBLIC IMPORTANCE

**Mr. Speaker :** I have received three notices of calling attention, namely :-

| | | |
|---|---|---|
| 1. Alleged murder of one Shri Kalipada Biswas at Berapota, Bangaon, 24-Parganas (North) by the supporters of major ruling party. | : | Shri Sudip Bandyopadhyay, Shri Mannan Hossain, Shri Ambica Banerjee and Shri Saugata Roy |
| 2. Alleged murder of one Md. Mannan Munshi of Bansra (Ghutiarisharif) under Canning Police Station of 24-Parganas (South) district. | : | Shri Suhrid Basumallik |
| 3. Alleged undemocratic activities of the Administrator of Asansol Girls' college. | : | Shri Gobinda Chandra Naskar |

I have selected the notice of Shri Suhrid Basumallik on the subject of 'Alleged undemocratic activities of the Administrator of Asansol Girls' College.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

Shri Abdul quiyom Molla : 25th January, 1990

## MENTION CASES

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ক্রীড়া মন্ত্রী এবং সমস্ত সদস্যদের দৃষ্টি আকর্ষণ করতে চাই আজকের কাগজে একটা রিপোর্ট দেখে। মাননীয় স্পোর্টস মিনিস্টার একটা স্টেটমেন্ট দিয়েছেন প্রকাশ্যে কালকে স্টেডিয়ামে যে খেলা হয়েছে মহমেডান ভার্সেস অলিম্পিয়ার সেখানে গোলমাল হয়েছিল তাতে যে ক্ষতি হয়েছে ১০ লক্ষ টাকা স্টেডিয়ামের তা কংগ্রেসী গুন্ডারা করেছিল। আমরা সেখানে ছিলাম, খেলার ভেতর উত্তেজনা হয়েছিল। খেলার মাঠে স্পোর্টসের ভেতর রাজনীতির পূতিগন্ধ যাতে না আসে তারজন্য স্পোর্টস মিনিস্টারকে বার বার অনুরোধ করা সত্ত্বেও তিনি নিয়ে আসবার চেষ্টা করেছেন। আমরা বিভিন্ন ক্লাবের মেম্বার স্পোটসের ভেতর আছি, আমরা স্পোর্টসের এথিক্স মেনে চলি। স্পোর্টসের ভেতর আমরা বিভিন্ন ক্লাবের মেম্বার হওয়া সত্ত্বেও একসঙ্গে কাজ করি। কিরণময় নন্দ আছেন, শচীনবাবু আছেন, আমরা বিভিন্ন দল হওয়া সত্ত্বেও একসঙ্গে কাজ করি। এতবড় একটা টুর্নামেন্ট ভারতবর্ষের ইতিহাসে হয়নি। যে গ্যালারির ভেতর ভাঙচুর হয়েছে সেই গ্যালারীতে ৫ হাজার টিকিট এস এস এস-এর নামে দেওয়া হয়েছে, এরা কারা? (এই সময় মাইক অফ হওয়ায় বক্তব্য রেকর্ড করা সম্ভব হয়নি।)

**শ্রী ননীগোপাল মালাকার** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ে সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। নদীয়া জেলা এবং উত্তর ২৪ পরগণা জেলায় চাকদা, হরিণঘাটা, কল্যাণী এবং গাইঘাটা থানার মধ্য দিয়ে যে যমুনা নদী প্রবাহিত সেই নদীটির অনেকদিন যাবৎ সংস্কার না হওয়ার জন্য আমাদের বিস্তীর্ণ এলাকার জল নিকাশী হচ্ছে না। বৃষ্টির ফলে প্রায় কয়েক লক্ষ বিঘা জমির ফসল নষ্ট হয়ে যায়। এই নদীটি একদিন খুবই গুরুত্বপূর্ণ নদী ছিল। এই নদীর পাড়ে বিখ্যাত নীল দর্পণের লেখক দীনবন্ধু মিত্রের বাড়ী ছিল, নীল কুঠি ছিল। আজকে সেই নীল কুঠি নেই, কিন্তু দীনবন্ধু মিত্রের বাড়ী আছে। সেখানে লক্ষ লক্ষ উদ্বাস্তু পূর্ববঙ্গ থেকে এসে চাষবাস করছে। আমি সেচ মন্ত্রীর কাছে অনুরোধ করছি অবিলম্বে সেই যমুনা নদীর সংস্কার করে যেন বিস্তীর্ণ এলাকার কৃষককে এবং সাধারণ মানুষকে রক্ষা করেন।

**শ্রী দেবপ্রসাদ সরকার** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে উল্লেখ করছি। দমদম দত্তনগর মেন্টাল হেল্‌থ সেন্টারের আগে নাম বঙ্গীয় উন্মাদ আশ্রম। ভারতবর্ষের মধ্যে সর্বপ্রথম এই মেন্টাল হেল্‌থ সেন্টারটি দমদমে প্রতিষ্ঠিত হয়। বেসরকারী এই মেন্টাল হসপিটালটি ১৯৩৫ সালে প্রতিষ্ঠিত হয়। দীর্ঘ ৫০ বছর এই মানসিক হসপিটালটি মানুষের সেবা করে আসছে বিভিন্ন বিদেশী পর্যটক এটি পরিদর্শন করে গেছেন। ওখানে শুধু মানসিক রোগীর চিকিৎসা হয় তা নয়, এখানে মানসিক রোগের যারা চিকিৎসক তাদেরও শিক্ষাদান করার ব্যবস্থা আছে। এই রকম একটি ঐতিহ্যপূর্ণ প্রতিষ্ঠান, যা কেন্দ্রীয় এবং রাজ্যসরকার কর্তৃক অনুমোদিত তারা দীর্ঘদিন ধরে এইভাবে সেবামূলক কাজ করে যাচ্ছে এই সেবামূলক প্রতিষ্ঠানটি বাইরের কোন সাহায্যের উপর নির্ভর করে না। এদের কিছু ট্রাস্টি সম্পত্তি আছে, তারই উপর নির্ভর করে প্রতিষ্ঠানটি চলে। সম্প্রতি এই হাসপাতালটির ট্রাস্টি সম্পত্তি জমিতে গত ১০ ডিসেম্বরের আগের দিন রাত্রে কিছু বহিরাগত লোক এই জমি জবর দখল করে। তারপরের দিন অর্থাৎ ১১ই ডিসেম্বর তারিখে এই হাসপাতালের পরিচালক ডাঃ এ.বি.দত্ত কলকাতা হাইকোর্টে একটি নালিশ করেন। তার ভিত্তিতে অনারেবল্ জাস্টিস এন.কে.মিত্র ইন্টারিম অর্ডার দেন যে, যদি কেউ এইভাবে এনক্রোচ্ করে থাকে তাহলে সেটা বন্ধ করার জন্য, তাদেরকে উৎখাত করার জন্য প্রশাসনিক ব্যবস্থা নিতে নির্দেশ যায়। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি নিজে একজন আইনজ্ঞ মানুষ, এটা ভাল বুঝবেন। স্যার, ১১ই ডিসেম্বর এই আদেশ পাবার পর ১৫ই ডিসেম্বর ডাঃ দত্ত আবার অভিযোগ করেন যে, হাইকোর্টের নির্দেশ থাকা সত্ত্বেও প্রশাসন সেই নির্দেশ পালন করছে না, জবরদখল অব্যাহত রয়েছে তারপর ১৫ই ডিসেম্বর হাইকোর্ট থেকে দুজন স্পেশাল অফিসার নিয়োগ করা হয়। এই স্পেশাল অফিসাররা সরেজমিনে তদন্ত করেন। তারা একজন ফটোগ্রাফারকে নিয়ে সেখানে ফটো তুলতে যান, হাই কোর্টের নির্দেশ অনুসারে। এই স্পেশাল অফিসাররা যখন তুলতে যান, হাই কোর্টের নির্দেশ অনুসারে। এই স্পেশাল অফিসাররা যখন সেখানে ঢুকতে যান তখন তাদের ঢুকতে দেওয়া হয়নি এবং ফটোও তুলতে দেওয়া হয়নি। স্পেশাল অফিসাররা রিপোর্ট দিয়েছেন এবং ২২শে ডিসেম্বর অত্যন্ত বেদনাদায়কভাবে হাইকোর্টের জাজ অর্ডার দিয়েছেন—স্যার, আমি আপনার অনুমতি নিয়ে জাজের অর্ডারটা একটু পড়ে দিচ্ছি।

"From the above facts and circumstances it is quite clear

that—"Nobody is caring now-a-days to obey or honour any order passed by any court of law. ... When an order is made by a competent court of law, it is expected that such order should be carried out and not to be by passed by the State machinery tactfully. ...Let copies of this order be sent to the Chief Secretary and the Home Secretary, Govt. of West Bengal, to see that my said order dated December 11, 1989 is carried out, and also to take necessary steps in the matter. ...Let this matter appear one week after X-mas vacation with a report both from the S.P., 24-Pgs (North) and from the Chief Secretary and Home Secretary, Government of West Bengal, regarding completion of the order ?

মাননীয় অধ্যক্ষ মহাশয়, অত্যন্ত দুঃখের ব্যাপার হল এই, আবার যখন এটা ১৭ই জানুযারী কোর্টে উঠল তখন সেখানে কোন রিপোর্ট আসেনি এবং সেখানে জাজ অত্যন্ত দুঃখের সঙ্গে বলছেন।

"It appears from the office report that although copy of my order dated 22/12/89 was sent in the office of the Chief Secretary and the Home Secretary on 26/12/89, 'but unfortunately no report is forthcoming from either of the said two offices, which is not desirable at all."

স্যার আমার সাবমিসন হল এই, আমাদের এই সরকার এখনো কোর্টগুলি উঠে গেছে বলে ঘোষণা করে দেয়নি। হাইকোর্টের অর্ডার প্যালপাব্লি ভায়োলেট করছে। এই মেন্টাল হসপিটালটি ৫০ বছর ধরে সার্ভিস দিয়ে যাচ্ছে। ওয়ার্লড্ হেল্থ অর্গানাইজেসন প্রোটেকসন অব হিউম্যান রাইটস-এর কথা বলছেন এবং মেন্টালি ইলদের সুস্বাস্থ্যের জন্য বলছেন। এই মেন্টাল হসপিটালটি ভাল করে গড়ে তোলার জন্য উৎসাহ দিচ্ছেন। অথচ এই রকম একটি ঐতিহ্যমন্ডিত প্রতিষ্ঠানকে নষ্ট করে দেওয়া হচ্ছে এই হাইকোর্ট অর্ডার যাতে ক্যারেড আউট হয় সেই জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই ব্যাপারে বিশেষ করে আমি আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে, আপনি এটা নিজে একটু দেখুন। এই ব্যাপারে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী তথা মুখ্যমন্ত্রীকে হাউসে একটা বিবৃতি দিতে বলুন এবং হাই কোর্ট অর্ডার যাতে ক্যারেড্ আউট হয় সেটা একটু দেখুন এবং মেন্টাল হসপিটালটিকে দয়া করে রক্ষা করার ব্যবস্থা করুন।

**[1-50 - 2-00 P.M.]**

**শ্রীপুলিন বেরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় মৎস্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। এখানে মাননীয় সদস্য শ্রী হিমাংশু কুণ্ডর মাছের রোগ সম্বন্ধে একটি প্রশ্ন করেছিলেন, আমার মেনশানের বিষয়ও সেই একই মাছের রোগ। স্যার, আমাদের মেদিনীপুর জেলার ময়না, পিংলা, তমলুকের বিভিন্ন জলাশয়ে—নদী, খাল, বিল, পুকুর ইত্যাদিতে যেসব মাছ আছে বিশেষ করে জিওল মাছ তাদের একরকমের রোগ হচ্ছে। মাছের গায়ে এক রকমের ঘা হচ্ছে যাকে ক্যান্সার বলে আতঙ্কের সৃষ্টি হয়েছে ফলে ভয়ে মানুষ সেই মাছ খাচ্ছে না। মৎস্যজীবী মানুষ, যারা মাছের

উপর নির্ভরশীল এর ফলে তাদের মাছ বিক্রি হচ্ছে না, তারা বিপদগ্রস্ত হয়ে পড়েছে। মাছের রোগের কারণ কি অবিলম্বে সেটা নির্ণয় করার দরকার আছে বলে আমি মনে করি। তাছাড়া গবেষণা করে কি ভাবে মাছের এই রোগের প্রতিকার করা যায় তারও ব্যবস্থা করা দরকার। তা ছাড়া পুকুরে যে সব পোনা মাছ হয়, সেই সমস্ত মাছের গায়েও এই রোগ সংক্রামিত হচ্ছে। অবিলম্বে গুরুত্ব দিয়ে বিষয়টি দেখে মাছের রোগের এই সংক্রমণ বন্ধ করার জন্য আমি অনুরোধ জানাচ্ছি।

**শ্রীসত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথম দিন মাননীয় রাজ্যপালের ভাষণ টি.ভিতে দেখানো হল। কিন্তু স্যার, দুর্ভাগ্যের বিষয় টি.ভি.তে দেখাবার যে সময় ছিল—আমাদের কাছে যে সংবাদ আছে তাতে বলতে পারি টি.ভি'র নিউজ দেখাতে দেখাতে কেন্দ্রীয় সরকারের কিছু অফিসারের হস্তক্ষেপে সেটা দেখানো বন্ধ করে দেওয়া হয়েছিল, আর দেখানো হল না। তারপর রাত্রিবেলায় ফের দেখানো হল। এখানে একটা চক্র কাজ করছে। যেহেতু নাকি এটা কংগ্রেসের দিকে একটু বেশী করে দেখানো হয়েছিল সেইজন্য এটা করা হয়েছিল। তাছাড়া স্যার, আরো দুর্ভাগ্যজনক ব্যাপার, সেদিন এখানে টি.ভির কর্মী, যারা ফটো তুলছিলেন তাদের নিয়ে একটু গন্ডগোল হয়েছিল। সেখানে সি.পি.এমের কয়েকজন সভ্য গন্ডগোল করেছিলেন। তারপর থেকে টি.ভিতে শুধু একতরফাভাবে রাজ্যপালের ভাষণটা দেখানো হল জনগণকে। সেখানে বিরোধীদলও রাজ্যপালের ভাষণে অংশ গ্রহণ করেছিল কিন্তু তা দেখানো হল না। তারপরের দিন রাজ্যপালের ভাষণের উপর বক্তৃতায় অংশ গ্রহণ করে বিরোধীদলের সদস্যরা সঠিকভাবে যে সমস্ত তথ্য তুলে ধরেছিলেন টি.ভি'র সংবাদে তার একটি কথাও তুলে ধরা হল না। কালকেও টি.ভিতে যে সংবাদ পরিবেশিত হল তাতেও একটি মাত্র লাইন পরিবেশিত হল যে মুখ্যমন্ত্রী জ্যোতি বসু হলদিয়া পেট্রো কেমিক্যাল কমপ্লেক্স নিয়ে আলোচনা করেছেন। বিধানসভায় কালকে যে রাজপালের ভাষণের উপর বক্তৃতা হল সেটা বলা হল না। স্যার, আমাদের ধারণা শুধু নয়, আমাদের কাছে সংবাদ আছে, রাজ্যপালের ভাষণের বিরুদ্ধে, বামফ্রন্ট সরকারের বিরুদ্ধে, কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধে যে সব বক্তৃতা হবে সেগুলি যাতে টি.ভি'র মাধ্যমে জনগণ জানতে না পারে তারজন্য ইচ্ছা করে এটা ব্ল্যাক আউট করা হয়েছে এবং এতে কেন্দ্রীয় সরকারের হাত আছে। কেন্দ্রীয় সরকার রাজ্যসরকারের পরামর্শ মতন এটা করেছেন। স্যার, রাজ্যপালের ভাষণ মানে বামফ্রন্ট সরকারের ভাষণ, সেটা টি.ভি.তে বড় করে দেখানো হল কিন্তু বিরোধীদল তাতে অংশ গ্রহণ করে তার বিরুদ্ধে যে বক্তব্য রাখলো টি.ভি. সে ব্যাপারে একেবারে চুপ করে গেল। অত্যন্ত দুঃখের বিষয় যে এটা করা হল রাজ্য সরকারের নির্দেশে ভারত সরকারের হস্তক্ষেপে। স্যার, এরা অটোনমি চাইছেন, এই যদি অটোনমির হাল হয় তাহলে হিটলারকেও ওরা হার মানিয়ে দেবেন। সেখানে একতরফাভাবে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার যা করবে, বলবে সেটাই দেখানো হবে, বিরোধীদের দেখানো হবে না। তার মানে পশ্চিমবাংলার মানুষ জানতে পারবে না, বিধানসভার মধ্যে বিরোধী দল কী বলছে না বলছে, সরকারের বিরুদ্ধে সমালোচনা করা, গণতান্ত্রিক কাঠামোকে বজায় রাখার জন্য গণতন্ত্রকে বাঁচাবার জন্য, গণতন্ত্রের মূল বুনিয়াদকে শক্ত করার জন্য কংগ্রেসের এই যে প্রচেষ্টা, বিরোধী দলের যে প্রচেষ্টা, এটাকে তারা ব্যর্থ করার চেষ্টা করছেন। আমি আপনার মাধ্যমে বলবো, এই চক্রান্তের সঙ্গে বামফ্রন্ট জড়িত, এই চক্রান্ত বহুদিন থেকে হচ্ছে, কারণ তারা জানে যে বামফ্রন্ট যা করবে, তা কেন্দ্রের বন্ধু সরকার যাতে না জানতে পারে

এবং বন্ধু সরকার যাতে এই বামফ্রন্টের কথা মত চলে। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, অবিলম্বে আপনি দূরদর্শনকে বলুন, কেন্দ্রকে জানাতে যে কেন এই রকম ব্যবহার করা হচ্ছে।

**শ্রী কামাখ্যা নন্দন দাস মহাপাত্র** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সভায় ইতিপূর্বে বহুবার দারিদ্র প্রান্তিক কৃষকদের ঋণ মুক্তির দাবী উত্থাপন করেছি। স্যার, আপনি জানেন, সম্প্রতি কেন্দ্রীয় সরকার ১০ হাজার টাকা পর্যন্ত কৃষকদের ঋণ মুক্তির কর্মসূচীর কথা ঘোষণা করেছেন। স্বভাবতঃই সারা দেশের ঋণগ্রস্ত দরিদ্র প্রান্তিক কৃষকদের মত পশ্চিমবাংলায় দরিদ্র কৃষক, প্রান্তিক কৃষকদের কেন্দ্রীয় সরকারের এই ঘোষণা প্রত্যাশার সৃষ্টি করেছে এবং অত্যন্ত স্বাভাবিকভাবে এই পরিপ্রেক্ষিতে পশ্চিমবাংলার দরিদ্র প্রান্তিক কৃষকরা ঋণগ্রস্ত, এবং তারা আশা করেন যে বামফ্রন্ট সরকার কেন্দ্রীয় সরকারের এই ঘোষণার সঙ্গে সঙ্গতি রেখে কাজ করবেন। কিন্তু স্যার, আমি অত্যন্ত উদ্‌বেগের সঙ্গে লক্ষ্য করেছি যে পশ্চিমবাংলায় দরিদ্র প্রান্তিক কৃষকদের কাছ থেকে ঋণ, বিশেষতঃ সমবায় ঋণ আদায়ের জোর কদমে চেষ্টা চলছে। আমি দাবী করছি যে পশ্চিমবাংলার দরিদ্র প্রান্তিক কৃষকদের কাছ থেকে ঋণ আদায়ের কাজ অবিলম্বে স্থগিত করা হোক এবং কেন্দ্রীয় সরকারের এই ঘোষণা যাতে বাস্তবে রূপায়িত হয় তার জন্য আমাদের রাজ্য সরকার প্রয়োজনীয় উদ্যোগ গ্রহণ করুন, এই দাবী আমি রাজ্য সরকারের কাছে উত্থাপন করছি।

**শ্রী সুহৃদ বসু মল্লিক** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে ভূমি রাজস্ব মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে। বার্নপুরে ইসকো কারখানার আধুনিকীকরণের জন্য সংলগ্ন পুরুষোত্তমপুর, নাগরাশাখা এবং বিভিন্ন গ্রামের ৩০০ একর জমি রাজ্য সরকার অধিগ্রহণ করেছেন এবং রাজ্য সরকার এই অধিগৃহীত জমি ইসকো অথরিটিকে বিক্রি করে দিয়েছেন, ইসকো অথারিটি ১ কোটি ২২ লক্ষ টাকা জমা দিয়েছে। ইসকো অথরিটিকে জমিগুলো দেওয়া হলো রাজ্য সরকারের মাধ্যমে। কিন্তু ভূমিহারাদের চাকরির কোন ব্যবস্থা করা হলো না। সেই গ্রামে একটা প্রচন্ড বিক্ষোভ দেখা দিয়েছে, কারণ ই.সি.এল. যেখানে জমির বিনিময়ে চাকরি দেয় অথচ ইসকো অথারিটি যেখানে মডার্নাইজেশন হচ্ছে এবং যেখানে পাঁচ হাজার কোটি টাকা খরচ হবে, সেখানে অন্ততঃ রাজ্য সরকারের তরফ থেকে এই ভূমিহারাদের জন্য চাকরির একটা বন্দোবস্ত করা উচিত ছিল। সেই জন্য আমি আমার এলাকার মানুষের পক্ষ থেকে দাবী জানাচ্ছি যে অবিলম্বে ইসকো অথরিটিকে রাজ্য সরকারের মাধ্যমে বলা হোক, রাজ্য সরকার বলুক যে আপনার একর প্রতি একজনের চাকরি, অথবা পরিবার প্রতি একজনের চাকরির বন্দোবস্ত করুন। তা নাহলে সেই সব গ্রামের মানুষ আমাদের বলেছে যে কৃষি জমি চলে যাচ্ছে এবং বাস্তবিক যে আয়, সেই আয় তারা পাবে না। ফলে গ্রামে একটা হতাশার সৃষ্টি হয়েছে। গ্রামে অনেক বেকার ছেলে রয়েছে, যারা মনে করছে যে যখন ই.সি.এল. এবং অন্যান্য সরকারী প্রতিষ্ঠান যখন জমি অধিগ্রহণ করেছিল, ডি.ভি.সি. ইত্যাদি জমি অধিগ্রহণ করলো, তখন যেখানে চাকরি দেয়, তাহলে ইসকো অথরিটি তারা মর্ডানাইজেশন করছে এবং যার জন্য পাঁচ হাজার কোটি টাকা কেন্দ্রীয়

সরকারের দেবার কথা, আমি জানিনা আদৌ' সেই টাকা আসবে কী না, তবু আমি দাবী রাখবো গ্রামের মানুষের জন্য এবং আমি জানাচ্ছি আপনার মাধ্যমে যে অবিলম্বে এই বিষয়টা গ্রহণ করুন এবং যাদের জমি চলে যাচ্ছে, যাদের জমি রাজ্য সরকার অধিগ্রহণ করেছে এবং ইসকো অথরিটি যে জমি কিনেছে, সেই পরিবারের পরিবার পিছু একটা চাকরি অথবা এক একর পিছু একটা চাকরির ব্যবস্থা করা হোক।

**[2-00 – 2-10 P.M.]**

**শ্রীশীশ মহম্মদ** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যে বিষয়টি আজকে এখানে উল্লেখ করছি সেটি পশ্চিমবঙ্গের শিক্ষকদের পক্ষে খুবই উদ্বেগের বিষয়। স্যার, গত বার যে পে কমিশনের রিপোর্ট বেরিয়েছিল তাতে শিক্ষকদের এবং সরকারী কর্মচারীদের বিষয়ে একই সঙ্গে উল্লেখ করা হয়েছিল। অর্থাৎ উভয়ের রিপোর্ট একইসঙ্গে বেরিয়েছিল। কিন্তু এবারে রোপা এখনো কমপ্লিট হয়নি, এই অজুহাতে সরকারের পক্ষ থেকে বলা হচ্ছে যে, শিক্ষকদের রিপোর্ট এখন বের করা যাচ্ছে না। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, সরকারী কর্মচারীরা যেমন সরকার চালাচ্ছে, সমাজ চালাচ্ছে তেমনই শিক্ষকরা, শিক্ষার বুনিয়াদ তৈরী করছে। সরকারী কর্মচারীদের মত শিক্ষকরাও পে কমিশনের রিপোর্টের জন্য অনেক দিন ধরে ধৈর্য ধরে আছে অথচ দুম করে কিছু দিন আগে খবর পেলাম যে, আপাতত শিক্ষকদের ব্যাপারে কিছু করা যাচ্ছে না, আপাতত সরকারী কর্মচারীদের বিষয়টা প্রকাশ করা হচ্ছে। এইভাবে শিক্ষকদের সঙ্গে বিমাতৃসুলভ আচরণ করা হচ্ছে। আমাদের জনপ্রিয় সরকারের পক্ষ থেকে এই জিনিস করা মোটেই উচিৎ হচ্ছে না। তাই আমি দাবী করছি উভয় পক্ষের বিষয়ে একই সঙ্গে সিদ্ধান্ত গ্রহণ করা হোক এবং এই মাসের মধ্যেই শিক্ষকদের বিষয়টিও যাতে প্রকাশ করা হয় তার জন্য ব্যবস্থা গ্রহণ করা হোক। আমি আপনার মাধ্যমে সরকারের কাছে অনুরোধ করছি অবিলম্বে দ্রুততার সঙ্গে শিক্ষকদের পে কমিশনের রিপোর্ট প্রকাশ করা হোক। স্যার, আপনি জানেন এখনো বহু শিক্ষক মরণের দিন গুনছেন, ৫/১০/১৫ বছর হয়ে গেছে তাঁরা অবসর গ্রহণ করেছেন, কিন্তু এখন পর্যন্ত তাঁরা পেনসন পাচ্ছেন না। এই ক্ষেত্রে আমরা দাবী করেছিলাম যে, অবসর গ্রহণের পরের মাস থেকেই তাঁদের যে পরিমাণ পেনসন হতে পারে তার অর্ধেক, অর্থাৎ পেনসনের হাফ্ পে করা হোক। কিন্তু এখনো পর্যন্ত সে বিষয়ে কিছুই করা হয়নি। এই ব্যবস্থা অবিলম্বে কার্যকরী করার দাবী জানাচ্ছি এবং শিক্ষকদের চাকরির বয়স সীমা ৬৫ বছর পর্যন্ত করার জন্য দাবী জানাচ্ছি। সাথে সাথে আরো দাবী জানাচ্ছি যে, তাঁদের রুরাল অ্যালাউন্সের দাবীও বিবেচনা করা হোক। এই দাবীগুলির প্রতি আমি আপনার মাধ্যমে মাননীয় শিক্ষা মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রীঅশোক ঘোষ** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল আমি আন্তর্জাতিক চলচিত্র উৎসব উপলক্ষ্যে বামফ্রন্ট সরকারের প্রশাসনের ভূমিকা সম্পর্কে উল্লেখ করেছিলাম। আজকে আমি এখানে আমার একটি ব্যক্তিগত অভিজ্ঞতার কথা উল্লেখ করছি। গত ১৩ তারিখ সাগরে গঙ্গা স্নান উপলক্ষ্যে লক্ষ লক্ষ পুণ্যার্থী গিয়েছিলেন। আমিও তাঁদের সঙ্গে পায়ে পা মিলিয়ে

গিয়েছিলাম। স্যার, গিয়ে কি দেখলাম? সেখানে গিয়ে দেখলাম মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির কিশোর বাহিনীতে গোটা সাগর ছেয়ে গেছে। স্যার, অন্যান্য রাজ্য থেকে পুরুষ মহিলা নির্বিশেষে লক্ষ লক্ষ মানুষ সেখানে এসেছিলেন। তাঁরা নামখানা থেকে লঞ্চে ওঠার পর থেকেই তাঁদের ওপর প্রভঞ্জনবাবুর কিশোর বাহিনী, মার্কসবাদী কমিউনিষ্ট পার্টির ক্যাডার তথা গুন্ডা বাহিনীর অত্যাচার নেমে আসে। ফলে সেখানে চরম বিশৃঙ্খল অবস্থার সৃষ্টি হয়েছিল। সেখানে সমস্ত মানুষের ওপর অবিচার করা হয়েছে, অত্যাচার করা হয়েছে। অথচ পুলিশ প্রশাসন কোন কিছুই লক্ষ্য করেনি। আমরা সেখানে দেখেছি বিশ্ব হিন্দু পরিষদ মাইক লাগিয়ে চিৎকার করে বলছিল,—আমরা এখানে রামশিলা পুজো করব, হিন্দু রাষ্ট্র প্রতিষ্ঠা করবই করব, কেউ আমাদের বাধা দিতে পারবে না। পুলিশ প্রশাসন তাদের নিয়ে সব সময়ে ব্যস্ত থেকেছে। আর লক্ষ লক্ষ পুণ্যার্থীর সঙ্গে সেখানে গরু ছাগলের মত ব্যবহার করা হয়েছে। বাস, লরি প্রভৃতি বিভিন্ন গাড়িতে এবং লঞ্চে তাদের লাঠি পেটা করতে করতে তুলে দেওয়া হয়েছে। আমি সেখানে প্রতিবাদ করতে গিয়ে ব্যর্থ হয়েছি। ওখানকার বিধায়ক প্রভঞ্জনবাবু কংগ্রেস সেবা দলের চেয়ারম্যান ঠিক করার কে? কবে থেকে তা ঠিক করার দায়িত্ব এ এলাকার বিধায়ক প্রভঞ্জনবাবু পেয়েছেন, জানি না! কংগ্রেস সেবা-দলের চেয়ারম্যান জেলা শাসককে একটা চিঠি দিয়েছিলেন, যার মেমো নং-৯৫০-এন জেড্/জি-এস, ডেটেড্ ২১-১২-৮৯। ২১-১২-৮৯ তারিখের চিঠিতে তিনি পরিষ্কার ভাষায় বলেছেন যে কেন ওখানে কংগ্রেস সেবাদলকে ক্যাম্প করতে দেওয়া হয়নি—গুন্ডা বাহিনীকে রাখার জন্য।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যেটা বলতে চাইছি সেই বিষয় নিয়ে কিছুক্ষণ আগে মাননীয় সদস্য শ্রী শীশ মহম্মদ সাহেব উৎথাপন করেছেন। পশ্চিমবাংলায় রাজনৈতিক পালাবদলের ক্ষেত্রে সর্বস্তরের শিক্ষকদের ভূমিকা আমরা সকলেই জানি। পশ্চিমবাংলার গ্রামাঞ্চলে প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষকরা গ্রামাঞ্চলের সাধারণ মানুষ, খেটে-খাওয়া গরীব মানুষদের আন্দোলনের ক্ষেত্রে বুদ্ধিজীবী ভূমিকা গ্রহণ করেছেন। এই বিধানসভায় প্রায় ৯০ জন সর্বস্তরের শিক্ষক আছেন। তৃতীয় পে-কমিশন যখন ঘোষণা করা হয় তখন মাননীয় অর্থমন্ত্রী মহাশয় বলেছিলেন সরকারী কর্মচারীদের ক্ষেত্রে ঘোষণা করা হল, শিক্ষক এবং অশিক্ষক কর্মচারীদের ক্ষেত্রে অতি দ্রুত পে-কমিশনের রিপোর্ট প্রকাশ করা হবে। কিন্তু দেখা যাচ্ছে, এক মাস পার হয়ে গেল, শিক্ষকদের ক্ষেত্রে ঘোষণা করা হল না। এতে শিক্ষকরা খুবই উদ্বিগ্ন। আমি যেহেতু শিক্ষকতা করি, বিদ্যালয়ে গেলে আমাকে নানা প্রশ্নের সম্মুখীন হতে হয়। পশ্চিমবাংলার শিক্ষকেরা যাঁরা আজকে প্রগতিশীল বাতাবরণ তৈরী করে, গণতান্ত্রিক আন্দোলন গড়ে তোলার ক্ষেত্রে পথিকৃৎ, যাঁরা বামফ্রন্টের ভিত্তি রচনা করেছেন, তাঁদের প্রতি বিমাতৃসুলভ দৃষ্টি-ভঙ্গী দেখানো হচ্ছে এইসব প্রশ্ন শুনতে হচ্ছে। আমি আশা করবো—যেহেতু বিষয়টি সংবেদনশীল, কারণ সরকারী কর্মচারী ফেব্রুয়ারী মাস থেকে তৃতীয় পে কমিশনের বেতনক্রম অনুসারে বেতন পেতে চলেছেন—শিক্ষকদের ক্ষেত্রেও এই রিপোর্ট প্রকাশ করা হোক। এই দাবী আমি আপনার মাধ্যমে মাননীয় অর্থমন্ত্রী মহাশয়ের কাছে রাখছি।

## श्री खुदी राम पहान

माननीय अध्यक्ष महोदय, मे आपके माध्यम से ग्रामीण विकास मंत्री और इस हाउस के माननीय सदस्यों का ध्यान एक विशेष समस्या की और आकर्षित करना चाहता हूँ। जलपाईगुड़ी जिला में कालचीनी ब्लाक में जयगांव ग्रामसभा के अन्तगर्त दलसिंह पाड़ा बाजार हैं। वहां पर सिरांल मौजा मे पम्प की बहुत ही आवश्यकता है। इसके न होने से लोगों को पीने का पानी उपलब्ध नहीं हो पाता हैं। इसके कारण वहां के निवासियों को वड़ी कठिनाई होती है। दलसिंह पाड़ा बाजार बहुत बड़ा मौजा है। वहां 15-16 हजार लोग रहते हैं। वहां एक वड़ा चाय बगान है। उसमें करीब ढ़ाई हजार लोग काम करते हैं। उन मजदूरों और उनके धारों के लोगों को मिलाकर लगभग 4-5 हजार लोग रहते हैं। ये लोग कुछ सुविधाएँ पाते हैं। किन्तु बाकी 10 हजार लोगों के लिए पीने के पानी की कोई व्यवस्था नहीं है। दस हजार एकड़ जमीन ग्राम पंचायत ने चाय वगान से ले लिया है। इसका परिणाम यह हुआ है कि कम्पनी ने पीने के पानी के लिए जो टेप दिया था, उसे काट दिया है। इसके लिए न तो ग्राम पंचायत की और से और न तो ब्लाक की ओर से कोई ध्यान दिया जाता है। लोगों को पानी न मिलने से बड़ी कठिनाई होती है। जलपाईगुड़ी जिला के रूरल परिया में 19 लाख लोग रहते है, उनमें 40 प्रतिशत लोग चाय वगान में रहते हैं। बाकि ग्रामो में रहते हैं। उनके लिए ग्राम विकास के अन्तर्गत कोई व्यवस्था नही हो पा रही हैं।

पथरीली और पहाड़ी इलाका होने के कारण उस इलाके में व्यक्तिगत ट्रयूवेल बनाना बहुत ही कठिन है। इसलिए वहां पर पम्प स्टेशन के साथ डीप ट्रयूवेल अति शीघ्र बनाने की आवश्यकता है। मै अनुरोध करता हूँ कि अग्रिम सूखे के मौसम के पहले ही इसका निर्माण हो जाना बहुत ही आवश्यक है। ऐसा हो जाने से इन 15 हजार लोगों को पीने के पानी की सुविधा हो जायगी और उनकी कठिनाई दूर हो जायगी।

**[2-10 – 2-20 P.M.]**

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** স্যার, গতকাল কলকাতা শহরে একটি বিতর্কিত পেনালটি গোলকে কেন্দ্র করে কলকাতার মাঠের পরিস্থিতি প্রশাসনের আওতার বাইরে চলে গিয়েছিল। আজকে সমস্ত সংবাদপত্রেই এই খবর বেরিয়েছে। মাঠের আইন শৃঙ্খলা রক্ষার ক্ষমতা যাদের হাতে ছিল সেই পুলিশ কর্তৃপক্ষ পরিস্থিতির মোকাবিলা করতে সম্পূর্ণ ব্যর্থ হয়েছেন। কলকাতা শহরের আন্তর্জাতিক ফুটবল খেলার মাঠ যা স্বয়ং মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় উদ্বোধন করেছিলেন, আজ ভাবতে বিস্ময় বোধ হয় যে আজকে রাজ্য সরকার সেখানে একটা অসহযোগিতার মনোভাব নিয়ে চলেছেন। সল্টলেক ষ্টেডিয়ামে যাতায়াতের জন্য পরিবহণ ব্যবস্থা যদি জোরদার না করা হয় তাহলে কলকাতার ক্রীড়ামোদীরা খেলা দেখার পর ফিরতে পারে না। আমি নিজে স্পেশাল অর্গানাইজিং কমিটির সদস্য হিসাবে দেখেছি যে সল্টলেক ষ্টেডিয়াম থেকে আসা যাওয়ার জন্য মাত্র ৬ খানি বাসের বরাদ্দ আছে। এক লক্ষ লোকের জন্য যে ষ্টেডিয়াম হয়েছে সেখান থেকে আসা যাওয়ার জন্য মাত্র ৬ খানি বাস। গতকালের ঘটনার মধ্যে দিয়ে মনে হয়েছে যে এ ব্যাপারটা নিয়ে ক্রীড়ামন্ত্রী একটা রাজনীতি করছেন। তাঁর ব্যবহারও ঔধ্যত্বপূর্ণ ছিল, মেঠো বক্তৃতা করতে করতে ওঁরা তাতেই অভ্যস্ত হয়ে গেছেন। কালকের ঘটনাটা অত্যন্ত অনুচিত কাজ হয়েছে, ১৯৮০ সালে ঐ' মোহনবাগান, ইষ্টবেঙ্গলের খেলাকে কেন্দ্র করে ১৬টি যুবককে প্রাণ দিতে হয়েছিল। গতকাল তিনি হঠাৎ বললেন কংগ্রেসের গুন্ডারা এর জন্য দায়ী। আমি মনে করি তিনি এতে একটা ঘৃণ্য নিন্দাসূচক মনোভাবের পরিচয় দিয়েছেন। ক্রীড়ামন্ত্রী অবিলম্বে তাঁর বক্তব্য প্রত্যাহার করুন এবং ক্ষমা প্রার্থনা করুন।

**শ্রীমতী জয়শ্রী মিত্র :** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে পূর্ত্ত বিভাগের মন্ত্রী মহাশয়ের একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করতে চাই। বাঁকুড়া জেলার বড়জোড়া থানার দুর্গাপুর, সোণামুখীর গুরুত্বপূর্ণ রাস্তাটি যেটি ভায়া হাটাশুড়িয়া, পখন্না হয়ে যাচ্ছে সেখানকার একটি গুরুত্বপূর্ণ জায়গাতে একটি কালর্ভাট ভেঙ্গে পড়েছে বিগত বর্ষার সময়ে। সেই কালর্ভাট ভেঙ্গে পড়ার ফলে কোন যানবাহন সেখান দিয়ে চলাচল করতে পারছে না। গ্রামপঞ্চায়েত এবং পঞ্চায়েত সমিতির সাহায্যে পাশ দিয়ে একটি রাস্তা করা হয়েছে, কিন্তু ভারী বৃষ্টি হয়ে সে রাস্তাটি বন্ধ হয়ে যায়। তাই অবিলম্বে কালর্ভাটটি তৈরী করার জন্য উপযুক্ত ব্যবস্থা নিতে অনুরোধ করছি।

**শ্রীসুরজিৎ শরণ বাগচী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষা বিভাগের কর্তৃপক্ষ এবং উচ্চশিক্ষা মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জানেন স্যার, মাঝে মাঝে বেসরকারী কলেজ থেকে কিছু কিছু কৃতি অধ্যাপক সরকারী কলেজে যোগদান করেন। সেই সরকারী কলেজের অধ্যাপকদের এখন নূতন বেতনক্রম নির্ধারিত হবার আগে হঠাৎ শিক্ষা বিভাগ সিদ্ধান্ত নিলেন যে এই সমস্ত কৃতি অধ্যাপকদের বেসরকারী কলেজের সমস্ত অভিজ্ঞতাকে বাদ দেওয়া হবে। শুধু মাত্র সরকারী কলেজের কাজের ভিত্তিতে তাঁদের নূতন বেতনক্রম নির্ধারিত হবে। এটা একটু আন—ন্যাচার্যাল, অস্বাভাবিক। দোজ হু আর ওভার কোয়ালিফায়েড তাঁরা পাবলিক সার্ভিস কমিশনের থ্রু দিয়ে চাকরি পেয়েছেন কিন্তু আশ্চর্যের বিষয় তাঁদের প্লেশমেন্টের ক্ষেত্রে তাঁদের পুরনো অভিজ্ঞতাকে বাতিল করে দেওয়া হয়েছে। তাঁদের প্রাপ্য আর্থিক সুবিধা থেকে তাঁদের বঞ্চিত করা হচ্ছে। আমি মনে করি এর

প্রতিবিধান হওয়া দরকার। কলেজ থেকে তাঁদের ওপর এই ন্যায় বিচারটুকুর জন্য শিক্ষা কর্ত্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করছি। আমি আশা করি যাঁরা বেসরকারী কলেজ থেকে আসছেন তাঁরা যেন এ ব্যবস্থার হাত থেকে রক্ষা পান।

**শ্রী অবনীভূষণ শতপতি** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুতর বিষয় আবার উল্লেখ করছি। গত বছরের হাউসে আমি এটা উল্লেখ করেছিলাম। কেন্দ্রীয় সরকারের যে যোগাযোগ ব্যবস্থা আছে—টেলি কমিউনিকেশান সেই ব্যাপারে উন্নতি ঘটানোর জন্য আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর মাধ্যমে কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করেছিলাম। স্যার, আপনি নিশ্চয়ই জানেন পূর্বাঞ্চলের টেলিযোগাযোগ ব্যবস্থা অত্যন্ত খারাপ, একেবারে বেহাল অবস্থা। আমরা মফঃস্বলে থাকি, আমরা কলিকাতা কেন্দ্রে, জেলা কেন্দ্রে কোন কথা বলতে পারি না। আমাদের কেন্দ্রের পাশাপাশি অঞ্চলে যোগাযোগ করতে গেলে কথা বলা যায় না বা শোনাও যায় না। এই ব্যাপারে আমি ঝাড়গ্রাম এক্সচেঞ্জের কথা উল্লেখ করেছিলাম। আমি বলেছিলাম এখনও পর্যন্ত এখানে যে সিস্টেম আছে সেই সিস্টেম আমার মনে হয় অন্যান্য দেশে অষ্টোদশ শতাব্দিতে ছিল, এখনো সেখানে সেই রিং ডাউন সিস্টেম চালু আছে। এখনো সেখানে অটোমেটিক ব্যবস্থা চালু করা গেল না। আমি আবার দাবি জানাচ্ছি এই এক্সচেঞ্জ যাতে অটোমেটিক করা যায়, আধুনিক কমিউনিকেসান করা যায় তার জন্য কেন্দ্রীয় যোগাযোগ মন্ত্রী মহাশয় যেন ব্যবস্থা করেন। স্যার, আমি আপনার কাছে অনুরোধ জানাচ্ছি আপনি সংশ্লিষ্ট বিভাগকে উদ্যোগী হতে বলুন। টেলিফোনের যে সমস্ত কনজিউমার আছেন তাঁরা কার কাছে অভিযোগ করবেন? রোর্ড কর্ত্তৃপক্ষের কাছে টেলিফোনের লাইন চাইলে তাঁরা বলেন বোর্ডে জায়গা নেই, লাইন দিতে পারছি না। ২০শের দশকে যোগাযোগ রক্ষা করাটা একটা ইমপর্টেন্ট ফ্যাক্টার হয়ে দাঁড়িয়েছে শুনেছি বিগত সরকার কয়েক কোটি টাকা খরচ করেছেন পূর্বাঞ্চলে টেলি কমিউনিকেসান ব্যবস্থা ঠিক করবার জন্য। স্যার, আপনি জানেন গ্রামাঞ্চলে যোগাযোগ ব্যবস্থা কি রকমের, এক প্রান্তে কেউ কথা বললে অন্য প্রান্তে কেউ শুনতে পায় না। শুধু মাত্র দেশের রাজধানীতে যোগাযোগ ব্যবস্থা ভাল করা হয়েছে। জেলাগুলির সঙ্গে মহকুমা, মহকুমার সঙ্গে ব্লকের যোগাযোগ ব্যবস্থা আজ পর্যন্ত করা গেল না। আমি তাই অনুরোধ জানাচ্ছি সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহাশয় যেন এই ব্যাপারে কেন্দ্রীয় সরকারের সঙ্গে যোগাযোগ করেন।

**শ্রী তুহীন সামন্ত** : মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে এই মন্ত্রীসভার দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবঙ্গে কলেজ সারভিস কমিশন নামে একটা সংস্থা আছে, কিন্তু অতি নিন্দনীয় বামফ্রন্ট সরকার আসার পর থেকে আমরা দেখতে পাচ্ছি সেই সংস্থার নিরপেক্ষভাবে অধ্যাপক নিয়োগের কোন প্রচেষ্টা নেই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলেজ সারভিস কমিশন থেকে যে সমস্ত অধ্যাপকেরা চাকুরী পাচ্ছেন সেই ব্যাপারে আমি উল্লেখ করছি যে একটা বিশেষ রাজনৈতিক দলের লোক ছাড়া অধ্যাপক প্যানেল হচ্ছে না, প্রিন্সিপ্যাল প্যানেল হচ্ছে না। অনেক প্রতিভাবান ভাল ভাল ছেলে দরখাস্ত করা সত্ত্বেও তারা সেই সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে। দুর্নীতি স্বজনপোষণ কলেজ সারভিস কমিশনের চলার ফলে শিক্ষা ক্ষেত্রে একটা নৈরাজ্য সৃষ্টি হয়েছে। বর্দ্ধমান উদয় চাঁদ মহিলা কলেজে অনেক ভাল ভাল ছাত্রী পড়াশোনা করে। অন্যান্য কলেজেও ভাল ছাত্রী আছে। বর্দ্ধমান মহিলা কলেজে

একজন অধ্যাপিকার প্রয়োজন। ৫ বছর হয়ে গেলে সেখানে কোন অধ্যাপিকাকে নিয়োগ করা হয়নি। অতি সম্প্রতি সেখানে যে পোষ্ট মহিলা অধ্যাপিকার প্রাপ্য সেটা পুরুষ অধ্যাপক ঢোকানোর চেষ্টা করছে। যেমন প্রিন্সিপ্যাল পুরুষ মানুষ হয়েছেন। একটা মহিলা কলেজ যেখানে মহিলা অধ্যাপিকার অভাব রয়েছে সেখানে পুরুষ অধ্যাপক ঢোকানো হবে? মাননীয় অধ্যক্ষ মহাশয়, বর্দ্ধমান কলেজে ইতিহাসের পোষ্ট খালি না হওয়া সত্ত্বেও—যেখানে ৫ বছর না হলে কোন একটা পোষ্টের জন্য রেকমেন্ড করা হয় না—সেখানে ইতিহাসের অধ্যাপক নিয়ে আসার চেষ্টা করা হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শিক্ষামন্ত্রীর কাছে অনুরোধ জানাচ্ছি অবিলম্বে কলেজ সারভিস কমিশন ভেঙ্গে নিরপেক্ষভাবে লোক নিয়োগের ব্যবস্থা করুন।

**[2-20 – 2-30 P.M.]**

**শ্রী সুখেন্দু মাইতি :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাই যে, আমার এলাকার রসুলপুর ফেরীঘাট মেদিনীপুর জেলার একটি গুরুত্বপূর্ণ ফেরীঘাট। বর্তমানে ঐ ফেরীঘাট থেকে সুন্দরবন এলাকায় কাকদ্বীপ, মরাগনিয়া প্রভৃতি নানা স্থানের মধ্যে লঞ্চ সার্ভিস চালু হওয়ায় এর গুরুত্ব আরো বেড়েছে। কিন্তু দুঃখের বিষয় হল, ঐ জেটিতে দেড়-দুই ফুট কাদার থেকে রক্ষা পাবার জন্য যে কংক্রিট প্লেট ছিল সেই প্লেট ভেঙ্গে গেছে, মাঝে মাঝে তার গর্ত হয়েছে। এর ফলে যাত্রীদের খুবই অসুবিধা হচ্ছে, কিন্তু কর্তৃপক্ষ নির্বিকার। কোন ব্যবস্থাই নিচ্ছেন না তাঁরা। আমি আপনার মাধ্যমে আবেদন করছি যে, রসুলপুরের জেটিটি সংস্কার করা হোক এবং অবস্থার পরিপ্রেক্ষিতে সেখানে অন্য জেটি তৈরী করা হোক ফেরী পারাপারের স্বার্থে। ঐ ফেরীঘাটে হাজার হাজার যাত্রী বাসে করে এসে লঞ্চের জন্য অপেক্ষা করেন, কিন্তু সেখানে কোন ল্যাট্রিন নেই। ঐসব যাত্রী, বিশেষ করে মহিলাদের জন্য ঐ ফেরীঘাটে ইউরিনালের ব্যবস্থা করা হোক।

**Shri Mohan Sing Rai :** Honourable Speaker, Sir regarding an important matter which I am placing here now, I wish to draw the attention of the Government through you.

During the period of last GNLF Movement, from different parts of Darjeeling district, people were driven out forcibly by miscreants, and they have taken shelter in different parts—some in Siliguri, some in Ambari, and some in Bijonbari. Previously, they were getting the reliefs but that have since been stopped by now. Their present condition is worse who are staying in different relief camps and who are not getting ration cards. Their names have not been enrolled in the Siliguri Employment Exchange office. On special consideration their names should be enrolled as they are in a very awkward position. Relief and special grants must be given to them as soon as possible. So I bring into notice the condition of them as they should get immediate relief.

**শ্রী মান্নান হোসেন :** * * * .................. * * *

Note [* Expunged as orderd by the Chair]

**মিঃ স্পীকার ঃ** আপনি যে ক্রীড়ামন্ত্রীর বিরুদ্ধে অভিযোগ এনেছেন তাঁকে কি আগে নোটিস দিয়েছেন? আপনারা কি কোন রুলস মানবেন না। এইরকম এ্যালিগেশান করতে গেলে আগে নোটিশ দিতে হয়। অল উইল বি এক্সপানজড।

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার দাবী মাননীয় ক্রীড়ামন্ত্রী যে মন্তব্য করেছেন এবং তিনি যে গণ্ডগোলের ঘটনার জন্য কংগ্রেসী দলকে, একটি রাজনৈতিক দলকে দায়ী করেছেন সেটা তাঁকে প্রত্যাহার করে নিতে হবে। এই আবেদন আমি আপনার মাধ্যমে ক্রীড়ামন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী সাত্বিক কুমার রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বনবিভাগের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার এলাকা বীরভূম জেলার নলহাটি কেন্দ্রটি বিহার সংলগ্ন কেন্দ্র। এখানে যে সমস্ত জঙ্গল ছিল যথা আম, পিয়াল শাল, জাম প্রভৃতি গাছ প্রায় বীরভূমে শেষ হয়ে গেল। এখানে গাছ কাটার একটা সমারোহ চলছে। সরকারী বিভাগের যে কর্মচারীরা আছেন তারা তো তদন্ত করে এই ব্যাপারগুলো দেখতে পারেন। এই সরকার গাছ লাগানোর কথা বলছেন, পরিবেশ দূষণ মুক্তের কথা বলছেন আর এখানে ক্রমাগত গাছ কাটা হচ্ছে। আমি মাননীয় বনমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি অবিলম্বে এই বন রক্ষণা-বেক্ষণের জন্য একটা ব্যবস্থা নেওয়া হোক।

**শ্রী সুধন রাহা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বন বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। জলপাইগুড়ি জেলার ডুয়ার্স অঞ্চলে বন্য হাতির অত্যাচারে গ্রামের মানুষেরা অতিষ্ট হয়ে উঠেছে। ওই হাতির অত্যাচারে কৃষি জমি এবং চা-বাগানের খুব ক্ষতি হচ্ছে। কৃষকদের বাড়ীঘর নষ্ট করে দিচ্ছে এবং জলপাইগুড়ি জেলাতে প্রতি বছর প্রায় ৩০ থেকে ৫০ জন লোক এই বন্য হাতির আক্রমণে অকালে প্রাণ হারাচ্ছে। বন বিভাগকে বলেছিলাম যে অন্তত ৬টি এলিফেন্ট স্কোয়াডের ব্যবস্থা করুন কিন্তু আজ পর্য্যন্ত ২টির বেশী এলিফেন্ট স্কোয়াডের ব্যবস্থা করা গেল না। গত ১০ই জানুয়ারী আমাদের থানা সিমলা, কমলাই, একই গ্রাম পঞ্চায়েতে এক রাত্রে এই বন্য হাতির আক্রমণে লোক মারা গেছে। রাজগঞ্জ থানায় বন্য হাতির আক্রমণে প্রাণ হারিয়েছে। এই ব্যাপারে বহু বার আবেদন নিবেদন করা সত্বেও কোন ব্যবস্থা নেওয়া হয় নি। আমার আবেদন এই ব্যাপারে ন্যাচারাল ক্যালামিটি হিসাবে একে গ্রহণ করা হোক। যারা প্রাণ হারিয়েছে তাদের ক্ষতিপূরণ দেওয়ার ব্যবস্থা করা হোক। তারপরে যাদের ঘরবাড়ী ভেঙ্গে গেছে তাদের হাউস বিল্ডিং লোনের ব্যবস্থা করে দিন। এই এক বছরে একাধিকবার বন্য হাতির অত্যাচারে জনজীবন একেবারে বিপর্যস্ত। সুতরাং এই ব্যাপারে বনবিভাগের মন্ত্রীর বিশেষ দৃষ্টি আকর্ষণ করছি যাতে যারা ক্ষতিগ্রস্ত হয়েছে তাদের ক্ষতিপূরণের ব্যবস্থা করেন।

**[2-30 – 2-40 P.M.]**

**শ্রী যোগেন্দ্র নাথ সিংহ রায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য দপ্তরের ভারপ্রাপ্ত মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার জেলায় জলপাইগুড়ি জেলার কোন হাসপাতালে এ. আর. পি. ইনজেক্শান অর্থাৎ পাগলা কুকুরের প্রতিষেধক ইনজেক্শান পাওয়া যাচ্ছে না। তাই জলপাইগুড়ি জেলার সদরে মাল, আলিপুরদুয়ার, ফালাকাটা

আরো অনেক জায়গায় ইনজেকশান পাওয়া যাচ্ছে না, যাতে সত্বর এ. আর. পি. ইনজেকশান পাঠানো হয় তার জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সৌগত রায় :** স্যার, গতকাল উত্তর ২৪ পরগণায় একটা ঘটনা ঘটে যেটা আমি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই এবং তার কাছ থেকে বিবৃতির দাবীও করছি। বনগাঁ থানার অন্তর্ভুক্ত এবং বাগদা বিধানসভা কেন্দ্রে—সেখানকার সদস্য মাননীয় অপূর্ব লাল মজুমদার—গাঁড়াপোতা অঞ্চলে কংগ্রেসের শাখা সংগঠন কিষাণ কংগ্রেস একটা পথ সভা করছিল। সেই পথ সভার দাবী ছিল কেন্দ্রীয় সরকারের প্রতিশ্রুতি অনুযায়ী সমস্ত কৃষি ঋণ মুকুব করতে হবে। সেই সভার মূল বক্তা ছিলেন দর্পণ কৃষক সমিতির যুব কংগ্রেসের সভাপতি শ্রী কালিপদ বিশ্বাস। যখন কৃষি ঋণ মুকুবের জন্য এই সভা চলছে সেই সময় সি. পি. এম.-র কিছু দুষ্কৃতকারী হৈ হৈ করে বোমা নিয়ে ও পিস্তল নিয়ে সেই সভায় আক্রমণ করে এবং তারা সভায় বোমা ছুঁড়তে থাকেন। দুর্ভাগ্যবশতঃ এই কালিপদ একজন তরুণ প্রতিভাবান কর্মী তার গায়ে বোমা লাগে এবং সভা ভেঙে যায়। এরপর কালিপদকে হাসপাতালে আনলে তাকে মৃত বলে ঘোষণা করা হয়। এই ঘটনায় সি. পি. এম. যে হিংসার রাজনীতি পরিব্যপ্ত করতে চায় তার আর একটি প্রকৃষ্ট উদাহরণ, এই ভাবে একটি রাজনৈতিক দল একটা সভায় বোমা নিয়ে আক্রমণ করে এতে প্রমাণ করে তাদের স্ট্যালিনীজিমপন্থী কি, একটা গণতান্ত্রিক বিরোধী দল কোন অধিকারে থাকবে? গতকাল বনগাঁয় এই নিয়ে বাস আটকানো হয়েছে এবং আজকে বনগাঁর মানুষ শান্তিপূর্ণ ভাবে সেখানে বন্ধ পালন করছে। এই নির্লজ্জ, নগ্ন, নির্মম সি. পি. এম.-র আক্রমণের প্রতিবাদ করতে চাই, এবং আমরা চাই মুখ্যমন্ত্রী অবিলম্বে বিবৃতি দিন। এই সি. পি. এম.-র খুনীরা গ্রেপ্তার হোক এটা আমরা চাই, এই ব্যাপারে বিচার বিভাগীয় তদন্তের ব্যবস্থা করা হোক। কালিপদর এই খুন, এই হত্যা পশ্চিমবাংলার গণতান্ত্রিক ইতিহাসে আর একটি কলঙ্ক। পশ্চিমবাংলার আইনশৃঙ্খলা এই বামফ্রন্ট সরকারের আমলে, এই সি. পি. এম.-র আমলে কোথায় নেমেছে তার আর একটি প্রকৃষ্ট উদাহরণ। স্যার, আপনার মাধ্যমে এই স্টালিনবাদীদের আক্রমণ, ও বিরোধীদলের কণ্ঠ রোধে-র যে চেষ্টা এর বিরুদ্ধে সোচ্চারভাবে বিরোধীতা করতে চাই। আমাদেরকে এই ভাবে হত্যা করে আমাদের মুখ বন্ধ করা যাবে না এর বিরুদ্ধে আমরা প্রতিবাদ করতে চাই। কৃষি ঋণ মুকুব রাজ্যের গরীব কৃষকদের দাবী, সেই দাবী করার জন্য একজন কংগ্রেস কর্মীকে হত্যা করা হলো, তাই এর তীব্র নিন্দা করে আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** স্যার, আপনি অবগত আছেন পূর্বতন কেন্দ্রীয় সরকার তাদের পরিচালিত কয়েকটি কারখানা এই পশ্চিমবাংলায় ছিল, ডি-নোটিফাইড করে দিয়েছিল, যার মধ্যে উল্লেখযোগ্য হচ্ছে বেঙ্গল পটারি, যেটা নিয়ে আমরা এই সভায় সর্বদলীয় প্রস্তাব গ্রহণ করেছি, এর মধ্যে উল্লেখযোগ্য হচ্ছে শ্রী দুর্গা কটন মিল, আর ইন্ডিয়ান মেশিন ম্যানুফ্যাকচারিং আরো কয়েকটি প্রস্তাব যেগুলিকে কেন্দ্র করে গত কয়েক বছরে এই হাউসে দাবী ছিল বিগত কেন্দ্রীয় সরকারের কাছে। আবেদন নিবেদন করা হয়েছিল যাতে সেগুলি চালু করা যায়। নতুন যে সরকার কেন্দ্রে এসেছে তার সঙ্গে আমাদের পশ্চিমবঙ্গ সরকারের পক্ষ থেকে মাননীয় মুখ্যমন্ত্রী কথাবার্ত্তা বলেছেন, আলাপ-আলোচনা করেছেন। এই হাউস

জানতে বেশী আগ্রহী যে, আমাদের রাজ্যে যে সব কারখানাগুলিকে ডিনোটিফাই করে দেওয়া হয়েছে সেগুলি চালু করবার ক্ষেত্রে কি উদ্যোগ গ্রহণ করেছেন? আমাদের রাজ্যে যে সব শ্রমিক কর্মচারী আছেন যাঁরা অত্যন্ত দুর্গতির মধ্যে আছেন, তাঁরা অত্যন্ত আশা প্রকাশ করছেন যে অচিরেই কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলোচনা করে আমাদের রাজ্য সরকারের সঙ্গে যোগাযোগ রেখে যাতে ঐ কারখানাগুলি চালু হয় এবং ডিনোটিফাই আদেশ প্রত্যাহৃত হয় তার জন্য যেন প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া হয়। এই কথা আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন রাখছি।

**শ্রী এম. আনসারউদ্দীন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, হাওড়া এবং হুগলীর. বিস্তীর্ণ এলাকা জুড়ে মার্টিন রেল ছিলো। হাওড়া-আমতা, হাওড়া-শিয়াখানা এই সব এলাকায় ১৯৭০ সালে মার্টিন রেল বন্ধ হয়ে যায়। পরবর্ত্তী সময়ে ওই এলাকার লোকেরা প্রচণ্ড দুর্ভোগ ভোগ করছেন। তখন আমরা যাত্রী সমিতির জনগণ এবং ওই এলাকার বিধায়করা মিলিতভাবে প্রাক্তন প্রধানমন্ত্রী শ্রীমতি ইন্দিরা গান্ধীর কাছে গিয়ে ছিলাম, সেখানে আলোচনাও হয়েছিলো এবং লোকসভার বিরোধী দলনেতা শ্রীসমর মুখার্জী মহাশয়ের নেতৃত্বে সেখানে আমরা দাবী জানিয়েছিলাম। পরবর্ত্তী সময়ে হাওড়া-আমতা, হাওড়া-বড়গাছিয়া, হাওড়া-শিয়াখালা রেলপথ চালু হয় ৩১ কিলোমিটার যা প্রয়োজনের তুলনায় অত্যন্ত নগণ্য। এখানে ট্রেণের সংখ্যাও পর্যাপ্ত নয়, মোট ট্রেণের সংখ্যা ৪টি, এর মধ্যে সকালে দুটি এবং সন্ধ্যায় দুটি। আমাদের দাবী হচ্ছে আরো ৬৯ কিলোমিটার রেলপথ অবিলম্বে করা হোক। তাই আপনার মাধ্যমে আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং মাননীয় মুখ্যমন্ত্রীর মাধ্যমে কেন্দ্রীয় রেলমন্ত্রীর কাছে দাবি জানাচ্ছি যে ওই এলাকার জনসাধারণের সুবিধার্থে এই দাবী ত্বরান্বিত করা হোক এবং উক্ত রেলপথ অবিলম্বে চালু করা হোক। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

## Zero Hours

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা পুলিশমন্ত্রীর কাছে আমি বিচার-বিভাগীয় তদন্তের দাবী করছি। গতকাল আবার সি. পি. এমের ক্যাডারবাহিনী কংগ্রেসের রক্তে হোলি খেললো। স্যার, আজকে আপনি সংবাদপত্রে দেখেছেন যে যুব কংগ্রেসের সভাপতি, নীলদর্পণ ব্লকের যুব কংগ্রেসের সভাপতি কৃষিঋণ মুকুবের দাবিতে একটি পথসভা করছিলেন, সেই অবস্থায় সি. পি. এমের. পার্টি ক্যাডাররা ওকে হত্যা করেছে। আমি যখন এই কথা এখানে বলছি মার্কসবাদী কমিউনিস্ট পার্টির যে সমস্ত সদস্য আছেন তাঁদের যদি সৎ সাহস থাকে তাঁরা পুলিশমন্ত্রীকে বলুন বিচার-বিভাগীয় তদন্ত করতে। এখানে চীৎকার না করে মাননীয় পুলিশমন্ত্রীকে বলুন বিচার বিভাগীয় তদন্তের জন্য। কালকে যুব কংগ্রেসের সভাপতিকে প্রকাশ্য দিবালোকে ভোজালি দিয়ে, বোমা ছুঁড়ে হত্যা করা হয়েছে। আজকে বি. ডি. ও. অফিস ঘেরাও করা হয়েছে এবং আমাদের দুইজন মাননীয় সদস্য ওখানে গেছেন, মানস বাবু এবং সোমেনবাবু, জানিনা তাঁরা অক্ষত অবস্থায় ফিরে আসবেন কি না? স্যার, আমি আপনার মাধ্যমে মাননীয় পুলিশমন্ত্রীর কাছে দাবী করছি মার্কসবাদী কমিউনিস্ট পার্টির সদস্যরা এখানে চীৎকার করছেন, কিন্তু তাঁদের যদি সৎ সাহস

থাকে তো মাননীয় পুলিশমন্ত্রীকে বলুন এই ঘটনার বিচার-বিভাগীয় তদন্তের জন্য যে কারা কালীপদ বিশ্বাসকে খুন করেছে—তাহলে ঝুলি থেকে বেড়াল বেরিয়ে পড়বে।

[2-40 – 2-50 P.M.]

**শ্রী অমর ব্যানার্জী :** মাননীয় স্পীকার মহোদয়, অনেক বার হাউসে কথাবার্তা হয়েছে, অনেক মাননীয় সদস্য বলেছেন, তবুও আমি আবার বলি যে সামনে মাধ্যমিক, উচ্চ মাধ্যমিক, স্কুলের বাৎসরিক পরীক্ষা, কিন্তু আমাদের জেলায় প্রতিদিন অন্তত ১০/১২ ঘন্টা করে বিদ্যুৎ চলে যায়। এটা অনেক দিন শুরু হয়েছে, এখন পর্যন্ত কোন ব্যবস্থা হয় নি। আমার জেলায় ছোট ছোট শিল্প ধুঁকে ধুঁকে কোন রকমে চলছে, সেই শিল্পগুলি প্রতিদিন এমনভাবে মার খাচ্ছে যে একটার পর একটা নতুন করে বন্ধ হয়ে যাবার উপক্রম হয়েছে। আমাদের উলুবেড়িয়ায় বিদ্যুতের উপর নির্ভর করে পাণীয় জল সরবরাহ করা হয়, সেখানে প্রতিদিন বিদ্যুতের অভাবে গৃহস্থ বাড়ীতে জল সররুরাহ করা যাচ্ছে না। এই সম্পর্কে মন্ত্রী সভা এবং আমাদের বন্ধুরা বলবেন বক্রেশ্বর হবে, কিন্তু কবে হবে জানি না, সেজন্য যুদ্ধকালীন ব্যবস্থার মত ব্যবস্থা নিয়ে যাতে এই বিদ্যুৎ পরিস্থিতির মোকাবেলা করতে পারেন সেই বিষয়ে আমি আপনার মাধ্যমে মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** স্যার, আপনার মাধ্যমে জানাতে চাই যে তালতলা থানার অধীনস্থ এলাকাগুলির অধিকাংশ কলকাতা শহরের সমাজ বিরোধীদের হাতে চলে গেছে। এই তালতলা থানার মধ্যে সি. পি. এমের হেড কোয়ার্টার, ডি ওয়াই এফের হেড কোয়ার্টার, এস এফ আই-এর হেড কোয়ার্টার সিটুর হেড কোয়ার্টার, কংগ্রেসের হেড কোয়ার্টার, মুসলিম লিগের হেড কোয়ার্টার, ফরওয়ার্ড ব্লকের হেড কোয়ার্টার, উল্টো দিকে ফুটপাথে আর এস পি'র হেড কোয়ার্টার এবং যেহেতু এতগুলি হেড কোয়ার্টার এবং গত লোকসভার নির্বাচনে এই কেন্দ্র থেকে ১৩/১৪ হাজার ভোটে সি পি এম ক্যান্ডিডেট পরাজিত হয়েছেন তাই সি পি এম সমাজ বিরোধীদের এমনভাবে প্রশ্রয় দিয়ে রেখেছে যে সেখানকার শান্তি-শৃঙ্খলা নষ্ট হচ্ছে। স্যার, গত ২/৩ দিন আগে ফরওয়ার্ড ব্লকের সঙ্গে সি পি এমের রাত্রি ১২টা থেকে ২টা পর্যন্ত বোমাবাজী হয়, সেখানকার পুলিশ বলেছে জানবাজারের বুকে ১০০র মত বোমা পড়েছে সি পি এম এবং ফরওয়ার্ড ব্লকের আভ্যন্তরীণ গোলমালের সূত্রে। এইভাবে পরস্পর শরিকী বিরোধে এই কলকাতার মানুষের মধ্যে শান্তি শৃঙ্খলা যেভাবে বিঘ্নিত হচ্ছে তাতে আপনাকে অনুরোধ করব এই ব্যাপারে এই দুই শরিক দলের মধ্যে বৈঠক করে অবিলম্বে এই গোলমালকে যেন বন্ধ করা হয়। সরকার যেন দুই দলকে নিয়ে বসেন, তা না হলে কলকাতার বুকে যে জিনিসের সূত্রপাত ঘটেছে এর থেকে মুক্তি পাওয়া যাবে না। গত এক সপ্তাহ আগে একজন সমাজ বিরোধী, নাম তার সোলজার, সে কোন রাজনৈতিক দলের সঙ্গে যুক্ত ছিল না, শুধুমাত্র সমাজ বিরোধী বলে পরিচিত, কিন্তু সি পি এম সমাজ বিরোধীদের সঙ্গে যুক্ত ছিল না বলে আলিমুদ্দিন স্ট্রীটে এবং আহমেদিয়া স্ট্রীটের সংযোগ স্থলে তাকে দাঁড় করিয়ে লাঠি দিয়ে আঘাত করতে করতে হত্যা করা হয়েছে। কলকাতা শহরের বুকে এই যে ঘটনাগুলি একটার পর একটা ঘটছে এজন্য আমি নিজে পুলিশ কমিশনারকে বলেছি, কিন্তু তিনি অসহায়তার কথা বলেছেন এবং বলেছেন আমার কিছু করার নেই, শাসক দলের মদতে সমাজ বিরোধীরা এই জিনিস করে চলেছে। এই জিনিস বন্ধ হওয়া প্রয়োজন।

**শ্রী রবীন্দ্র নাথ মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গতকাল যুব ভারতীয় ক্রীড়াঙ্গনে ছিলাম। সেখানে নেহেরু শতবার্ষিকী ফুটবল প্রতিযোগিতা হচ্ছে। কয়েকদিন আগে দেখেছি সুদীপ বাবু, প্রিয়রঞ্জন দাসমুন্সী সেখানে যাচ্ছেন, কিন্তু গতকাল সুদীপ বাবু প্রিয়রঞ্জন বাবু ছিলেন না। স্যার, আপনি জানেন এই স্টেডিয়াম পশ্চিমবঙ্গের ৬ কোটি মানুষের গর্বের বিষয়, পশ্চিমবঙ্গের বামফ্রন্টের অন্যতম সাফল্য। ওখানে পৃথিবী বিখ্যাত খেলোয়াড় ববি মুর, ইউসোবিও এসেছিলেন। তাঁরা বলেছেন এই স্টেডিয়াম হচ্ছে ফাইনেস্ট স্টেডিয়াম ইন দি ওয়ার্ল্ড সো ফার। আপনি জানেন স্যার, এর থেকে কাদের বুক আনন্দের জোয়ারে ভেসে যায় আবার কাদের বুক ফেটে যায় এটা পশ্চিমবঙ্গের মানুষ ভাববেন। স্যার, আমি গতকাল অত্যন্ত বেদনাহত ভাবে লক্ষ্য করেছি যে, কিছু দুষ্কৃতকারী এই স্টেডিয়ামে চেয়ার, টেবল ভাঙ-চুর করে প্রায় ১০/১২ লক্ষ টাকার ক্ষতি করেছে বহু টাকার সম্পত্তি নষ্ট করেছে। পেনালটির ব্যাপারটা তাৎক্ষণিক ব্যাপার হতে পারে। আমি এটা আলোচনা করার জন্য এখানে আসিনি। পেনালটি বিতর্কিত ব্যাপার বিশেষ করে আমি গতকাল মাঠেই ছিলাম, আমি জানি, অনেকদিন ফুটবল খেলেছি, এই সম্পর্কে আমার ধারণা আছে কিন্তু তাসত্বেও এটুকু বলতে পারি যে, যারা স্টেডিয়াম ভাঙচুর করেছে তারা অন্ততঃ পক্ষে বামফ্রন্টের এই সাফল্য গর্বের সঙ্গে অনুভব করতে চান না। তারা বামফ্রন্টের এই কীর্তিকে মসিলিপ্ত করার জন্য, বামফ্রন্ট বিরোধী কিছু দুষ্কৃতকারী এই ষ্টেডিয়াম ভেঙে গেছে। তারা যদি কংগ্রেস দলের হয় তাহলে আশ্চর্য হবার কিছু নেই।

(এই সময় মাইক অফ হয়ে যাওয়ায় কিছু শোনা যায়নি।)

**শ্রী সৌগত রায় ঃ** * * * .................. * * *

(এই সময় মাইক অফ হয়ে যাওয়ায় কিছু শোনা যায় নি)

**মিঃ স্পীকার ঃ** এটা এক্সপাঞ্জ করা হল। সমস্তটাই এক্সপাঞ্জ হল। সবটাই বাদ যাবে।

**শ্রী প্রভঞ্জন কুমার মণ্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি গতকাল একটি বিষয় এখানে উল্লেখ করেছিলাম সাংবাদিকের সততা নিয়ে—কিছু কিছু সংবাদ যে কত নিম্ন মানে গিয়ে পৌঁছেছে সেই বিষয়টি আমি এখানে উল্লেখ করেছিলাম। আজকেও দেখলাম সেই একই ভাষায় একই কথা বললেন হাওড়া থেকে নির্বাচিত কংগ্রেসী সদস্য অশোক ঘোষ। একই ভাবে এই বিতর্ক করে কেবল সত্যের অপলাপ করা হচ্ছে এবং ক্যাটিগোরিক্যালি, কনস্ট্যান্টলি অপপ্রচার করা হচ্ছে। সেই একই কথা একই ভাবে অশোক ঘোষের মুখ থেকে প্রচারিত হচ্ছে। আমাদেরকে ওখানে অভিযুক্ত করা হচ্ছে আমি মনে করি এই বক্তৃতার সাথে অশোক ঘোষের কোন একটা গোপন ষড়যন্ত্র আছে। পরিকল্পিত ভাবে একটা চক্রান্ত করা হয়েছে। কিশোর বাহিনী এবং অন্যান্য সংগঠনগুলি কাজ করেছে। কংগ্রেস সেবাদল কেন ঢুকতে পারেনি, এই কথা অশোক ঘোষ মশাই কংগ্রেস পার্টিকে জিজ্ঞাসা করুন, কংগ্রেস নেতাদের জিজ্ঞাসা করুন, আব্দুল মান্নানকে জিজ্ঞাসা করুন।

(এই সময় মাইক অফ হয়ে যাওয়ায় এবং চীৎকারের জন্য কিছুই শোনা যায় নি।)

**[2-50 – 3-00 P.M.]**

Note [* Expunged as orderd by the Chair]

**শ্রী অপূর্বলাল মজুমদার ঃ** মিঃ স্পীকার স্যার, আজকে জিরো আওয়ারে আপনার অনুমতি নিয়ে আমার নির্বাচন কেন্দ্রের ঘটনাটি মুখ্যমন্ত্রী তথা পুলিশমন্ত্রী, অন্যান্য মন্ত্রী এবং মাননীয় সদস্যদের অবগতির জন্য জানাচ্ছি এবং এ ব্যাপারে তাঁদের সকলের দৃষ্টি আকর্ষণ করে বিচার চাইছি। আমার নির্বাচনীকেন্দ্রে গত কয়েকমাসে ৮ জন কংগ্রেস কর্মী নিহত হয়েছেন। এই ৮ জন কংগ্রেস কর্মীর মধ্যে শেষ কংগ্রেস কর্মী হলেন কালীপদ বিশ্বাস। নখফুল গ্রামের বাসিন্দা একটি দরিদ্র পরিবারের সন্তান এই কালীপদ বিশ্বাস। তার বয়স ৩৫। নীলদর্পন ব্লকে তিনি যুব কংগ্রেসের সভাপতি। আমি ৮/১০ দিন আগে যখন সেখানে গিয়েছিলাম তখন তার একটি সভায় আমি বক্তৃতা করেছিলাম। সেদিন আমি ভাবতেও পারি নি এই ঘটনা ঘটবে। আমার টেলিফোনটা খারাপ সেইজন্য আমি টেলিফোন কল পাই নি কিন্তু এখানে আসার পরে আমি দেখলাম নীলদর্পন ব্লকের যিনি সভাপতি—মিঃ ব্যানার্জী তিনি এখানে এসেছেন এবং তিনি এখানে এসে আমার সঙ্গে কথা বললেন। তিনি চোখের জল ফেলে আমাকে সেই মর্মান্তিক ঘটনার কথাটি বললেন। স্যার, আমি নখফুলে কালীপদ বিশ্বাসের বাড়ীতে গিয়েছি এবং দীর্ঘদিন ধরে তাকে চিনি। আমি ৫/৬ বার ওখান থেকে নির্বাচিত হয়ে এসেছি এবং তাকে ছোটবেলা থেকেই জানি। তার মতন ছেলের এই রকম নিষ্ঠুর ভাবে ঘাতকের হাতে অপমৃত্যু হবে সেটা আমি কোনদিন ভাবতেও পারি নি। আমি তাই স্যার, অত্যন্ত দুঃখ ও বেদনা নিয়ে এই ঘটনার কথাটি আপনার মাধ্যমে তুলে ধরছি। স্যার, আমরা দেখছি, পশ্চিমবঙ্গে রাজনৈতিক কর্মীদের দুষ্কৃতকারী নাম দিয়ে তাদের হত্যা করে দুষ্কৃতকারীরা পার পেয়ে যাচ্ছে। এই প্রসঙ্গে আমি ৮টি নাম আপনার কাছে বলতে পারি যারা নিহত হয়েছে। আমার পাশের অঞ্চল গঙ্গারামপুরে—সেখানে দুজন খুন হয়েছে। একজন, ওখানকার কংগ্রেস সভাপতি, আকবর আলি মণ্ডল, তাকে বোমা মারা হয়েছে এবং পয়েন্ট ব্লাঙ্ক রেঞ্জ থেকে গুলি করে হত্যা করা হয়েছে। তিনি শুধু ওখানকার কংগ্রেস সভাপতি ছিলেন তাই নয়, তিনি ছিলেন ওখানকার নির্বাচিত ব্লক সমিতির অন্যতম সভাপতি। যাইহোক সেইসব প্রসঙ্গে এখন আমি যাচ্ছি না, আমি কালীপদ বিশ্বাসের ঘটনার কথা বলছি। স্যার, সে ছিল অত্যন্ত নিরীহ, শান্তিপ্রিয়, কর্মঠ যুবক। কথা ছিল আজকে মিছিল করে গিয়ে এস. ডি. ও.'র কাছে একটি স্মারকলিপি দেওয়া হবে। সেই স্মারকলিপিতে থাকবে এই কথাই যে, ভি. পি. সিং, তাঁর নির্বাচনী বক্তৃতায়, তাঁর নিজের লেখায়, তাঁর পার্টির তরফ থেকে, বি. জে. পি'র তরফ থেকে, ওখানকার মন্ত্রী এবং অন্যন্যদের উপস্থিতিতে প্রথম সভায়, রাষ্ট্রপতির ভাষণে তারা বক্তব্য রেখেছিলেন যে, ১০ হাজার টাকা পর্য্যন্ত কৃষিঋণ মুকুব করে দেবেন। ৮ জন কংগ্রেসী মুখ্যমন্ত্রী লিখিতভাবে জানতে চেয়েছেন যে; আপনারা যেটা বলেছেন সে ব্যাপারে তো কোন অর্ডার দিচ্ছেন না, কবে অর্ডার দেবেন? কেন্দ্রের অর্ডার না পাওয়া সত্বেও বিহার ১০ হাজার টাকার উপর, উড়িষ্যা ১২ হাজার টাকা পর্য্যন্ত তাদের দিয়ে দিয়েছেন। পশ্চিমবাংলায় এখনও পর্য্যন্ত সেই টাকা মুকুব হয়নি। সেই ব্যাপারে দৃষ্টি আকর্ষণ করার জন্য ব্যবস্থা হয়েছিল। ওখানকার গরীব চাষীদের সংগঠিত করে, তাদের নিয়ে মেমোরেন্ডাম দেবেন। কিন্তু তাকে কেন জানি না গুলি করে, বোমা মেরে প্রকাশ্য দিবালোকে হত্যা করা হলো। কৃষকদের হয়ে যদি তাদের বক্তব্য রাখা হয়, গরীব কৃষকদের হয়ে যদি কথা বলে, এটা এমন কী দোষের যে তার বক্তব্যকে চিরকালের জন্য স্তব্ধ করে দেবে? এই রকম একজন নিরপরাধ, কর্মঠ, শান্তিপ্রিয় রাজনৈতিক কর্মীকে বোমা মেরে, গুলি করে হত্যা করা হলো, এর

কারণ আমি জানি না। গরীব চাষীদের কৃষি ঋণ মুকুবের কথা তো আপনাদের তরফ থেকেও অতীতে অনেকেই বলেছেন, কিন্তু সামান্য একজন গরীব যুব কংগ্রেসের সভাপতি রাস্তায় দাঁড়িয়ে যদি তাঁর বক্তব্য রাখেন, তিনি তো এমন কোন গণতন্ত্র বিরোধী কাজ করেন নি? আমি সেই জন্য মন্ত্রী মহাশয়কে ব্যক্তিগত ভাবে আক্রমণ করছি না, আমি শুধু যে ঘটনাটা ঘটেছে, সেটাই তাঁকে জানাচ্ছি। আপনাদের যদি এই রকম কোন নিরীহ, শান্তিপ্রিয় কোন কর্মীকে বোমা মেরে গুলি করে সকলের সামনে হত্যা করা হয়, আপনাদের মনের অবস্থা কি হয় এবং এর বিরুদ্ধে আপনারা তো সোচ্চার হতেন। আমি জানি আমাদের মুখ্যমন্ত্রী তাঁর ঘরে বসে সব শুনছেন, এখানে নির্মল বাবু আছেন, প্রশান্ত শূর মহাশয়ও আছেন, কোয়ায়ুম মোল্লা সাহেব আছেন, তাঁরা এই বিষয়ে বলুন। এত বড় একটা হত্যা হয়ে গেল, মানুষের জীবনের এতটুকু কী মূল্য নেই, আপনাদের রাজত্বে? সেই জন্য আপনাদের কাছে বলবো, জুডিসিয়ালী এনকোয়ারির মাধ্যমে যারা এই হত্যা করেছে তাদের বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হোক। আপনাদের কর্মীরা হত্যা করেছে, এর বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হোক।

**শ্রী শান্তশ্রী চট্টোপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে পূর্ত দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনার হয়তো জানা আছে বিবেকানন্দ ব্রীজ যা হুগলী, হাওড়া, উত্তর ২৪ পরগণা এবং কলকাতার বিস্তীর্ণ অঞ্চলের যোগাযোগকারী সেতু। এই সেতুর অবস্থা অত্যন্ত বিপদজনক। যদি কোন একটা লরি ঐ' ব্রীজের উপর খারাপ হয়ে যায় তাহলে গোটা এলাকায় জ্যাম জট হয়ে থাকে। গত বছর ২৫শে ডিসেম্বর থেকে ১লা জানুয়ারী পর্য্যন্ত বারবার এই ঘটনা ঘটেছে। কয়েকদিন জান জট-এ বিপর্য্যস্ত হয়ে পড়েছে মানুষ। আমি প্রশাসনকে বারবার বলেছি, এখানে দুটো ব্রেক ডাউন ভ্যান প্লেস করে রাখার জন্য কিন্তু প্রশাসনের কী অসুবিধা সেটা বুঝতে পারলাম না। সেই জন্য আজকে বিধানসভায় বিষয়টা তুললাম যাতে আপনি বিষয়টা সম্পর্কে দপ্তরে বলেন। আমি আপনার কাছে অনুরোধ জানাচ্ছি বিষয়টা সরকারের দৃষ্টিতে আনুন, কারণ আমার সমস্ত চেষ্টা ব্যর্থ হয়েছে।

**[3-00 – 3-10 P.M.]**

**শ্রীমতি অপরাজিতা গোপ্পী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। ইতিপূর্বে আমি এই বিধানসভায় এসম্পর্কে বলেছিলাম। আমি আবার আমাদের কুচবিহারের টি. বি. হাসপাতালটির অব্যবস্থা এবং অসহায় অবস্থার কথা উল্লেখ করছি। ওখানে আজ দীর্ঘ দিন ধরে দু'জন মাত্র ডাক্তার রয়েছেন। অথচ ওখানে ৬'টি ডাক্তারের পোষ্ট রয়েছে। ফলে ডাক্তারের অভাবে ওখানে সমস্ত কাজকর্ম ব্যাহত হচ্ছে। শুধু তাই নয়, ওখানে একটি মাত্র এক্স-রে মেশিন আছে, কিন্তু সেটিতেও দীর্ঘ দিন ধরে কোন কাজ হচ্ছে না, কারণ সেখানে কোন টেকনিসিয়ান নেই। বিগত দু বছর ধরে কুচবিহার সদর হাসপাতাল থেকে একজনকে এনে কাজ করান হ'ত, কিন্তু তিনিও নিয়মিত আসছেন না, ফলে এখন কোন রকম কাজই হচ্ছে না। ওষুধ-পত্রেরও অত্যন্ত অব্যবস্থা, ওষুধ-পত্র পাওয়া যায় না। এবং ওখানে প্যাথলজি ডিপার্টমেন্টে শুধু মাত্র স্পুটাম এগজামিন করা হয়, রক্ত এবং ইউরিন পরীক্ষার কোন ব্যবস্থা নেই। আমি আজকে আপনার মাধ্যমে বিষয়টির প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর পুণরায় দৃষ্টি আকর্ষণ করছি

এবং তাঁকে অনুরোধ করছি যে, তিনি নিজ উদ্যোগে ঐ' অব্যবস্থা দূর করার জন্য উপযুক্ত ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমরা দীর্ঘ দিন ধরে বাম-পন্থীদের তরফ থেকে দাবী জানিয়ে আসছি যে, দেশে ১৪'টি নিত্য প্রয়োজনীয় দ্রব্যের রাষ্ট্রীয় বানিজ্য চালু করা হোক। আমাদের খাদ্যমন্ত্রীও বার বার এই দাবী জানিয়ে আসছেন। বর্তমানে কেন্দ্রে নতুন বন্ধু সরকার প্রতিষ্ঠিত হয়েছে। এই সুযোগ নিশ্চয়ই আমরা গ্রহণ করতে চাই। সেই জন্য আমি মাননীয় খাদ্যমন্ত্রীর কাছে জানতে চাইছি যে, আমরা এ ব্যাপারে দীর্ঘ দিন ধরে যে আন্দোলন চালিয়ে আসছিলাম সে সম্পর্কে তিনি কেন্দ্রে বন্ধু সরকারের সঙ্গে কথাবার্তা বলেছেন কি? ইতিমধ্যে এ সম্পর্কে কোন আলোচনা হয়েছে কি যাতে রাষ্ট্রীয় বাণিজ্যের ব্যাপারটা কার্যকরী হতে পারে? মাননীয় মন্ত্রী মহাশয় আজকে এখানে উপস্থিত আছেন, যদি তিনি এ ব্যাপারে একটা বিবৃতি দেন তাহলে আমরা বাধিত হব।

**শ্রী নির্মল কুমার বোস ঃ** মাননীয় সদস্য এবং কংগ্রেস পক্ষের মাননীয় সদস্য যে বিষয়টি উল্লেখ করলেন, সেটি রাষ্ট্রীয় বাণিজ্যের বিষয় নয়। আমরা দীর্ঘ দিন ধরে দাবী করে আসছি যে, গোটা দেশে ১৪'টি নিত্য ব্যবহার্য দ্রব্য ভরতুকি দিয়ে কম দামে গণবন্টন ব্যবস্থা বা রেশনের মাধ্যমে সুষ্ঠুভাবে দেওয়ার ব্যবস্থা করা হোক। তাহলেই দেশের মানুষের, বিশেষ করে দারিদ্র-সীমার নীচে যে অসখ্য মানুষের বাস তাঁরা কম দামে প্রয়োজনীয় জিনিস পাবেন, তাঁদের উপকার হবে। সাথে সাথে খোলা-বাজারেও এই সব জিনিসের দাম কমে যাবে, ফলে মূল্য-স্তর নিয়ন্ত্রিত থাকবে। এই কাজ অবশ্যই কেন্দ্রীয় সরকারকে করতে হবে। কেন না রাজ্য সরকারের অত টাকা নেই। বিহারের কংগ্রেস সরকারের নেই, আমাদের রাজ্যে বামফ্রন্ট সরকারেরও নেই। যাদের বেশী টাকা দেবার ক্ষমতা আছে, সেই কেন্দ্রীয় সরকারকে এই দায়িত্ব নিতে হবে। কেননা এক্ষেত্রে বহু টাকা ভরতুকি দিতে হবে। আমাদের দেশে অনেক ব্যাপারেই ভরতুকি দিতে হয়। রপ্তানী বাণিজ্যে ভরতুকি দেওয়া হয়, অথচ কোন কাজে লাগে না। কিন্তু এক্ষেত্রে এটা কোটি কোটি মানুষের কাজে লাগবে। এটা দিলে দেশের প্রতিটি মানুষ উপকৃত হবে। মূল্য-স্তর নিয়ন্ত্রিত হবে। আমরা এ বিষয়ে ইতি-মধ্যেই নতুন কেন্দ্রীয় সরকারের সঙ্গে আলাপ-আলোচনা শুরু করেছি। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী প্রধানমন্ত্রীর কাছে ইতি-মধ্যেই এই বক্তব্য রেখেছেন। আমি গত মাসে কেন্দ্রের নতুন খাদ্যমন্ত্রী শ্রীনাথু রাম মির্ধার সঙ্গে সাক্ষাৎ করে তাঁকে এ বিষয়ে বলেছি। তাঁরা বিষয়টা নিয়ে বিবেচনা করছেন। আমরা আশা করব তাঁরা আমাদের এই বক্তব্যের যুক্তি স্বীকার করে নেবেন। এবং এটা যাতে অবিলম্বে চালু করা যায় তার জন্য উদ্যোগ গ্রহণ করবেন। আমরা আমাদের তরফ থেকে চাপ রাখছি, আলোচনা করছি। এটা যাতে কেন্দ্রীয় সরকারের পক্ষ থেকে বিবেচনা করা হয় তার জন্য আমরা নিশ্চয়ই সচেষ্ট থাকব।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি যখন এ্যাসেম্বলীতে ছিলাম তখন মুরারই থেকে বিধানসভার মাননীয় সদস্য ডাঃ মোতাহার হোসেন আমাকে টেলিফোন করে যে ঘটনার কথা বলেন আমি সেটা আপনার মাধ্যমে এখানে রাখতে চাই। তিনি আমাকে বলেন, মুরারইতে ১৫ তারিখে যতীন মাল খুন হয়েছে, পুলিশের গুলিতে মারা গেছে। এছাড়া ৫জন আহত হয়েছে, তাদের সবাইকে হাসপাতালে নিয়ে যাওয়া হয়েছে। তারপর সেখানে ১৬টি

দোকানে লুঠ হয়েছে এবং ইতিমধ্যে ১৭ জন দোকানদারকে সেখানে গ্রেপ্তার করেছে। এর ফলে সেখানে শোচনীয় অবস্থা সৃষ্টি হয়েছে। এই কথা তিনি আমাকে টেলিফোন করে বললেন। আমি আপনাকে বলছি, ওখানে এই পুলিশি অত্যাচার বন্ধ করতে হবে। আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কেও বলছি, ওখানে পুলিশি তাণ্ডব বন্ধ করতে হবে। ইনডিস্ক্রিমিনেট ওয়েতে সেখানে এ্যারেষ্ট আরম্ভ হয়ে গেছে। এটা বন্ধ করুন আর দোকানদার যাদের ক্ষতি হয়েছে তাদের ক্ষতিপূরণ দেওয়ার ব্যবস্থা করুন।

**শ্রী ননী কর ঃ** মাননীয় স্পীকার স্যার, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং আপনারও দৃষ্টি আকর্ষণ করছি। আপনার নির্বাচনী কেন্দ্র আমডাঙাতে গত ১৩-১-৯০ তারিখে সকাল সাড়ে ৬টায় একেবারে থানার কাছারী মোড়ে কংগ্রেসী গুন্ডা লোকমান মণ্ডল, ইসলাইল মণ্ডল হেঁসো নিয়ে আক্রমণ করে আমাদের পার্টি সমর্থক কমঃ সৈয়দ মোরাদ ও কমঃ সৈয়দ মোমিনকে।

(এ ভয়েস ঃ মারা গেছে কি?)

মারা যায়নি, মারা গেলে আপনারা তো খুশি হতেন। এরা দুইজনেই আমাদের পার্টির কর্মী। ঐ কংগ্রেসীরা—ইন্দিরা কংগ্রেস কি রাজীব কংগ্রেস তা আমি জানি না—এদের উপর আক্রমণ করেছে। এখানে সত্যবাপুলী মহাশয় একটু আগে কয়েকটি কথা বললেন। আমার কথা হচ্ছে, ওরা গোলমাল করছে, পুলিশকে তো সেখানে গিয়ে ঠেকাতে হবে। একটু আগে শুনলাম বনগাঁয় ওদের নেতা খুন হয়েছে। ওঁরাই সর্বত্র গোলমাল পাকাচ্ছে, আক্রমণ করছে আর জনগণ যখন তাড়া করবে, পুলিশ যখন ব্যবস্থা নেবে তখন ওরা বলবে দেশে আইন-শৃঙ্খলা নেই। এইরকম পাগলাদের হাত থেকে আমাদের বাঁচান। ওঁরা (কংগ্রেসীরা) এখানে পাগলামি করছে, বাইরেও পাগলামি করছে। এবার আপনাকেও বাদ দিচ্ছে না। আপনার নির্বাচনী কেন্দ্রেও কংগ্রেসীরা পাগলের মতন আমাদের পার্টি কর্মীদের আক্রমণ করছে। ওঁদের ধারণা ছিল ওখানে জিতবেন, কিন্তু তা হয়নি সেইজন্য সকাল সাড়ে ৬টার সময় খুন করার চেষ্টা করেছে। এইসব অপরাধীদের ব্যবস্থা নেওয়ার আমি দাবী জানাচ্ছি। যারা চেঁচাচ্ছেন তাঁরা আপনার সঙ্গে কিম্বা আমার সঙ্গে সেখানে গিয়ে দেখে এসে বলুক তাঁদের কর্মীরা আক্রমণ করেনি। আমি জানি সেই কথা বলার ক্ষমতা ওদের নেই। এঁরা এখানে এইসব কথা বলে খবরের কাগজে নাম তুলতে চাইছেন, এছাড়া আর কোন কারণ নেই। আমি এই ঘটনাটা আপনার কাছে নিবেদন করলাম।

**[3-10 – 3-50 P.M.]**

**(including adjournment)**

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলকাতা বিশ্ববিদ্যালয় সংক্রান্ত অনেক তুঘলকী ঘটনার কথা আপনারা শুনেছেন বা পড়েছেন, কিন্তু আজ আমি এই সভার কাছে আর একটি নজির দিয়ে একটি তুঘলকী ঘটনার কথা উল্লেখ করছি। আমি বহু জায়গায় গেছি, ভাইসচ্যানসেলর, এমন কি বিশ্ববিদ্যালয়ের সাথে যুক্ত অন্যান্য কর্তৃপক্ষের সাথে কথা বলেছি, এমন কি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে শিক্ষামন্ত্রীর কাছে আমার বক্তব্য রেখেছি। কিন্তু যখন বিচারের বাণী নীরবে নিভৃতে কাঁদে তাই সব শেষে এই হাউসে আপনার মাধ্যমে

বিধানসভার বিচারের আশা করছি। এটি বিচ্ছিন্ন ঘটনা হলে আপনাদের কাছে আবেদন করতাম না, এবং আমার আবেদনকে কোন ব্যক্তি বা দলের উর্ধে আমি রাখতে চাই। কংগ্রেসের কথা বলে বা কমিউনিস্ট পার্টিকে গালাগালি দিয়ে আমি আপনাদের কাছে বিচার চাইছি না। ঘটনাটি শুধু মানবিকতা দিয়ে বিচার করার জন্য শিক্ষা জগতের একটি নৈরাজ্যের কথা তুলে ধরতে চাইছি। আমাকে আপনারা নির্বাচিত করে সিনেটে পাঠিয়েছেন, সদস্য হিসাবে, ঘটনাটি কি করুণ সেটা একটু উপলব্ধি করুন, আমি আশা রাখি যে আপনারা দলীয় রাজনীতির উর্ধে থেকে বিষয়টির বিচার করবেন। সমরেশ সরকার এবং সুব্রত সরকার এরা দুই যমজ ভাই এবং এরা বেথুয়াডহরী থেকে যাতায়াত করে বঙ্গবাসী কলেজে পড়ে। এই ছাত্র দুজন ন্যাশান্যাল স্কলারশিপ পায় এবং আরো অন্যান্য ৩/৪টি স্কলারশিপ পায়। এরা দুজনে একই সঙ্গে আসতে পারে না, একজন ৩ দিন আসে, অপর জন বাকি ৩ দিন আসে এবং ওদের ন্যাশান্যাল স্কলারশিপের টাকাটা সংসারে খরচ হয়। এদের পিতা প্রাথমিক স্কুলের শিক্ষক। বঙ্গবাসী কলেজে এদের ইংরাজীতে অনার্স ছিল এবং পাশকোর্সে ইতিহাস ছিল, প্রথম বছর পরীক্ষা দেওয়ার পর একজন ফার্ষ্ট হয় এবং একজন থার্ড হয়। বঙ্গবাসী কলেজের অধ্যক্ষ আমাদের বিধানসভার সদস্য, সি. পি. এমের সদস্য, সুতরাং কংগ্রেসের লোক ফার্ষ্ট ষ্টান্ড করিয়ে দিয়েছে এ কথা বলা যাবে না। কিন্তু এদের আর এ করে দেওয়া হয়েছে। কলকাতা বিশ্ববিদ্যালয়ের পার্ট ওয়ান পরীক্ষার সিট পড়েছিল মৌলানা আজাদ কলেজে, যে কটি ভাল পরীক্ষা কেন্দ্র আছে মৌলানা আজাদ কলেজ তার মধ্যে অন্যতম। পার্ট টু তে পরীক্ষার সময় ইতিহাসে এ্যাডিসন্যাল কিছু লুজ পেপার দেওয়া হয়েছে, তাই অভিযোগ আনা হয়েছে যে সেগুলি বাইরে থেকে লিখে এনে জুড়ে দেওয়া হয়েছে। ওরা প্রাইমারীতে বেথুয়াডহরী বোর্ড প্রাইমারী বিদ্যালয়ে পড়েছে এবং মাধ্যমিক ও হায়ার সেকেন্ডারীতে বেথুয়াডহরী জে. সি. এম. হাইস্কুলে পড়েছিল, সেখানে তাদের পুরো ফ্রি এডুকেশন দেবার ব্যবস্থা করা হয়েছিল। পরবর্তীকালে গভর্ণমেন্ট অফ ওয়েষ্ট বেঙ্গলের এডুকেশন ডিপার্টমেন্ট লিখে দিয়েছে, পরবর্তীকালে ন্যাশান্যাল স্কলারশিপ পাওয়ার পরে এই পরীক্ষা সম্পর্কে ৩.১.৯০ তারিখে গভর্ণমেন্ট অফ ওয়েষ্টবেঙ্গলের ইতিহাসের পরীক্ষক প্রিন্সিপ্যাল মৌলানা আজাদ কলেজ এদের সম্পর্কে লিখেছেন It is further certified that there has been no allegation against them. সেখানে প্রিন্সিপ্যাল ইনচার্জ অফ দি একজামিনারস তিনি কংগ্রেসের লোক নন, বঙ্গবাসী কলেজের খ্যাতনামা অধ্যাপক ইংরেজী এবং ইতিহাস বিভাগের প্রধান তাঁরা লিখেছেন আমরা স্তম্ভিত হয়ে গেছি, আমাদের দুটি অত্যন্ত মেধাবী ছাত্র সমরেশ সরকার এবং সুব্রত সরকার রোল নং ০৮৫ এম. এইচ. এ/০০৪২ এবং ৮৮৫/এম. এইচ. এ/০০৪৩ ইত্যাদি, এই দুই ভাই সহোদর এবং পরিভাষায় যাকে বলে ফটোগ্রাফিক মেমারী এই দুই ভাইয়ের মধ্যে আছে। দুইজন প্রবীন মানুষ, হেড অফ দি ডিপার্টমেন্ট, জানিয়েছেন যে, ছেলে দুটির রয়েছে ফোটোগ্রাফিক মেমারী। কাজেই বুঝা যাচ্ছে যে, অবস্থাটা কোথায় দাঁড়িয়েছে। তাঁরা বলেছেন—'গত দুই বছর ধরে ওদের দুইজনকে অত্যন্ত মেধাবী ছাত্র ছাড়াও অত্যন্ত মার্জিত রুচির সুভদ্র ছাত্র হিসাবেই দেখে এসেছি। ওদের যদিও অনার্স ইংরেজিতে, তবুও বলতে দ্বিধা নেই যে, ওদের ইতিহাসের উত্তরও আমাদের মুগ্ধ করেছে। তাই উপাচার্যের কাছে অনুরোধ করছি যে ওদের বিষয়টা পুর্নবিবেচনা করা হোক।' ছাত্র দুটিকে বোর্ডে ডেকে নিয়ে আসা হয় এবং সেখানে তাদের উপর জবরদস্তি করা হয় এবং বলা হয় যে, তোমরা লিখে দাও যে টুকছো। ভাইস-চ্যান্সেলার

যেন মনে হচ্ছে কিছু নন্। দুইদিন আগে ছাত্র দুটি চিফ মিনিস্টারের সঙ্গে দেখা করায় তিনি তাদের জিজ্ঞাসা করেছিলেন, 'ছয়-সাত মাস আগে লিখেছো, এখন আবার সেগুলো লিখতে বললে পারবে? উত্তরে তারা বলেছে, 'উত্তরে একটি কোটেশন এদিক-ওদিক হলে দুই বছর কেন, আমাদের দশ বছরের জন্য ক্যানসেল করে দেবেন। দ্বিতীয় বার আর. এ. বোর্ড বসে গত ১৬ তারিখে। সেদিন সেখানে ছেলে দুটি দেখতে পায় যে, ফিজিকালী লুজ পেপারগুলির উপর একজামিনারের স্বাক্ষর এবং ডেট ইরেজ করবার চেষ্টা করা হয়েছে। আজকে নিরপরাধ ঐ ছেলে দুটো এই অন্যায়ের বিরুদ্ধে লড়াই করছে। আমরা প্রতিকার চেয়ে সমস্ত জায়গায় ঘুরেছি এবং তারপরই আপনার কাছে বলতে উঠেছি। আইনের আশ্রয় যাতে নিতে না হয় তার জন্যই আপনাকে বলছি। ছেলে দুটির মেরিট সম্পর্কে অনেকেই সার্টিফিকেট দিয়েছেন। তারা বোর্ডের কাছেও বলেছে, 'কয়েকটি লুজ পেপার দিন, আবার ঐ উত্তরগুলো লিখে দিচ্ছি।' মুখ্যমন্ত্রীও প্রশ্ন করেছিলেন, 'কয়টি কোটেশন দিয়েছ?' উত্তরে তারা জানিয়েছে, 'পাঁচটি কোটেশন দিয়েছি, কেমব্রিজ হিষ্ট্রি অফ ইণ্ডিয়া থেকে ঐ কোটেশনগুলি দিয়েছি।' সেখানে আর. এ. বোর্ডের একজন বলেছেন, 'তোমরা এত ভাল উত্তর লিখলে কি করে? পড়ছতো ঐ কলেজে! সেন্ট জেভিয়ার্স বা প্রেসিডেন্সী হলেও না হয় বুঝতাম।' তাই আজকে আপনার কাছে বিচারের জন্য এসেছি। এতে কংগ্রেস কম্যুনিস্টের ব্যাপার নেই। আজকে তাদের ক্যারিয়ার যদি নষ্ট হয়ে যায় তাহলে তার চেয়ে দুর্ভাগ্যের বিষয় আর কিছু হতে পারে না।

**মিঃ স্পীকার ঃ** মিঃ মুখার্জি, ইউ হ্যাভ ফুল সিমপ্যাথী উইথ দি বয়। শুধু একটি প্রশ্ন উঠেছে। আজকে সকালে খবরের কাগজে পড়েছি এবং আমরাও পরীক্ষা দিয়েছিলাম, সেখানেও দেখেছি যে, একস্ট্রা সিট নিতে গেলে তার উপর পরীক্ষকের সই থাকে, ডেট এবং নাম্বার থাকে। কাজেই কেউ যদি আননাম্বারড সিট ব্যবহার করে থাকে, তাতে যদি পরীক্ষকের স্বাক্ষর না থাকে, তাহলে কি করা হবে?

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** তাকে আর. এ. করা হবে। তাহলে আমি দাবী করছি, তাদের লুজ পেপারের নাম্বার দেখুন, সই দেখুন; সেই ডেট, নাম্বার মিলিয়ে নিন। এই ব্যাপারে আমি আপনার সাথে একমত। ঐ ডেট এবং নাম্বার মিলিয়ে দেখতে হবে। পরীক্ষা দেবার আগে কি করে ঐরকম দুটি ছেলে জানবে যে, লুজ সিট জোগাড় করতে হবে, খাতার শেষের মাপমত তাতে টুকে রাখতে হবে এবং কনটিনিউয়েশন অনুযায়ী টোকা সেই লুজ সিটগুলি খাতার শেষে যোগ করতে হবে? এই ব্যাপারে ভাইস চ্যান্সেলর এবং চিফ মিনিস্টারের প্রশ্নের সঠিক উত্তরও তারা দিয়েছে।

**মিঃ স্পীকার ঃ** আপনি, আমি বা চিফ মিনিস্টার—আমরা কেউই একজামিনার নই। উই কান্ট গিভ জাস্টিস। রুলস্ অফ দি ইউনিভারসিটি ইজ দেয়ার। উই শুড লিভ ইট টু দেম টু ডিসাইড।

**(এই সময় সভা বিকেল ৩-৫০ পর্যন্ত মুলতুবি হয়ে যায়)**

**(After Adjournment)**

**[3-50 - 4-00 P.M.]**

**Resolution for Ratification of the Constitution (Sixty-second Amendment) Bill, 1989.**

**Shri Abdul Quiyom Molla :** Mr. Speaker, Sir, the Constitution (Sixty-second Amendment) Bill, 1989, has been passed by the Council of States (Rajya Sabha) on the 21st December, 1989 and by the House of People (Lok Sabha) on the 26th December, 1989. The bill seeks to amend Article 334 of the Constitution so as to provide for continuance of the reservation of seats for the Scheduled Castes and Scheduled Tribes and the representation of the Anglo-Indian community by nomination in the House of People (Lok Sabha) and in the Legislative Assembly of every State for a further period of ten years on the expiry of forty years from the commencement of the Constitution.

Since Clause 2 of the bill seeks to amend Article 334 of the Constitution, in terms of Clause (d) of the proviso to Clause (2) of the Article 368 of the Constitution, the amendment is required to be ratified by the legislatures of not less than one half of the States by resolution to that effect passed by those legislatures before the Bill is presented to the President for his assent.

This Government have, therefore, decided to refer the bill for ratification to the State Legislature in terms of Clause (d) of the proviso to Clause (2) of Article 368 of the Constitution of India.

I, therefore, beg to move the following resolution for ratification of the Constitution (Sixty-second) Amendment) Bill as passed by both the House of Parliament.

The Resolution is as follows :

"That this House ratified the amendment to the Constitution of India falling within the purview of Clause (d) of the proviso to Clause (2) of Article 368 thereof, proposed to be made by the Constitution (Sixty-second Amendment) Bill, 1989, as passed by the two Houses of Parliament. "

**Mr. Speaker :** There are no amendments to this Resolution.

**Shri Apurbalal Majumdar :** Sir, with your kind permission I beg to submit that the Resolution which has been placed to-day for ratification of the Constitution (Sixty-second Amendment) Bill on behalf of my party and myself I fully endorse and support it. স্যার, এই বিষয়ে কিছু বলার দরকার এইজন্য যে, জনমানসের কাছে এটা পরিষ্কার করে বলার দরকার। কোন কোন প্রদেশ বিশেষ করে ইউ. পি., রাজস্থান, মধ্যপ্রদেশ, বিহার এবং আরো কয়েকটি জায়গায় কিছু সংকীর্ণ দৃষ্টি ভঙ্গীর লোক আছে। কিন্তু ফান্ডামেন্টালিস্ট কিছু থাকে, অরথোডক্স মানুষ কিছু থাকেন যারা নানা রকম উস্কানি দিয়ে থাকেন এবং এই বিলের বিরুদ্ধে অপপ্রচার করার চেষ্টা করেছেন। তারা সম্পূর্ণ অজ্ঞ থাকার জন্যে এর বিরুদ্ধে গন্ডগোল করার চেষ্টা করেছেন। যারা এই এ্যান্টি রিজারভেশানের হোতা, তারাই রাস্তায় নেমেছেন মোকাবিলা করতে চাইছেন। তাদের বিরুদ্ধেই এই বক্তব্য রাখছি। তারা যে বিভ্রান্তিকর কথা বার্তা বলছেন, সেই বিভ্রান্তিকর কথা বার্তার মুখোসগুলো খুলে দেবার প্রয়োজন আছে। আমরা জানি এর পেছনে কিছু এলিট এবং কিছু আপার ক্লাশের লোক মদত থাকার জন্যে তারা গন্ডগোল করার চেষ্টা করছেন অশান্তি করার চেষ্টা করছেন। আমাদের একটু পেছনের দিকে যাবার দরকার আছে। ১৯০৯ সালের মর্লি মণ্টো যখন শাসন সংস্কারের প্রস্তাব করেন তাতে তিনি তফশিলী জাতি এবং আদিবাসী সম্প্রদায়ের জন্য অধিকারের স্বীকৃতি চান। কিন্তু তাতে সেই অধিকার স্বীকৃত হয় নি। তারপরে ম্যাকডোনাণ্ডের আমলে ১৯০৯ সালেই কিছুটা অধিকার তাদের দেওয়া হয়েছিল। পরবর্তী কালে মন্টেগো চেমস্‌ফোর্ডের আমলে ১৯১৯ সালে শাসন সংস্কার যখন হয় ভারতবর্ষে তাতে সংখ্যালঘুদের তরফ থেকে যে অধিকার চাওয়া হয়েছিল সেই ছিল সেপারেট ইলেকটরেটের অধিকার ১৯১৯ সালে প্রদত্ত হয়েছিল। সেপারেট ইলেকটরেট ব্যবস্থা কিছুটা বহাল থাকলেও কিন্তু তৎকালীন ব্যাকওয়ার্ড ক্লাশের তরফ থেকে বক্তব্য রাখার যে অনুমতি তারা চেয়েছিল তা পাইনি। সেই অধিকার তখন স্বীকৃত হয় নি। শুধু বলা হয়েছিল তারা ডিপ্রেসড্ ক্লাশ, তাদের কেসটা কনসিডার করতে হবে এবং তাদের দেখতে হবে। শুধু এইটুকুই বলা হয়েছিল। কিন্তু ১৯০৯ সালের যে এ্যাডমিনিস্ট্রেটিভ এ্যাক্ট ছিল সেই এ্যাক্টে কোন অধিকার স্বীকার করে নেওয়া হয় নি। ১৯৩৫ সালের যে এ্যাক্ট হল সেই এ্যাক্ট অনুসারে আমরা দেখলাম যে একটা সাইমন কমিশন করা হল। কিন্তু ১৯১৯ সালে যে এ্যাক্ট ছিল সেই এ্যাক্ট অনুসারে আমরা দেখলাম যে যারা সিডিউল কাস্ট, তারা এলেন রাউন্ড টেবিল কনফারেন্স হল এবং ওই কনফারেন্স ১ বার, ২ বার ৩ বার করা হল। সেই কনফারেন্সে ডিপ্রেসড ক্লাশের তরফ থেকে বি. আর আম্বেদকার বক্তব্য রাখলেন এবং তিনি কিছু দাবীও জানালেন এবং তা স্বীকৃত হয়েছিল। ওই দাবীকেই কমিউন্যাল এওয়ার্ড বলা হয়। ১৯৩৩ সালে কমিউন্যাল এওয়ার্ড প্রকাশিত হয়েছিল এবং তার বিরুদ্ধে পশ্চিমবঙ্গ এবং ভারতবর্ষের বিভিন্ন জায়গার থেকে বিক্ষোভ দেখা দিয়েছিল। সেই বিক্ষোভ সাধারণভাবে ম্যাকডোনাণ্ড এ্যাওয়ার্ডের বিরুদ্ধে তৎকালীন সমাজে একটা বিক্ষোভ দেখা দিয়েছিল। সেই বিক্ষোভ চলাকালীনই ডাঃ আম্বেদকরকে বুঝিয়ে বলার চেষ্টা হয়েছিল যে তার রাইটসগুলো ছেড়ে দেবার জন্যে। ডাঃ আম্বেদকারকে বলা হয়েছিল যে সেপারেট ইলেকটরেটের জন্য যে রাইটস তিনি চাইছেন তা তিনি ছেড়ে দিন। ১৯০৯ সালে যা পাশ হল না তা পাশ হল ১৯১৯ সালের এ্যাক্টে। তাতে সিডিউল কাস্ট সম্প্রদায়ের জন্য কিছু অধিকার স্বীকৃত হয়ে থাকলেও তেমন বড় রকমের কিছু উন্নতি

হয় নি। যাই হোক শেষ পর্যন্ত ডাঃ আম্বেদকর এবং মহাত্মা গান্ধী যখন অনশন করলেন তখন তাঁকে বাঁচাবার জন্য পুনা প্যাক্ট হল। সেই পুনা প্যাক্ট অনুসারে ডাঃ আম্বেদকারের যে দাবী তার কিছুটা শর্ত মেনে কিছু সংখ্যক রিজার্ভেশানের বিধিব্যবস্থা করা হয়েছিল।

[4-00 – 4-10 P.M.]

যাইহোক অতীতেও এই কথাগুলি আছে এই কারণে বলছি যে, সেই সময় যারা ছিলেন না তারা যদি ব্যাকগ্রাউন্ডগুলি দেখেন, এক হাজার বছর ধরে যে সম্প্রদায়গুলি কোন রকম সুযোগ সুবিধা পায়নি এবং ইকোয়ালিটি অফ অপারচুনিটি সংবিধানে লেখা থাকলেও সেই ইকোয়ালিটি অফ অপারচুনিটি এখন পর্যন্ত তাদের কাছে পৌছায়নি। এখন অনেকেই যদি সেই পিছনের দিকে না তাকিয়ে বলেন সেই জন্য বলছি—যখন আমাদের কন্সটিটিউয়েন্ট এ্যাসেম্বলীতে প্রথম গৃহীত হয়েছিল, প্রথম স্বীকৃতি পেয়েছিল, এখানেও আমরা এই বিধানসভা থেকে নির্বাচিত করে দিয়েছিলাম এটা আপনাদের মনে থাকতে পারে। Dr. Ambedkar was elected in the Constituent Assembly from this House. এই হাউস থেকেই নির্বাচিত হয়ে গিয়েছিলেন। এটা প্রথম যখন নির্বাচিত হয়েছিল তখন এই হাউস থেকেই নির্বাচিত হয়েছিল। সেই সময়টা মনে থাকতে পারে যেটা কন্সটিটিউয়েন্ট এ্যাসেম্বলীতে গৃহীত হয়েছিল, তখন ডঃ আম্বেদকার ওয়াজ ইলেকটেড ফ্রম দিস হাউস ১৯৪৬তে। তখন কন্সটিটিউয়েন্ট এ্যাসেম্বলী ওপেন্ড হয়েছিল—৯ই ডিসেম্বর ১৯৪৬তে। ১৯৪৬ সালে যখন কন্সটিটিউয়েন্ট এ্যাসেম্বলী ওপেন্ড হয়েছিল তখন সেখানে তিনি বলেছিলেন পাওয়ার ইজ ওয়ান থিং, কিন্তু উইসডাম এ্যান্ড প্রুডেন্সি—কোয়াইট এ ডিফারেন্ট থিং তাকে ভারতবর্ষের সংবিধানে তৈরী করতে গেলে শুধু পাওয়ার নয় উইসডাম এ্যান্ড প্রুডেন্সি ইজ মোর ইমপর্ট্যান্ট, সেদিকে লক্ষ্য রেখেই আমাদের ভারতবর্ষের সংবিধান তৈরী করতে হবে। এর পরে আপনারা জানেন ২৯ শে এপ্রিল, ১৯৪৭ কন্সটিটিউয়েন্ট এ্যাসেম্বলীতে পাশ করেছিলেন আমাদের সেই ফেমাস রেজলিউশান যেটা হল এ্যাবলিশিং দি আনটাচবিলিটি। আনটাচবিলিটি এ্যাবলিশন হল কমপ্লিটলি, আমাদের ভারতবর্ষের বুক থেকে সরিয়ে দেবার জন্য এই রেজলিউশান পাশ হয়েছিল ২৯শে এপ্রিল, ১৯৪৭। ইতিমধ্যে ভারতবর্ষে দি এ্যাক্ট অফ ইন্ডিয়ান ইন্ডিপেন্ডেন্স এ্যাক্ট পাশ হল, লন্ডনের পার্লামেন্ট হাউসে সেটা পাশ হয়ে যাবার পর যখন আমাদের কাছে পৌছাল তখন আমাদের এখানে প্রথম যে কন্সটিটিউয়েন্ট এ্যাসেম্বলী দ্যাট ওয়াজ এ্যাকসেস্টেড এ্যান্ড টেকেন অ্যাজ দি ফাস্ট পালামেন্ট ইন ইন্ডিয়া তাকে এ্যাক্টসেপ্ট করে নেওয়া হল এবং ড্রাফট কন্সটিটিউশান ওয়াজ কমপ্লিটেড। এতে আমাদের দীর্ঘ সময় লাগেনি ড্রাফট কন্সটিটিউশান ওয়াজ কমপ্লিটেড ইন দি এন্ড অফ ফেব্রুয়ারী ১৯৪৮। আপনারা জানেন সেই সময় পাকিস্তানও তাদের কন্সটিটিউশান পাশ করতে পারেনি, কোন রকমভাবে এগুতে পারেনি। দীর্ঘ সময় ধরে, বছরের পর বছর ধরেও এগুতে পারেনি। কিন্তু আমাদের কন্সটিটিউশান সেখানে টুক এ ফাইনাল সেপ ইন আগষ্ট, ১৯৪৭; এবং মনে হয় ড্রাফট কন্সটিটিউশান কমপ্লিট হয়েছিল ইন দি এন্ড অফ ফেব্রুয়ারী ১৯৪৮। On twenty-fifth November, 1949, in reply to this debate after the third reading of the draft Constitution, ডঃ আম্বেদকার একটা বক্তৃতা দিয়েছিলেন থার্ড রিডিংয়ে in reply to the points that were raised by the then member of the Parliament of the Constituent Assembly.

এবং সেটাই হচ্ছে সবচেয়ে মূল্যবান। তারই ভিত্তিতে আজকে আমরা চিন্তা করছি সিডিউল্ড কাস্টস এবং সিডিউল্ড ট্রাইব্স যারা আছেন তাদের কেন তিনি ঐদিন ঐকথাগুলি বলেছিলেন। আমি শুধু সংক্ষেপে বলছি থার্ড রিডিংয়ে কি ছিল, দি লাস্ট স্পিচ গিভেন বাই ডঃ বি. আর. আম্বেদকার। এবং সেখানে দি ভেরি বেসিস অফ দি রিজার্ভেশান বলা হয়েছে। তিনি বলেছেন Dr. Ambedkar warned the Indian people about the contradictions in the Constitution and in their social and economic life. He said "on the 26th of January, '50 we are going to enter into a life of contradictions. In politics, we shall have equality, and in social and economic life we will have inequality. In politics, we will be recognising the principle of one man one vote and one vote onn value. In social and economic life we shall by reason of our social and economic structure, continue to live this life of contradictions? How long shall we continue to deny equality in our social and economic life? If we continue to deny it for long, we will only put our political democracy in peril. We must remove this contradiction at the earliest possible moment or else those who suffer from inequality will blow up the structure of political democracy which this Assembly has so laboriously built up." কাজেই অনেক সময় এই কথা বলা হয় যে, আমাদের এই ভারতবর্ষে এমনভাবে পলিটিক্যাল ডেমোক্র্যাসি দেওয়া হয়েছে, ডাক্তার আম্বেদকর বলেছেন যে নট দি পলিটিক্যাল ডেমোক্র্যাসি অ্যালোন। ডেমোক্র্যাসির আরো দুটো পার্ট আছে, একটা হচ্ছে সোস্যাল এবং আর একটি হচ্ছে ইকনমিক ডেমোক্র্যাসি। এই সোস্যাল অ্যান্ড ইকনমিক ডেমোক্র্যাসি আমরা সংবিধানে দিতে পারিনি এবং না দিতে সক্ষম হবার ফলে যাঁরা আন-প্রিভিলেজড, আন্ডার প্রিভিলেজড তাঁরা বা সেই সমস্ত লোকেরা ছুঁড়ে ফেলে দিয়েছে। কনস্টিটিউয়েশানের যে আর্টিকেল এখানে সংশোধন করবার কথা বলা হয়েছে সেখানে শুধু ৪০ এর জায়গায় শুধু ৫০ করা হবে এটা বলা হয়েছে। তার মানে আরো ১০ বছর রেজোলিউশান বাড়িয়ে দেবার জন্য বলা হয়েছে। এবং এই যে রিজার্ভেশানের কথা বলা হয়েছে এটা ইন পার্লামেন্ট, ইন অ্যাসেম্বলীজ, অ্যান্ড ইন লেজিসলেচারের জন্য। লেজিসলেচার অ্যান্ড পার্লামেন্ট ছাড়া অন্য কোথাও এর জন্য এই রেজোলিউশান নেওয়া হয়নি। এডুকেশান বা অন্য ক্ষেত্রে এই যে আর্টিকেলটা সংশোধন করে ১০ বছরের জন্য বাড়িয়ে দেওয়া হলো এর স্বার্থে সংশ্লিষ্ট আরো অনেকগুলি আর্টিকেলের কথা মনে পড়ছে। আর্টিকেল ১৫(৪), আর্টিকেল ১৬(৪) এ যে ফান্ডামেন্টাল রাইটসের কথা বলা হয়েছে আমরা আলাদা ভাবে বেছে নিয়েছি। আর্টিকেল ১৫(৪) কে যখন অ্যামেন্ডমেন্ট করা হয়েছিলো এবং ওই অ্যামেন্ডমেন্ট করে আর্টিকেল ১৫(৪) কে সংশোধন করা হয়। না করা হলে সেটা সুপ্রীম কোর্টে আটকে যেতে পারতো। ফান্ডামেন্টাল রাইটস ছাড়া আছে ডাইরেকটিভ প্রিন্সিপ্যালস, আর্টিকেল ৪৬তে সেটা বলা হয়েছে। আর্টিকেল ৪৬কে ঠিক করে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করা হয়েছে। কনস্টিটিউশানের পার্ট ১৬তে—পার্ট ১৬ কে আমরা সকলে জানি। যেখানে আর্টিকেল ৩৩০ থেকে ৩৪২ অবধি বলা হয়েছে, এর মধ্যে স্পেশ্যালি ৩৩৪ উপস্থিত করে আমরা ১০ বছরের জন্য সময় বাড়িয়ে দেবার চেষ্টা করছি।

**[4-10 - 4-20 P.M.]**

কিন্তু এই যে ১০ বছরের জন্য বাড়িয়ে নিয়ে যাচ্ছেন এখন প্রশ্ন উঠছে ৪০ বছর আর্টিকেল ছিল, সেটা থাকার পর ১০ বছর বাড়িয়ে নিয়ে গেলে আমরা যা আশা করছি সেটা পূরণ করতে পারব? প্রথম যখন সংবিধান গ্রহণ করা হয়েছিল তখন ১০ বছরের জন্য আর্টিকেল ছিল, তার জায়গায় ২০/৩০/৪০ বছর হয়ে গেছে, এবারে ৫০ বছরের গিয়ে দাঁড়াচ্ছে। এটা যখন প্রথম ১০ বছরের জন্য বাড়িয়ে দেওয়া হয়েছিল তখন যাঁরা তখনকার ন্যাশান্যাল লিডার ছিলেন এবং ড্রাফ্টিং কমিটির চেয়ারম্যান ছিলেন তাঁরা আশা করেছিলেন এর মধ্যে আমরা এটা করতে পারব। ডঃ আম্বেদকর মনে করেছিলেন যাঁরা হায়ার এলিটস আছেন ১০ বছরে তাঁদের সমকক্ষ করে এদের আমরা তুলতে পারব। দুঃখের বিষয় আমরা সেখানে উঠতে পারিনি। আমার মনে হয় এই ১০ বছরেও হবে না, টোয়েন্টি ফাস্ট সেনচুরি যেটা আসছে তখন পর্যন্ত বাড়িয়ে নিয়ে যেতে হবে। কারণ, আমরা এগোলেও অন্যান্য এলিটস যাঁরা আমাদের চেয়ে এগিয়ে যাচ্ছে তার ফলে ডিফাকেন্সটা আরো বেড়ে যাচ্ছে। এর ফলে সিডিউলড কাস্ট সিডিউলড ট্রাইবসদের স্ট্যাডার্ড অব এডুকেশান আপার ক্লাস এলিটসদের স্ট্যান্ডার্ড অব এডুকেশানের মধ্যে ৬১, ৭১, ৮১. কনস্টিটিউয়েন্ট এ্যাসেম্বলী অনুযায়ী ফারাকটা বেড়ে যাচ্ছে, সেখানে কমাতে পারিনি। আমি সেজন্য আপনাদের কাছে বলে নিই কন্সটিটিউয়েন্ট এ্যাসেম্বলীর এইসব বক্তব্যের পর এই রাইটস এন্ড প্রিভিলেজেস দেওয়ার পর সুপ্রীম কোর্টে অনেকগুলি কেস ফাইল আউট হয়েছে। সুপ্রীম কোর্টে ডিসিসান অব দি ৫০ সুপ্রীম কোর্ট কেসেস আছে এবং এছাড়া হাইকোর্ট কেস আছে যেখানে জাজেরা চুলচেরা বিচার করে প্রথম প্রথম যে ডিসিসান নিয়েছিলেন সেইসব ডিসিসান পাল্টে দিয়ে অন্য ডিসিসান নিয়েছেন। এই যে অধিকার দেওয়া হচ্ছে সেটা কাস্ট বেসিসে দেওয়া হচ্ছে না, ব্যাকওয়ার্ড পিপলকে অধিকার দেওয়া হয়েছে, যারা সোসিয়্যালি, ইকনমিক্যালি, এডুকেশন্যালি ব্যাকওয়ার্ড তাদের এই অধিকারগুলি দেওয়া হয়েছে নট অন দি বেসিস অব কাস্ট। সুপ্রীম কোর্টের যে ডিসিসান হয়েছে পরবর্তীকালে আমি ৪০ টা ডিসিসান তুলে ধরতে পারি যে ডিসিসানে বলা হয়েছে not on the basis of caste but on the basis of backwardness-socially, economically, educationally and other economically backwardness. এদের টেনে তুলতে হবে উপরের পর্যায়ে। কারণ, ডেমোক্র্যাসিতে বিরাট সংখ্যক মানুষ যদি স্বাধীনতার ছোঁয়া না পায় তাহলে ভারতবর্ষে গণতন্ত্র টিকতে পারে না। কাজেই সেই মানুষগুলিকে অধিকার দিতে হবে যাতে সেই অধিকার পেয়ে তারা এগোতে পারে। তাদের এগোনর জন্য, তাদের এই ব্যাকওয়ার্ডনেস দূর করার জন্য, তাদের সমগোত্রীয়ে আনার জন্য চেষ্টা করা হয়েছে। যাঁরা সোসিয়ালিজমে বিশ্বাস করেন, গণতন্ত্রে বিশ্বাস করেন তাঁরা নিশ্চয়ই এটা বিশ্বাস করবেন যে ভারতবর্ষের কোটি কোটি মানুষকে যদি অন্ধকারের মধ্যে ফেলে রেখে দিই, তাদের যদি গণতান্ত্রিক অধিকার ইকোয়াল অপরচুনিটি না দিতে পারি, তাদের যদি ইকনমিক্যালি ডেভেলপড হবার সুযোগ না দিই, সোসাল সিকিউরিটি না দিই, সামাজিক স্বীকৃতি না দিই তাহলে ভারতবর্ষ এগোতে পারে না। সেজন্য বছরের পর বছর আমরা এগিয়ে চলেছি। সুখের কথা এই এ্যামেন্ডমেন্ট বিল যখন লোকসভায় ওবং রাজ্যসভায় এসেছিল তখন তাঁরা সম্মিলিতভাবে এক কণ্ঠে এটাকে সমর্থন করেছেন, এটা পাশ হয়েছে। ১৯১ জন লোক যাঁরা রাজ্যসভায় ছিলেন তাঁরা সকলেই একে সমর্থন করেছেন, কেউ এটার বিরোধিতা করেন নি।

আমরা এখানে যাঁরা আছি আমরা সকলেই এটাকে সমর্থন করব, এখানে সমস্ত দলের সদস্যরা সর্বসম্মতভাবে এটাকে সমর্থন করে আমরা একটা নজীর সৃষ্টি করব। এখন আমি আপনাদের কাছে বলতে চাই আমরা এত করেও কেন এগোতে পারছি না।

ভারতবর্ষে ইদানীংকালে কিছু মৌলবাদী চিন্তাধারার মানুষ এখানে মাথা চাড়া দিয়ে উঠেছে আমি বিশেষ করে কারো নাম করতে চাই না। কিন্তু মৌলবাদী দৃষ্টিভঙ্গীর সাথে জড়িত যেসব রাজনৈতিক দলগুলি রয়েছে তারা এটাকে উস্কানি দিয়ে বাধা দেবার চেষ্টা করছে, রাস্তার পলিটিক্স করবার চেষ্টা করছে সেখানে তারা নানা রকম ভাবে অশান্তি সৃষ্টি করবার চেষ্টা করছে সেই জন্য এই দিকটায় বিশেষ করে অত্যন্ত বেদনার সঙ্গে আপনাদের দৃষ্টি আকর্ষণ করতে হচ্ছে। আমার মনে আছে বি. আর, আম্বেদকর একবার পুরী গিয়ে পুরীর মন্দির দর্শন করতে চেয়েছিলেন। পান্ডারা তাকে ঢুকতে দেন নি। তাকে গেটে আটকে দিয়ে প্রতিরোধ করা হয়েছিল। বলা হয়েছিল আপনি নিজে কন্সটিটিউয়েন্ট এ্যাসেম্বলী অব দি ড্রাফটিং কমিটির চেয়ারম্যান হতে পারেন, সেখানকার মিনিস্টার হতে পারেন, কিন্তু এই মন্দিরের মধ্যে আমরা কিছুতেই প্রবেশ করতে দেব না। হি ওয়াজ টার্নড ব্যাক। তাকে গেটে ঢুকতে দেওয়া হল না। তিনি ফিরে আসতে বাধ্য হলেন। আমি এ'ও জানি শ্রীমতী ইন্দিরা গান্ধী একবার পুরীর মন্দিরে ঢুকতে চেষ্টা করেছিলেন। গেটের সামনে পান্ডারা দাঁড়িয়ে বাধা দিয়েছিলেন। বলা হয়েছিল ইউ আর নট এ পারফেক্ট হিন্দু। ইউ আর নট এলাউড। আপনি প্রকৃত হিন্দু নন। বিবাহ ইত্যাদি বিষয় আপনার সঙ্গে জড়িত আছে। কাজেই আপনি প্রকৃত হিন্দু নন। আপনি ভারতবর্ষের প্রধানমন্ত্রী হতে পারেন, কিন্তু এই মন্দিরে আপনার ঢোকার কোন অধিকার নেই। এই ধরনের পুরীর শঙ্করাচার্য আমাদের দেশে আছেন। আমি একটু আগেই বলেছি আমরা আইন পাশ করেছি এ্যাবলিসন অব আনটাচেবিলিটি। পরবর্তী কালে সেটাকে অন্যরূপ দিয়েছে, দি প্রোটেকসন অব সিভিল রাইটস এ্যাক্ট বলে। সেই কথার বিরুদ্ধেও আমাদের দেশের মৌলবাদী লোক বক্তব্য রাখছেন। যেমন ধরুন পুরীর শঙ্করাচার্য হঠাৎ বক্তৃতা করে বসলেন হিন্দু ধর্মের একটা প্রধান অঙ্গ হল আমাদের দেশে আনটাচেবিলিটি এবং এই আনটাচেবিলিটি রিইন্ট্রোডিউসড হওয়া দরকার। ভারতবর্ষের বুকে হিন্দু সমাজ, হিন্দু ধর্মকে বেঁচে থাকতে হলে ইট ইজ ইনএভিটেবল। আমি সঙ্গে সঙ্গে কাগজে স্টেটমেন্ট দিয়েছিলাম। সেকসন ৩ অব দি প্রোটেকসন অব সিভিল রাইটস এ্যাক্টের সেকসন ১০ বলছে, Whoever abouts any offence under the Act shall be punished with punishment provided for the offence. তিনি এ্যাবেটমেন্ট করলেন যে, ভারতবর্ষে পুণর্বার আনটাচেবিলিটি প্রতিষ্ঠিত হওয়ার দরকার আছে। None came forward nor has the courage to say anything. আমি আমার সাধ্যমত চেষ্টা করে খবরের কাগজে বিবৃতি দিয়ে বলেছিলাম যে, He should be arrested immedeately and taken to task according to law. তাই আমি আপনার কাছে বলব যে, পুলিশ অফিসাররা কাজ করেন নি। এই সব ক্ষেত্রে পুলিশ অফিসারকে এক্সপ্লেন করতে বলা হয়েছে, Public servants wilfully neglect an investigation of any offence punishable under the Act shall be deemed to an abetment punishable under this Act. পুলিশ অফিসার এ্যাবেটমেন্ট অফেন্স কমিটেড করেছেন। ইট ইজ ক্যনিজিবল অফেন্স। কোন এ্যাকসন নেন নি। কিছুদিন পরে আমাদের বিশ্ব হিন্দু পরিষদের অন্যতম প্রতিষ্ঠাতা পুরীর

শঙ্করাচার্য তিনি অন্যতম বড় কথা বলেছিলেন যে, সতীদাহ প্রথা সুড বি রি-ইন্ট্রোডিউসড ইন ইনডিয়া এবং কোন সতী যদি তারা স্বামীর জ্বলন্ত চিতায় আত্মাহুতি দিতে চায় তাহলে দ্যাট সুড বি ইন্ট্রোডিউসড। হিন্দু ধর্মের একটা অঙ্গ হচ্ছে এই সতীদাহ এবং সেটা করা উচিত। দেয়ার মাস্ট হ্যাভ দি ফ্রিডম। এই এ্যাবেটমেন্ট এরর আমাদের বলার দেখার কেউ নেই। বি. জে. পি. দুটি পাথরের উপর দাঁড়িয়ে আছে একটি শিলা হল বিশ্বহিন্দু পরিষদ, আর একটি হল আর. এস. এস। এই দুটির উপর দাঁড়িয়ে বি. জে. পি. তাদের রাজনৈতিক মুখপাত্র হিসাবে আছে। বি. জে পি. অনেক সময় রাস্তায় দাঁড়িয়ে না হলেও বলে ফেলছেন ইকনমিক কনডিসন, ইকনমিক ষ্ট্যাটাসের উপর ভিত্তি করে এটা হোক। অনেক সময় কেউ কেউ বলে ফেলছেন, যাদের সমর্থন বাইরে থেকে কেন্দ্রীয় সরকারের প্রতি আছে, আমাদের পশ্চিমবাংলার নয়, বাইরে তারা বলছেন যে, হ্যাঁ, এটা ইকনমিক বেসিসের উপর থাকা উচিত, নট অন সোসাল, ইকনমিক এ্যান্ড এডুকেশনাল ব্যাকওয়ার্ডনেস। শুধু মাত্র ইকনমিক বেসিসের উপর তাদের অধিকার দেওয়া উচিত।

**[4-20 – 4-30 P.M.]**

আমি এখানে ঘোরতর আপত্তি করছি, সে ব্যাপারে আমি পরে আসছি। যারা এগুলি করবার চেষ্টা করছেন আজকে এই বিধানসভা থেকে উদার কণ্ঠে তাদের বিরুদ্ধে বলা উচিত। এই প্রসঙ্গে আমি আরো বলব, যারা নতুন করে ভারতবর্ষের সেই পুরানো দিনগুলি ফিরিয়ে আনতে চাইছেন তাদের সম্পর্কে আজ আমাদের আরো বেশী করে সচেতন হওয়া দরকার। আমাদের মনে আছে মনুস্মৃতি মনুর দর্শনের কথা। দু হাজার বছর আগের ইতিহাস। সেখানে যদি কোন অন্ত্যজঃ, নিম্নবর্ণের মানুষ বেদ, গীতা উপনিষদ শ্রবণ করে তাহলে তপ্ত সীসা ঢেলে দিয়ে তার কান বন্ধ করে দিতে হবে। সেই মনুসংহিতার যুগে আমরা আর ফিরে নিশ্চয় যেতে চাই না। যারা সেই যুগে আমাদের ফিরিয়ে আনার চেষ্টা করছেন, যারা সতীদাহের যুগে আমাদের ফিরিয়ে আনবার চেষ্টা করছেন তাদের সঙ্গে নিশ্চয় আমরা একমত নই। তাদের বিরুদ্ধে সর্ব শক্তি নিয়ে আমরা লড়াই করবো। যারা গণতন্ত্র, সোসালিজিম, এই সমস্ত পিছিয়ে পড়া মানুষদের অগ্রগতিতে বিশ্বাস করেন তাদের সঙ্গে একমত হয়ে আমরা সংগ্রাম করতে নিশ্চয় রাজী আছি। আমি এবারে কতকগুলি ডাটা, ষ্টাটিসটিক্স-এর উল্লেখ করছি। ১০ বছর বা ৪০ বছরে আমরা বেশী দূর এগুতে পারিনি। এখানে ইরেসপেকটিভ অব পলিটিক্যাল কালার, আমি সকলকে বলছি, এ ক্ষেত্রে যতটা এগুনো উচিত ছিল আমরা ততটা এগুতে পারি নি। কোন বিশেষ সরকারের কথা বলছি না, সামগ্রিকভাবে যে জায়গায় আমরা তাদের নিয়ে যেতে চেয়েছিলাম সেই জায়গায় নিয়ে যেতে পারি নি। আমি সেই কারণেই কতকগুলি ষ্টাটিসটিকস দিচ্ছি। সিডিউল কাস্ট এবং সিডিউল ট্রাইবসদের ক্ষেত্রে সারা ভারতবর্ষে ছবিটা কি সেটা আমি একটু তুলে ধরছি। সারা ভারতবর্ষে লিটার‍্যালি রেটসটা একটু দেখে নিন। সিডিউল কাস্টদের ক্ষেত্রে ২১.৩৮ এবং সিডিউল ট্রাইবসদের ক্ষেত্রে ১৬.২৩। আর সিডিউল কাস্ট ও সিডিউল ট্রাইবসদের বাদ দিয়ে সেখানে লিটার‍্যালি রেটস হচ্ছে ৪১.৩০। আমরা অর্ধেক জায়গায় দাঁড়িয়ে আছি। সিডিউল ট্রাইবসদের ক্ষেত্রে অবস্থানটা আরো নীচে। শুধু পশ্চিমবঙ্গে কেন, বিহারে যান, উড়িষ্যাতে যান সমস্ত জায়গায় আমরা পিছিয়ে আছি। পশ্চিমবাংলায় আমি আপনাদের কাছ থেকে আর একটু আশা করবো, এই দপ্তরের মন্ত্রীর

কাছ থেকে আর একটু আশা করবো। আমাদের মুখ্যমন্ত্রী এখানে উপস্থিত আছেন, তাঁর কাছে আবেদন করবো, আর একটু এগিয়ে নিয়ে যাবার জন্য তিনি চেষ্টা করবেন। পশ্চিমবাংলা ২৪.৫৭ পার্সেন্ট হচ্ছে এস. সি., কিন্তু আমাদের সিডিউলড ট্রাইবসের জায়গায় নিচে আছি, যার অল ইন্ডিয়া এ্যাভারেজ ১৬.৩৫ পার্সেন্ট, আমাদের হচ্ছে ১৩.২১ পার্সেন্ট। আর এদের বাদ দিয়ে এডুকেশন রেট হলো ৪৮.১২ পার্সেন্ট। আমাদের ডবল, এখানে ৪৮ পার্সেন্ট, যদি অন্যান্য ষ্টেটের সঙ্গে তুলনামূলক ভাবে বিচার করি West Bengal is in the 18th position with respect to the Scheduled Castes out of 25 States and Union Territories and we are in the 21st position in relation to the Scheduled Tribes out of 25 States and Union Territories..... আমাদের আর একটু এগিয়ে যেতে হবে। এর জন্য আমি আপনাকে কোন কিছু বলছি না, আপনারা এটাকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করুন। বিহার, উড়িষ্যা, তাদের চিত্রটা ভাল নয়, সমস্ত ষ্টেটে এই দায়িত্ব আছে, তাদের কাছে আবেদন এই ডি[illegible] একটু কমিয়ে আনবার চেষ্টা করুন। ড্রপ আউট-ইনডিয়াতে সিডিউল্ড কাস্টদের মধ্যে ক্লাস সিক্স থেকে ক্লাস এইটের মধ্যে ড্রপ আউটের হার হলো ৭৪.৭৬, আমাদের ওয়েস্ট বেঙ্গলে ৮৩.৯৫ পার্সেন্ট। আমাদের ওয়ান থেকে টেন পর্যন্ত ইন্ডিয়াতে ড্রপ আউটের পার্সেন্ট হলো ৮৫.৭২, আর পশ্চিমবাংলায় হলো ৯১.৮১ পার্সেন্ট। এবার দেখুন সেন্ট্রাল গভর্ণমেন্ট এর চাকরির কোটা সেটা ফুলফিল করতে পারেন নি, তার ডিফারেন্স আছে। এবার আমি আসছি এস. টি. দের ড্রপ আউটের রেট কত, তার হিসাব দিচ্ছি। ইন্ডিয়াতে ক্লাস সিক্স থেকে ক্লাস এইটের মধ্যে এস. টি. দের ড্রপ আউটের রেট হচ্ছে ৮৪.৯৯ পার্সেন্ট, আর ওয়েস্ট বেঙ্গলের রেট হচ্ছে ৮৭.০৪ পার্সেন্ট। এস. টি. তে ক্লাস ওয়ান টু ক্লাস টেনে ইন্ডিয়াতে ড্রপ আউটের রেট হলো ৯১.৬৫ পার্সেন্ট। আর ওয়েস্ট বেঙ্গলে এর রেট হলো ৯৩.৩৩ পার্সেন্ট। এবার সেন্ট্রাল গভর্ণমেন্টের সার্ভিস রেকর্ডগুলো আমাদের দেখা দরকার। এই জন্য বলছি যে ৪০ বছরেও কেন্দ্রীয় সরকার তাদের লক্ষ্যে পৌছতে পারেনি, ফলে আমরাও পিছিয়ে আছি। আমি তার একটা উদাহরণ দিচ্ছি ডাটা সহ, সেন্ট্রালে গ্রুপ এ সার্ভিসে এস. সি. 'র হার হলো ৮.২৩, গ্রুপ বি ১০.৪০, গ্রুপ সি ১৪.৪৬, গ্রুপ ডি ২০.০৯। এই হলো এস. সি. দের হার। এবার আসছি এস. টি. দের সম্বন্ধে, সেখানে গ্রুপ এ ২.০৫, গ্রুপ বি ১.৯২, গ্রুপ সি ৪.২৩, গ্রুপ ডি ৫.৮৪, এটা গেল সারা দেশের ফিগার। এবার পাবলিক আন্ডারটেকিং-এ কী রকম হার সেটা বলছি। পাবলিক আন্ডারটেকিং-এর সংখ্যা হলো ২ হাজার, সেখানেও তারা পৌছতে পারে নি। সিডিউল্ড কাস্ট গ্রুপ এ'র হার হলো ৪.৮৬, গ্রুপ বি ৬.১৭ গ্রুপ সি ১৮.৫৬, এই হলো এস. সি. 'র হার। আবার এস. টি. দের ক্ষেত্রে দেখুন, গ্রুপ এ'র হার হলো ১.১৭, গ্রুপ বি'র হার হলো ১.৫৫, গ্রুপ সি'র হার হলো ৮.৮২, এই হলো তথ্য পাবলিক আন্ডারটেকিং সম্পর্কে। এবার তাকানো যাক, যে সমস্ত ন্যাশন্যালাইজ ব্যাঙ্ক এবং অন্যান্য রাষ্ট্রায়ত্ব সংস্থা রয়েছে, তাদের কী হার। সেখানে অফিসারদের বিভিন্ন পদে যারা রয়েছেন, তাদের হার আমি বলছি। এস. সি. হলো ৭.২৯ পার্সেন্ট হলো অফিসারের সংখ্যা, ক্লার্ক ১৩.৭৭ সাবঅর্ডিনেট্স ২২.৩০ এবার এস. টি. দের কী হার দেখুন, তাদের মধ্যে অফিসার রয়েছেন ১.৮৪ পার্সেন্ট, ক্লার্ক ৩.৭৭, সাবঅর্ডিনেট্স ৪.৬১। এখন আমি দেখছি আমাদের সারা দেশে মোট ৪১টা ইউনিভার্সিটি আছে, সেখানকার অবস্থা কত খারাপ দেখুন। আমি একটা হিসাব দেখছি যে হিসাবটা

১.১.৮৬ পর্যন্ত এখানে টিচিং পোস্ট আছে বিভিন্ন অধ্যাপকদের জন্য, তার মধ্যে এস. সি.'র জন্য হলো ০.৬১ পার্সেন্ট, আর এস. টি. হলো ০.০৫, এবার রিডার্স এবং এ্যাসোসিয়েটস পদে এস. সি. দের হার হলো ১.০৪, আর এস. টি. দের হার হলো ০.১৫। আর লেকচারার এর পদে এস. সি. 'র হার হলো ৩.১৬, যেখানে এস. টি. 'র হার হলো ০.৬০। অর্থাৎ ওয়ান পার্সেন্ট এরও কম। তাহলে বুঝুন কতটা পিছিয়ে আছে। এবার ৪১ টা ইউনিভার্সিটির মধ্যে যে কটি মিনিস্টারিয়াল পোস্ট রয়েছে, তার মধ্যে গ্রুপ এ সার্ভিসে এস. সি. দের হার হলো ৩.৩৫, গ্রুপ বি ৪.৫৭, গ্রুপ সিতে ৮.৫১, গ্রুপ ডি'তে ১৪.৯৩। আর সেখানে এস. টি. দের হার হচ্ছে গ্রুপ এ ০.৩১, গ্রুপ বি'তে ০.৯৯, গ্রুপ সি. তে ১.১১, গ্রুপ ডিতে ৩.৫০। এই হলো এস. সি. এবং এস. টি. দের হার।

**[4-30 – 4-40 P.M.]**

এই হ'ল আমাদের অবস্থা। ৪০ বছরে আমরা কিছু কিছু এগিয়েছি, কিন্তু সেটা এক পা, এক পা করে এগিয়েছি, হয়ত পয়েন্ট ওয়ান, পয়েন্ট টু, পয়েন্ট থ্রি এগিয়েছি। ৪০ বছরে টার্গেটের মিনিমামে, অর্ধেকেও পৌছতে পারি নি এ্যাকরডিং টু পপুলেশন। সেই জন্য বলছি ৫০ বছর কেন, হয়ত টুয়েন্টি-ফার্স্ট সেনচুরি লাগবে যে স্পিডে চলছি এই স্পিডে চললে। অন্তত পশ্চিম বাংলায় যদি আমরা এই কাজ মোর স্পিডিয়ার করতে পারি, উই ক্যান ওসট অ্যান একজামপেল টু আদার ষ্টেটস এবং সেই একজামপেল আমাদের সেট করা উচিৎ। আমাদের এখানে আনএম্পলয়েড ছেলে মেয়ে প্রচুর রয়েছে। এ-ক্ষেত্রে গোটা ভারতবর্ষের ছবি হচ্ছে, ম্যাট্রিকুলেটস ৭ লক্ষ ৮১ হাজার ৬৬২ জন; হায়ার সেকেন্ডারি ৩ লক্ষ ২২ হাজার; গ্রাজুয়েট, পোষ্ট-গ্রাজুয়েট, ইঞ্জিনিয়ার, ডাক্তার ইত্যাদি ১ লক্ষ ৫২ হাজার। আর বিলো ম্যাট্রিকুলেশনটা বলছি না। ১৮ লক্ষ'র ওপর এই রকম সিডিউল্ড কাস্টরা রয়েছে। আর সিডিউল্ড ট্রাইবরা সারা ভারতবর্ষে এম্পলয়মেন্ট এক্সচেঞ্জে নাম লিখিয়ে রয়েছে ১ লক্ষ ৮৪ হাজার। তাদের মধ্যে ম্যাট্রিকুলেট, হায়ার সেকেন্ডারি ৬৭ হাজার। গ্রাজুয়েট, পোষ্ট-গ্রাজুয়েট, ইঞ্জিনিয়ার, ডাক্তার ইত্যাদি সব মিলিয়ে ২৮,৯২৬ জন। আমাদের ওয়েষ্ট বেঙ্গলে ম্যাট্রিকুলেশন থেকে শুরু করে এম. এ, এম. এস-সি, ইঞ্জিনিয়ার, ডাক্তার ইত্যাদির এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জে নাম লেখান আছে সিডিউলড কাস্টস ১.৪৬ লক্ষ। এটা এক বছর আগের ফিগার। আর আদিবাসী ভাইদের সংখ্যাটা হচ্ছে ১৪ হাজার। ম্যাট্রিকুলেট, আই. এ., বি. এ, এম. এস-সি. ইঞ্জিনিয়ার, ডাক্তার ইত্যাদি সব মিলিয়েই ১৪ হাজার। এই হ'ল অবস্থা! আমরা কোন জায়গায় এখনো পর্যন্ত মিনিমাম টার্গেটে এ্যাকরডিং টু পপুলেশন পৌছতে পারি নি; মন্ত্রী মহাশয়, তা আপনি নিশ্চয়ই জানেন। ১৯৮১ সালের সেনসাস অনুযায়ী সারা ভারতবর্ষের পপুলেশনের ১৬% হচ্ছে সিডিউল্ড কাস্টস, আর ট্রাইবালরা ৮%। মিনিমাম ৮% টার্গেটের ক্ষেত্রেও আমরা ২,৩,৪-এর বেশী এগুতে পারছি না। এমন কি কোথাও ০% কোথাও ০.১% আমাদের অগ্রগতি। কাজেই ট্রাইবালদের ক্ষেত্রে অবস্থাটা আরো খারাপ। এই অবস্থায় দাঁড়িয়ে এখানে যাঁরা দেশকে ভালবাসেন, গরীব মানুষদের উন্নতি চান, সোসালি, ইকনমিক্যালি এ্যান্ড এডুকেশন্যালি তাদের তুলে ধরতে চান তাঁদের কাছে আমার তরফ থেকে আবেদন আরো একটু গভীরভাবে বিষয়টা চিন্তা করুন,আরো দ্রুত কিছু স্টেপ নিন। যাতে এই সমস্ত মানুষরা একটু এগিয়ে আসতে পারে। এই প্রসঙ্গে আমার আরো কিছু বলা প্রয়োজন।

কাছ থেকে আর একটু আশা করবো। আমাদের মুখ্যমন্ত্রী এখানে উপস্থিত আছেন, তাঁর কাছে আবেদন করবো, আর একটু এগিয়ে নিয়ে যাবার জন্য তিনি চেষ্টা করবেন। পশ্চিমবাংলা ২৪.৫৭ পার্সেন্ট হচ্ছে এস. সি., কিন্তু আমাদের সিডিউলড ট্রাইবসের জায়গায় নিচে আছি, যার অল ইন্ডিয়া এ্যাভারেজ ১৬.৩৫ পার্সেন্ট, আমাদের হচ্ছে ১৩.২১ পার্সেন্ট। আর এদের বাদ দিয়ে এডুকেশন রেট হলো ৪৮.১২ পার্সেন্ট। আমাদের ডবল, এখানে ৪৮ পার্সেন্ট, যদি অন্যান্য ষ্টেটের সঙ্গে তুলনামূলক ভাবে বিচার করি West Bengal is in the 18th position with respect to the Scheduled Castes out of 25 States and Union Territories and we are in the 21st position in relation to the Scheduled Tribes out of 25 States and Union Territories..... আমাদের আর একটু এগিয়ে যেতে হবে। এর জন্য আমি আপনাকে কোন কিছু বলছি না, আপনারা এটাকে এগিয়ে নিয়ে যাবার চেষ্টা করুন। বিহার, উড়িষ্যা, তাদের চিত্রটা ভাল নয়, সমস্ত ষ্টেটে এই দায়িত্ব আছে, তাদের কাছে আবেদন এই ডি[illegible] একটু কমিয়ে আনবার চেষ্টা করুন। ড্রপ আউট-ইনডিয়াতে সিডিউল্ড কাস্টদের মধ্যে ক্লাস সিক্স থেকে ক্লাস এইটের মধ্যে ড্রপ আউটের হার হলো ৭৪.৭৬, আমাদের ওয়েস্ট বেঙ্গলে ৮৩.৯৫ পার্সেন্ট। আমাদের ওয়ান থেকে টেন পর্যন্ত ইন্ডিয়াতে ড্রপ আউটের পার্সেন্ট হলো ৮৫.৭২, আর পশ্চিমবাংলায় হলো ৯১.৮১ পার্সেন্ট। এবার দেখুন সেন্ট্রাল গভর্ণমেন্ট এর চাকরির কোটা সেটা ফুলফিল করতে পারেন নি, তার ডিফারেন্স আছে। এবার আমি আসছি এস. টি. দের ড্রপ আউটের রেট কত, তার হিসাব দিচ্ছি। ইন্ডিয়াতে ক্লাস সিক্স থেকে ক্লাস এইটের মধ্যে এস. টি. দের ড্রপ আউটের রেট হচ্ছে ৮৪.৯৯ পার্সেন্ট, আর ওয়েস্ট বেঙ্গলের রেট হচ্ছে ৮৭.০৪ পার্সেন্ট। এস. টি. তে ক্লাস ওয়ান টু ক্লাস টেনে ইন্ডিয়াতে ড্রপ আউটের রেট হলো ৯১.৬৫ পার্সেন্ট। আর ওয়েস্ট বেঙ্গলে এর রেট হলো ৯৩.৩৩ পার্সেন্ট। এবার সেন্ট্রাল গভর্ণমেন্টের সার্ভিস রেকর্ডগুলো আমাদের দেখা দরকার। এই জন্য বলছি যে ৪০ বছরেও কেন্দ্রীয় সরকার তাদের লক্ষ্যে পৌছতে পারেনি, ফলে আমরাও পিছিয়ে আছি। আমি তার একটা উদাহরণ দিচ্ছি ডাটা সহ, সেন্ট্রালে গ্রুপ এ সার্ভিসে এস. সি. 'র হার হলো ৮.২৩, গ্রুপ বি ১০.৪০, গ্রুপ সি ১৪.৪৬, গ্রুপ ডি ২০.০৯। এই হলো এস. সি. দের হার। এবার আসছি এস. টি. দের সম্বন্ধে, সেখানে গ্রুপ এ ২.০৫, গ্রুপ বি ১.৯২, গ্রুপ সি ৪.২৩, গ্রুপ ডি ৫.৮৪, এটা গেল সারা দেশের ফিগার। এবার পাবলিক আন্ডারটেকিং-এ কী রকম হার সেটা বলছি। পাবলিক আন্ডারটেকিং-এর সংখ্যা হলো ২ হাজার, সেখানেও তারা পৌছতে পারে নি। সিডিউল্ড কাস্ট গ্রুপ এ'র হার হলো ৪.৮৬, গ্রুপ বি ৬.১৭ গ্রুপ সি ১৮.৫৬, এই হলো এস. সি. 'র হার। আবার এস. টি. দের ক্ষেত্রে দেখুন, গ্রুপ এ'র হার হলো ১.১৭, গ্রুপ বি'র হার হলো ১.৫৫, গ্রুপ সি'র হার হলো ৮.৮২, এই হলো তথ্য পাবলিক আন্ডারটেকিং সম্পর্কে। এবার তাকানো যাক, যে সমস্ত ন্যাশন্যালাইজ ব্যাঙ্ক এবং অন্যান্য রাষ্ট্রায়ত্ব সংস্থা রয়েছে, তাদের কী হার। সেখানে অফিসারদের বিভিন্ন পদে যারা রয়েছেন, তাদের হার আমি বলছি। এস. সি. হলো ৭.২৯ পার্সেন্ট হলো অফিসারের সংখ্যা, ক্লার্ক ১৩.৭৭ সাবঅর্ডিনেট্স ২২.৩০ এবার এস. টি. দের কী হার দেখুন, তাদের মধ্যে অফিসার রয়েছেন ১.৮৪ পার্সেন্ট, ক্লার্ক ৩.৭৭, সাবঅর্ডিনেট্স ৪.৬১। এখন আমি দেখছি আমাদের সারা দেশে মোট ৪১টা ইউনিভার্সিটি আছে, সেখানকার অবস্থা কত খারাপ দেখুন। আমি একটা হিসাব দেখছি যে হিসাবটা

কিলোমিটার পথ বাসের ছাদের উপর বসে আসতে হয়। তপসিলি অধ্যুসিত মানুষেরা বাস করে রিমোট প্লেসে। সুন্দরবন এলাকা নিকৃষ্ট জায়গা, সেখানে যোগাযোগের ব্যবস্থা কম আছে। সেইসব জায়গায় এরা বাস করে। নর্থ বেঙ্গলে যান সেখানেও দেখবেন টাউনের উপর বসতি কম। বেশীরভাগই রুরাল পপুলেশন। তারা বাস করছে remotest undeveloped village or hamlet. সেই জন্য বলবো সেই সমস্ত জায়গায় এরা They should get equal oppertunities standards of schools as are in Calcutta town or Howrah. এইরকম ইনডাসট্রিয়াল বেল্টে যে ধরনের শিক্ষা প্রতিষ্ঠান আছে সেইসব শিক্ষা প্রতিষ্ঠানে এরা পড়বার সুযোগ পায় না। সুন্দরবন এলাকা থেকে একজন ছেলেকে ধরে নিয়ে এসে যদি কমপিটিশনে বসান সেন্টজেভিয়ার্স, স্কটিশচার্জ কিম্বা প্রেসিডেন্সি কলেজের ছাত্রদের সঙ্গে তাহলে সেই ছেলেটি কি তাদের সঙ্গে পারবে? তাহলে কি ইকুয়্যাল অপারচুনিটি হবে? এই নিম্ন দরিদ্র মানুষ, অসহায় মানুষ যারা রিমোট প্লেসে বাস করছে তাদের একসঙ্গে কমপিটিশনে নিয়ে আসবেন না সেন্টজেভিয়ার্স কিম্বা স্কটিশ চার্জ কলেজের ছাত্রদের সঙ্গে।

[4-40 - 4-50 P.M.]

আমাদের ওখানে আইনের যে সংশোধনীগুলি হয়েছিল, মাননীয় মন্ত্রী মহাশয় এখানে ইনট্রোডিউস করার জন্য চেষ্টা করায় তাঁকে আমি ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু চেষ্টা করেও অনেক সময় তিনি করে উঠতে পারেন নি, কেন পারেন নি, কারণ দেয়ার আর লিমিটেশন, ওয়ান লিমিটেসন ইজ দি আমলাস আপনাদের চেষ্টা থাকা সত্ত্বেও আমলারা পথ রুদ্ধ করে দিচ্ছে, সেখানে কোটা মেনটেন করার সুযোগ থাকা সত্ত্বেও সেই কোটা মেনটেন করা হচ্ছে না। এই কারণে আপনাকে বলব যে, যে এ্যাক্ট আছে তার দ্বারা এ্যাডমিনিষ্ট্রেটারকে কন্ট্রোল করতে হবে ষ্ট্রং হ্যান্ডে এদের মোকাবেলা করতে হবে। মাননীয় জ্যোতি বাবু এখানে আছেন, আমার বলার সুবিধা হয়েছে, ১৯৬৭ সালে আমরা যে আইন পাশ করেছিলাম। সেই আইনটি বলবৎ করতে হবে। কেন ঐ আইন এনফোর্স করতে পারছেন না। তা খতিয়ে দেখতে হবে। নট ইঞ্জিনিয়ার এ্যান্ড ডকটরস, এম. এ., এম. এস. সি আছে, গ্রাজুয়েট আছে, গ্রাজুয়েট থাকা সত্ত্বেও আমরা দেখতে পাচ্ছি ইউনিভারসিটিগুলিতে ক্লারিকেল পোষ্টেও এদেরকে নিতে পারছেন না। সেখানে ০.১ হয়ে যাচ্ছে। ১৪ হাজার শিক্ষিত আদিবাসী নাম লিখিয়ে বসে আছেন, ঢুকতে পারছেন না কেন? কারণ সেখানে এ্যাডমিনিষ্ট্রেসন রয়েছে, সকল ব্যুরোক্র্যাটস না হোক, অধিকাংশ এ্যাডমিনিষ্ট্রেটরদের দৃষ্টিভঙ্গী মৌলবাদী। আমাদের সমাজের এলিট যাঁরা তাঁরা এদের দিকে তাকিয়ে পর্যন্ত দেখেন না, এঁরা পিপলের দিকে লক্ষ্য করার প্রয়োজন বোধ করেন না। আমি মাননীয় জ্যোতিবাবুকে বলব যে, যে এ্যাপেনডিক্স আছে—যা আমরা করে দিয়েছিলাম, আপনাদের স্মরণ থাকতে পারে, সেখানে লেখা ছিল এবং আইনের মধ্যেও লেখা আছে, যদি সরকারী আমলারা তা পালন না করেন তাহলে তাদের বিরুদ্ধে কঠোর ব্যবস্থা গ্রহণের প্রভিসন আছে। সেখানে আইনে বলা আছে যে এ্যাপেনডিক্স (১) প্রোফর্মা পরিপূর্ণ করতে হবে। এ্যাপেনডিক্স ২, ৩ (এ) ৩ (বি) আছে সেখানে প্রতি বছর কতজন রিক্রুটেড হল কতজন সিডিউল্ড কাস্ট এ্যান্ড সিডিউল ট্রাইবস চাকরি পেল তা দেখানো হবে। হাই টেকনিক্যাল পোষ্ট না হোক ক্লারিকেল কোটা পর্যন্ত পূর্ণ হয় নি। এ জন্য যদি তাদের উপর চাপ সৃষ্টি করতে না পারেন যদিও আপনার রাইট আছে, তাকে বাধ্য করা যায়, তার বিরুদ্ধে

কেস করা যায়, তাকে বদলী করা যায়, তাকে ক্রিমিন্যাল কোর্টে সোপর্দ করা যায়—আইনে প্রভিসন থাকা সত্বেও যদি সুযোগ গ্রহণ করতে না পারেন তাহলে এ বিলের মূল উদ্দেশ্যই ব্যর্থ হয়ে যাবে। এ্যাপেনডিক্সে যা আছে তা পূর্ণ করতে হবে। কাজেই এ্যাপেনডিক্স ১, ২, ৩ এ, এবং ৩ বি কেন ডিপার্টমেন্ট থেকে দিতে পারছে না সেই খোঁজ নিতে হবে। যদি না দিতে পারেন তাহলে ফেলিওর হচ্ছেন সেটা স্বীকার করবেন না কেন? আজকে এই বিলকে সমর্থন করার সঙ্গে সঙ্গে এই সমস্ত বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করছি। আপনারা যদি আইনের যথার্থ প্রয়োগ না করতে পারেন তাহলে এক কোটি ২০ লক্ষ তপশীলী এবং ৩০ লক্ষ আদিবাসী মানুষের কাছে আপনারা কি বলবেন? আমলাদের এই দৃষ্টিভঙ্গীতে যদি এই হত দরিদ্র মানুষেরা বিপথগামী হয়ে যায় তাহলে কি ভাবে ভারতবর্ষের গণতান্ত্রিক নেতৃত্ব শক্তিশালী হবে—যা আমরা করতে চাইছি। এইসব আমলাদের বিরুদ্ধে কি এ্যাকসন নেওয়া হবে? যে আইন আছে তা যদি এনফোর্স করতে না পারেন আগামীকাল তারা আপনাদের কি ভাববে? মিঃ ডাকুয়া, আপনি কুচবিহার জেলা থেকে নির্বাচিত হয়েছেন, এ্যাকা কুচবিহারে যিফটি যিফটি এস. সি., এস. টি. এবং অন্য কাস্টের মানুষ আছে, সেখানে অনেক তপশীলি সমাজের ভোট নিয়ে এখানে এসেছেন। এবারে পার্লামেন্টের নির্বাচনে ৫০ হাজারের মত এই সমাজের নতুন ভোটার যুক্ত। তাদের মিনিমাম রাইটস, যা আইনের মাধ্যমে তাদের দেওয়া হয়েছে—যা শ্রদ্ধার সঙ্গে স্বীকার করে আপনি বাস্তবায়িত করার চেষ্টা করেছেন তা যদি ফেল করে, গোপন ষড়যন্ত্র চালিয়ে বাস্তবায়িত হতে না দেওয়া হয় তবে এই দোষীদের বিরুদ্ধে কেন কঠোর হবেন না? আমি আশা করি আপনারা এটা করবেন। কেন্দ্রীয় সরকার যদি ব্যর্থ হন তাহলে আমি কেন্দ্রীয় সরকারের বিরুদ্ধেও এই কথা বলব। প্রয়োজনে প্রধানমন্ত্রীর সম্বন্ধেও বলব, যে পার্টির লোকই হোক না কেন তার বিরুদ্ধেও ঐ একই কথা বলব। আজকে আপনার কাছে বিশেষভাবে আবেদন করছি, এই এ্যাক্ট কার্যকরী করুন। আমাদের দেশে বর্তমানে দেড় লক্ষ ম্যাট্রিক পাশ শিক্ষিত বেকার, কিন্তু তাদের আশা দেবার, ভরসা দেবার কেউ নেই। আজকে চৌদ্দ-পনের হাজার এম. এ. পাশ করা শিক্ষিত বেকার এমপ্লয়মেন্ট একসচেঞ্জে নাম লিখিয়ে ঘুরে বেড়াচ্ছে। তাদের আমরা কি বলবো? এখানে মাননীয় মুখ্যমন্ত্রী আছেন। তাঁর কাছে আবেদন করবো, এ-ব্যাপারে আমলাদের কিছু বলুন কিছু করুন, আজকে তের বছর ধরে তো রাজত্ব করছেন! একজন তপশিলী শিক্ষিত মানুষ হিসাবে ২৫ বছর ধরে এই বিধানসভায় আছি এবং আপনার পাশেও একদিন ছিলাম। আপনি নিশ্চয়ই মানবেন যে, আপনি যে আদর্শে মানুষ হয়েছেন তা হল মানুষের পাশে থেকে তাদের অধিকার প্রতিষ্ঠা করা—সোস্যালিজম। তাই আজকে আপনার কাছে এবং মন্ত্রীমন্ডলীর কাছে সেই আদর্শ প্রতিষ্ঠার জন্য আবেদন করবো, কারণ সেকথা আজকে যদি ভুলে যান তাহলে ভবিষ্যৎ কখনো ক্ষমা করবে না। সেই ভবিষ্যতের দিকে তাকিয়ে সকলের কাছে আবেদন করবো, আপনারা সবাই সোচ্চার হন। পশ্চিমবঙ্গে আমরা ৭৬জন তপশিলী এবং আদিবাসী মানুষ এই বিধানসভায় সদস্য হিসাবে রয়েছি। ফরোয়ার্ড ব্লকের কৃপাসিন্ধু সাহার মত অনেকেই রয়েছেন। এঁরা কেউ পরাজিত হয়ে এখানে আসেননি, লড়াই করে জিতেই এসেছেন। কাজেই কেন্দ্রীয় সরকারের সঙ্গে প্রয়োজনে আমরা সেই লড়াই করবো, তপশিলী ও আদিবাসীদের স্বার্থে, রিজারভেশনের স্বার্থে কাজ করবো। সেখানে যদি আমাদের পার্টির প্রধানমন্ত্রী থাকেন তাহলেও আপনাদের সাথে

এক সঙ্গে কাজ করবো, কারণ এই ব্যাপারে কোন পার্টি আমি বুঝিনা। এই ব্যাপারে বুঝি—দরিদ্র মানুষের অধিকার যে দল ক্ষুণ্ণ করে সেই দল রাজনৈতিক দল হবার যোগ্য নয়। বর্তমানে পশ্চিমবঙ্গে যাদের সংখ্যা ১.২০ কোটি এবং অদূর ভবিষ্যতে যাদের সংখ্যা ২ কোটিতে দাঁড়াবে, তাদের স্বার্থেই আমি একথা বলবো।

স্যার, সময় হয়ে এসেছে, তাই আপনার কাছে আবেদন করতে চাই দরিদ্র অবহেলিত তপশিলী শ্রেণী সম্বন্ধে একটি কবিতার লাইন তুলে —

Hush, my child; don't cry, my treasure

Weeping is in vain

For the enemy will never

Understand our pain.

For the ocean has its limits,

Prisons have their walk around.

But our sufferings & our torment,

Have no limit and hound."

এই কটি কথা স্মরণ করতে বলি। আরো বলি যে, গার্ডেড ইনইক্যুয়ালিটি বলতে যা বুঝায় সেই গার্ডেড ইনইক্যুয়ালিটি আমাদের দেশে আছে। তাই ডঃ আম্বেদকারের কথায় নয়, রবীন্দ্রনাথের কথায় বলি—'এটাকে আমরা শেষ করতে চাই।'

মিঃ স্পীকার স্যার, আমার শেষ কথা হল, আজকে মডার্ণ কনসেপ্টে জুরিসপ্রুডেন্স শেষ কথা নয়। আমরা আর একটু এগিয়ে গেছি। সেই এগিয়ে যাওয়াই হচ্ছে জুরিসপ্রুডেন্স। কাজেই নতুন কিছু দেখাবার চেষ্টা করুন। সেই নতুন কিছু দেখাবার জন্য যা দরকার সেই কথা বলে শেষ করছি। জুরিসপ্রুডেন্স যদি সম্ভব করতে হয়, ফাইনার জাষ্টিস যদি দিতে হয়, তাহলে দরকার কনশাস জুরিসপ্রুডেন্স এবং কনশাস জুরিসপ্রুডেন্সেই ফাইনার জাষ্টিস অনলি পসিবল্। তাই যতক্ষণ এদের ইক্যুয়াল অপরচুনিটি দিতে না পারছি ততক্ষণ আমরা সংগ্রাম করবো এবং যতক্ষণ পর্যন্ত আপার ক্লাশের, এলিট সোসাইটির সমান অপরচুনিটি তাদের দিতে না পারছি ততক্ষণ পর্যন্ত আমরা সংগ্রাম চালিয়ে যাবো। তার জন্য আমি এই বিলকে সমর্থন করছি। তাই বিলের ব্যাকগ্রাউন্ডের কথা ভেবে একে কার্যকরী করার চেষ্টা করুন। পশ্চিমবঙ্গের নিপীড়িত মানুষ, যারা চোখের জল ফেলছেন অন্ধকারে, তাদের সেই কান্না আজকে বন্ধ করার জন্য এগিয়ে আসুন। সেই কান্না আজকে বন্ধ করতে সকলে মিলে এগিয়ে আসুন। সারা ভারতবর্ষের মানুষ আজকে সমর্থন জানিয়েছেন। আজকে আপনারা যে প্রস্তাব উত্থাপন করেছেন তাকে আমি সম্পূর্ণ রূপে সমর্থন করছি। আসুন আমরা সকলে মিলে এই প্রস্তাবকে সমর্থন জানিয়ে আগামী দিনের পথ যদি রক্তাক্ত হয় তাহলে সেই রক্তাক্ত পথে চলবার শপথ গ্রহণ করি। এই কথা বলে সকলকে ধন্যবাদ জানিয়ে প্রস্তাব আরো একবার সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**[4-50 - 5-00 P.M.]**

**মিঃ স্পীকার :** শচীন বাবু, আপনি কি বলবেন বলুন।

**শ্রী শচীন সেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সদস্য অপূর্ব লাল মজুমদার মহাশয়ের নিশ্চয়ই স্মরণ আছে কেন্দ্রের যখন চিদাম্বরম মন্ত্রী ছিলেন তখন সেই মন্ত্রী তাঁর সঙ্গে কি ব্যবহার করেছিলেন, তাঁকে হল থেকে বার করে দিয়েছিলেন কিনা?

**Shri Neil Aloysius O'Brien :** Mr. Speaker Sir, I feel your advice that my speech should be brief in support of the Governor's Address. We have been asked to ratify 62nd Amendment which is clearly in two distinct parts. The first is the continuation of reservation of seats for Scheduled Castes and Scheduled Tribes and the second, which is contiguous with the first — the continuation of nominated seats in the legislatures of several states and in the Lok Sabha. A lot has been said on the first aspect and a lot more will be said again and, therefore, I crave your indulgence for ten minutes to say something on the second part.

The principle of giving special rights to minorities is not just special to India but an internationally accepted principle. It is not to have a pampered or privileged section in society but to give minorities a sense of security and a feeling of confidence.

India is a vast country of many languages, religions, ethnic groups, cultures. How then is integration to be achieved in this complex diversity.

Clearly integration means a modus vivendi, a relationship in which the hostility towards minorities diminished or disappears, the minorities are able to play a meaningful and purposeful part in the country on the basis of equality, and are accepted as full members of the society. As a minimum, this demands from the minorities an acceptance of and loyalty to the political and civic institutions of the country; it also demands sympathy for the basic aspirations of the majority groups. On the part of the majority group, it calls for tolerance and understanding. What else is essential?

The answer to this question depends on the kind of intergration that is sought, and it is here that the need for sharper definitions becomes clear. Students of minority-majority relationships have stated that intergration can be achieved by two basic methods — first pluralism used synonymously with accommodation on the second is assimilation. Pluralism means a continuation of the minority as a distinct unit within the larger society, community consciousness remains. It implies

several areas of life where diversity is tolerated and indeed encouraged, though conformity in some areas is necessary. Areas where diversity is permitted are in personal and family life — religion, culture, marriage, food, etc. and possibly in social institutions, e.g. societies, educational institutions. A pluralistic society is therefore one in which the minority groups accept the institutions of the majority group and are sympathetic to its basic aspirations; in return, the majority group tolerates and accepts some of the distinct cultural traits of the minorities, allows them the establishment and maintenance of cultural and social institutions, and enables them to participate in the apparatus of the state on a basis of equality.

A successful state of pluralism implies a process of balancing — the conformities that are essential with the diversities that may be permitted. It is also sad to say an unstable state; and it presupposes that each group is satisfied with its social, economic and political status and any dissatisfaction in any of these areas is liable to upset the delicate balance. However, in a state of pluralism the minorities will not only have to identify the areas where conformity is essential and try to conform , they will also have to help the majority achieve their aspirations in economic and social matters.

Total assimilation, on the other hand, which some extremists advocate, is a much more radical process. It rules out all diversities; the end product of assimilation is a situation of complete conformity at all levels of life. The resultant conformity is not and amalgam, but it is the assimilation to all aspects of life of the dominant group. It implies the disappearance of minorities as distinct units in the society; it presupposes either one or following factor or both — a decline in the group loyalty and sentiment of the minority and a willingness to abandon its special characteristics in favour of those of the majority, and, on the part of the majority, a determination not to permit the existence of 'distinct pockets' of population and to exact conformity.

From what I have said it is clear the pluralism is the existing and preferred state of society in our country. If this is accepted then we have to accept the 62nd amendment that is being proposed and for which we have been asked to ratify extending the nominated representative seats on Anglo-Indians in the Lok Sabha and some state legislatures of the country. Traditionally, West Bengal has always had among the largest section of the total population of the Anglo-Indians in the country and it is in the fitness of things that this state has always had and continues to have a special seat in the Assembly for the Anglo-Indian community.

This community has played its part and made positive contribution out of all proportion to its size in many fields — the police, the railways, the customs and preventive services, the post and telegraphs, education, nursing, sport, to name just a few. Although having many problems common to other communities, it also has problems peculiar to it which need special and a different kind of attention.

I, therefore, whole heartedly support the 62nd amendment and an confident that House will ratify the same for which I and my community will be grateful.

Thank you.

**[5-00 - 5-10 P.M.]**

**শ্রী জ্যোতি বসু :** স্পীকার মহাশয়, শ্রী আব্দুল কায়েম মোল্লা যে প্রস্তাব উপস্থাপিত করেছেন আমি তা সমর্থন করে কয়েকটি কথা নিবেদন করতে চাই। আমি অনেকক্ষণ ধরে — প্রায় এক ঘন্টা — শ্রী অপূর্বলাল মজুমদারের বক্তৃতা শুনলাম উনি অনেক তথ্য আমাদের কাছে পবিবেশন করেছেন এবং মাঝে মাঝে এই তথ্য আমাদের মনে করারও দরকার আছে; তাতে অনেকটা কাজ দেয়। কারণ অনেক সময় আমাদের সামনে এই তথ্যগুলি না থাকলে আমরা ভুলে যাই। অনেক জিনিষ আছে যেগুলির প্রস্তাব আমরা গ্রহণ করি বা সংবিধানে যে সংরক্ষণের ব্যবস্থা আছে তপশিলী জাতি, উপজাতি, এ্যাংলো ইন্ডিয়ান এই সমস্তদের ব্যাপারে অনেক সময় হয়ত ইচ্ছাকৃত না হলেও আমরা এগুলি ভুলে যাই। সেইজন্য এটা ভাল যে উনি আমাদের মনে করিয়ে দিয়েছেন। তা আমি সাধারণভাবে এই কথা বলতে চাই যে এটা কেন আসছে বারে বারে করে ১০ বছর করে আমাদের সংরক্ষণের ব্যবস্থা করতে হচ্ছে — কেন? তার কারণ হচ্ছে আমরা যে লক্ষ্য নিয়ে শুরু করেছিলাম, যখন সংবিধান আমরা রচনা করি সেই লক্ষ্য আমরা পৌছাতে পারি নি, তাই আবার আলোচনা, পর্যালোচনা, ভালই হয়েছে আমরা সবাই মিলে একমত হয়ে বলেছি হল না আরো ১০ বছর বাড়াও, তাই আবার ১০ বছর বেড়েছে, কারণ আমরা লক্ষ্যে পৌছাতে পারি নি, এটাই হচ্ছে কথা। সেই লক্ষ্যে পৌছানোর জন্য আমাদের কি করণীয় আছে, সেটা কিন্তু সঠিকভাবে আমাদের পরিকল্পনার মধ্যে ঠিক হচ্ছে না। কারণ কে চাকরী পাবে যেটা সংরক্ষণ আছে সেটা পেল কি না পেল আমরা দেখলাম এগুলি সব ঠিক আছে, কিন্তু আমাদের সামগ্রিকভাবে যদি অর্থনৈতিক অবস্থার পরিবর্তন না হয়, আমূল পরিবর্তন না আসে তাহলে ঐ তপশিলী জাতি ও উপজাতিদের কিছু হবে না। যারা সংখ্যালঘু বা এ্যাংলো ইন্ডিয়ান বা আরো কম মুষ্টিমেয় তাদেরও কিছু হবে না বা অন্যদেরও কিছু হবে না। আমাদেরকে এইসব করতে গিয়ে মনে রাখতে হবে এটা একটা গুরুত্বপূর্ণ আলোচনা এবং এটা আমরা সবাই মিলে সমর্থন করছি। এই যে সংরক্ষণের ব্যবস্থাটা আরো বাড়িয়ে দেওয়া হচ্ছে — সময় সীমা — এক্ষেত্রে এটাও কিন্তু মনে করতে হবে যে এটা যেন আমরা মনে না করি যে বাকি যারা আছেন তাদের বোধ হয় ৪১ বছরে সবই হয়ে গিয়েছে — কিন্তু হয় নি। কারণ সপ্তম পরিকল্পনার পরেও প্রায় ৫০ ভাগ মানুষ — গ্রাম বাংলার হিসাবটা

করলে হয়ত আরো বেশী — যারা দারিদ্র্য সীমার নীচে বাস করে এবং তার মধ্যেও সবচেয়ে যারা পিছিয়ে আছে তপশিলী জাতি ও উপজাতি — আমাদের এখানে অতটা নেই, তবে ভারতবর্ষব্যাপী যদি আমি দেখি তাহলে দেখব পিছিয়ে পড়া আরো জাতি আছে তারাও আন্দোলন করছেন যে ওদের তো সংরক্ষণ আছে আমাদের কিছু নেই, আমরা কি করে পাব? কাজেই এটা আমাদের মনে রাখতে হবে — এটা কেন হচ্ছে। কারণ আমাদের তো সেই আমুল পরিবর্তন, মৌলিক পরিবর্তন দেশে হচ্ছে না অর্থনীতিতে হচ্ছে না এটা আমরা দেখতে পাচ্ছি। চাকরি আছে — চাকরির কথা যদি বলি ১০০টা চাকরি দরকার, ২৫টা চাকরি আছে, ২৫টার জন্য খেয়োখেয়ি হচ্ছে, নিজেদের মধ্যে বিবাদ হচ্ছে, দাঙ্গা-হাঙ্গামা হচ্ছে। এমন কি তুলনামূলকভাবে অগ্রসর রাজ্যে আমি দেখেছি — গুজরাটের মত অন্যান্য রাজ্যেও দেখেছি — ২/৩ বছর ধরে লড়াই চলেছে ওখানে ঐ উচ্চজাতি, নীচজাতি নিয়ে ৪১ বছর ধরে স্বাধীনতার পরও এই রকম হচ্ছে। আছে তো ২৫টা, ২৫টাই না হয় দিয়ে দিলাম আমি, তপশিলী জাতি ও উপজাতিরা পেলেন, তাহলে বাকি লোকেরা কি করবেন তাদের কাজকর্মের দরকার? শুধু চাকরির কথাই বলছি না, অর্থনৈতিক অবস্থার উন্নতির জন্য, পারিবারিকের জন্য কাজকর্ম করা যাদের দরকার তারা কি করবেন, তাদের তো কিছু করার নেই। এইজন্য এইসব কথা বলতে গিয়েও আমাদেরকে অন্যদের কথা মনে রাখতে হবে। আমি অনেক কথায় অপূর্ব বাবুর সঙ্গে একমত কিন্তু উনি যে আবেদনটা শেষে করলেন সেটা ঠিক বুঝতে পারলাম না — যে চলুন আমরা সবাই যারা তপশিলী জাতি ও উপজাতি আছি আমরা সব এক সঙ্গে লড়াই করি। তাহলে অন্যরা কি করবেন? অন্য রকমের জাতি যারা আছে — তথাকথিত জাতি বলা হয় — উচ্চজাতি, মাঝারি জাতি, নীচু জাতি যেগুলি বোঝাও খুব কঠিন, তারা কি করবেন? এটা হচ্ছে সর্বনাশা কথা! আপনি ভাগ করবেন না কখন নিপীড়িত শোষিত মানুষ যাদের এত অভাব অভিযোগ, যারা পিছিয়ে পড়ে আছেন তাদের আপনি হিন্দু-মুসলমানে ভাগ করে দিলেন, তারপরে আপনি তপশিলী জাতি, উপজাতি থেকে অন্য জাতিকে ভাগ করে দিলেন, তাহলে লড়াইটা কাকে নিয়ে করবেন এই অবস্থা পাল্টাবার জন্য? আলাদা আলাদা হয়ে কি অবস্থা পাল্টানো যায়, যায় না। এক সঙ্গে হয়ে আমাদের সমর্থন করতে হবে, কারণ তুলনামূলকভাবে ওরা অন্যদের থেকে আরো পিছিয়ে আছে — বেশীর ভাগ ক্ষেত্রেই, কিছু ক্ষেত্রে সেটা অন্য রকম। কিন্তু বেশির ভাগ ক্ষেত্রে সামগ্রিকভাবে আমরা দেখেছি ওরা পিছিয়ে আছে। সেইজন্য আমরা এটা সবাই মিলে সমর্থন করছি। এখন এই ডাক দেবার প্রয়োজন নেই, কারণ আমরা যারা প্রগতিতে বিশ্বাস করি, আমরা যারা বলি যে, সমাজে একটা আমূল পরিবর্তন আনতে হবে — এই কায়েমী স্বার্থের যে সব অবস্থা চলছে সেইসব অবস্থা থেকে ভারতবর্ষকে মুক্ত করতে হবে — যদি এটা মনে করি। তাই সে'সবে যদি একতাবদ্ধ না থাকি তাহলে আমরা কিছু করতে পারব না, কিছু হবে না। কিছু হবে না, কোনো জায়গায় হবে না, আমরা যদি বলি যে ট্রেড ইউনিয়ন করে, যে ছাত্র যুব সংগঠন করে, কৃষক সংগঠন করে বা যে কোনো জাতের সব ভাগ হয়ে যাবে যার যার নিজের সংগঠন করে, আমরা তা বলি না। সে পথে গেলে কখনো কিছু হতে পারে না। আমরা সেখানে বলি আমরা যাঁরা সবাই আক্রান্ত, অবহেলিত, লাঞ্ছিত, বঞ্চিত তাঁরা সবাই এক সঙ্গে দাঁড়াবো বা থাকবো এই অবস্থার পরিবর্তন করাবার জন্য। এই কথা আমরা বলি যে আমাদের ওই পথেই যেতে হবে। আমি এটা শুধু বলতে চাইছি যে এটা শুধু অর্থনীতির

ক্ষেত্রে নয়, সব ক্ষেত্রেই এবং এটা কোনো চাকরি বাকরির ব্যাপার নয়। আপনি হিসাব দিলেন, ওখানে কত লোক আছে, আমাদের একজন কংগ্রেস সরকারের মন্ত্রী ছিলেন, তিনি বললেন যে আপনাদের হাইকোর্টে একজন সিডিউল কাস্ট জাজ আছেন, দুঃখের কথা আমি জানতাম না। আমরা দেখলাম একজন ছাড়া আর কেউ নেই। এখন তো আর কেউ নেই। তিনি এখন ওপরে। আমার কথা হচ্ছে এটা ভালো, হিসাব নিশ্চয়ই আমাদের রাখতে হবে। এই বিষয়ে কোনো সন্দেহ নেই। অর্থনৈতিক দিক থেকে যাতে সুবিচার হয় তার জন্যও ব্যবস্থা করতে হবে। ভূমিসংস্কার ইত্যাদি এই সব করতে হবে। আমরা দেখেছি যে পশ্চিমবাংলায় তপশিলী জাতি, উপজাতি শতকরা ৬ ভাগ, আমরা যে জমি বিলি করবো ভূমিসংস্কারের মধ্যে দিয়ে এটা একটা দৃষ্টান্ত। খুব বেশী সময় নেই, পরিসংখ্যান দিতে পারবো না। এটা একটা দৃষ্টান্ত। আমরা যদি এটা বলি তাহলে ওঁরা যাঁরা না কি জমি পাবেন, যাঁদের মধ্যে বিতরণ হবে, বিশেষ করে যাঁরা কৃষি ক্ষেত্রে কাজ করেন, ক্ষেতমজুর তাঁদের সংখ্যা আমরা দেখেছি এগ্রিকালচারাল লেবার, তপশিলী জাতি শতকরা ৩৮.৮৯ এর মধ্যে সীমাবদ্ধ রাখবো। তাঁদের বেশী কাজ প্রয়োজন, সেখানে আমরা তা করি নি। আমরা সেখানে তার থেকে অনেক বেশী তাঁদের দিয়েছি। আমরা শতকরা ৪৫ ভাগ জমি বিলি করেছি। আমরা তপশিলী জাতিকে দিয়েছি, উপজাতিকে দিয়েছি, তাঁদের বেশী প্রয়োজন ছিলো সেজন্য দিয়েছি। ৪৫.১১ ভাগ দিয়েছি। আর তপশিলী উপজাতি যাঁরা এস. সি., এস. টি. তাঁদের আমরা শতকরা ৫৭ ভাগ দিয়েছি। কাজেই এই দৃষ্টিভঙ্গী আমাদের সর্বক্ষেত্রে রাখতে হবে। কিন্তু এটা আমরা কতকগুলো জায়গায় পারছি না। সেটা হচ্ছে ধরুন যেমন ডাক্তারী পরীক্ষা, ইঞ্জিনীয়ারিং পরীক্ষাতে ছেলেমেয়েরা যায়। কিন্তু সেখানে যাঁরা এস. সি. উপজাতি থেকে তাঁদের আমরা দেখছি এখন খানিকটা আসছেন, তাঁরা প্রতিযোগিতার মধ্যে দিয়ে আসছেন, আগের থেকে একটু ভালো। কিন্তু তপশিলী উপজাতি একটাও ছেলেমেয়ে পাঠাতে পারছে না। কিন্তু আমরা যদি এখন থেকে ব্যবস্থা না করতে পারি তাহলে ওঁরা ১৫/২০ বছর পরেও পাঠাতে পারবেন না। ওঁরা অনেক পিছিয়ে পড়বে। এটাও আমার মনে হয় যে ওঁদের জন্য যদি ট্রেনিং এর ব্যবস্থা, টিউশনের ব্যবস্থা করা যায় তাহলে ওঁরা কমপিট করতে পারবে। প্রতিযোগিতার মধ্যে যেতে পারবে। যেখানে ওঁরা স্থান পায় না সেই জায়গাগুলির দিকে আমাদের বেশী নজর দিতে হবে। অর্থনীতির ক্ষেত্রে বিশেষ কিছু বলছি না। একটা কথা ওঁদের সঙ্গে একমত মনিটারিংটা খুব দরকার। তদারকিটা খুব দরকার। যদি এটা হয় তাহলে ডিপার্টমেন্টকে দোষী, কার গলদ, কে অপরাধী এগুলো আমরা ভালো করে খুঁজে বের করতে পারবো।

**[5-10 – 5-20 P.M.]**

তবে আমাদের যে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ আছে কত সেখান থেকে চাকরি-বাকরি পাচ্ছে, না পাচ্ছে, কিছু উন্নতি হচ্ছে কিনা এগুলি বোঝার জন্য মনিটারিং এর প্রয়োজন আছে বলে আমার ধারণা। তারপর যে কথাটা বলতে চাই সেটা হচ্ছে অর্থনৈতিক দিক থেকে তারা পিছিয়ে আছে, অন্যান্য যারা তারাও পিছিয়ে আছে, কিন্তু তারা পিছিয়ে থাকলেও তাদের সমকক্ষের মধ্যে আনা এটা আমাদের করতে হবে। সামগ্রিকভাবে নজর না দিলে সবাই মিলে ব্যবস্থা না করলে আমরা পারব না। তফশীলি জাতির কথা যখন আমরা বলি তখন এটা শুধু তাদের অর্থনৈতিক কথা নয় তাদের সামাজিক অবস্থা কি সেটাও চিন্তা করার কথা।

পশ্চিমবঙ্গে হয়ত এতটা নেই, ভারতবর্ষের অনেক জায়গায় আমি দেখি যে তারা অস্পৃশ্য, গান্ধীজী তাদের হরিজন বলেছেন। আম্বেদকরের এক আত্মীয়ের সঙ্গে দেখা হয়েছিল, তিনি বলেছিলেন হরিজন এই কথা আমাদের পছন্দ নয়, এইসব বলে আমাদের কেউ সন্তুষ্ট করতে পারবে না। হরিজন মানে কি জল গড়িয়ে দিলে খায় না, টিউবওয়েল এর জল তুলে দিলে খায় না? আমি বলেছিলাম সেটা ঠিক। আমার দাদার যখন বিয়ে হয়, তফশীলি সিডিউল কাস্ট মহিলার সঙ্গে বিয়ে হয়েছিল, তখন আমার বাবার কাছে ২/৩টি চিঠি এল যে আমরা শিক্ষিত মানুষ, এই বিয়েতে আমরা যেতে পারব না, কোন জল চলে না। আমরা ইংরাজী স্কুলে পড়তাম বলে ঠিক জানি না, আমি মাকে জিজ্ঞাসা করলাম জল চল কি? মা বললেন জলচলের মানে হচ্ছে ওর হাতে জল খাবে না। এটা আজো স্বাধীন ভারতে চলছে। কাজেই ওটা একটা আলাদা জিনিস, ওটা অর্থনৈতিক উন্নতি হলেই হবে না, সেজন্য সামাজিক ক্ষেত্রে বিরাট পরিবর্তন আনতে হবে। উঁচু নিচু এইসব ব্যাপার কি চলছে এগুলি সচেতনতার ব্যাপার, এগুলি যদি দূর করতে না পারি তাহলে আমরা যারা প্রগতিতে বিশ্বাস করি, সমাজতন্ত্রে বিশ্বাস করি, আমরা যারা মানুষের দেশের অগ্রগতি চাই, আমরা যারা মাথা তুলে দাঁড়াতে চাই আমরা বিদেশের কাছে যেমন আমেরিকা বা অন্যান্য জায়গায় হোয়াইটরা কৃষ্ণাঙ্গদের অচ্যুত করে রেখেছে তাদের কি করে বলব? ওরা যদি বলে আপনার দেশে কি হচ্ছে তাহলে তাদের আমরা কি বলব? আমি বলছি আজকে যুব সমাজের মধ্যে একটা আলাদা মানসিকতা তৈরী করতে হবে তা না হলে একবিংশতি শতাব্দীর পরেও আবার বাড়াতে হবে। আমি বেশী সময় নিচ্ছি না, কিন্তু আপনাদের কাছে শেষে যেটা বলতে চাই সেটা হচ্ছে চাকরির ক্ষেত্রে সংরক্ষণ যা আছে, আমি বাড়িয়ে দিচ্ছি সেটা ঠিক আছে, কিন্তু ব্যাকওয়ার্ড কমিউনিটি আমাদের এখানে যা আছে তাঁরা মাঝে মাঝে চিঠি লেখেন আমাদের কেন ব্যাকওয়ার্ড কমিউনিটি বলে গণ্য করা হচ্ছে না। আমাদের এখানে খুব বেশী নেই, কিন্তু কতকগুলি রাজ্যে দেখেছি এটা ভয়ঙ্কর ব্যাপার। আমি উত্তর প্রদেশের কানপুরে গিয়েছিলাম, সেখানে দেখেছি ছাত্রদের দিয়ে বাস পোড়ান হচ্ছে, সেখানে হৈচৈ ব্যাপার লেগেছে, ঐ ছেলেগুলি ভুল পথে যাচ্ছে। ছোট ছোট ছেলেরা বলছে আমি পরীক্ষায় ভাল করেছি, আমার এত ভাল নম্বর আছে, অথচ আমার নিচে আর একটা ছেলে তফশীলি জাতি বা উপজাতি বলে এ্যাডমিশান পেয়ে যাবে? তার চাকরির উন্নতি হয়ে যাবে, আর আমার কিছু হবে না? এটা নিশ্চয়ই তাকে বোঝান হয় নি। স্কুল কলেজে যখন পড়ান হয় তখন এটা আমাদের দেশে শেখান হয় না যে কি পরিস্থিতিতে, কি পরিপ্রেক্ষিতে, কি প্রয়োজনে এটা করতে হচ্ছে। সাময়িকভাবে তফশীলি জাতি আদিবাসী মানুষের জন্য এটা প্রয়োজন এটা তাদের যে যুব সংগঠন, যে ট্রেড ইউনিয়ন আছে তাদের দিয়ে বোঝান দরকার।

আমি ৩০ বছর আগে ঢুকেছি, আর একজন ১০ বছর আগে ঢুকে আমাকে টপকে চলে গেল, প্রমোশন পেয়ে গেল। সেটা কেন হল? এটাকে ঐভাবে দেখলে, সীমাবদ্ধভাবে দেখলে চলবে না, সংকীর্ণভাবে দেখলে চলবে না। এর ইতিহাস, ঐতিহ্য নিয়ে মানুষকে আমাদের বোঝাতে হবে। এটা খুব কঠিন কাজ হয়ে দাঁড়িয়েছে, বিভিন্ন জায়গায় আমরা দেখেছি কিন্তু কঠিন হলেও আমরা এই কাজ হাতে নিয়েছি। আমি আবার বলছি যে, সংরক্ষণ মেয়াদের ব্যবস্থা বাড়িয়ে দিলাম তাতে সত্যি পুরোপুরি পর্যালোচনা — অন্ততঃ

আমাদের রাজ্যের কথা বলছি যে, পুরোপুরি এই সব পর্যালোচনা করে দেখতে হবে কি উপায়ে এদের আমরা সত্যিই এক সারিতে আনতে পারি। সমগ্র জাতির কল্যাণে, সমস্ত দেশের কল্যাণে মাথা উঁচু করে দাঁড়াবার জন্য এটার প্রয়োজন আছে। সেই জন্য যে প্রস্তাব উত্থাপিত হয়েছে আমি তাকে সম্পূর্ণ সমর্থন জানাচ্ছি।

**শ্রী রবীন্দ্র নাথ মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, লোকসভা, রাজ্যসভায় ৬২তম সংরক্ষণ সম্পর্কিত যে বিল পাস হয়েছে সেটা আমাদের এখানে পাস করতে হবে। সেই জন্য এই সভায় যে প্রস্তাব উত্থাপিত হয়েছে সেই প্রস্তাবকে আমি প্রথমেই সমর্থন করছি। বিরোধী দলের পক্ষ থেকে অপূর্ব বাবু যে বক্তব্য রেখেছেন আমি সেই প্রসঙ্গে না গিয়ে একটি কথা বলতে পারি যে, তিনি অনেক কথা বলেছেন, ইংরাজীও বলেছেন। কাস্টিস সেকটেরানিজম কাকে বলে — এই ব্যাপারটি আপনি একটু আত্মোপলব্ধি করতে পারলেই বুঝতে পারবেন — আপনার বক্তব্যের মধ্য দিয়েই এটা পরিস্ফুটিত হয়েছে। আজকে ভারতবর্ষের বিভিন্ন প্রান্তে, বিভিন্ন অংশের মধ্যে বিভিন্ন রকম প্রতিক্রিয়া দেখা দিচ্ছে বিশেষ করে অনগ্রসর অংশে বিভিন্ন মানুষের মধ্যে কিছু অস্থিরতা দেখা দিয়েছে উত্তরপ্রদেশ, বিহার, গুজরাট, মধ্যপ্রদেশে এর কিছুটা ব্যাপকতা দেখা দিয়েছে এবং বিভিন্ন সম্প্রদায়ের মধ্যে কিছু চাঞ্চল্য দেখা দিয়েছে। এই কারণেই ৬২তম সংবিধান সংশোধন দরকার হয়ে পড়েছে আপনি বি. আর. আম্বেদকরের নাম উল্লেখ করেছেন। সময় সংক্ষেপের জন্য আমি এই দিকে আর যেতে চাইছি না। ১৯৫৮ সালে এই সংরক্ষণের প্রশ্ন ৮ম সংশোধন হয়েছিল। ১০ বছরের জন্য এটা হয়েছিল। আবার ৬৯ সালে ২৩তম সংশোধন হয়েছে ৭৯ সালে ৪৫তম সংশোধন হয়েছে। ৮৯ সালে ৬২তম সংশোধন হয়েছে। কেন করতে হয়েছে সেটা আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী বলে গেছেন। আমি আর সেই কথার মধ্যে যেতে চাইছি না। কিন্তু আপনাকে একটি কথা বলতে পারি যে, একটা অংশ হচ্ছে পশ্চাদপদ — এর কারণ হচ্ছে ঐতিহাসিক! ঐতিহাসিক পশ্চাদপদতা, অনগ্রসরতা এবং দীর্ঘ দিন ধরে চলে আসা সামাজিক বৈষম্যই হচ্ছে মূল কারণ। আপনারা লক্ষ্য করে দেখবেন যে, বিভিন্ন অংশের মানুষের মধ্যে উন্নত, অনুন্নতের ব্যবধান বেড়ে যাচ্ছে আমাদের পরিকল্পনা এবং দেশের স্বাধীনতার পর থেকে যে শ্রেণী শোষণ চলেছে তারই ফলশ্রুতি হল এই ধরনের বিভেদ ও বিচ্ছিন্নতা —

**[5-20 – 5-30 P.M.]**

আমাদের রাজ্যে একটা বামফ্রন্ট সরকার আছে। আমরা বিভিন্ন গণতান্ত্রিক আন্দোলনের মধ্যে দিয়ে বিভিন্ন ধর্মের, বর্ণের মানুষের মধ্যে একটা ঐক্যের ভিত্তি তৈরি করেছি। সেইজন্য দেখবেন এখানে এক বর্ণের মানুষের প্রতি অন্য বর্ণের মানুষ এতটা অসিহিষ্ণু হয়ে যায় না। জ্যোতি বাবু বলে গেছেন, এই প্রসঙ্গে আমি স্ভাকে একটি কথা জানাতে চাই।

স্যার, আমাদের এখানে তপশীলী জাতি এবং উপজাতিদের কল্যাণের জন্য যে এ্যাসেম্বলী কমিটি আছে তার সুবাদে আমার বিভিন্ন রাজ্যে যাবার সুযোগ হয়েছিল। বিভিন্ন কংগ্রেস শাসিত রাজ্যে বিভিন্ন ধরনের বৈষম্য চলছে সেটা আমরা জানি। সম্ভবতঃ ১৯৮১ সালে আমি কর্ণাটক গিয়েছিলাম। ওখানে তখন মন্ত্রী ছিলেন মিঃ বঙ্গারাপ্পা। তিনি আমাদের যে কমিটি

তার কাউনটার কমিটির চেয়ারম্যান ছিলেন। আমরা যখন ট্রেণে যাচ্ছিলাম তখন আমাদের কাছে ডেকান ম্যাগাজিন বলে একটি ম্যাগাজিন ছিল।

স্যার, তাতে দেখলাম, The students belonging to Scheduled Castes and Scheduled Tribes are strictly prohibited to enter in to the Shringari Mat.

শিঙ্গেরী মঠের কথা আপনারা সকলেই জানেন। দেবরাজ আরস যখন মুখ্যমন্ত্রী ছিলেন কর্ণাটকের এবং শ্রীমতী ইন্দিরা গান্ধী যখন সেই মঠে যেতেন, তিনি সেখানে খালি পায়ে যেতেন। একটি মিটিং-এ আমি মিঃ রাঙ্গারাপ্পাকে জিজ্ঞাসা করেছিলাম, মিঃ বাঙ্গারাপ্পা I have gone through this Deccan Magazine. Please go through it and give your opinion. He went through it and said "It is a most complecated political question. Dont raise it".

স্যার, এটা একটা অভিনব ব্যাপার। স্যার, গুজরাট গান্ধীজীর দেশ। সেখানে সাধারণের কুয়ো ইত্যাদি এইসব ব্যবহার করা যাবে না। বিহারের অনেক ঘটনার কথা আমরা জানি। বিভিন্ন রাজ্যে এই ধরনের বৈষম্য আছে। স্যার, আমাদের দেশে শতকরা ১৫ ভাগ তপশীলী জাতি এবং ৭।। ভাগ তপশীলী উপজাতি। দেশের মানুষের একের চার অংশ হচ্ছে তপশীলী জাতি এবং উপজাতি সম্প্রদায়ের মানুষ। এই বিরাট একটা সম্প্রদায়কে বাদ দিয়ে বিভিন্ন উন্নয়ণমূলক কাজ করা সম্ভব নয়। গণতান্ত্রিক ব্যবস্থায় তাদের বাদ দিয়ে একটা দেশের উন্নতির কথা যেমন ভাবা যায় না তেমনি একটা অংশের এই সংরক্ষণের প্রশ্নে যে দাবী, আমরা দেখছি সেই দাবীর সামনে তাদের নিজেদের অস্তিত্বকে তারা টিকিয়ে রাখতে চাইছেন। দেশের মৌলিক সমস্যার সমাধানের প্রশ্নটা এড়িয়ে গেলে দেশের অস্থিরতা বাড়াতে তা সাহায্য করবে। কাজেই যারা অর্থনৈতিক দিক থেকে পিছিয়ে আছে তাদের বাড়তি কিছু সুযোগ সুবিধা দিয়ে উন্নত, অনুন্নত-এর ব্যবধান ঘুচিয়ে একটা সামঞ্জস্যের জায়গায় আনতে হবে। এইভাবে ব্যবধান ঘুচিয়ে আমাদের দেশের মূল গণতান্ত্রিক আন্দোলনের স্রোত ধারায় এদের নিয়ে গিয়ে সমস্যার সমাধান করা ছাড়া উপায় নেই। এই প্রস্তাব সমর্থন করে আমি এটা বলতে চাই যে, এই ব্যবস্থা অনাদি অনন্তকাল থাকা উচিত নয়। অনুন্নত অংশের মানুষদের এগিয়ে নিয়ে গিয়ে সামগ্রিকভাবে মৌলিক ব্যবস্থার পরিবর্তন ঘটানোর মধ্যে দিয়ে স্থায়ী সমাধান করতে হবে। এই বলে এই প্রস্তাব সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করলাম।

**শ্রী সত্যেন্দ্র নাথ ঘোষ :** মাননীয় স্পীকার মহাশয়, যেটা লোকসভা এবং রাজ্যসভায় পাশ হয়ে গিয়েছে এবং যেটা আমাদের মাননীয় আইন মন্ত্রী [illegible] জন্য আমাদের এই বিধানসভায় উপস্থিত করেছেন তা সম্পূর্ণ সমর্থন করে আমি দুটি কথা বলব। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় অত্যন্ত প্রাকটিক্যাল এবং প্রাগমেটিক বক্তব্য রেখেছেন। বিরোধী দলের নেতা শ্রী অপূর্বলাল মজুমদার মহাশয় অত্যন্ত আবেগ ভরা কণ্ঠে সিডিউল কাস্ট এবং সিডিউল

ট্রাইবদের বর্তমানের অবমানিত, অবহেলিত এবং নিগৃহীত জীবনের কথা বর্ণনা করেছেন। কাজেই এই দুটো বক্তৃতার পর আর কোন বক্তৃতা, তা যত পাওয়ার ফুল হোক না কেন, সেটা খুব পানসে বলে মনে হবে। আমি একটা মাত্র কথা বলে আমার বক্তব্য শেষ করবো। প্রথম হচ্ছে অপূর্ব বাবু বলেছেন শংকরাচার্যের কথা বা আজকে সিডিউলড কাস্ট এবং সিডিউলড ট্রাইবদের বেদনার কথা। আমি একটা কথা বলবো যে স্বামীজী যখন সারা পৃথিবী জয় করে মাদ্রাজে এলেন, তখন মাদ্রাজের ব্রাহ্মণেরা বললেন যে তুমি শূদ্র কাজেই বেদ পড়বার তোমার কোন অধিকার নেই। কাজেই স্বামীজীকে যারা শূদ্র বলে ঘৃণা করতে পারে — শংকরাচার্য আজকে কী বলেছেন না বলেছেন, সেই সম্পর্কে শোনার কোন অবকাশ আছে বলে মনে হয় না। কাজেই এই দুঃখ এই বেদনা শুধু অপূর্ব বাবুর নয়, এটা সকলকার এটা জাতির কলঙ্ক। আজকে এই যে জাতিভেদ, এটা ভারতবর্ষের কলঙ্ক। এ জাতির কলঙ্ক, এটা পাপ, আমাদের পাপ, এ আপনার পাপ। আর একটা বলি, অনেকেই সিডিউলড কাস্টদের সম্পর্কে বলেছেন, কিন্তু সিডিউলড ট্রাইবদের সম্পর্কে এখানে কিছু বলেন নি। সেখানে যে রিপোর্ট, আমাদের কমিশনার প্লান করেছেন সিডিউলড কাস্ট এবং সিডিউলড ট্রাইবস, সেখানে তিনি বলছেন যে সিডিউলড ট্রাইবের অবস্থা আরও মর্মাহত, তারা আর্য্যদের দ্বারা অত্যাচরিত হয়ে, উপেক্ষিত হয়ে তারা বন জঙ্গলে আসতে আসতে আশ্রয় গ্রহণ করে, পাহাড়ে জঙ্গলে তারা আশ্রয় নেয়। কাজেই সিডিউলড ট্রাইবদের অবস্থা অত্যন্ত মর্মান্তিক। জঙ্গল শেষ হয়ে যাচ্ছে, পাহাড় ক্ষয় হয়ে যাচ্ছে, মরুভূমি এগিয়ে আসছে। কাজেই সিডিউলড ট্রাইবদের অবস্থা অত্যন্ত বেদনাতুর, অত্যন্ত মর্মন্তুদ। সেই জন্য এই বিলটাকে সম্পূর্ণ ভাবে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সালিব টপ্পো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই পশ্চিমবাংলার বিধানসভায় যে ৬২তম সংশোধনী বিল আনা হয়েছে সেটাকে সমর্থন জানিয়ে দু একটি কথা বলতে চাই। আজকে ৪১ বছর পরে আমাদের কী আবার সেই রিজার্ভেশন কোটা ১০ বছর বাড়াতে হবে, এটাই আমার প্রশ্ন কারণ প্রত্যেক ১০ বছর অন্তর এই রিজার্ভেশন কোটা বাড়ানো হচ্ছে একটা আশায় যে আদিবাসী এবং সিডিউলড কাস্ট যারা আছেন তাদের সামাজিক, আর্থিক এবং শিক্ষাগত যোগ্যতা বা তাদের এডুকেশন্যাল ব্যাকওয়ার্ডনেস আছে, সেটা দূর হবে। কিন্তু আজকেও আমাদের সেই একই পরিস্থিতি। তাহলে এটা আরও ১০ বছর বাড়ানো হবে, তারপর আরও ১০ বছর, এই ভাবে কত বছর বাড়ানো যাবে? আমি যেহেতু — আদিবাসী সম্প্রদায়ের লোক, আমাদের পরিস্থিতি কী একই অবস্থায় থাকবে, আমার প্রশ্ন এই জায়গায়। কারণ আজকে গোটা ভারতবর্ষে আদিবাসী এবং তপশীল এবং অন্যান্য যে ব্যাকওয়ার্ড ক্লাসের লোক, সংখ্যায় কম নয়, তবু তাদের যে ব্যাকওয়ার্ডনেস, আজকে শিক্ষার দিক দিয়ে, আর্থিক এবং সামাজিক দিক দিয়ে, আমরা পিছিয়ে আছি। এইগুলো যদি আমরা ঠিক ভাবে সমাধান করতে যাই তাহলে আমাদের আদিবাসী তপশীলদের যে মূল সমস্যা তা কোথায়

আছে, সেইগুলোকে খুঁজে বার করতে হবে। আজকে চাকরির ক্ষেত্রে আমি বলি পশ্চিমবাংলায় আজও থার্ড গ্রুপ এবং ডি গ্রুপে ৩.৫ এর বেশী হয় নি যেটা সরকারী হিসাব আছে সেই অনুসারে। তাহলে ঐ থার্ড গ্রুপ এবং ডি গ্রুপের জন্য আদিবাসী তপশীল আদিবাসীদের মধ্যে শিক্ষিত ছেলে মেয়ে নেই? কেন এই সব জায়গাগুলো পূরণ করা হয় নি? ভারতবর্ষে তো নয়ই, পশ্চিমবাংলায়ও এটা হয় নি। আজকে আদিবাসী তপশীল উন্নয়ণ খাতে কোটি কোটি টাকা বরাদ্দ হচ্ছে এবং সেই টাকাগুলো — আমি যেহেতু জলপাইগুড়ি জেলার লোক, আমি শুধু জলপাইগুড়ি সম্পর্কে বলবো, সেখানে দেখা যায় ইয়ার এন্ডিং-এ বরাদ্দ টাকা ফেরত যায়, এটা কেন হয়? সুতরাং এই বিষয় সরকারের বিশেষ ভাবে নজর দেওয়া দরকার। আদিবাসী তপশীল জাতিদের ডেভালপমেন্ট খাতে যে টাকাগুলো আছে, সেই টাকাগুলো খরচ হচ্ছে কী না সেটা দেখতে হবে। আজকে আমরা সব দিক থেকে বঞ্চিত হচ্ছি। আজও আমরা আদিবাসীরা সব দিক দিয়েই বঞ্চিত। আদিবাসী ও তপশিলী সম্প্রদায়ের মানুষদের সমস্যার সমাধান করতে হলে, সমস্যার মূলটা কোথায় সেটা আগে দেখতে হবে এবং সেখান থেকে সমাধানের জন্য সঠিক চেষ্টা চালাতে হবে। এই ক'টি কথা বলে আমি এই বিলকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**[5-30 – 5-40 P.M.]**

**শ্রী সুরজিত শরণ বাগচী :** মাননীয় স্পীকার মহাশয়, সংবিধানের ৬২তম সংশোধনী বিলটিকে সমর্থন করতে গিয়ে প্রথমেই আমার মনে হচ্ছে যে, গত ৪২ বছর ধরে আমাদের দেশটা যাঁরা শাসন করেছেন সেই শাসকদের কিছু ব্যর্থতা, কিছু অদুরদর্শিতার জন্যই আমাদের এই বিলকে সমর্থন করতে হচ্ছে। কারণ আমরা জানি এই সামাজিক সমস্যার মূলে রয়েছে একটা শোষণজীবী সমাজ, যে শোষণজীবী সমাজকে কংগ্রেস শাসন ভাঙতে ব্যর্থ হয়েছে। তাঁদের সেই ব্যর্থতার ফলেই আজও এই সমস্যা রয়েছে। যত দিন পর্যন্ত না আমরা পশ্চাদপদ শ্রেণীগুলিকে উন্নত করতে পারছি তত দিন আমরা আমাদের সামাজিক দায়িত্ব, নৈতিক দায়িত্ব, রাজনৈতিক দায়িত্ব সামাজিক জীব হিসাবে সঠিক ভাবে পালন করতে পারছি না। আজ পর্যন্ত আমরা আমাদের এই দায়িত্ব পালন করতে না পারার কারণই হচ্ছে কংগ্রেস আমলের অদূরদর্শিতা অপূর্ব বাবু বলেছেন, যেভাবে এত দিন দায়িত্ব পালন করা হয়েছে সেভাবে যদি চলে তাহলে ২০০১ সালেও কিছুই হবে না। প্রয়োজনে ২০০১ পর্যন্ত এই সময়-সীমাকে বৃদ্ধি করতে হবে। আমি তাঁকে বলি, পশ্চাদপদ শ্রেণীর সার্বিক উন্নতির জন্য ২০০১ সাল কেন প্রয়োজনে এই সময়-সীমাকে ২০১১ সাল পর্যন্ত করতে হবে। কারণ আমরা জানি কতকগুলি ঐতিহাসিক কারণেই সমাজের পশ্চাদপদ শ্রেণীর মানুষরা নানা দিক দিয়ে, শুধু অর্থনৈতিক নয়, সামাজিক, অর্থনৈতিক, রাজনৈতিক দিক দিয়ে বঞ্চিত, শোষিত। তাঁদের বিভিন্ন সমস্যার সমাধান করার জন্য যে সদিচ্ছার প্রয়োজন ছিল সেই সদিচ্ছা বিগত ৪২ বছর ধরে জাতীয় শাসক শ্রেণী দেখাতে পারেন নি। আমরা জানি, নিশ্চিত এটা একটা

জটিল সমস্যা, কিন্তু সমস্যার সমাধানের জন্য যে সদিচ্ছা এবং সঠিক প্রচেষ্টার প্রয়োজন ছিল সেটার অভাব আমরা লক্ষ্য করেছি। আমরা তাঁদের আর্থিক দিক দিয়ে উন্নত করতে পারি নি, শিক্ষার দিক দিয়ে উন্নতি করতে পারি নি। কোন দিক দিয়েই তাঁদের কোন রকম উন্নতি ঘটাতে পারি নি। স্বাধীনতার ৪২ বছর পরেও এটা আজকে দেশের পক্ষে একটা বিরাট লজ্জা। আমার মনে হয় ওঁরাও নিশ্চয়ই এ নিয়ে লজ্জা পান এবং লজ্জা পান বলেই আজকে এই মুহূর্তে এই সভায় কংগ্রেস দলের পক্ষে অপূর্ববাবু ছাড়া আর অন্য কোন সদস্য উপস্থিত নেই। লজ্জায় ওঁরা বোধ হয় আজকে সভা থেকে চলে গেছেন। যাই হোক আজকে আমাদের লজ্জা এবং দুর্ভাগ্যকে ঢাকা দেবার জন্য সংবিধান সংশোধন করতে হচ্ছে এবং আমাদের এই সংশোধনী বিলটিকে সমর্থন করতে হচ্ছে। মাননীয় স্পীকার মহাশয়, আমরা জানি এই সংশোধনীর বিশেষ করে প্রয়োজন হয়ে পড়েছে, কারণ লোকসভা এবং রাজ্য বিধানসভাগুলিতে পশ্চাদপদ শ্রেণীর প্রতিনিধিত্ব এবং এ্যাংলো ইন্ডিয়ান শ্রেণীর প্রতিনিধিত্বের প্রশ্ন দেখা দিয়েছে। আমরা জানি গোটা দেশে পশ্চাদপদ শ্রেণীর জন্য লোকসভায় ৭৩'টি আসন সংরক্ষিত আছে। ঐ ৭৩টি লোকসভা কেন্দ্র ছাড়া ৮ম লোকসভার নির্বাচন পর্যন্ত পশ্চাদপদ শ্রেণীর কোন প্রার্থী সাধারণ কেন্দ্র থেকে জিতে আসতে পারেন নি। বিগত লোকসভার নির্বাচনে — নবম লোকসভা নির্বাচনেই প্রথম জনতা দলের তিন জন প্রার্থী পশ্চাদপদ শ্রেণীর মানুষ সাধারণ কেন্দ্র থেকে লোকসভার সদস্য নির্বাচিত হয়েছেন। আজ পর্যন্ত এই সামাজিক অবস্থা রয়েছে। এর থেকে এটাই প্রমাণ হচ্ছে যে, সমস্যার সমাধানের জন্য যে পথে আমাদের যাওয়া উচিত ছিল সেই পথে আমরা যেতে পারি নি। সমস্যার মূলে আছে আমাদের সামাজিক রীতি-নীতি এবং মনোভাব, যার পরিবর্তন দরকার। তবে আমরা একথা বিশ্বাস করি যে, যতদিন এই শোষণজীবী সভ্যতা থাকবে ততদিন এই সামাজিক বৈষম্য থাকতে বাধ্য। সুতরাং শোষণজীবী সভ্যতার অবসানকল্পে আমাদের ঐক্যবদ্ধভাবে, সকলকে নিয়ে এক সঙ্গে লড়াই-এর কথা ভাবতে হবে।

**শ্রী প্রবোধ চন্দ্র সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সংসদে ৬২তম সংবিধান সংশোধন বিল যেটা পাশ করা হয়েছে যার মাধ্যমে তপশিলী জাতি এবং তপশিলী উপজাতি ও সংখ্যালঘুদের সংরক্ষণের মেয়াদ বৃদ্ধির চেষ্টা করা হচ্ছে তাকে সমর্থন জানানোর জন্য আজকে এই বিধানসভায় যে প্রস্তাব উত্থাপন করা হয়েছে তাকে আমি সর্বান্তকরণে সমর্থন করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন, গণতন্ত্রের মূল কথা হচ্ছে, সমস্ত নাগরিকদের সমান অধিকারে প্রতিষ্ঠিত করা এবং বিভিন্ন শ্রেণীর মানুষের মধ্যে যে বৈষম্য, যে ভেদাভেদ আছে তাকে সম্পূর্ণ রূপে দূরীভূত করার চেষ্টা করা। এই কাজ করার ক্ষেত্রে আইনগত যেমন দিক আছে, আইনের সাহায্য নেওয়ার যেমন প্রয়োজন আছে, ঠিক তেমনি দেশের মানুষের মানসিকতার পরিবর্তন যদি সম্ভবপর না হয় তাহলে কেবলমাত্র আইনের মাধ্যমে সেই উদ্দেশ্যে পৌছানো যাবে না। আমরা ৪২ বছর ধরে এই জিনিস দেখলাম। যে কাজ ১০ বছরের মধ্যে করার

কথা ছিল সেই কাজ ১০ বছরের মধ্যে ওরা করতে পারে নি। ৪০ বছর অতিক্রান্ত হয়েছে, আবার ১০ বছর মেয়াদ বৃদ্ধি করার জন্য প্রস্তাব উত্থাপন করা হয়েছে। এই বিলের উদ্দেশ্য সাধু এবং মহৎ। সামাজিক বৈষম্য দূর করে আর্থিক সুযোগ-সুবিধা, অর্থনৈতিক ব্যবস্থার উন্নতি করতে হবে। মানুষের মধ্যে যে ভেদাভেদ, আর যে অস্পৃশ্যতার মানসিকতা রয়েছে তা দূরীভূত করতে হবে। উপজাতি শ্রেণীর মানুষেরা যাতে নিজেদের সমাজে প্রতিষ্ঠিত করতে পারে, সৌভাতৃত্বের বন্ধনে যাতে আবদ্ধ হতে পারে সেটা দেখতে হবে। শুধু বিলকে সমর্থন করলেই হবে না। আমি এই কথা বলতে চাই, সামাজিক দৃষ্টিভঙ্গি পরিবর্তন করার জন্য সামাজিক ক্ষেত্রে আন্দোলন গড়ে তোলা দরকার এবং তার প্রয়োজন রয়েছে। সেইভাবেই সরকার এগিয়ে যাবে, এই কথা বলে এই বিলকে আন্তরিকভাবে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বিমলানন্দ মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ, মহাশয়, লোকসভায় এবং রাজ্যসভায় ৬২তম সংবিধান সংশোধন বিল যেটা গৃহীত হয়েছে এবং এখানে যেটা প্রস্তাব আনা হয়েছে তাকে সমর্থন করছি। প্রশ্নটা সীমাবদ্ধ, এটা একমাত্র বিধানসভা বা লোকসভার নির্বাচনে তপশিলী জাতি এবং তপশিলী উপজাতিদের যাতে আলাদা কেন্দ্র নির্দ্দিষ্ট থাকে এবং এই সঙ্গে যাঁরা এ্যাংলো ইন্ডিয়ান তাঁদের নমিনেশনের ব্যবস্থা করা। এছাড়া অন্য উন্নয়ণের প্রশ্ন এই বিলে নেই। সুতরাং যে বিক্ষোভ উত্তরপ্রদেশ এবং রাজস্থানে হচ্ছে তা ভুল ধারণা থেকে হচ্ছে। মূল প্রশ্ন হচ্ছে, ৪০ বছর পরেও অনগ্রসর শ্রেণী, তপশিলী জাতি এবং উপজাতিদের উন্নয়ণ খুব বেশী ঘটলো না। এই সম্পর্কে কি ব্যবস্থা নেওয়া হতে পারে। এখন এটা স্বাভাবিক, কেউ কেউ বলেছেন যে, যে ব্যবস্থা আমাদের দেশে চলেছে, সামাজিক কাঠামো, অর্থনৈতিক কাঠামো তাতে করে ১০/২০ বছর পরেও এদের দ্রুত উন্নয়ণ হওয়ার সম্ভাবনা কম যদি না ইতিমধ্যে রাজনৈতিক, সামাজিক ও অর্থনৈতিক ব্যবস্থার আমূল পরিবর্তন ঘটানো যায়। তা সত্ত্বেও এটা করতে হবে। আমরা অপেক্ষায় থাকবো যাতে করে এই পশ্চাদপদ মানুষের উন্নয়ণ করা যায়। অচ্ছুতের ব্যাপারে এমন কথাও শুনলাম কেন্দ্রীয় সেক্রেটারিয়েটে তপশিলী জাতির একজন বড় অফিসার যদি কেউ হোন তাহলে ব্রাহ্মণ অফিসার তাঁকে হ্যান্ডশেক করতে দ্বিধা বোধ করেন। এই রকম অনেক উদাহরণ দিলেন। সুতরাং উন্নয়ণের প্রশ্নে প্রধান যেটা অগ্রাধিকার দিতে হবে সেটা হচ্ছে রাজনৈতিক দৃষ্টিভঙ্গির সঙ্গে সঙ্গে একটা সামাজিক আন্দোলন এ ব্যাপারে গড়ে তোলা দরকার। মাননীয় মুখ্যমন্ত্রী জলচলের কথা এখানে বললেন। এইসব জিনিস পশ্চিমবাংলা থেকে উঠে গেছে। সেদিক থেকে সকল দিক বিবেচনা করে আরো ১০ বছর এই বিশেষ অধিকারটি তপশীলি উপজাতি এবং এ্যাংলো ইন্ডিয়ানদের কথা নিয়ে যে বিলটির প্রস্তাব এখানে এসেছে আমি তাকে পূর্ণ সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**[5-40 – 5-50 P.M.]**

**শ্রী প্রবোধ পুরকায়েত :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, লোকসভা এবং রাজ্যসভা থেকে

সিডিউল্ড কাস্ট, সিডিউলড ট্রাইবস এবং এ্যাংলো ইন্ডিয়ান কমিউনিটির সংরক্ষণের জন্য যে সংবিধান সংশোধন বিল এসেছে এবং আমাদের বিধানসভার অনুমোদনের জন্য এখানে প্রস্তাব উত্থাপন করা হয়েছে তার সমর্থনে আমি দু'একটি কথা বলতে চাই। স্বাধীনতার ৪২ বৎসর পরেও শুধু পশ্চিমবাংলায় নয়, সারা ভারতবর্ষের মধ্যেই তপশীলি এবং উপজাতি সম্প্রদায় আজও অবহেলিত। শুধু অর্থনৈতিক দিক থেকে নয়, সামাজিক এবং সংস্কৃতির দিক থেকেও পিছনে পড়ে আছে। আমাদের সমাজের এমনই মানসিকতা যে নিম্নবর্ণীয়েরা আজও অচ্ছুত। পশ্চিমবঙ্গে তার প্রভাব সেই ভাবে প্রবল নয়, ভারতবর্ষের অন্যান্য রাজ্যে আমরা দেখেছি — মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ও বলেছেন তপশীলি, উপজাতি সম্প্রদায়কে সামাজিক স্বীকৃতি না দিয়ে কিভাবে তাদের উপর নির্যাতন চালান হচ্ছে। যে পথে তারা যায় উচ্চ বর্ণের মানুষ তাদের ছোঁয়া লাগবার ভয়ে সেই পথ এড়িয়ে যান। তারপর পানীয় জল ইত্যাদি সব কিছুর ব্যাপারে তাদের উপর বিধি নিষেধ আরোপিত হয়। তাদের এই অনগ্রসরতার সুযোগ নিয়ে ভারতবর্ষে ভোটের সময় তাদের দাবার ঘুঁটির মত ব্যবহার করা হয়। বার বার এই রকম সংরক্ষণের প্রশ্ন আসে এবং তাকে কেন্দ্র করে নানা রকম বিশৃঙ্খলা, দাঙ্গা হাঙ্গামার সৃষ্টি হয়। স্বাধীনতার ৪২ বছর পরেও এই অবস্থা এটা একটা লজ্জা ও গ্লানির ব্যাপার। সেজন্য মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় যে কথা বলেছেন যে, সামাজিক এবং সাংস্কৃতিক দিক থেকে এই বিলটি অত্যন্ত গুরুত্বপূর্ণ, তাই আমি এই বিলটিকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে এই বিলটির মূল উদ্দেশ্য যেটা পলিটিক্যাল রিজারভেশন আইনসভা এবং লোকসভা সেটাকে আরো ১০ বছর বাড়িয়ে দিয়েছেন এবং সেই বাড়ানোর ব্যাপারে কারো কোন দ্বিমত নেই। সবাই একমত হয়েছেন, দ্বিমত যেখানে, সেটা হচ্ছে এখনও এইভাবে বাড়িয়ে বাড়িয়ে চলার প্রয়োজন হচ্ছে কেন? ১৯৫০ সালে যখন বিষয়টি সংবিধানের মধ্যে ঢোকান হয়েছিল তখন স্বর্গতঃ প্রধান মন্ত্রী পন্ডিত জওহরলাল নেহেরু মহাশয় বলেছিলেন গিভ মি টেন ইয়ার্স টাইম। তিনি মাত্র ১০ বছর সময় নিয়েছিলেন, কিন্তু সেই ১০ বছর এখন পর্যন্ত শেষ হচ্ছে না। এখন সেদিন দিল্লীতে আলোচনার সময় মাননীয় বসন্ত শাঠে মহাশয় তাঁর বক্তৃতায় বলেছেন ৫০ বছর তো দূরের কথা দরকার হলে ৫০০ বছর চালান যায়। এটা কিসের প্রতিধ্বনি, প্রশ্নটা এখানে। রিহ্যাবিলিটেশনের মন্ত্রী বলেছিলেন, আমি নিজেকে সার্থক মনে করব পুনর্বাসন মন্ত্রী হিসাবে যেদিন দেখব যে এই দপ্তরটাকে উঠিয়ে দেবার প্রয়োজন হয়েছে, রাখার দরকার নেই। যখন সরকার সারা ভারতবর্ষব্যাপী এই রিজারভেশন চালিয়ে কিছু স্পেশাল ডোজ দিয়ে চলেছেন, সেক্ষেত্রে যদি দেখা যায় যে আর রিজারভেশন দেবার প্রয়োজন হবে না তাহলে সেটা নিশ্চয়ই সকলের কাম্য। কিন্তু যদি পরিকল্পনাগুলি এইভাবে চালান যায় যে, কিছু সংখ্যক মানুষকে হাতে রাখবার উদ্দেশ্যে এই রিজারভেশন ৫০০ বছর চালান হবে, তাহলে কোনদিনই এর

শেষ হবে না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, শিক্ষা নিয়ে এখানে যথেষ্ট আলোচনা হয়েছে। আমার সময় বেশী নেই তাই আমি শুধু এটুকু বলতে চাই যে, আমরা এসে শিক্ষার ক্ষেত্রে ১৯৭৬/৭৭ সালে সিডিউলড কাস্ট এবং সিডিউলড ট্রাইবদের যে অবস্থায় পেয়েছি, যে গ্যাপ ছিল বিটুইন নন-সিডিউলড এ্যান্ড সিডিউলড — সেটা আজকে অনেক কমে গেছে। অপূর্ব বাবু ১৯৮৭ সালের রেটের ফিগার দিলেন, কিন্তু আমরা আসার পর ঐ রেটের ফিগারটা খুব লো লেভেল থেকে আমাদের শুরু করতে হয়েছিল। তবে আমি বলবো, সিডিউলড কাষ্ট সমস্যা এইভাবে দূর করা যাবে না। দিল্লীতে এই সম্পর্কিত একটি কনফারেন্সে আমি গিয়েছিলাম। কংগ্রেস এম. পি.— তাঁরাও সেখানে উপস্থিত ছিলেন। সেখানে তাঁরা ল্যান্ড্লেসনেসের ধ্বনি তুলেছিলেন; জমির প্রশ্ন সেখানে উঠেছিল। কিন্তু আমি বলবো, এই ভূমি সংস্কারের কাজ পশ্চিমবঙ্গে যেরকম ভাবে হয়েছে, অন্য কোন রাজ্যে তা হয় নি। আজকে সারা ভারতবর্ষের ৮০ কোটি জনসংখ্যার মধ্যে যদি সিডিউলড কাষ্টদের সংখ্যা নিরূপণ করা যায় তাহলে হয়ত দেখা যাবে যে, সেটা ২০ পারসেন্টের মত। কিন্তু সারা ভারতবর্ষে ঐ একই সঙ্গে যদি এই রকম একটা সমীক্ষা করা যায় যে, কতজন দারিদ্র সীমার নীচে বাস করছেন, তাহলে দেখা যাবে সেই দরিদ্র লোকগুলির ৮০ পারসেন্টই হচ্ছে সিডিউলড কাস্টস। সিডিউল্ড কাস্টদের দারিদ্র দূরীকরণ প্রোগ্রামে লোন দেবার ব্যবস্থা হয়েছে। কিন্তু এইভাবে সিডিউল্ড কাস্ট দেখে দেখে লোন দিয়ে দেশে দারিদ্র দূর করা যাবে না। এতে হয়ত অন্যের চেয়ে তাদেরকে একটু স্পেশাল ডোজ দেওয়া হচ্ছে, স্পেশাল কম্পোন্যান্ট প্রোগ্রামে হয়ত তাদের মার্জিন মানি দেওয়া হচ্ছে, কিন্তু এইভাবে দারিদ্র দূরীকরণ হয় না। দারিদ্র দূরীকরণের জন্য আজকে যে কর্মকান্ড চলছে সেটা মূল্যবৃদ্ধি জনিত কারণে এবং ধনী মানুষদের চাপে ব্যর্থ হয়ে যাচ্ছে। কাজেই এইভাবে সিডিউল্ড কাস্টদের উন্নতি সাধন করা যাবে না। আজকে ডি. আর. ডি. এ. যদি ব্যর্থ হয় তাহলে এস. সি. পিও ব্যর্থ হবে, সবই ব্যর্থ হবে। আজকে এদের লেখাপড়ার দিকটা পশ্চিমবঙ্গ সরকার গুরুত্ব দিয়ে দেখছেন। এইজন্য আমরা স্পেশাল রিজারভেশন সেল করেছি উইথ সাম জয়েন্ট কমিশনার ফর রিজারভেশন। পশ্চিমবঙ্গ সরকার এদের জন্য তাই ইঞ্জিনিয়ারিং, ডাক্তারীতে ২৫ পারসেন্ট আসন সংরক্ষণের ব্যবস্থা করেছেন।

**মিঃ স্পীকার ঃ** মিঃ ডাকুয়া, আমাদের আজকের সভা সন্ধ্যা ৫টা ৫০ মিনিটে শেষ হয়ে যাবার কথা ছিল, কিন্তু দেখা যাচ্ছে যে, আরো কিছু সময় লাগবে। কাজেই ১৫ মিনিট সময় বাড়িয়ে দেবার জন্য সভার অনুমোদন চাইছি।

**(সভার অনুমতিক্রমে এই সময় ১৫ মিনিট সময় বৃদ্ধি ঘটে।)**

**শ্রী দীনেশ চন্দ্র ডাকুয়া ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জয়েন্ট এন্ট্রেন্স পরীক্ষার মাধ্যমে ডাক্তারী, ইঞ্জিনিয়ারিংয়ে ভর্তির যে চালু নিয়ম রয়েছে সেক্ষেত্রে আমরা এদের জন্য ২৫

পারসেন্ট ওয়েটেজ দিচ্ছি। এ-ব্যাপারে না বুঝে নানা রকম সমালোচনা হয়। অনেকেই ভাবেন যে, তারা কনসেশন পেয়ে ডাক্তার হবে। ব্যাপারটা তা নয়। ভর্তি হবার সময় তারা নিশ্চয়ই কনসেশন পাবে, কিন্তু ডাক্তারী পরীক্ষা দেবার সময় কোন কনসেশনের ব্যাপার নেই। যদি পরীক্ষায় ফেল করে তাহলে ডাক্তার হবে না। আমরা শুধু ন্যূনতম সুযোগ দিয়ে তাদের টেনে তুলবার চেষ্টা করছি। ১৯৭৬/৭৭ সালে আমরা এসে যা দেখেছি তাতে তখন সিডিউল্ড কাস্টস, সিডিউল্ড ট্রাইবসদের সরকারী কর্মচারী হিসাবে সংখ্যা ছিল সিক্স পয়েন্ট সামথিং পারসেন্ট মাত্র। কিন্তু এখন সেটা বেড়ে ১২ পারসেন্টের মত হয়েছে।

**[5-50 – 5-59 P.M.]**

এই কয়েক বছরের মধ্যে আমরা চেষ্টা চালিয়ে যাচ্ছি। নিশ্চয়ই আমরা এই কথা বলতে পারি ১২ পয়েন্ট সামথিং অর্থাৎ এ্যাবাউট ১৩ পারসেন্ট হয়েছে। লাস্ট থ্রি ইয়ার্সের যে ফিগার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নিয়েছি তাতে যে রিক্রুটমেন্ট হয়েছে, পশ্চিমবাংলায় লাস্ট থ্রি ইয়ার্স, আমাদের যে পারসেন্টেজ তাতে ট্রাইবসদের ক্ষেত্রে বলতে পারি না ঠিক তবে কাস্টদের বলতে পারি আমরা পারসেন্টেজ মেনটেন করতে পেরেছি। তাই আমি সব শেষে সকলের দৃষ্টি আকর্ষণ করে আবার যে কথা বলতে চাই সেটা হচ্ছে আমরা নিশ্চয়ই রেট বাড়ানোর পেছনে দৌড়াচ্ছি এবং দৌড়বো, কিন্তু পশ্চিমবাংলা সহ গোটা ভারতবর্ষে দরিদ্রের সংখ্যা ৫০ কোটি এবং এই ৫০ কোটি দরিদ্রের মধ্যে ৩৫ কোটি দরিদ্র হচ্ছে এস. সি., এস. টি.। এই দরিদ্র মানুষের উদ্ধারের প্রশ্নে শুধু মাত্র এস. সি., এস. টি.-দের আলাদা করে সমস্যা সমাধানের চেষ্টা করলে হবে না, শুধু মাত্র এস. সি., এস. টি.-দের তুলে ধরলে হবে না, জাতি ধর্ম নির্বিশেষে মূল পরিবর্ত্তন না আনলে হবে না। এখানে মারকেট ইকনমির প্রশ্ন রয়েছে। যত তাড়াতাড়ি সম্ভব সমাজ ব্যবস্থার আমূল পরিবর্ত্তন ঘটানো দরকার। এটা পশ্চিমবাংলার আলাদা কোন ব্যাপার নয়, গোটা ভারতবর্ষের ইকনমির ব্যাপার। তার মধ্যে দাঁড়িয়ে আমাদের চেষ্টা করতে হবে এবং আমরা চেষ্টা চালিয়ে যাচ্ছি। এই হাউসে যে বিল র‍্যাটিফিকেশানের জন্য এসেছে যেটা মূলত সিট রিজারভেশানের জন্য, অনুন্নত বলে তাদের সিট রিজারভেশান করা হচ্ছে। তাদের উঠিয়ে এনে তাড়াতাড়ি উন্নতি ঘটানই হচ্ছে এই বিলের মূল উদ্দেশ্য। এখানে এ্যাংলো ইন্ডিয়ানদের প্রশ্ন উঠেছে, এ্যাংলো ইন্ডিয়ানরা একটা পকেটে রয়েছে, ছোট ছোট জায়গায় তাঁরা আছেন। এস. টি.-দের যেমন নোমিনেশান দেওয়া হয়, তাঁদেরও সেই রকম নমিনেশানের ব্যবস্থা আছে। তাঁরাও ভারতবর্ষের ইন্টিগ্রাল পার্ট, সেই জন্য তাঁদেরও নমিনেশানের ব্যবস্থা আছে। নমিনেশান রাখার এই যে ব্যবস্থা এবং এই যে বিল র‍্যাটিফিকেশানের জন্য এসেছে এই দুটোকে সম্পূর্ণ রূপে জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুব আনন্দের কথা যে এক সঙ্গে সকলে মিলে এই বিলটাকে সমর্থন করলেন। কিন্তু কংগ্রেস বন্ধুদের কথা বলি, অপূর্ববাবুকে

দায়িত্ব দিয়েছেন এই বিলের ব্যাপারে। অপূর্ববাবু এই বিলকে সমর্থন করলেন। অপূর্ববাবুকে দায়িত্ব দিয়ে সকলে চলে গেলেন। অপূর্ববাবু ছাড়া আর অন্য সকল সদস্যের এই ব্যাপারে সমর্থন আছে কিনা সেটা আমরা বুঝতে পারলাম না।

**মিঃ স্পীকার ঃ** অপূর্ববাবু বলেছেন ফিজিক্যালি সাপোর্ট ওনার থাক বা না থাক মোরালি এ্যান্ড মেনটালি সাপোর্ট রয়েছে।

**শ্রী আব্দুল কায়ুম মোল্লা ঃ** এখানে তো অপূর্ব বাবু "একা কুম্ভ রক্ষা করে নকল বুঁদি গড়" এই অবস্থা বক্তৃতা রেখে গেলেন। যাই হোক, সংবিধানের ৬২তম সংশোধনী যে বিল এসেছে এই বিলটি কিন্তু ভারতবর্ষে রাজ্যের মধ্যে ৫০ ভাগ রাজ্যকে সমর্থন করতে হবে তবে সংশোধনী গৃহীত হবে। সেই ৫০ ভাগ রাজ্যের মধ্যে পশ্চিমবাংলা সর্বপ্রথম এটাকে সমর্থন জানালো। পশ্চিমবাংলা সমস্ত ব্যাপারে অগ্রণী ভূমিকা নিয়ে থাকে, আবারও এই বিলের ব্যাপারে অগ্রণী ভূমিকা পালন করলো। অন্যান্য রাজ্য কি করবে জানি না। আমরা অগ্রণী ভূমিকা নেওয়ার আর একটা কারণ হ'ল আর যে ৫০ ভাগ রাজ্য সমর্থন করবে পশ্চিমবাংলা তাদের কাছে দৃষ্টান্ত হিসাবে থাকবে। অন্যান্য রাজ্য সমর্থন করবে কি করবে না সেটা জানা নেই, তারা যদি পশ্চিমবাংলাকে দেখে অন্তত সমর্থন করেন তাহলে সংশোধনীটা গৃহীত হতে পারে। সেই জন্য আগেই আমরা এটা সমর্থনের জন্য এনেছি। আমাদের এই রাজ্যে পশ্চিমবাংলাতে বহু ক্ষেত্রে অনেক বিষয় আগেই নিয়ে এসেছি। এখানে সতীদাহ প্রথা, বিধবা বিবাহ প্রথা প্রথম চালু হয়েছিল। আমাদেরই বঙ্গসন্তান এই ব্যাপারে অগ্রণী ভূমিকা পালন করেছিল। গণতান্ত্রিক আন্দোলনে সমস্ত ভারতবর্ষের মধ্যে পশ্চিমবাংলা অগ্রণী ভূমিকা নিয়েছে। পশ্চিমবাংলার সমাজ ব্যবস্থা অন্যান্য রাজ্যের থেকে উন্নত। আমরা এক সঙ্গে বসে যে কোন বিষয়ে জাতি ধর্ম নির্বিশেষে আলাপ-আলোচনা করতে পারি, আমরা সকলে মিলে এক সঙ্গে ওঠা-বসা করতে পারি। এর মূল কারণ হ'ল পশ্চিমবাংলায় গণতান্ত্রিক চেতনা অনেক বেশী উন্নত।

অন্যান্য অনেক রাজ্যে হতে পারে নি, কেন হতে পারে নি তা আমি ঠিক বলতে পারবো না, তবে এটুকু বলতে পারি গণতান্ত্রিক আন্দোলনের কোন উন্নতি হয় নি। বিভিন্ন রাজ্যে এখনো যে সরকার রয়েছে সেইদিক দিয়ে পশ্চিমবঙ্গের সরকার অনেক বিষয়ে এগিয়ে আছে। পশ্চিমবঙ্গের গণতান্ত্রিক আন্দোলন এবং সমাজের ক্ষেত্রে যে বিবর্তন এনেছে সেই জিনিষ ভারতবর্ষ ধীরে ধীরে অনুসরণ করবে এবং আমরাই তার রূপরেখা হিসাবে প্রথম দৃষ্টান্ত দেখিয়েছি, এটা আমাদের পক্ষে কম গৌরবের কথা নয়। নিপীড়িত জাতি বলতে আমাদের ডাকুয়া মহাশয় যেকথা বললেন আমি তার সঙ্গে একমত কিন্তু দারিদ্র সীমার নীচে এবং কেবলমাত্র তফশিলী জাতি এবং উপজাতিতেই তা সীমাবদ্ধ নয়। সমস্ত সম্ভ্রান্ত তফশিলী অথবা তফশিলী, জাতি ধর্ম নির্বিশেষে মহিলাদের উপরে যে ব্যাপক অত্যাচার চলছে এটা কিন্তু একটা সাংঘাতিক নিপীড়ণের মধ্যে পড়ে গেছে। পণপ্রথা নিবারণ আইন আছে, বধূ

হত্যা আইন আছে কিন্তু তার রোধ করার কোন উপায় নেই। মানুষদের উপরে অত্যাচার দীর্ঘদিন ধরে চলে আসছে। সেই জন্য আমি বলবো যে শুধু আইন পাশ করলেই হবে না এবং আইন দ্বারাই সব কিছু হয়ে যাবে না। আইনের সঙ্গে সঙ্গে যদি আমরা সবাই, সমাজের সমস্ত মানুষেরা একসঙ্গে সমস্ত স্তর মিলে অগ্রসর না হই, চেষ্টা না করি তাহলে আইন শুধু আইন হয়েই থেকে যাবে, তা কার্যকরী আর হবে না। এটাই হচ্ছে আমার মূল কথা। এই বলে সকলে এই বিলটিকে সমর্থন করেছেন বলে আমি আনন্দিত এবং এখানেই আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী ননী কর ঃ** স্যার, আমি দাবী করছি যে ভোট নেওয়া হোক।

**মিঃ স্পীকার ঃ** উনি তো একাই বসে আছেন, আপনার কি ভোটের প্রয়োজন আছে?

**শ্রী অপূর্ব লাল মজুমদার ঃ** স্যার, আমি প্রদেশ কংগ্রেসের জেনারেল সেক্রেটারি সেটা ওনার জানা নেই, পারহ্যাপস্ হি ডাস নট নো ইট।

**মিঃ স্পীকার ঃ** উনি তো সমর্থন করেছেন। যেহেতু সিডিউল্ড কাস্টের তিনি অন্যতম নেতা উনি বলছেন ... that the congress has moral and noble support on this Bill.

The Resolution of Shri Abdul Quiyom Molla that this House ratified the amendment to the Constitution of India falling within the purview of clause (d) of the proviso to clause (2) of Article 368 thereof, proposed to be made by the Constitution (Sixty-Second Amendment) Bill, 1989, as passed by the two Houses of Parliament, was then put and agreed to.

## ADJOURNMENT

The House was then adjourned at 5.59 p.m. till 22nd January, 1990 at 1 p.m. at the Assembly House, Calcutta.

## Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Monday, the 22nd January, 1990 at 1.00 p.m.

### P R E S E N T

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 8 Ministers, 4 Ministers of State and 148 Members.

### Starred Questions
### (to which oral answers were given)

[1-00 — 1-10 P.M.]

*15 (Held over)

(Noise and interruption)

**"প্রথা বহির্ভূত" শিক্ষা ও "বয়স্ক স্বাক্ষরতা প্রকল্পের" অগ্রগতি**

***১৬।** (অনুমোদিত প্রশ্ন নং *১৩।) **শ্রী অমিয় পাত্র ঃ** জনশিক্ষা প্রসার বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, এরাজ্যে "প্রথা বহির্ভূত" শিক্ষা ও "বয়স্ক সাক্ষরতা প্রকল্পে" ৩১-১২-১৯৮৯ পর্যন্ত অগ্রগতি কিরূপ?

**শ্রী মহম্মদ আব্দুল বারি ঃ**

**প্রথা-বহির্ভূত শিক্ষার অগ্রগতি ঃ**

বর্তমানে রাজ্য সরকার অনুমোদিত প্রথা-বর্হিভূত শিক্ষা কেন্দ্রের সংখ্যা হল ২২,৭১৮ এই অনুমোদিত কেন্দ্রগুলির মধ্যে এখন (৩১-১২-৮৯ পর্যন্ত) চালু রয়েছে ১৯,৮১৬টি কেন্দ্র। চালু কেন্দ্রগুলিতে ৪,১৫,৮০০ পড়ুয়া বর্তমানে শিক্ষাগ্রহণ করছে বলে মনে করা হচ্ছে। বর্তমানে চালু প্রথাবহির্ভূত শিক্ষা কর্মসূচীটিকে পঞ্চায়েতের সক্রিয় সহযোগিতায় সুসংহত করার জন্য এক নতুন কার্যক্রম গ্রহণ করা হয়েছে। এই নতুন কার্যক্রমে রাজ্যের মোট ৩৪১ ব্লকের প্রতিটিতে গড়ে ৫০টি করে প্রথাবহির্ভূত কেন্দ্র গড়ে তোলা হচ্ছে। এইভাবে পঞ্চায়েত এলাকায় মোট ১৭,০৫০ টি কেন্দ্র গড়ে তোলা হচ্ছে এবং পৌর অঞ্চলগুলিতে বাকী ৫,৬৬৮টি কেন্দ্র স্থাপিত হচ্ছে। কেন্দ্রীয় সরকার ও রাজ্য অর্থদপ্তরের অনুমোদন সাপেক্ষে প্রতিটি ব্লকে অতিরিক্ত ৫০টি করে প্রথাবহির্ভূত কেন্দ্র গড়ে তোলার প্রস্তাব সরকারের সক্রিয় বিবেচনাধীন রয়েছে।

**বয়স্ক শিক্ষা কার্যক্রমের অগ্রগতি ঃ**

বর্তমানে চালু বিভিন্ন বয়স্ক শিক্ষা প্রকল্প অনুযায়ী স্থাপিত বয়স্ক শিক্ষা কেন্দ্রগুলির সংখ্যা

১৮,৭৪১। এই কেন্দ্রগুলিতে মোট তালিকাভুক্ত শিক্ষার্থীর সংখ্যা ৫,৩৫,৪৯৫ জন।

এছাড়া সরকার পঞ্চায়েত সমিতির মাধ্যমে যে নিবিড় বয়স্ক শিক্ষা-প্রকল্প চালু করেছে তাতে প্রথম অবস্থায় ২০টি পঞ্চায়েত সমিতির এলাকায় ইতিমধ্যেই কাজ শুরু করা হয়েছে। এই প্রকল্পের মাধ্যমে প্রতিবছর প্রায় ২.৪০ লক্ষ জন শিক্ষার্থীকে তালিকাভুক্ত এবং প্রতি ব্লকে প্রতিবছর ১২,০০০ বয়স্ক শিক্ষার্থীকে সাক্ষর করে তোলা যাবে। এছাড়া কলকাতা মহানগরীকে নিরক্ষরমুক্ত করার কার্যক্রম গ্রহণ করা হয়েছে। কলকাতা পুরসভা স্বেচ্ছাসেবী সংস্থার মাধ্যমে এই প্রকল্প রূপায়ণ করবে। এর ফলে মোট ২.৪৪ লক্ষ নিরক্ষরকে আগামী ২ বছরের মধ্যে সাক্ষর করে তোলা হবে। কলকাতা বয়স্ক সাক্ষরতা প্রকল্পাধীন সাক্ষরতা কেন্দ্রগুলির মাধ্যমে এবং "প্রতিজন একজনকে সাক্ষর করবে" এই কর্মসূচী অনুযায়ী ১.২৭ লক্ষ নিরক্ষরকে সাক্ষর করার পরিকল্পনা নেওয়া হয়েছে।

এছাড়া একটি গুরুত্বপূর্ণ সিদ্ধান্ত সরকার নিয়েছেন। আগামী শিক্ষা বছর থেকে সারা পশ্চিমবঙ্গে প্রায় ৫০০০ বিদ্যালয়ের ৩.২ লক্ষ নবমশ্রেণীর ছাত্রছাত্রীকে বাধ্যতামূলকভাবে নিরক্ষরতা দূরীকরণ কর্মসূচীতে সামিল করা হচ্ছে। মাধ্যমিকের "কর্মশিক্ষা" বিষয়ে এটি অনুর্ভূত হয়েছে। এই প্রকল্পে প্রতিবছর অন্তত ৪.৮ লক্ষ নিরক্ষরকে সাক্ষর করা যাবে।

**শ্রী নটবর বাগদী :** মাননীয় মন্ত্রিমহাশয় আমি জানতে চাইছিলাম যে এই প্রথাবহির্ভূত শিক্ষা প্রকল্পে যাঁরা শিক্ষকতা করছেন তাঁদের যা সাম্মানিক দেওয়া হয় সেটার কি ব্যাপার? এখানে যাঁরা কংগ্রেসের এম. এল. এ. আছেন এঁদের কি কোনো শিক্ষা দেবার ব্যবস্থা আছে? এই যে সাম্মানিক দেওয়া হয় কি দেওয়া হয় না এবং না দেওয়া থাকলে গত মাসের সাম্মানিকের ব্যাপারে কি হবে যেটা বাকী অছে।

(গোলমাল)

**শ্রী মহম্মদ আবদুল বারি :** প্রথা বহির্ভূত শিক্ষার সঙ্গে যাঁরা যুক্ত প্রশিক্ষক এবং প্রশিক্ষিকা এঁদের কাজ হচ্ছে প্রাথমিকে ২৫ টি করে ছেলেমেয়ে এবং ৯ থেকে ১৪ বছরের যে সব ছেলেমেয়ে আছে তাদের আমরা নির্দিষ্ট করে দিয়েছি পঞ্চায়েতের মাধ্যমে। তবে এই কাজ কিছু কিছু জায়গায় এখনও বাকী আছে।

(গোলমাল)

**শ্রী নটবর বাগদী :** এই যে বললেন প্রথা বহির্ভূত শিক্ষার ব্যাপারে, এতে কেন্দ্রীয় সরকার গত আর্থিক বছরে কত টাকা ব্যয় করেছেন এবং রাজ্য সরকার কত টাকা ব্যয় করেছেন?

**শ্রী মহম্মদ আব্দুল বারি :** প্রথা বহির্ভূত প্রকল্পে আমাদের কেন্দ্রীয় সরকার অর্ধেক টাকা দেয় এবং রাজ্য সরকার অর্ধেক টাকা খরচ করেন।

(গোলমাল)

**শ্রী সুমন্ত কুমার হীরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যে নিরক্ষররা সামনে দাঁড়িয়ে হৈ চৈ করছেন, নিরক্ষরতা দূরীকরণে এঁদের কি কোনো শিক্ষা দেওয়া যাবে না?

(গোলমাল)

মাননীয় মন্ত্রিমহাশয় জানাবেন কি, প্রথা বহির্ভূত শিক্ষাকে প্রথাগত শিক্ষার সঙ্গে যুক্ত করবার কোনো পরিকল্পনা আছে কি না এবং এই ব্যাপারে কোনো চিন্তা-ভাবনা করছেন কি না?

**শ্রী মহঃ আবদুল বারি ঃ** প্রথা বহির্ভূত শিক্ষা সম্বন্ধে আমাদের প্রকল্প হচ্ছে ৯ থেকে ১৪ বছর পর্যন্ত ছেলেরা ৩ বছর প্রথা বহির্ভূত শিক্ষা শেষ করে তারপর পঞ্চম শ্রেণীতে ভর্তি হওয়ার যোগ্যতা অর্জন করে. পঞ্চম শ্রেণীতে ভর্তি হওয়ার পর তারা সাধারণ শিক্ষা পায়, এইভাবে প্রথাগত শিক্ষার দিকে যায়।

**পুরুলিয়ায় অযোধ্যা পাহাড়ে সিংহ প্রকল্প গড়ার পরিকল্পনা**

*১৭। (অনুমোদিত প্রশ্ন নং *৪০।) **শ্রী হিমাংশু কুঙর ঃ** গত বাজেট অধিবেশনের ২৭-৩-১৯৮৯ তারিখের তারকিত প্রশ্ন নং ৩১৬ (অনুমোদিত প্রশ্ন নং *১৩২২)-এর উত্তর উল্লেখপূর্বক বন বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, পুরুলিয়ার অযোধ্যা পাহাড়ে সিংহ প্রকল্প গড়ার পরিকল্পনাটি বর্তমানে কোন্ পর্যায়ে আছে?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** সিংহর আবাসস্থল নির্মাণ ও পরিকাঠামো তৈয়ারীর প্রাথমিক পর্যায়ের কাজ চলিতেছে

**শ্রী হিমাংশু কুঙর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই প্রকল্পের জন্য আনুমানিক কত টাকা ব্যয় হবে?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** প্রাথমিক পর্যায়ে ১৩ লক্ষ ৪৫ হাজার টাকা।

**শ্রী হিমাংশু কোঙর ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি এই প্রকল্পটি কবে নাগাদ চালু হওয়ার সম্ভাবনা আছে?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** এই প্রকল্পটি একটু অন্য ধরনের প্রকল্প। আমরা সাফারীর সঙ্গে সঙ্গে একটা ফুড চেন করার কথা ভাবছি। এজন্য প্রাথমিক পর্যায়ে ২ হাজার ২ শো মিটার জায়গা কাঁটা তার দিয়ে ঘেরা হবে এবং এরমধ্যে ওয়াটার রাখবার ব্যবস্থা হবে এবং বেড়াটা খুব মজবুত করা হবে। এটা ঐ প্রজেক্টের দক্ষিণ দিকে হবে। প্রাথমিক পর্যায়ে ঘেরার কথা বাদ দিয়ে এর সংলগ্ন একটা ডিয়ার পার্ক প্রকল্পের ব্যবস্থা করা হয়েছে। এরমধ্যে আমরা একটা খাদ্য শৃঙ্খল রাখব।

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন কি আপনি অযোধ্যা পাহাড়ে সাফারি প্রকল্পের কথা বলছেন আপনি কি জানেন অযোধ্যা পাহাড়ে যে ১৫ কিলোমিটার জঙ্গল আছে, পর্যটকদের পক্ষে একটা উপযুক্ত জায়গা, বেআইনী ভাবে সেই জঙ্গল প্রত্যহ কাটা হয়ে যাচ্ছে। এই সম্পর্কে আপনি জানেন কি?

**ডাঃ অম্বরীশ মুখোপাধ্যায় ঃ** অযোধ্যা পাহাড়ের একটা নিজস্ব ফ্র্যাজাইল ইকোলজি আছে। ছোটনাগপুরের এই অঞ্চলে এই প্লটের মধ্যে এই ধরনের কতকগুলি হিল্‌ক আছে।

আমি মনে করি অযোধ্যা পাহাড়ে যে ফ্লোরা এবং ফোনা আছে তাকে পুনরুজ্জীবিত করার চেষ্টা করব। এজন্য পরিকল্পনা রচনা করা হয়েছে ৩ কোটি ৫৭ লক্ষ টাকার। এই পরিকল্পনা আমরা দিল্লীতে দাখিল করেছি এবং জার্মানীর সঙ্গে এই সম্পর্কে আলোচনা করে পরিকল্পনাকে আরো উন্নত করার কথা বলেছি। নতুন সরকার এসেছে, আমরা আলোচনা করছি। এর সঙ্গে আরো তিনটি বিষয়ে গুরুত্ব দিতে হবে—(১) আয্যোধা পাহাড়ে প্রথাগতভাবে সিডিউলড ট্রাইবরা শিকারে আসেন। এটা অনেক দিনের প্রথাগত ব্যাপার। (২) এখানকার অধিবাসী যারা তাদের পাশাপাশি অর্থনৈতিক পুনর্বাসন সহ তার একটা পরিকল্পনা আছে। (৩) পার্টিসিপেটরী ম্যানেজমেন্ট বলতে যা বোঝায় জঙ্গল যারা রক্ষা করবে জঙ্গলের অভ্যন্তরে এবং জঙ্গলের প্রান্তে যারা থাকে তারা গরীব থাকবে আর জঙ্গল রক্ষা হবে এটা হতে পারে না, ইট ইজ ইনসাল্ট টু ইনজুরি, সেজন্য এটার একটা পরিকল্পনা আছে। এছাড়া ছোট ছোট জলবিদ্যুৎ প্রকল্প, জলকে রিসাইক্লিঙ্করে জলবিদ্যুৎ প্রকল্প। অযোধ্যাতে জলবিদ্যুৎ প্রকল্প কেন্দ্রীয় সরকারের বিবেচনাধীন আছে। সব মিলিয়ে অযোধ্যা কলকাতার সব চেয়ে সন্নিকটে অবস্থিত। এখানকার পাহাড়ের উপর একটা সুন্দর পরিবেশে ট্যুরিষ্ট স্পট হতে পারে। তার কিছু কিছু কাঠামোও তৈরী হয়েছে যেমন ইউথ ব্লক হয়েছে, আমাদের কিছু ঘর আছে লুথারিয়ানস্‌রা ওখান থেকে সরে গেছে, আমরা অধিগ্রহণ করেছি। সব মিলিয়ে একটা সিংহ সাফারীর পূর্ণাঙ্গ পরিকল্পনা করা হয়েছে এটা আমাদের শ্রীরামপুরের মাঠা অঞ্চলের প্রোটেকটেড্‌ ফরেষ্টের অংশ অযোধ্যা পাহাড় পূর্বদিক এই জঙ্গলের ফরেষ্ট প্রোটেকসন ফোর্স রক্ষা করে আসছে এবং শুধু আমরা নই, বিশেষজ্ঞরা গিয়েও দেখে এসেছেন জঙ্গল রক্ষিত হচ্ছে আজকে মার্কসবাদী কম্যুনিষ্ট পার্টির মুখপত্র "গণশক্তিতে এর উল্লেখ আছে পুরানো একটা কাজ জঙ্গল রক্ষা করা, পুনরুজীবিত করা বৈজ্ঞানিক দৃষ্টিভঙ্গী থেকে সেটা আমাদের সামনে এসে হাজির হয়েছে। এনটায়ার গ্রীণ মুভমেন্ট বিষয়ে আমরা তীব্র নজর, লক্ষ্য রেখেছি। সেখানে কিছু ইললিগ্যালি গাছ কাটা হচ্ছিল। দীর্ঘদিন থেকে এটা হচ্ছেনা, এই কথা আমি বলছি না। কিন্তু আমরা এখন এটা কম করতে পেরেছি। প্রোটেকসন কমিটি কাজ করছে, পঞ্চায়েতও কাজ শুরু করেছে, পুরুলিয়ার অন্যান্য সবুজপ্রেমী, গণতান্ত্রিক মানুষও এর সঙ্গে আছে এই প্রসঙ্গে আমি আরো উল্লেখ করতে চাই যে, বঙ্গভূক্তির আগে একটি মামলা আদালতে হয়েছিল। সেই মামলার রায় ছিল ছোটনাগপুরের বনজ অঞ্চলের খতিয়ান নং ২-তে যে, প্রসেসড্‌ আর্টিকেল বাজারে যা বিক্রী হয় সেটা রোধ করা যাবে না। শেষে বলি, ট্রাইব্যালদের ব্যাপারে নানা উসকানি সত্বেও আমরা সেখানে একটা সুন্দর বাতাবরণ রাখতে পেরেছি, সেদিকে আমাদের তীব্র নজর আছে। সুতরাং আমরা এ ধরনের মামলাকারীদের শুধু লাঠির দ্বারা এটা বন্ধ করতে চাই না।

[1-10 — 1-20 P.M.]

## Adjournment Motion

**Mr. Speaker :** Today, I have received four notices of Adjournment Motion. The first is from Shri Saugata Roy on the subject of alleged continued activities of the armed militants in Jammu and Kashmir, in recent time. The second is from Shri Sudip Bandyopadhyay on

the subject of alleged separatist movement in Jammu and Kashmir. The third is from Shri Ambica Banerjee on the subject of alleged police firing and firing of tear-gas shells on S.F.I. supporters who went on rampage inside Basirhat College campus and the fourth is from Dr. Manas Bhunia on the subject of alleged withdrawl of bus service at Sabang, Pingla, Maina and Debra blocks in Midnapore district from 12th January, 1990.

The first two motions relate to a matter which is not primarily the concern of the State Government.

I therefore do not accept these motions.

The members may discuss the subject matters of the third and fourth motions during discussion on Governor's Address. The members may also call the attention of the concerned Ministers on the subjects through Calling Attention, Mention, etc.

I, therefore, withhold my consent to these two motions.

One member of the party may, however, read out the text of the motion, as amended.

(এই সময় কংগ্রেস বেঞ্চের অধিকাংশ মাননীয় সদস্যই চীৎকার করে বলতে থাকেন যে, কাশ্মীর প্রসঙ্গে আপনি এ্যালাও করলেন না, অথচ নামিবিয়া নিয়ে এর আগে আলোচনা হয়েছে এতে পক্ষপাতিত্ব হচ্ছে)

(গোলমাল)

**মুলতবী প্রস্তাব**

**ডাঃ মানস ভূঞ্যা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তাঁর কাজ মুলতবী রাখছেন। বিষয়টি হল —

একশ্রেণীর কর্মীর আন্দোলনের ফলে গত ১২ই জানুয়ারী থেকে ২২শে জানুয়ারী অবধি মেদিনীপুর জেলার সবং, পিংলা, ময়না, ডেবরা ব্লকের ৫টি রুটে সমস্ত বাস চলাচল বন্ধ রয়েছে ফলে লক্ষ লক্ষ মানুষ ভয়ঙ্কর কষ্টের মধ্যে পড়েছেন। যোগাযোগ বিচ্ছিন্ন হয়ে পড়ায় অফিস, হাসপাতাল, স্কুল কলেজে কেউ যেতে পারছে না।

**Calling Attention to Matters of Urgent public Importance**

**Mr. Speaker :** I have received six notices of Calling Attention, namely :

1. Alleged hunger-strike by the Vice-Chancellor of Rabindra Bharati University, Calcutta : Shri Subrata Mukherjee

| | | |
|---|---|---|
| 2. | Alleged delay in work at the Bakreshwar Thermal Power Station. | Shri Saugata Roy |
| 3. | Alleged Bank-dacoities in the branches of Mallavum Gramin Bank in the district of Bankura & Midnapur. | Dr. Manas Bhunia |
| 4. | Alleged declaration of six unpopulated Mouza of Jalpaiguri district as I.T.D.P. Areas. | Shri Khudiram Pahan |
| 5. | Alleged ransacking of twenty houses at Piali, Narayangarh, Morapia and Tentulberia under Canning P.S. | Shri Gobinda Chandra Naskar |
| 6. | Alleged power cut/load shedding in Salt-Lake Stadium during reception of the Indian Star Foot-ballers on 20.1.1990 | Shri Supriyo Basu |

I have selected the notice of Shri Khudiram Pahan on the subject of 'alleged declaration of six unpopulated Mouzas of Jalpaiguri district as I.T.D.P. Areas'.

The Minister-in-charge may please make a statement to-day, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** On the 25th.

**(Noise)**

(Several Congress (I) Members rose to speak)

**(Noise)**

**Mr. Speaker :** A notice was given requesting the adjournment of the business in the House under rule 185 on the subject of 'alleged continued activities of the armed militants in Jammu & Kashmir which I have rejected.

**(Noise)**

(Several Congress (I) Members rose to speak)

**(Noise)**

(At this stage Congress (I) Members walked out of the chamber)

## ENTION CASES

[1-20 — 1-30 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বীরভূম জেলার মুরারই থানার মুরারই স্টেশনের কাছে গত ১৪ই জানুয়ারী একটি গহনার দোকানে ডাকাতি হয়। দোকানটি পুলিশ-স্টেশন বা থানা থেকে মাত্র কয়েক মিনিটের পথ। ৪০ মিনিট ধরে সেখানে ডাকাতি হয়। ডাকাতরা দোকানীকে টেনে বার করে গুলি করে হত্যা করে। ওখানে হাজার লোক থাকা সত্বেও পুলিশ না আসার ফলে ভয়ে কেউ ঢুকতে পারেন নি। তারপর লোকজন থানায় যান এবং সেখানে ও.সি. পরবর্তী পর্যায়ে এসে চলে যান। স্যার, এটা অত্যন্ত বিপদের কথা যে এইভাবে থানার কাছে ডাকাতি হচ্ছে এবং জনসাধারণ সেখানে পুলিশের সাহায্য প্রার্থনা করে পাচ্ছে না। স্বাভাবিকভাবে তার পরের দিন সেখানকার ব্যবসায়ী সমিতি তার প্রতিবাদে মিছিল, মিটিং ইত্যাদি করেন। সেখানে দু হাজার লোক জমায়েত হন এবং ব্লক অফিসের সামনে তিন হাজার লোক জমায়েত হন। জনসাধারণও বিক্ষুব্ধ হয়। সেখানে হঠাৎ করে অপর দিক থেকে পাইকার আউটপোষ্ট থেকে ৪ জন আর্মড কনস্টেবল বেরিয়ে এসে মুরারই স্টেশনের কাছে গুলি চালাতে থাকে। স্থানীয় এ. কে. ইনস্টিটিউসানের মাত্র ১৫/১৬ বছরের একজন ছাত্র যতীন মাল সে স্কুল থেকে ফিরছিল, পুলিশের গুলিতে সে মারা যায়। এর পর থানার পুলিশও গুলি চালাতে থাকে। পঞ্চায়েত অফিস, ব্লক অফিসে আজও যদি তদন্ত হয়—স্পট এনকোয়ারি হয় তাহলে দেখা যাবে, কি রকম বুলেটবিদ্ধ অবস্থায় সেগুলি রয়েছে। স্যার, সেখানে ডাকাতদের শাস্তি দেবার ব্যবস্থা হল না বরং উল্টে সেখানে পুলিশী সন্ত্রাসের রাজত্ব চলছে। সেখানে এক হাজার লোকের উপর ওয়ারেন্ট জারি করা হয়েছে। তিন/চারটি গ্রামের মানুষ আজ ঘরছাড়া। এই রকমের পরিস্থিতি সেখানে চলছে। মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহাশয়ের কাছে আমি জানতে চাই যে পশ্চিমবাংলার জনসাধারণকে ডাকাতি, খুন, রাহাজানির হাত থেকে নিরাপত্তা দেবার দায়িত্ব পুলিশ প্রশাসন গ্রহণ করবেন কিনা? পুলিশ প্রশাসন যদি দায়িত্ব পালন না করেন তাহলে জনসাধারণের প্রতিবাদ করার অধিকার আছে কিনা? এই সম্পর্কে আমার তিনটে দাবী আছে, প্রথম হচ্ছে এই ঘটনার নিরপেক্ষ তদন্ত হোক, দোষী পুলিশদের শাস্তি বিধানের ব্যবস্থা করা হোক এবং যারা মারা গেছে, তাদের ক্ষতিপূরণের ব্যবস্থা করা হোক। এই বিষয়ে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীকে বিবৃতি দেবার জন্য দাবী জানাচ্ছি।

**Mr. Speaker :** I call upon Shri Ambica Banerjee. (Not present)

**শ্রী তোয়াব আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মুর্শিদাবাদ জেলার গঙ্গায় ক্ষতিগ্রস্ত মানুষদের এক উদ্‌বেগ জনক অভিযোগ সম্পর্কে মাননীয় সেচমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন মুর্শিদাবাদ জেলা একটা সমস্যা সঙ্কুল জেলা। তার মধ্যে গঙ্গা ভাঙন ওখানকার মানুষের একটা প্রধানতম সমস্যা। এই নিয়ে বিধানসভাতে অনেক আলোচনা হয়েছে। কেন্দ্রের পূর্বতন সরকার এই সমস্যা নিয়ে কোন কথা শোনবার সময়

পর্যন্ত পায়নি। বর্ত্তমান কেন্দ্রীয় সরকার গঙ্গার ভাঙন সম্পর্কে কিছু কিছু কর্মসূচী নিচ্ছেন এবং আমাদের পশ্চিমবঙ্গের সরকারও তার সীমিত ক্ষমতার মধ্যে কিছু কিছু কর্মসূচী নিয়েছেন। এ্যান্টিইরোশন বিভাগের চীফ ইঞ্জিনিয়ার—এন.সি. তালুকদার যার দায়িত্বে আছে এবং যিনি আটটি গঞ্জের দায়িত্বে আছেন। বর্ষার আগে প্রথমে ৫৬ লক্ষ টাকা খরচ হয়েছে, পরে ৬০ লাখ টাকা খরচ হয়েছে কিন্তু দেখা গেল প্রত্যেক জায়গায় আবার ভাঙন দেখা দিয়েছে। এই ভাবে প্রত্যেক জায়গায় ভাঙন হচ্ছে। আমি নিজে একটা জায়গাতে যে পেটোয়া কনট্রাক্টার দিয়ে কাজ করানোর ফলে সেখানে নানা রকম অভিযোগ উঠেছে, বোল্ডার মুভমেন্ট পর্যন্ত সেখানে করা হয়নি। এই রকম নানা অভিযোগ উঠেছে। চীফ ইঞ্জিনিয়ারকে এই সম্পর্কে বলেছি, তিনি বলেছেন আমি কিছু করতে পারছি না, সেক্রেটারীকে বলেছি তিনি বলেছেন তিনি কিছু করতে পারছেন না। এই রকম ভাবে একজন একজিকিউটিভ অফিসার যদি পাবলিক মানি নিয়ে নয়ছয় করে,—এর ফলে বামফ্রন্ট সরকারের দুর্নাম হচ্ছে। এই যে নানা অভিযোগ উঠেছে, সেই অভিযোগগুলোকে একজিকিউটিভ অফিসার নস্যাত করে দিচ্ছে। এই সম্পর্কে অভিযোগ করা সত্বেও কোন প্রতিকার পাওয়া যাচ্ছে না। অফিসার লেভেলে এবং নিচের তলার কর্মীদের কাছেও এই সব অভিযোগ আছে, এস. ডি. ও.'ও অভিযোগ করেছে, তার কপি অনেক জায়গায় দেওয়া হয়েছে। কিন্তু এই ব্যাপারে এখনও পর্যন্ত কোন ব্যবস্থা গ্রহণ করা হয়নি। আমি আপনার মাধ্যমে দাবী জানাচ্ছি সুষ্ঠভাবে এই সব কাজ পরিচালনার স্বার্থে সংশ্লিষ্ট একজিকিউটিভ অফিসারের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করা হোক।

**Mr. Speaker :** Now Shri Sudip Bandyopadhyay.

(Not present)

I call upon Shri M Ansaruddin

(Not present)

Shri Saugata Roy; please

(Not present)

Shri Haran Hazra

(Not present)

Dr. Manas Bhunia

(Not present)

Shri Raj Kumar Mondal

(Not present)

Dr. Motahar Hossain

(Not present)

**শ্রী কামাক্ষানন্দন দাস মহাপাত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন মেদিনীপুর জেলার অন্যতম দুঃখের নদী হচ্ছে কেলেঘাই নদী। প্রতি দু এক বছর অন্তর কেলেঘাই এর বন্যায় বিস্তীর্ণ অঞ্চলে ধ্বংস হয়ে যায়। ১৯৮৭ সালে আমার এক প্রশ্নের জবাবে সেচ মন্ত্রী মহাশয় এই হাউসে উত্তর দিয়েছিলেন যে দু বছরের মধ্যে কেলেঘাই নদীর বন্যা নিয়ন্ত্রণ পরিকল্পনা রূপায়িত হবে এবং কাজ শুরু হবে। মন্ত্রী মহাশয়ের সেই প্রতিশ্রুতি রক্ষিত হবে সেটা আশা করি এবং গভীর ক্ষোভ এবং দুঃখের সঙ্গে লক্ষ্য করছি কেলেঘাই বন্যা নিয়ন্ত্রণ পরিকল্পনাই রচিত হলো না কাজ শুরু করা তো দূরের কথা। মন্ত্রী মহাশয় বিধানসভায় প্রশ্নের জবাবে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন তা যদি কাজে রূপায়িত না হয় তাহলে খুবই পরিতাপের বিষয়। সুতরাং আমি মন্ত্রী মহাশয়ের কাছে দাবী করছি, এই ব্যাপারে একটা স্টেটমেন্ট এই হাউসে তিনি দিন এবং আর একটা হচ্ছে লাঙ্গলকাটায় যে বিল আছে, সেটা সংস্কার করার কাজ টেম্পোরারী ভাবে চালু করুন এবং নদীর বাঁধগুলো সংস্কার করার দাবী জানাচ্ছি।

[1-30 — 1-40 P.M.]

**শ্রী ক্ষুদিরাম পাহান :** (অনুপস্থিত)

**শ্রী অঞ্জন চ্যাটার্জী :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, কাটোয়া মহাকুমার বিভিন্ন এলাকায় এখনো সাম্প্রদায়িক শক্তি বিশেষ করে হিন্দু সাম্প্রদায়িক শক্তি বি. জে. পি. —বিভিন্ন ভাবে সন্ত্রাস সৃষ্টির চেষ্টা করছে। কিছু দিন আগেই কাটোয়া কোর্টে আইন আমান্যের নাম করে ভাঙচুর করেছে, পুলিশকে মারধোর করছে, পুলিশকে গুলি চালাতে বাধ্য করার মত পরিস্থিতির সৃষ্টি করেছে। আবার গত ১৯ তারিখ কাটোয়া মহাকুমার কেতুগ্রাম থানার কাঁতড়া গ্রামে বৈষ্ণব কবি জ্ঞান দাসের উৎসবকে কেন্দ্র করে তারা একটা নগর সংকীর্তন বের করে এবং মুসলমানদের একটা মসজিদের সামনে গিয়ে উদম নৃত্য চালায়। সে সময়ে সেই মসজিদে জুম্মার নমাজ চলছিল। তারা সেখানে গিয়ে করতাল বাজিয়ে উদম নৃত্য শুরু করে। ধর্মপ্রাণ মুসলমানরা তাদের কাছে আবেদন করেন যে, তারা তাঁদের এ এলাকা বাদ দিয়ে অন্য জায়গায় উৎসব করুন। কিন্তু তাঁদের কথা শোনে না, ফলে সেখানে মারামারি হয়। এই ঘটনার পর হিন্দু সাম্প্রদায়িক শক্তি বি. জে. পি.'র নেতৃত্বে কিছু দুষ্কৃতকারী ঐ গ্রামের ৮টি ঘর ভাঙচুর করে এবং আগুন লাগিয়ে দেয় সেখানে আমাদের পার্টির নেতা কমরেড আবুল কাশেম গুরুতর আহত হয়েছেন। তাঁর মটর সাইকেল পুড়িয়ে দিয়েছে। সেখানে কয়েকটা দোকান পুড়িয়ে দিয়েছে। গোটা গ্রামে সন্ত্রাস সৃষ্টি করেছে এবং গোটা কেতুগ্রাম থানায় উত্তেজনা সৃষ্টি করেছে। যেটা আশার কথা, সেটা হচ্ছে যে, ওখানে ঐ সন্ত্রাসের বিরুদ্ধে হিন্দু মুসলমান নির্বিশেষে সাধারণ মানুষ রুখে দাঁড়িয়েছে, ফলে ঐ ঘটনা বিস্তারলাভ করতে পারছে না। এই অবস্থায় আমি ঘটনাটির প্রতি স্বরাষ্ট্রমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে তাঁকে অনুরোধ করছি যে, অবিলম্বে ওখানে দুষ্কৃতকারীদের খুঁজে বের করে সাজা দেওয়া হোক।

[ 22nd January, 1990 ]

**শ্রী মাধবেন্দু মহান্ত ঃ** স্পীকার মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় বন-মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের নদীয়া জেলায় যেমন বহু নদী বিল বাঁওড় আছে তেমন বহু বন জঙ্গলও ছিল, কিন্তু সেগুলো এখন ধ্বংস হয়ে যাচ্ছে। ওখানে খরগোশ, বন-বিড়াল প্রভৃতি যে সমস্ত স্থল ওয়াইল্ড এ্যানিমেলস আছে সেগুলিকে বেঘড়ক মেরে ফেলা হচ্ছে এবং যেসমস্ত স্থানীয় পাখি আছে সেগুলিকেও মেরে ফেলা হচ্ছে। যেহেতু প্রচুর নদী, বিল, বাঁওড়, আছে সেহেতু যেসমস্ত মাইগ্রেটরি বার্ডস আসে সেগুলিকেও জাল ফেলে বা অন্যভাবে মেরে ফেলা হচ্ছে। আমি এই বিষয়টির প্রতি বন-মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে এ জিনিস বন্ধ হয়। এই সমস্ত পশু পাখিদের মেরে কিছু লোক মাংস বিক্রি করে ব্যবসা করছে। অবিলম্বে এই জিনিস বন্ধ করার জন্য আমি বন-মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সাধন পাণ্ডে ঃ** (অনুপস্থিত)

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি আপনার মাধ্যমে শ্রমমন্ত্রী এবং শিল্প-বাণিজ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। নদীয়া জেলা সহ পশ্চিমবাংলার বিভিন্ন অঞ্চলে হাজার হাজার নারী পুরুষ বিড়ি বেঁধে জীবিকা নির্বাহ করে থাকেন। কিছু ব্যবসায়ীর চক্রান্তে এই বিড়ি শিল্প আজকে ধ্বংস হওয়ার মুখে এসে পৌঁছেছে। তাদের অতি মুনাফার লোভই এর জন্য দায়ী। বিড়ি তৈরী করার জন্য অপরিহার্য হচ্ছে কেঁদু পাতা। সেই কেঁদু পাতার অস্বাভাবিক দাম বৃদ্ধি করা হয়েছে। ফলে ছোট ছোট দোকানদাররাও মার খাচ্ছে। ব্যবসায়ীরা ক্রমাগত দাম বাড়িয়ে চলেছে। অথচ যেসমস্ত মহিলা এবং পুরুষ বিড়ি শিল্পের সঙ্গে শ্রমিক হিসাবে যুক্ত আছেন তাঁদের সরকার নির্ধারিত মজুরীর অর্ধেকেরও কম মজুরী দেওয়া হয়। এখন তারা সব দিন কাজ পর্যন্ত পাচ্ছে না। ফলে অনাহারে. অর্ধাহারে তাঁদের জীবন কাটছে। তাই আমি বিষয়টির প্রতি শ্রমমন্ত্রী এবং শিল্প-বাণিজ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বাণিজ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এই কারণে যে, আমাদের পশ্চিম বাংলায় এই কেঁদু পাতা খুবই কম হয়। আমাদের উড়িষ্যা এবং মধ্যপ্রদেশ থেকে আমদানী করতে হয়। যাতে ব্যবসায়ীরা অতিমুনাফার লোভে ক্রমাগত বিড়ি পাতার দাম না বাড়ায় তার জন্য কার্যকরী ব্যবস্থা গ্রহণ করতে আমি সংশ্লিষ্ট মন্ত্রীদের বিষয়টির প্রতি দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী গোবিন্দ চন্দ্র নস্কর ঃ** (নট্ প্রেজেন্ট)

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে জনস্বার্থ বিজড়িত একটি বিষয়ের প্রতি মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। স্যার, আপনি জানেন, স্বাস্থ্য বিভাগের বিভিন্ন হাসপাতালের অধীনে প্রায় ৬০ হাজারের মতন শিক্ষিত এবং অর্ধ-শিক্ষিত ছেলেমেয়েরা সি. এইচ. জি প্রকল্পে কাজ করেন। তাঁরা এই কাজ মাসিক মাত্র ৫০ টাকা ভাতার বিনিময়ে করেন, তাও আবার সেই ভাতা ৬ মাস অন্তর মাঝে-মাঝে দেওয়া হয়। এই সমস্ত কর্মীরা গ্রামাঞ্চলে স্বাস্থ্যকর্মী হিসাবে কাজ করেন এবং অসুস্থ মানুষকে সেবাশুশ্রূসা করেন। আমি গতবার এই আইনসভায় একই প্রশ্ন রেখেছিলাম এবং আবারও আমি আপনার মাধ্যমে স্বাস্থ্যবিভাগের কাছে আবেদন রাখতে চাইছি, এদের জন্য ভাতা বাড়ানো হোক এবং প্রয়োজনভিত্তিক অন্তত ৫০০ টাকা ভাতা দেবার কথা ভাবা যেতে পারে এবং বিশেষ করে

যাদের শিক্ষাগত যোগ্যতা আছে, রিক্যুইজিট কোয়ালিফিকেশন আছে তাদেরকে স্বাস্থ্য দপ্তরে যখন চতুর্থ শ্রেণীর কর্মচারীর স্থায়ী ভ্যাকেন্সি হবে তখন যেন নিয়োগ করা হয় সেই সম্বন্ধে পরিকল্পনা গ্রহণ করা উচিৎ। এরা সবাই নিম্ন আয়ের বাড়ীর ছেলে-মেয়ে এই প্রকল্পের সঙ্গে যুক্ত আছে এবং এঁরা গ্রামে খুব এফেকটিভ কাজকর্ম করেন। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে এই পরিকল্পনা বাস্তবে রূপ দেবার জন্য আবেদন জানাচ্ছি।

**শ্রী সুপ্রিয় বসু ঃ** (নট্ প্রেজেন্ট)

**শ্রী এম. আনসারুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হুগলী জেলা এবং হাওড়া জেলার উপর দিয়ে প্রবাহিত সরস্বতী নদী যেটা ৪৮ মাইল লম্বা সেটি সম্পূর্ণ অকেজো হয়ে পড়েছে। আমি দীর্ঘদিন ধরে এই নদীটি সংস্কারের জন্য দাবী জানিয়ে আসছি, কিন্তু দুঃখের সঙ্গে বলতে হচ্ছে সেটি কার্যকরী করার কোন ব্যবস্থা গ্রহণ করা হয়নি। অথচ এই নদীকে কেন্দ্র করে হাজার-হাজার বিঘা জমির ফসল হয়। যে জমিগুলিতে ১ ফসল হয় তাঁকে দুই ফসলে পরিণত করা যায় অর্থাৎ ফসলের উৎপাদন দ্বিগুন করা যায়। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি, এই সরস্বতী নদীটি অবিলম্বে সংস্কারের ব্যবস্থা করুন।

### জিরো আওয়ার

**শ্রী সুদীপ বন্দোপাধ্যায় ঃ** (নট্ প্রেজেন্ট)

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় ভূমি সংস্কার দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন স্যার, এই বিধানসভায় ভূমি সংস্কার সংশোধনী আইন প্রথম, দ্বিতীয় এবং তৃতীয় যে সংশোধনী আইন যেটা পাশ হয় তাকে কৃষি অকৃষি জমির ক্ষেত্রে যে বাড়তি উদ্বৃত্ত জমি অর্থাৎ সিলিং বহির্ভূত জমি এই আইন কার্যকরী করার ফলে কয়েক লক্ষ একর জমি সরকারের খাস হবে। এই কথা মাননীয় মন্ত্রী মহাশয় এই বিল পেশ করার সময় জানিয়েছিলেন। প্রথম এবং দ্বিতীয় সংশোধনীটি রাষ্ট্রপতির অনুমোদন পায় ১৯৮৬ সালে আর তৃতীয় সংশোধনীতে রাষ্ট্রপতির অনুমোদন পায় ১৯৮৮ সালে। কিন্তু অদ্যাবধি এই সংশোধনী আইনগুলির ইমপ্লিমেন্টেশন এবং তার একজিকিউশনের ব্যবস্থা হয়নি। সরকার পক্ষ থেকে বলা হয়েছে, যারা উদ্বৃত্ত জমির মালিক তারা যেন স্বেচ্ছায় তাদের উদ্বৃত্ত জমির পরিমাণ সরকারকে জানায় এবং এ ব্যাপারে ৩১ অক্টোবর, ১৯৮৮ সালে টাইম দেওয়া হয়েছিল।

[1-40 — 2-15 P.M.]

**Including adjournment]**

পরবর্তীকালে আরো দুদফায় তাঁদের টাইম দেওয়া হয়েছে। অতি সম্প্রতি ৩১শে মার্চ পর্যন্ত টাইম এক্সটেন্ড করা হয়েছে। আমার বক্তব্য হচ্ছে এই ভাবে ক্রমাগত আইনটি একজিকিউশনের ক্ষেত্রে ডিলে করা হয়েছে। এর ফলে উদ্বৃত্ত জমির মালিকরা তাদের জমি বেনামী করে ফেলবে। তাই মাননীয় ভূমি সংস্কার মন্ত্রী মহাশয়ের কাছে আমার দাবী অবিলম্বে

ঐ ডেট এক্সটেনশনের সিদ্ধান্ত বাতিল করুন এবং তাড়াতাড়ি একজিকিউট করুন, আদারওয়াইজ ঐ আইন প্রণয়ন করার উদ্দেশ্য ব্যর্থ হয়ে যাবে।

**শ্রী সৌগত রায় ঃ** (উপস্থিত ছিলেন না)

**শ্রী স্বদেশ চাকী ঃ** (উপস্থিত ছিলেন না)

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** (উপস্থিত ছিলেন না)

**শ্রী সাধন পান্ডে ঃ** (উপস্থিত ছিলেন না)

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি মন্ত্রী সভার দৃষ্টি আকর্ষণ করছি। বিগত কয়েকদিন ধরে দেখছি প্রেসিডেন্সী কলেজের একজন মুসলমান ছাত্রের হিন্দু ছাত্রাবাসে থাকার ব্যাপারে ছাত্র আন্দোলন সংগঠিত হচ্ছে এবং ধারাবাহিক ভাবে শুধু প্রেসিডেন্সী কলেজেই নয়, মৌলানা আজাদ কলেজ এবং অন্যান্য শীর্ষ স্থানীয় কলেজের ছাত্ররাও এই নিয়ে আন্দোলন করছে। আজকে বামফ্রন্ট সরকার দীর্ঘ ১২ বছর ধরে পশ্চিমবঙ্গের শাসন ব্যবস্থা পরিচালনা করছেন, কিন্তু এ বিষয়টি গভীরভাবে ভেবে দেখা দরকার। অতীতে বৃটিশ আমলে যে নীতি প্রবর্ত্তিত হয়েছিল হিন্দু হোষ্টেলে হিন্দু ছাত্র থাকবে এবং মুসলীম হোষ্টেলে মুসলমান ছাত্র থাকবে, আমার মনে হয় আজকে আর সে ব্যবস্থা নেই। স্বভাবতঃই এই ছাত্র আন্দোলনের পরিপ্রেক্ষিতে পশ্চিমবঙ্গ সরকারের শিক্ষা মন্ত্রী মহাশয় কি সিদ্ধান্ত নেবেন সে সম্বন্ধে বিধানসভায় একটু বক্তব্য রাখলে ভাল হয়, তা না হলে এ ছাত্র আন্দোলন সর্বত্র ছড়িয়ে যাবে। তাই আমি আপনার মাধ্যমে একটু দ্রুত সিদ্ধান্ত নেবার জন্য মন্ত্রীসভার কাছে আবেদন রাখছি।

**শ্রী কামাখ্যা ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এবং মেদিনীপুরের শহর ও গ্রামাঞ্চলে যাঁরা থাকে তাঁদের স্বার্থে আমি কেন্দ্রীয় সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হচ্ছে এই যে, ক্যালকাটা দূরদর্শন কেন্দ্র তাদের যে সমস্ত ছবি বা বক্তব্য তার কিছুই মেদিনীপুর শহরের ও তার আশে পাশে লোক শুনতে বা দেখতে পাচ্ছেন না। তার কারণ সেন্টারটি খুবই খারাপ ভাবে চলছে, এক বছর আগে কেন্দ্রে মন্ত্রী মহাশয় বলেছিলেন ১৯৯০ সালে মেদিনীপুরে ক্যালকাটা দূরদর্শনের একটি সেন্টার করা হবে, স্পষ্ট ছবি দেখতে পাওয়া যাবে, তা আজ পর্য্যন্ত তার কোন লক্ষণ দেখতে পাওয়া যাচ্ছে না। মেদিনীপুরের আশে পাশের সমস্ত মানুষ যাতে ছবি দেখতে পান সেজন্য আমি আপনার মাধ্যমে বক্তব্য রাখছি।

**মিঃ স্পীকার ঃ** এখন বিরতি, আবার আমরা ২-১৫ মিঃ সময় মিলিত হব।

**[After adjournment]**

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS.

[2-15 — 2-25 P.M.]

**মিঃ স্পীকার ঃ** মিঃ সুব্রত মুখার্জি, প্রথমে আপনি শুরু করুন।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে রাজ্যপালের ভাষণের উপর আলোচনার তৃতীয় দিন, কিন্তু আমি প্রথমে আপনার দৃষ্টি আকর্ষণ করছি যে, যেখানে রাজ্যপালের ভাষণের উপর বিতর্ক হচ্ছে সেখানে ট্রেজারী বেঞ্চের অবস্থা দেখুন! স্যার, বিষয়টির প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি বিশেষভাবে। এই ব্যাপারে আপনি মন্ত্রীদের বিভিন্ন সময়ে নানারকম নির্দেশও দিয়েছেন, কিন্তু অবস্থা পাল্টায়নি। এই রাজ্যপালের ভাষণের সঙ্গে রাজ্যের সব কয়টি দপ্তরই যুক্ত, ফলে এর উপর আলোচনার গুরুত্বও সবচেয়ে বেশী। কিন্তু দেখা যাচ্ছে, সেখানে দুইজন মাত্র মন্ত্রী বসে আছেন—একজন বন এবং আর একজন উপবন; আর কেউ ট্রেজারী বেঞ্চে বসে নেই। এই অবস্থায় কি আপনি মনে করেন যে, বক্তৃতা করা সঙ্গত? দেখছি আপনি আমার কথা শুনছেন না, কাজেই বসে পড়ছি।

**মিঃ স্পীকার ঃ** কি, আপনি বলবেন না? — বলুন।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** স্যার, আপনি যদি না শোনেন তাহলে বুঝবো, আমার গুরুত্ব নেই। কারণ ইউ আর দি ম্যান যাঁর মাধ্যমে আমরা বলে থাকি। এই রাজ্যপালের ভাষণ সমস্ত দপ্তরকে কভার করে, তাই সবচেয়ে গুরুত্বপূর্ণ দিন হচ্ছে রাজ্যপালের ভাষণের উপর আলোচনার দিন। কিছু আগে আমাদের ঘরে যে আলোচনা হয়েছে তাতে আমরা প্রতিবাদে অংশ গ্রহণ করবো না বলে সিদ্ধান্ত নিতে পারতাম, কিন্তু আলোচনার গুরুত্ব বুঝে সেই সিদ্ধান্ত আমরা নিইনি। কিন্তু আপনি ট্রেজারী বেঞ্চের অবস্থা দেখুন, সেখানে বনের মন্ত্রী এবং উপবনের মন্ত্রী বসে আছেন। কাকে বলবো? শুধুমাত্র সংবাদপত্রে ছাপাবার জন্যই কি আমাদের বক্তৃতা? যেখানে লোকসভায় রাষ্ট্রপতির ভাষণের সময় প্রধানমন্ত্রীকে উপস্থিত থাকতে হয় এবং না থাকলে আপনারাও যার প্রতিবাদ করেন, সেখানে এখানে ট্রেজারী বেঞ্চের অবস্থাটা লক্ষ্য। করুন! আমি এর প্রতিবাদ করে বক্তৃতা শুরু করছি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যখন এখানে বিতর্ক হচ্ছে তখন সারা ভারতবর্ষে সেই রাজ্যপালের পদ নিয়েই সবচেয়ে বেশী বিতর্ক শুরু হয়েছে। সারা ভারতবর্ষে রাজ্যপাল এবং তাঁর ভাষণ, রাষ্ট্রপতি এবং তাঁর ভাষণ সম্পর্কে মৌলিক যে নীতি সৃষ্টি হয়েছে, বিভিন্ন সময় দেখতে পাচ্ছি রাজ্যপালকে নিয়ে সেক্ষেত্রে একটা সঙ্কীর্ণ দলীয় রাজনীতি করবার চেষ্টা হচ্ছে। যার জন্য কোন কোন সময় কেউ কেউ ভাবছেন, বুদ্ধিজীবীরা ভাবছেন যে, রাজ্যপালের পদ আদৌ থাকা উচিৎ, কি উচিৎ নয়। আমার মনে হয় রাজ্যপালের পদের অবলুপ্তি যদি এখন নাও করা যায় তাহলেও এইরকম নজীরবিহীন ভাষণ দেবার ব্যবস্থা বন্ধ হওয়ার প্রয়োজন আছে। ধরুন কি ভাবে আজকে রাজ্যপালকে ব্যবহার করা হয়। যে রাজ্যপালের ভাষণকে কেন্দ্র করে আজকে বিতর্ক হচ্ছে সেই রাজ্যপালকে প্রথমে মুখ্যমন্ত্রী এবং মুখ্যমন্ত্রী সমেত অন্যান্য মন্ত্রীরা বললেন যে উনি তো ইনটেলিজেন্ট বিভাগের লোক,

ওনাকে কেন্দ্রীয় সরকার চাপিয়ে দিচ্ছেন। সুতরাং উনি এলে আমাদের সর্ব্বনাশ করে দেবেন, আমাদের বিরুদ্ধে গোপন তথ্য দিল্লিতে পাচার করে দেবেন এবং তারপর সরকার ফেলার গভীর ষড়যন্ত্র কংগ্রেসের সংগে করবেন। সংবাদপত্র থেকে শুরু করে তাঁদের নিজেদের পত্র-পত্রিকা গণশক্তি থেকে শুরু করে সমস্ত জায়গায় বিস্তারিত ভাবে এই কথা বলা হয়েছে। সম্প্রতি বামফ্রন্ট-এর মিটিং-এ নির্মলবাবু নিজে এই কথা বলেছেন। ভাবুন যখন রাজ্যপালের বক্তৃতা নিয়ে আলোচনা চলছে তখন বামফ্রন্ট সরকারের শরিক দলের অন্যতম মন্ত্রী নির্মলবাবু শরিক দলের মিটিং-এ বলছেন এই মানুষটাকে রাখা উচিত হবে না কারণ এই লোকটা ইনটেলিজেন্ট ব্রাঞ্চের লোক। তখন জ্যোতিবাবু ধমক দিয়ে বলছেন যে না ইনটেলিজেন্ট বিভাগের লোক এই সব বাজে কথা, লোকটার সঙ্গে কাজ করতে খারাপ লাগছে না, লোকটা ভালই। আমরা সবচেয়ে আগে জানতে চাই এই রাজ্যপাল এবং এই সরকারের সঙ্গে সম্পর্কটা কি? রাজ্যপালের সরকার অথবা মুখ্যমন্ত্রীর রাজ্যপাল, কোনটা ঠিক এটা আজকে ঠিক করতে হবে। মুখ্যমন্ত্রীর পছন্দে যদি ঠিক হয় তাহলে রাজ্যপাল ঠিক, মুখ্যমন্ত্রীর পছন্দ যদি ঠিক না হয় সেই রাজ্যপাল নিপাত যাক্ এই কথা বলা হবে? এই অভূতপূর্ব অবস্থা শুধু এখানে নয় সারা ভারতবর্ষের চিত্র এই, যেটা আমরা তুলে ধরবার চেষ্টা করেছিলাম। আপনি তার অনেকটা আমাদের বলতে দিলেন না। সরকার পরিবর্তন হলে কি এসে যায়? সরকার পরিবর্তনের সঙ্গে এমন কি একটা জরুরী ব্যাপার থাকে যে ৮-১০ টি রাজ্যপালকে তাড়িয়ে দিতে হবে? কোন জায়গায় আমরা জানি সংবিধানের আইন ভেঙ্গে রাজ্যপালকে বিতাড়িত করা হয়েছে এবং বিতাড়িত হতে বাধ্য করা হয়েছে। যাঁদের ৫ বছরের আগে কোন রকম ভাবে তাড়ানো যায় না। আজকে ভি. পি. সিং সংবাদপত্রের মাধ্যমে বলেছেন যে যদি বর্তমান পত্রিকা দেখেন তাহলে দেখবেন সংবিধান বিশেষজ্ঞদের সঙ্গে তিনি এই ব্যাপারে কথা বলবেন - সংবিধানকে ভেঙ্গে তিনি আবার সংবিধান বিশেষজ্ঞদের সঙ্গে কথা বলবেন বলেছেন। আজকে তিনি প্রধানমন্ত্রী হয়ে এসেছেন, তিনি কি জানেন না ৫ বছর যাঁর টার্ম তার আগে তাঁদের তাড়িয়ে দেওয়া যায় না? বেপরোয়া ভাবে তাঁদের তাড়িয়ে দেওয়া হচ্ছে। সংসদীয় গণতন্ত্রের প্রতি আপনার শ্রদ্ধা আছে আমরা জানি। আপনি একবার আপনার বক্তৃতায় বলেছিলেন যখন আমরা নো-কনফিডেন্স মোশন এনেছিলাম তখন আপনার বক্তৃতায় একটা জায়গায় বলেছিলেন যে সারা পৃথিবীতে যে সমস্ত সিস্টেম চালু আছে সরকার চালাবার ক্ষেত্রে সেই সিস্টেমগুলির মধ্যে ভাল মন্দ সব রকম ব্যবস্থাই আছে। তার মধ্যে সংসদীয় ব্যবস্থাই অন্যতম প্রধান এবং সব চেয়ে ভাল। আপনার কথাতেই বলি সেই পরিষদীয় ব্যবস্থাকে ভেঙ্গে ফেলার সব চেয়ে বড় আঘাত আজকে এনেছেন ভি. পি. সিং যাকে আপনারা বন্ধু সরকার বলছেন। ভয়ংকর সমস্ত কাজ শুরু করেছেন। আপনারা এর প্রতিবাদ করতে পারছেন না? প্রতিবাদ শুধু সংবাদপত্রে হচ্ছে। কেন প্রতিবাদ হবে না? সংবিধানকে ভেঙ্গে রাজ্যপালকে নিয়োগ এবং বদলি করা হল। তারপর কুৎসিত ভাবে, নগ্ন ভাবে ব্যবহার করবার জন্য শ্রী জগমোহনকে নিয়ে যাওয়া হ'ল কাশ্মীরে। কার উদ্দেশ্যে? কার উদ্দেশ্য এবং স্বার্থ চরিতার্থ করবার জন্য? কার প্রতিহিংসা চরিতার্থ করবার জন্য? আপনাদের আজকে মানুষকে বলতে হবে। রাজ্যপাল ভাষণ দিচ্ছেন শ্রী জগমোহনকে পাঠিয়ে দেওয়া হ'ল। তাঁদের দলের অন্যতম নেতা এবং প্রবীন নেতা চন্দ্রশেখর সাংঘাতিক ভাবে প্রতিবাদ করেছিলেন

সংবাদপত্রে সেটা বেরিয়েছে। আমরা শুনেছি মুখ্যমন্ত্রীরও আপত্তি আছে এবং বামপন্থীদেরও আপত্তি আছে। যদি তাই হয়, যদি তাই সত্যি কথা হয় তবে ভাবের ঘরে চুরি করছেন কেন? কেন আজকে সমবেত ভাবে আজকে আপনারা যে কথা বাইরে বলছেন, যে কথার সাথে আপনাদের সঙ্গে আমরা একমত যে এটা অন্যায় হয়েছে, এটা অবৈধ হয়েছে, এটা দেশের পক্ষে ক্ষতিকারক তাহলে লজ্জা করছেন কেন, কেন আজকে ঐক্যবদ্ধ হয়ে জয়েন্ট রেজলিউশান নিয়ে জগমোহনের বিরুদ্ধে পাঠিয়ে দিচ্ছেন না?

[2-25 — 2-35 P.M.]

এই নজির আমাদের পশ্চিমবঙ্গে আছে। সংসদীয় বিধানসভায় নজির আছে যে আমরা বিদেশী আন্তর্জাতিক বহু ব্যাপারে রেজলিউশন নিয়েছি। এই ঐতিহ্য আমাদের রাজ্যের ব্যাপারেও নিয়োগ করেছিলাম এবং কেন্দ্রের বিরুদ্ধে আমরা সবাই মিলে অনেক রেজলিউশন নিয়েছি ঠিক সেইরকমই আরেকটা না হয় রেজলিউশন আনতাম। দেশে যখন একটা ভয়ংকর অবস্থা তৈরী করা হয়েছে তখন আমাদের একটা রেজলিউশন নিতাম। আজকে জগমোহনকে রাজ্যপাল হিসাবে যে পাঠান হয়েছে কিসের জন্য আজকে পাঠান হল? ফারুক সরকারকে হটিয়ে দেবার জন্যে এই ব্যবস্থা নেওয়া হয়েছে। ফারুকের সঙ্গে একটা দীর্ঘদিনের মতপার্থক্য ছিল এবং সেই রাজনৈতিক মতপার্থক্যের জন্য ওখানে পাঠান হয়েছে জগমোহনকে রাজ্যপাল হিসাবে। এতে এমন একটা প্রশ্ন জড়িত যে এরফলে ওই রাজ্যটি ভারতবর্ষের মধ্যে থাকবে কি থাকবে না অথবা পাকিস্তানের মধ্যে চলে যাবে কিনা বা পাকিস্তানের সঙ্গে এরফলে যুদ্ধ বাধবে কিনা। এর ফলে আজকে গোটা দেশের মধ্যে যুদ্ধ লেগে যাবে কিনা এবং সেই যুদ্ধ দেশের একটা বিরাট অঞ্চল জুড়ে হবে কি হবেনা সেই প্রশ্নযুক্ত আছে এবং সেই প্রশ্ন নিয়ে যৌথভাবে আলোচনা করতে পারলে আমার মনে হয় একটা সিদ্ধান্তে আমরা পৌঁছতে পারতাম। কিন্তু আপনারা সেই আলোচনা করতে ব্যর্থ হয়েছেন। এই ব্যর্থতা কিসের জন্য? আমরা তো আলোচনা করতে এগিয়ে গিয়েছিলাম কিন্তু আপনারা করলেন না। ফারুক সরকার যে দলই হোক না কেন, কংগ্রেস দলের নয়, তিনি ন্যাশানাল কনফারেন্স দলের, তিনি কংগ্রেস করেন না। সেই ফারুক আবদুল্লাই টিভিতে দেখলাম যে চিৎকার করে সাংবাদিকদের বলছেন যে I was born here in India. I will die here which is India. I am the last person to discuss with any terroist. তিনি সন্ত্রাসবাদকে কোনভাবেই কি প্রত্যক্ষ বা পরোক্ষভাবে আপোষ করবেন না। এইভাবে শক্ত করে কোন নেতা বলতে পেরেছেন? যে মুখ্যমন্ত্রীর এইরকম জোরাল উক্তি, সেই মুখ্যমন্ত্রীকে এমন চরম ভাবে বিলো দা বেল্ট হিট করা হল যার জন্য তাঁকে পদত্যাগ করে চলে যেতে হল। একটা ছোট সরকারের মুখ্যমন্ত্রী থাকলো কি থাকলো না সেটা বড় কথা নয়। ৫ বছরের জন্য নির্বাচিত হয়ে আসে, তাকে থাকতেও পারে কিংবা নাও থাকতে পারে, সেটা টেম্পোরারি ম্যাটার। কিন্তু যেটা চিরন্তন সত্য, ভারবর্ষের সংহতির সঙ্গে যুক্ত, ভারতবর্ষের ঐক্যের সঙ্গে সেইখানে আঘাত আনা হচ্ছে। যে চিরন্তন সত্যতে ভারতবর্ষের মাটিতে হিন্দু, মুসলমান একই সঙ্গে থাকে। যেখানে একই সঙ্গে একদিকে মন্দিরে হিন্দুদের ঘন্টা বাজার আওয়াজ হয় আর অন্য দিকে মুসলমানদের আজানের শব্দ শোনা যায় সেখানে এই ধরনের বিরোধী বিভেদ সহ্য করা যায় না। আজকে ভারতবর্ষের যারা উন্নতির স্বপ্ন দেখেন, যারা ভারতবর্ষের লোক, রাজনীতির সঙ্গে যুক্ত তারা

আজকে মনে করতে পারেন যে এর থেকে কত বড় বিপদ আসতে পারে? এর দায়-দায়িত্ব আমার, আপনার সকলের। এই যে মৈত্রী উভয় সম্প্রদায়ের মধ্যে একদা যা বহু কষ্টে গড়েছিল, আজকে তাকে ভেঙ্গে দেবার জন্য চক্রান্ত চলছে। এখানে আপনাদের, আমাদের সকলের উচিৎ এর তীব্র প্রতিবাদ করার। শুধু রাজীব গান্ধী বিরোধী দলে আছেন বলেই বিরোধিতা করছেন এই ইতিবাচক উক্তি এবং সংকীর্ণ মানসিকতা নিয়ে চললে চলবে না। কেন্দ্রের বিরুদ্ধে আপনাদের সকলে মিলে জয়েন্ট রেজলিউশান নেওয়া উচিত। রাজ্যপালকে নিয়ে যে কুৎসিত রাজনীতির খেলা চলছে এটা বন্ধ করুন। আমি নিজে ব্যক্তিগতভাবে মনে করি যে রাজ্যপাল পদটিই তুলে দেওয়া উচিত। আপনারাই তো রেজলিউশান নিয়েছিলেন যে এম. এল. সি. তুলে দেওয়া হোক, তাতে আমরা সকলেই সম্মতি দিয়েছিলাম এবং সেই হিসাবে এই ব্যবস্থাকে তুলে দেওয়া হয়েছে। এই রাজ্যপালকে আগে যে লাটসাহেব বলা হোত এর আমি তীব্র বিরোধিতা করি। এইরকম মানসিকতা এখনও রয়েছে, এই ফিউডাল মানসিকতা এবং ওই শব্দটি এখনো মানুষের মধ্যে দানা বেধে আছে। এর থেকে মুক্ত হতে পারেনি। এই যে শ্বেত হস্তী পোষার ব্যবস্থা রয়েছে এটা বন্ধ করুন। এই ফান্ডামেন্টাল চেঞ্জ সরকার কেন আনতে পারছেন না। আমরা এতে যতটা সমর্থন করা যায় তা করবো। কিন্তু ভয়ংকর ব্যাপার যেটা হয়ে গেছে সেটা অন্তত পক্ষে আপনারা বন্ধু সরকারকে বলুন বা এর প্রকৃত সমালোচনা করুন। তা না হলে তো আপনারা হয়ে যাচ্ছেন শ্মশানের বন্ধু। আজকে যে ভয়ংকর, বিপদজনক অবস্থা ঘটতে চলেছে জ্যোতি বাবু অন্তত তাঁর বন্ধু সরকারকে বলুন। গতকাল জ্যোতি বাবু ৭০ বছর বয়স অতিক্রম হবার পরে হঠাৎ চেতনা জেগেছে তিনি বলেছেন নাকি আমাদের অনেক বুঝে চলতে হবে আজকে দিনান্তের শেষ লগ্নে তাঁর কি শুভ বুদ্ধি উদয় হয়েছে? সেইজন্য তাঁকে মনে করে একটি কবিতার কথা মনে করে দিনান্তের শেষ সূর্য উচ্চারিত করিলে কে তুমি? সুতরাং আমার সেই একই প্রশ্ন জ্যোতি বাবুকে তিনি, কি সেই জ্যোতি বাবু যিনি এক পয়সা বাস, ট্রামের ভাড়া বাড়ার জন্যে ট্রামে, বাসে আগুন লাগিয়েছিলেন? আজকে আজারবাইজানে যে ঘটনা ঘটেছে আজকে পূর্ব ইউরোপে, কমিউনিষ্ট কান্ট্রিতে যা ঘটেছে তাতে তার বিবেকের উদয় হয়েছে। ওইসব কান্ট্রিতে কমিউনিজিম ব্যান্ড হয়ে গেছে। এই কারণে তিনি শেষকালে বলেছেন যে আমাদের সাবধান হতে হবে, ভাবতে হবে। অতীতে অনেক কিছু ঘটে গেছে, এখন আমাদের বুঝে চলতে হবে। গ্রামবাংলার একটা কথা মনে পড়ে এ প্রসঙ্গে গোয়ালারা ৮০ বছরেও সাবালক হয় না। তেমনি মাননীয় জ্যোতি বাবুর মত মানুষ ৮০ বছরেও সাবালক হবেন না।

....... (এ ভয়েস ঃ মন্দির গাঁথতে গিয়েছিলেন কেন?) তার কারণ মন্দির এবং মসজিদ আমার কাছে দুটোই সমান বলে। আপনারা রায়ট লাগাতে গিয়েছিলেন, আমরা বন্ধুত্ব করতে গিয়েছিলাম। স্যার, আজকে সর্বনাশটা কোথায় হচ্ছে সেটা একটু ভাল করে দেখলে বুঝতে পারবেন। রাজনীতির কথা নিয়েই আমাদের আলোচনা করা উচিৎ, কারণ এই পশ্চিমবাংলার বিধানসভায় বহু রাজনীতির কথা আলোচনা হয়েছে এবং এর একটা ঐতিহ্যও আছে। কেন আপনারা দেশের জন্য বলছেন না, বলুন না একটা কথা, মুখ্যমন্ত্রী তো বারবারই বলেন কংগ্রেসিদের উদ্দেশ্য করে যে আপনাদেরকে আমাদের সম্বন্ধে বলতে হবে না। আপনারা নিন্দে করুন গাল দিন। আমরাও তাই বলছি আপনারা আমাদেরকে নিন্দে করুন, গাল দিন, কিন্তু

দেশের জন্য দু-একটা ভাল কথা বলুন। রাজীব গান্ধীকে কংগ্রেসকে তো বোরো সমস্যা নিয়ে আলোচনায় ডাকা হচ্ছে, রাজীব গান্ধীকে পাঞ্জাব সমস্যা নিয়ে আলোচনায় ডাকা হচ্ছে, কিন্তু যখন জগমোহনকে পাঠিয়ে ৮০০ লোককে খুন করা হবে কি হবে না তার আগে কিন্তু কোন মতামত নিচ্ছেন না। ফারুক সরকারকে ভেঙে দেবার আগে ফারুক সরকারের সঙ্গে আলোচনা করা উচিৎ কি উচিৎ নয়, সারকারিয়া কমিশনের সুপারিশকে মেনে নিয়েও কিন্তু আজকে আপনারা সেই আলোচনা করবার কথা ভাবছেন না। এটা কিন্তু বুমেরাং হবে। যে সারকারিয়া কমিশনে একদিন আপনাদের দাবী ছিল—আমাদের দাবী নয় রাজ্য এবং কেন্দ্রের সম্পর্ককে নিয়ে,—বহুদিনের সেই আকাঙ্ক্ষিত ফলকে বানচাল করছে কংগ্রেস সরকার নয়, আমরা নই—সেই দাবীকে আপনারা অধিকারে পর্যবসিত করে আদায় করেছেন তার জন্য আপনাদের ক্রেডিট দিচ্ছি। রাজ্য এবং কেন্দ্রের সম্পর্ক নিয়ে একটা জিনিষ আপনারা আদায় করলেন—বহু বিতর্কের পর— সেই আদায় করার ফসল আজকে নয়ছয় করে দিচ্ছে ভি. পি. সিং আপনাদের বন্ধু সরকার। আপনাদের তৈরী করা সম্পদ আপনাদেরই বন্ধুরা জ্বালিয়ে দিচ্ছে—সারকারিয়া কমিশনের রিপোর্টকে তছনছ করে দিচ্ছে। আজকে রাজ্যপালের ভাষণে বক্তৃতা দেবার সময় এই সমস্ত কিছু বলার দরকার আছে। স্যার, ওরা তো তাই বলেছেন, জ্যোতিবাবু তো বললেন যে আমরা বুঝিনি এতদিন। ওরা বোঝেননি রবীন্দ্রনাথকে, না বুঝেই বলেছেন বুর্জোয়া কবি। স্বামীজীকে বোঝেননি, না বুঝেই বলেছেন বুর্জোয়া স্বামীজী। বোঝেননি আপনারা এই স্বাধীনতার মূল্য, না বুঝেই বলেছেন এই আজাদ ঝুটা হ্যায়। বোঝেননি আপনারা নেতাজীকে, তাই তেজোর কুকুর বলেছেন, রাস্তায় ঘুরিয়েছেন নেতাজীকে; আজকে বুঝেছেন। বিধানচন্দ্র রায়ের সম্পর্কেও কুৎসা রটিয়েছেন, ওরা তাঁকেও আজকে বুঝেছেন। ইন্দিরা গান্ধীকেও বোঝেননি, তারপরেই দেখলাম ইন্দিরা গান্ধীকে করজোড়ে, হাতজোড় করে নমস্কার করছেন জ্যোতিবাবু—গুরুদেবের মত। অনেক কিছুই বোঝেননি এবং না বোঝার জন্য যে কৈফিয়ৎ বাংলার ৬ কোটি মানুষকে দিতে হচ্ছে সেটা আমাদের প্রতিবাদের ভাষায় নেই। আপনাদের না বোঝার যে ফল, কুফল সেটা আজকে অর্থনীতিতে, রাজনীতিতে ও বিভিন্ন সম্প্রদায়ের ধর্মের মধ্যে ঢুকে গিয়েছে। আজকে তার প্রায়শ্চিত্ত এই বাংলার ৬ কোটি মানুষ করছে। আমরা তাদের প্রতিধ্বনি করতে চাই এই বক্তব্যের মধ্যে দিয়ে। স্যার, এবারে আমি মূল প্রশ্নে আসছি যেটা আমার আগের সহকর্মীরা বলেছেন রাজ্যপালের ভাষণে প্রথম পাতায় বলা হয়েছে—আমাদের সরকারের কাজকর্ম ও সাফল্যের একটা সংখ্যাগত সমীক্ষা তুলে ধরতে প্রয়াসী হয়েছি, আমরা এই কাজকর্ম ও সাফল্যকে বলেছি দুষ্কর্ম ও ব্যর্থতা, প্রতি ছত্রে ছত্রে এটা চাপা দেবার চেষ্টা করা হয়েছে এই মানুষটাকে দিয়ে। রাজ্যপালকে দিয়ে শুধু অসত্য ভাষণ দেওয়ানোই নয়—আমি সরাসরি আক্রমণ করে বলছি এটা মিথ্যা ভাষণ, এবং দায়িত্ব নিয়ে বলতে পারি ও বিভিন্ন সমীক্ষার বই থেকে তুলে ধরে দেখাতে পারি যে রাজ্যপালকে দিয়ে মিথ্যা ভাষণ পড়িয়ে নেওয়া হয়েছে। এই সরকার থেকে বলা হয়েছিল যখন জ্যোতিবাবু মুখ্যমন্ত্রী হলেন তখন, প্রথমে বলেছিলেন আমি মুখ্যমন্ত্রী হই সরকার তৈরী করি। এবং বামফ্রন্ট সরকার তৈরী করে আপনাদেরকে একটা স্বচ্ছ ও সৎ প্রশাসন উপহার দেব। আজকে এখানে কোন মানুষ আছে কি যিনি বুকে হাত দিয়ে বলতে পারবেন ১৩ বছর পরে আমাদের বামফ্রন্ট সরকারের নেতৃত্বে সৎ ও স্বচ্ছ প্রশাসন উপহার দিতে পেরেছেন—পারবেন?

আজকে রাইটার্স বিল্ডিংয়ে যান সেখানে দেখতে পাবেন স্বজন পোষণ এবং দুর্নীতির আখড়া হয়ে গিয়েছে। আজকে বিভিন্ন পঞ্চায়েত থেকে আরম্ভ করে জেলা পরিষদ পর্যন্ত, মিউনিসিপ্যালিটি থেকে আরম্ভ করে নোটিফাইড এরিয়া পর্যন্ত এমন কোন প্রশাসনিক ছোটবড় জায়গা নেই যেখানে দুর্নীতি স্বজনপোষণ আজকে সবচেয়ে বড় বেশী গেড়ে বসেছে। এটা সর্বত্র।

[2-35 — 2-45 P.M.]

সর্বত্র এই জিনিষ হচ্ছে। আর. এস. পি. সামনে রয়েছেন, তাঁদের জিজ্ঞাসা করুন তো, তাঁরা তো বাঁ পাশে বসে থাকেন। আর. এস. পি. দলের সদস্য মন্ত্রী শ্রী যতীন চক্রবর্ত্তীকে চলে যেতে হলো সরকার থেকে, একটা নিয়ম নীতি পর্যন্ত মানলেন না। যদি একটা লোক সাধারণ ভাবে মরে তাহলে তার ক্ষেত্রে পোস্ট মর্টেম হয় না, কিন্তু একটা লোক যদি দুর্ভাগ্যজনক কারণে মরে যায় তাহলে তার ক্ষেত্রে পোস্ট মর্টেম করতে হয়, যাকে বলে অপঘাতে মৃত্যু, যদি কেউ অপঘাতে মরে তাহলে তাকে পোষ্ট মর্টেম করতে হয়। এই যতীনবাবুকে মন্ত্রিত্ব থেকে চলে যেতে হলো বেঙ্গল ল্যাম্পের ব্যাপারে, তাঁকে সরিয়ে দেওয়া হল; কিন্তু এই নিয়ে, অর্থাৎ তাঁর এই মন্ত্রিত্ব থেকে চলে যাওয়া নিয়ে এই হাউসের মধ্যে তো একদিনও কেউ কিছু বললেন না। বলতে দিন যে কেন তাঁকে সরিয়ে দেওয়া হলো? গ্রাম বাংলার মানুষ জানুক যে একজন প্রবীণ মন্ত্রিকে অপমান করে তাঁকে সরিয়ে দেওয়া হলো, এবং তাঁর সঙ্গে কোনো রকম আপোষ না করেই তাঁকে সরিয়ে দেওয়া হলো। কোনো রকম সর্ত না করেই তাঁকে সরিয়ে দেওয়া হলো। তাঁকে কোনো কিছু বলতে দেওয়া হলো না। কিন্তু আমরা বলবো এবং প্রমাণ করবো যে রাজ্যপালের ভাষণে প্রত্যেকটি ছত্রে ছত্রে মিথ্যা, অসত্য, অর্ধসত্য, এই ভাষণ জুড়ে দেওয়া আছে। প্রথম থেকেই শুরু করি, প্যারাগ্রাফ ৬এ পঞ্চায়েতী ব্যবস্থার সব চেয়ে বেশী উন্নতি হয়েছে বলা হয়েছে, পঞ্চায়েত বিরাট কাজ করেছে এবং আরো এই রকম কত কথার সব উল্লেখ করেছেন। এখানে তিনের পাতায় পঞ্চায়েতি সম্পর্কে বলেছেন যে প্রকৃত সাফল্য পাওয়া গেছে সুসংহত গ্রামীণ উন্নয়ণ কর্মসূচীতে। ১২২.৭৩ শতাংশ সাকসেস্‌ফুল হয়েছে। এটা কতবড় অসত্য আমি বলছি, সি. এ. জি. রিপোর্ট-এ দেখুন, সি. এ. জি. রিপোর্ট অনুযায়ী জেলা পরিষদের ক্ষেত্রে ১০০ কোটি টাকার হিসাব পাওয়া যাচ্ছে না। কেউ আছেন চ্যালেঞ্জ করবার জন্য? কিন্তু আমি আবার উল্লেখ করছি যে ১০০ কোটি টাকার হিসাব পাওয়া যাচ্ছে না। এটা কংগ্রেসের অভিযোগ নয়, এটা সি. এ. জি. রিপোর্ট বলছে, এবং এটা সি. এ. জি.র রিপোর্ট থেকে পাওয়া গেছে। এখানে পঞ্চায়েত মন্ত্রী নেই, তবু আমি তাঁর সামনে বলবো। সি. এ. জি. বছরের পর বছর ধরে কৈফিয়ৎ চেয়েছে, ১৯৭৮ সাল থেকে, কিন্তু আজ পর্যন্ত জেলা-পরিষদ কোনো উত্তর দিচ্ছে না বহুবার রিমাইন্ডার দেওয়া সত্ত্বেও। তহবিল তছরুপের অভিযোগ রয়েছে পঞ্চায়েত প্রধান, উপ-প্রধানদের বিরুদ্ধে, এবং এই সমস্ত সদস্যদের বিরুদ্ধে অভিযোগ থাকা সত্ত্বেও তাদের বিরুদ্ধে একটাও মামলা করা হয় নি। এখানে তো আইনমন্ত্রী আছেন, উনিই বলুন না। বীরভূম জেলাতে ১৪ টি মামলা করা হয়েছে, কিন্তু মামলাগুলি সবই প্রত্যাহার করে নেওয়া হয়েছে, সি. পি. এমের লোক বলে। কংগ্রেস, আর. এস. পি., ফরওয়ার্ড ব্লক, এর লোক হলে মামলা করতেন। যেহেতু সি. পি. এমের লোক এই ১৪ জন, সেজন্য এদের বিরুদ্ধে যে মামলা রয়েছে মামলাগুলি তামাদি করে নিয়েছেন। ৫৭ লক্ষ টাকা সরকারী অনুদান

[illegible]

সেটাও তছরূপ করা হয়েছে। রাজ্যপালের ভাষণে এর কি কোনো রকম ইঙ্গিত আছে? রাজ্যপাল কি করে বললেন? আমরা বলছি ১০০ কোটি টাকা তছরূপ হয়ে গেছে। বীরভূমে ১৪ জনের বিরুদ্ধে মামলা করেছিলেন, কিন্তু সেই মামলা উঠে গেছে। রাজ্যপাল বলেছেন ১২৩ পারসেন্ট সাকসেস, হয়েছে, মোর দ্যান হানড্রেড পার্সেন্ট সাকসেসফুল পঞ্চায়েতের সমস্ত ব্যবস্থা সম্বন্ধে। একটা লিমিট আছে তো, অসত্য কথা বলছেন, সমস্ত রকম যুক্তিকে উঙ্গ করে আজকে এই জিনিষ করা হচ্ছে। এই হল আমার পঞ্চায়েত সম্বন্ধে ছোট করে বলা। এবারে আসুন সবচেয়ে গুরুত্বপূর্ণ বিষয় বিদ্যুতের ব্যাপারে। বিদ্যুৎ সম্পর্কে ১১ পাতায় ২২ নম্বর অনুচ্ছেদে কত বড় অসত্য কথা বলেছে দেখুন। আমাদের টোটাল ক্যাপাসিটি বিদ্যুৎ উৎপাদনে সরকারীভাবে বিদ্যুৎ পর্যদের ৩,১৩৭ মেগাওয়াট যদি সব কয়টি বিদ্যুৎ উৎপাদন কেন্দ্র চালু রাখা যায়। আর আমাদের উৎপাদন কত হয়, না মাত্র ৩৮ পার্সেন্ট। ফলে সকাল থেকে রাত্রি পর্যন্ত বারে বারে লোডশেডিং হয় যেখানে আমাদের ক্যাপাসিটি রয়েছে ৩,১৩৭ মেগাওয়াট। ন্যাশান্যাল প্রোডাকসান রেসিও যেখানে ৫৮ পার্সেন্ট সেখানে আমাদের প্রোডাকসান রেসিও হচ্ছে মাত্র ৩৮ পার্সেন্ট। বিদ্যুতের দুটো ভাগ আছে— একটা হল যোজনা, আর একটা হল প্রোডাকসান এন্ড মেনটেন্যান্স অর্থাৎ উৎপাদন করা এবং এটাকে চালু রাখার ব্যবস্থা করা। যোজনার যে অংশটা সেই অংশের দায়িত্ব কেন্দ্রের। নতুন যোজনা যদি কেন্দ্র না দেয় তাহলে কেন্দ্রের বিরুদ্ধে কথা বলতে হবে। দ্বিতীয় যে অংশ বিদ্যুৎ উৎপাদন করা এবং যন্ত্রপাতি মেনটেন্যান্স করা তার টোটাল দায়িত্ব হচ্ছে রাজ্যের। সেখানে যদি ঘাটতি হয় তাহলে রাজ্যকে দায়ী করতে হবে। আমি সেজন্য বলছি এখানে কেন্দ্রীয় সরকার স্বাধীনোত্তর যুগে ৩,১৩৭ মেগাওয়াট বিদ্যুৎ উৎপাদন করার জন্য আমাদের বিভিন্ন যোজনা দিয়েছেন; সেখানে আপনারা মাত্র ৩৮ পার্সেন্ট উৎপাদন করছেন অর্থাৎ ৮০০ মেগাওয়াটের কাছাকাছি। ইন্দিরা গান্ধী আসার পর ৩টি মাত্র সুপার থার্ম্যাল সারা ভারতবর্ষে দিয়েছেন। এর মধ্যে একটা সুপার থার্ম্যাল দিয়েছেন ফরাক্কায়। ১৯৮৬ সালে রাজ্য বিদ্যুৎ পর্ষদ উৎপাদন করেছিল ৪২৮ মেগাওয়াট, আর ১৯৮৯ সালে সেটা কমে গিয়ে ৩৯০ মেগাওয়াট হল। যখন ডি পি এল-এ ইউনিট বাড়িয়ে দিল, যখন কেন্দ্র নতুন করে সুপার থার্ম্যাল দিল, যখন কোলাঘাটে দুটো ইউনিট দিল, তখন কমে গেল। প্রোডাকসান ওয়াইজ আউট অফ ২৫টা স্টেট পশ্চিমবঙ্গের পজিসান হয়ে গেছে ১৪তে এটার জন্য কে দায়ী? কেন্দ্র যদি নতুন যোজনা না দেয় তাহলে তার জন্য দায়ী, কিন্তু যেখানে উৎপাদনের প্রশ্ন সেখানে কেন্দ্রকে দায়ী করছেন কেন? ভাল কয়লা যোগানের জন্য যাদের হাতে কনট্রাক্ট দিচ্ছেন তারা ভাল কয়লা না দিয়ে পাথর দিচ্ছে, কত রকমের তেল দিতে হয় সেই তেল দিচ্ছে না, যেখানে ছাই সরাবার কথা সেখানে সেই ছাই সরাচ্ছে না, তার ফলে আজকে বিদ্যুতের এমন অবস্থা হচ্ছে। হলদিয়া, বক্রেশ্বর করবেন কি করে? সেই ইনডাস্ট্রিয়াল ইনফ্রাস্ট্রাকচার কোথায়? হলদিয়ার একটা রাস্তা করেন নি, সবচেয়ে গোড়ার কথা যেটা আগে সরকার সেই বিদ্যুৎ হলদিয়ার জন্য কোথা থেকে আসবে? বক্রেশ্বর সম্বন্ধে মন্ত্রী মহাশয় সংবাদপত্রে বলেছেন বক্রেশ্বর সুদূর পরাহত, বক্রেশ্বর কোথায় আছে জানি না। তার কারণ আমি জানি বক্রেশ্বরে জল নেই। মেজিয়া থেকে কয়লা আসবে কিন্তু ডিপ টিউবওয়েল-এর জল যদি নিয়ে আসা হয় তাহলে বীরভূমের কয়েক লক্ষ একর জমিতে দুটো চাষ করতে পারবে না। সুতরাং মাঠে ঘাটে বক্তৃতা করা যায় বক্রেশ্বর হলদিয়া

করা এক কথা নয়। হলদিয়ায় কোথা থেকে বিদ্যুৎ আসবে যদি মিনিমাম ক্যাপাসিটি কোলাঘাট না দিতে পারে। আজো বলেছেন ১/২টার বেশী ইউনিট চলবে না।

[2-45 — 2-55 P.M.]

৪টি ইউনিট সেখানে এমনি থাকবে কেন? ইঞ্জিনিয়ার, টেকনিক্যাল লোকেদের সঙ্গে ১৩ বছর ধরে একটি সরকার ঝগড়া করছেন লাইফ-এ স্পেনিস বুল। কোথা থেকে উৎপাদন হবে? শুধু মাত্র বেছে বেছে আই. এন. টি. ইউ. সির ৩ হাজার কর্মচারীকে বছরে দুবার ট্রান্সফার করা হচ্ছে শীতকালে দার্জিলিং, আর গ্রীষ্মকালে বাঁকুড়া, পুরুলিয়ায় পানিসমেন্ট ট্রান্সফার করা হচ্ছে এই রকম শাস্তিমূলক নারকীয় ব্যবস্থা করেছেন। এটা ভাবতে পারেন? ১১নং পাতায় ২২নং তে বিভিন্ন প্রকল্পের কথা বলা হয়েছে। ভুটানের সঙ্গে চুখা নিয়ে যে চুক্তি হয়েছে তার কোন অংশই কেন্দ্র নেয় না, সমস্তই রাজ্যকে দিয়ে দেয়। ন্যাশান্যাল থার্মাল প্লান্টকে দেয় না। তাতেও এই শীতকালে লোডশেডিং হচ্ছে। কার জন্য হচ্ছে? জলঢাকা বিদ্যুৎ কেন্দ্র ডাঃ রায়ের আমলে তৈরী হয়েছিল ২০/২৭ মেগাওয়াট-এর হিসাব রেখে। সেখানে কেন ২/৩ মেগাওয়াটও করতে পারেনি। বলতে পারেন এটা কেন হচ্ছে? চুখায় সবটাই দিয়ে দিচ্ছে, না নিয়ে, আসতে কেন চুখা দিতে পারছে না? বিদ্যুতের ব্যাপারে আমাদের পোজিসন হচ্ছে ১৪তম, আউট অব ২৫ ষ্টেটস এই অবস্থা হয়েছে। স্যার, মেরামতের জন্য ডি. পি. এল কে ৯০ কোটি ২৩ লক্ষ টাকা দিয়েছিল। ৮৯ সালে খরচ হয়েছে মাত্র ৩২ কোটি টাকা এটাকে রাউন্ড ফিগার হিসাবে ধরলে—১০০ কোটি ধরলে তার মধ্যে মাত্র ৩২ কোটি টাকা খরচ করতে পেরেছেন। এই অবস্থা যদি হয় তাহলে মেরামত হবে কোথা থেকে? সাঁওতালডি আধুনিকীকরণের জন্য ৩২ কোটি টাকা দেওয়া হল। কোন কাজ হয়নি। কেন হয়নি, তার তথ্য এখানে দেওয়া হয়নি। কেন দেওয়া হল না? মেরামত নাহলে আগামী কয়েকদিনের মধ্যে ভয়ঙ্কর অবস্থা সৃষ্টি হবে। এইগুলি শুধু বিরোধিতা করার জন্য আমি বলছি না—এইগুলি তুলে ধরছি এই জন্য যে, যদি কেউ অন্ধ বিশ্বাসও করেন তাহলে কিন্তু এই ভয়ঙ্কর অবস্থা বন্ধ হবে না। তাই আগে থেকে ব্যবস্থা নেওয়ার জন্য আমি এইগুলি তুলে ধরছি সুতরাং এই সমস্ত অসত্য কথা ঐ ভদ্রলোককে দিয়ে বলিয়ে নিলেন। আপনারা তো প্রায়ই কথায় কথায় বলেন উনি একজন ইনটেলিজেন্স বেঞ্চের লোক। তাকে দিয়ে এইগুলি করিয়ে নিলেন। আমি ওঁকে বলেছিলাম, স্যার, আপনি এই সব করবেন না, এইগুলি হচ্ছে চূড়ান্ত অসত্য কথা আমি আপনাদেরই বই থেকে বলছি ১২ নং প্যারায় ক্ষুদ্র ও কুটির শিল্পের ব্যাপারে একই বড় বড় কথা বলা হয়েছে সেখানে বলছেন, "গ্রামীণ এলাকাসমূহে অতিরিক্ত কর্মসংস্থানের সুযোগ সৃষ্টি সাংঘাতিক ভাবে করা হয়েছে" দারুণ সাফল্য অর্জন করা হয়েছে ১৯৭৭ সাল পর্যন্ত সরকারী পরিসংখ্যানে দেখা যাচ্ছে ১ হাজার ক্ষুদ্র শিল্প বন্ধ হয়েছিল। হাউসের বাইরে এই সব বললে রাজ্যপালের বিরুদ্ধে মামলা করা যেত। বাইরে বলতে বলুন, আমরা ওঁর বিরুদ্ধে মামলা করে দেব। ১৯৭৭ সাল পর্যন্ত ১ হাজার ক্ষুদ্র শিল্প বন্ধ হয়েছিল, আর এই ১৯৮৯ সালে সেটা ২৯ হাজার হয়েছে এটা কি সাফল্যের কথা? এটা কত বড় অসত্য কথা, একবার ভেবে দেখুন। সেই জন্যই আমি বলছি

যে, এই ভদ্রলোককে দিয়ে এই ভাবে অসত্য কথা বলিয়ে দেশের সর্বনাশ হয়ে যাচ্ছে। আমি এই একটিমাত্র উদাহরণ দিলাম আপনাদের সবার অবগতির জন্য। ঠিক অনুরূপ ভাবে রুর‍্যাল ডেভেলাপমেন্টের ক্ষেত্রেও একই কথা প্রযোজ্য। এর সঙ্গে ভীষণ চাকরির ব্যাপার জড়িত আছে এবং সত্যিকারে এটা সাধারণ মানুষকে সাহায্য দেয়। ৬ নং ধারায় পঞ্চায়েতের মাধ্যমে যেভাবে বলা হয়েছে—সেখানেও একটা অস্বাভাবিক ব্যাপার হয়েছে সেখানে বলছেন, সুসংহত গ্রামীণ উন্নয়ণ কর্মসুচীতে প্রকৃত সাফল্য পাওয়া গেছে এবং সেখানে সাফল্য চূড়ান্ত।"

স্যার রুর‍্যাল ডেভেলাপমেন্টে অগ্রগতি হয়েছে কিন্তু কিরকমভাবে হয়েছে' আই. আর. ডি. পি., জহর যোজনা ইত্যাদির মধ্যে দিয়ে। কিন্তু এটা কতখানি ঠিক। গ্রামাঞ্চলে ভূমিহীন মানুষেরা যেসব খাস জমি পেয়েছেন তা একটা প্রকল্পের মধ্যে দিয়ে চলে। ১৯৮৮/৮৯ সাল পর্যন্ত পশ্চিমবঙ্গ বরাদ্দ টাকা বিলি করেছেন—১৯৮৯ সালের মাঝামাঝি অর্থাৎ ৩১শে মার্চের মধ্যে বিলি করতে হয়েছে প্রায় কয়েক শত কোটি টাকা। মার্চের সেই টাকা এলো আর মার্চের মাঝামাঝি সমস্ত টাকা বিলি হয়ে গেল। তাহলে প্রকৃতপক্ষে এটা কি লুঠ হল না। মার্চে ইয়ার এনডিং, মার্চের প্রথমে টাকা এলো আর সেই টাকা পেয়ে মার্চের মাঝামাঝি বলছেন সমস্ত টাকা বিলি হয়েছে। বিলি, না লুঠ? আর বিলি কি ভাবে হয়েছে তা জানার জন্য সরকারী হাজারো কাগজ খুঁজেও সেই তথ্য পাইনি। এইভাবে গ্রামীণ উন্নয়ণের বিভিন্ন খাতের টাকা ৩১ মার্চের মধ্যে সমস্ত বিলি করে দেওয়া হয়েছে। সেখানে শুধু আই. আর. ডি পি. নয়, অন্যান্য রুর‍্যাল ডেভেলাপমেন্টের টাকাও ছিল। যেমন ক্ষুদ্র সেচ প্রকল্পের যে টাকাটা রুর‍্যাল ডেভেলাপমেন্টের মধ্যে পড়ে সে টাকাও এমন ব্যাপক হারে এসেছে এবং সেই টাকা নয় ছয় হয়েছে। সেই টাকার হিসাব দেওয়া হয়নি। হাওড়াতে ৩৮ লক্ষ টাকার একটি জলনিকাশী প্রকল্প চালু হবার কথা ছিল এবং তারজন্য ব্যাঙ্ক থেকে ঋণ নেওয়া হল ১৪ লক্ষ টাকা কিন্তু আজ পর্যন্ত হাওড়াতে জল নেই এবং সেই টাকার হদিসও নেই। বলতে পারেন মাননীয় রাজ্যপাল মহাশয় যে তাঁর ভাষণে এই সমস্ত কথার কেন উল্লেখ করেন নি। আপনারা জানেন যে হাওড়ায় ভয়ঙ্কর জলের দুরাবস্থা। খাবার জল নেই, নর্দমার জল উপরে, সেই জল নিকাশীর ব্যবস্থা নেই। সেখানে কেন্দ্র ৩৮ লক্ষ টাকার প্রজেক্ট স্যাংসান ব রলো এবং ব্যাঙ্ক থেকে অগ্রীম নেওয়া হল কিন্তু সেই টাকা নয় ছয় হয়ে গেল, সেখানে জলনিকাশী প্রকল্প চালু হল না। তাহলে মাননীয় রাজ্যপালের ভাষণে যেসব সাফল্যের কথা বলা হয়েছে তা আসে কি করে। আশা করি মন্ত্রীমহাশয়রা এসব অভিযোগের উত্তর দেবেন। এবারে আমি সমবায়ের কথায় আসি। আপনারা সকলেই জানেন যে সমবায়ের ব্যাপারটি খুবই গুরুত্বপূর্ণ ব্যাপার। সমবায় সম্পর্কে ৭ম প্যারাতে বলা হয়েছে, "সমবায় আন্দোলনকে একটি গণ আন্দোলনের রূপ দিতে আমার সরকার প্রয়াসী। পশ্চিমবঙ্গ রাজ্য সমবায় ব্যাঙ্ক-এ সঞ্চিত অর্থের পরিমাণ প্রশংসনীয়ভাবে বেড়েছে। ৩০.৬.৭৯ তারিখে তার পরিমাণ ছিল ৩৬৫ কোটি টাকা।" সেখানে বক্তৃতায় বলা হয়েছে গত বছর জুলাই মাসে সঞ্চয়ের পরিমাণ কত বেড়েছে অথচ স্যার, এই ব্যাঙ্কের বিদায়ী প্রশাসক বিচারপতি চন্দ স্টেট গভর্ণমেন্টকে যে রির্পোটি দিয়েছেন তাতে তিনি বলেছেন আদৌ ব্যাঙ্কের কাজকর্ম সুবিধাজনক নয় এবং ৫ কোটি ৫০ লক্ষ টাকা লোকসান চলছে। যেখানে উনি বলছেন সাফল্যের কথা, সেখানে বিচারপতি বলছেন ৫ কোটি ৫০ লক্ষ টাকা লোকসান চলছে। সেখানে তিনি আরো বলেছেন যে

কর্মীদের পি. এফের টাকা ৮৯ সাল পর্যন্ত জমা দেওয়া হয়নি। এর পরও তারা বলছেন সাফল্যের কথা। রাজ্যপাল মহাশয় তিনের পাতায় বলেছেন যে, "সমবায় আন্দোলনকে একটি গণ আন্দোলনে রূপ দিতে হবে।" স্যার, একমাত্র কো-অপারেটিভ ব্যাঙ্কে হাউসিং কো-অপারেটিভ ছাড়া কোথাও কো-অপারেটিভ এ্যাপেক্স হাউসিং বাড়িতে ইলেকটেড ম্যানেজিং কমিটি আজ পর্যন্ত করতে পারেন নি। আমি নিজে বিধানসভায় ১৯৮৬ সালের সেপ্টেম্বর মাসে এই এ্যাপেক্স হাউসিং ফেডারেশানের ততকালীন চেয়ারম্যান এবং ভাইস চেয়ারম্যানের বিরুদ্ধে বিভিন্ন করাপসান, ইরেগুলারেটিসের ব্যাপার এনেছিলাম। ১৯৮৮ সালে বাজেট অধিবেশনেও বিধানসভায় আমি অনুরূপ চার্জ এনেছিলাম। তখন মন্ত্রীমহাশয় অস্বীকার করেছিলেন। পরে ভক্তিবাবু বলেছিলেন যে অভিযোগগুলির মধ্যে কিছু প্রাথমিক যুক্তি রয়েছে সুতরাং আমি প্রতিশ্রুতি দিচ্ছি যে এর তদন্ত করবো। কিন্তু আজ পর্যন্ত ভক্তিবাবু এই এ্যাপেক্স হাউসিং ফেডারেশানের কোটি কোটি টাকা তছরূপের ব্যাপারে যে অভিযোগ এনেছিলাম এবং তদন্তের জন্য কিছু কিছু কাগজও দিয়েছিলাম সে সম্পর্কে তদন্ত করেন নি এবং তার ইঙ্গিত পর্যন্ত দেন নি।

[2-55 — 3-05 P.M.]

সুতরাং হাউস এর এ্যাসিয়োরেন্স কমিটি পর্যন্ত এটা চলে যাবে, যে মন্ত্রী অ্যাসিয়োর করলো যে আমি এইগুলো ব্যবস্থা নিচ্ছি, নিজে সংবাদ পত্রে বললেন এবং বিধানসভার ভিতরে বললেন যে এ্যাপেক্স বডিতে এই ফেডারেশনে বহু কোটি কোটি টাকার গরমিল আছে, তাহলে আজকে তার বিরুদ্ধে ব্যবস্থা নেওয়া হচ্ছে না কেন? তারও পর রাজ্যপাল বলবেন যে দারুণ চলছে? যেখানে বিচারপতি বলছেন যে ৫/৫ ।। কোটি টাকা এখনও পর্যন্ত লোপাট হয়ে গেছে? এইসবগুলো আপনি দেখবেন। এবার আমি পরিবহন সম্পর্কে একটু বলি। সেখানেও তিনি খুব প্রশংসা করেছেন। ১০ দফায় দেখুন, ট্রামে লোকসান হয়েছে ৩৩ কোটি ৩৫ লক্ষ টাকা এই বছর। সি. এস. টি. সি. ১৯৮৮-৮৯ আর্থিক বছরে লোকসান হয়েছে ২৫ কোটি ৩০ লক্ষ টাকা। ১৯৮৭-৮৮ আর্থিক বছরের তুলনায় লোকসান বাড়লো প্রায় ৫০ লক্ষ টাকা, আর যাত্রীদের সুবিধা আরও কমলো। অসুবিধা এবং লোকসান সমান হারে বাড়তে শুরু করেছে। আর যদি সবটা মেলাই, অর্থাৎ সি. এস. টি. সি., এন. বি. এস. টি. সি. এবং সাউথ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্ট, ট্রাম, এই সমস্ত মিলিয়ে ৮২ কোটি টাকা মন্ত্রী মহাশয় এখানে লোকসান দিয়ে বসে আছেন। আপনি তো পাবলিকের সঙ্গে ডিল করেন, বাস থেকে ঘরের মা বোনেরা যখন নামবে, তাদের আঁচলটা ভেতরে থেকে যায়, আর ঐ দ্রৌপদীর বস্ত্র হরনের মত অবস্থা হয়। পুরো শাড়িটা বেরিয়ে আসে।

**মিঃ স্পীকার ঃ** আপনি কী তাহলে বলছেন, পরিবহন মন্ত্রী আমাদের সব মা বোনকে দ্রৌপদী বানিয়ে দিচ্ছে।

**শ্রী সুব্রত মুখার্জী ঃ** দ্রৌপদী বানিয়ে দিচ্ছে, কিন্তু শ্রীকৃষ্ণ তো নেই, ফলে আরও সর্বনাশ হচ্ছে। এক তরফা হয়ে যাচ্ছে আর কি বস্ত্র হরণ হচ্ছে কিন্তু বস্ত্র সরবরাহের ব্যবস্থা নেই। আপনি কলকাতার যানজট দেখুন, কলকাতার বাসগুলোর অবস্থা দেখুন—এমন কী বাসের স্পেয়ার পার্টসগুলো ডিপো থেকে বিক্রি করে দিচ্ছে, টেন্ডার পর্যন্ত দেওয়া হচ্ছে না। বিনা টেন্ডারে এক একটা ডিপো বিক্রি করে দিচ্ছে। এখানে আমি দেখাতে পারি এমন জায়গা

থেকে চেসিস নিয়ে এসে বডি তৈরী করে দিয়েছে, যে চেসিস এখানে চলে না, তার বডিও তৈরী করা যায় না। পশ্চিমবঙ্গ থেকে ওরা বডি তৈরী করালো না, বম্বে থেকে বডি তৈরী করালো না, বেনারসে গিয়ে বডি তৈরী হলো। একটা মোস্ট নন-ইনডাস্ট্রিয়াল কনসার্নকে দিয়ে বডি তৈরী করানো হলো। আমরা বুঝিনা কেন এইগুলো হয়। আজকে অটো করেছেন তিন চাকার অটো, মানুষের কাছে এইগুলো একটা দুঃসহ অবস্থা। সমস্ত ট্রান্সপোর্ট আজকে ধ্বংস হয়ে যাচ্ছে। মিনি বাসে মাথা গুঁজে একেবারে নরকে যাবার মত করে যেতে হয়। ঘাড়ে স্পণ্ডেলাইসিস হয়ে যাচ্ছে। আবার এর জন্য ডবল ভাড়া নিচ্ছে। কিন্তু সাধারণ যাত্রীদের চেয়েও তারা আজকে খারাপ ভাবে যাচ্ছে। আপনি যান দেখবেন অনেক বাস ফাঁকা যাচ্ছে আর সেই রুটেরই প্রাইভেট ট্রান্সপোর্টগুলো ভর্ত্তি হয়ে যাচ্ছে। যে কোন রুটে দেখুন, এই জিনিস দেখতে পাবেন। ব্যর্থতা এখানে। যার জন্য এত কোটি কোটি টাকা, টোটাল ট্রান্সপোর্টে লস হচ্ছে ১০০ কোটি টাকা লস। ১০০ কোটি টাকা নয়, ১০০ কোটি টাকা চুরি। ট্যাক্সির উপর কোন নিয়ন্ত্রণ নেই আজকে। উনি নিজে মন্ত্রী না পরিচয় দিয়ে একবার গিয়ে রাস্তায় দাঁড়ান, যে ট্যাক্সিগুলো এখানে আসে, দেখবো, অথবা আপনার ওখান থেকে একটা ট্যাক্সি নিন, ভয়ঙ্কর অবস্থা হয়ে যাবে। সৌগত বাবু এই সম্পর্কে বলেছেন সহজ ভাবে এটা নেবেন না শ্যামল বাবু, পরিবহনকে নিয়ে অবস্থা দুর্বিসহ হয়ে গেছে। পরিবহন হলো একটা হেল্‌থ অব দি ষ্টেট। একটা লোক যদি বাইরে থেকে এসে নামে, সে পরিবহন থেকে বলে দেয় যে এই ষ্টেটের স্বাস্থ্য কত ভাল। একটা সরকার যে কত সিক ইনডাস্ট্রি হয়ে গেছে এ্যাজে হোল্‌ গভর্ণমেন্ট তার প্রমাণ কিন্তু আপনার উত্তর। এটা ইগনোর করতে পারেন না। স্যার, ১৬ প্যারায় শিক্ষা নিয়ে বক্তব্য রাখতে গিয়ে অনেক প্রশংসা করা হয়েছে। স্যার, ১.৪.৮১ তারিখ থেকে এই সরকার প্রাথমিক এবং মাধ্যমিক শিক্ষকদের পেনসন চালু করেছেন। অথচ, স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে, নির্দিষ্ট টাইমে পেনসন না পেয়ে ২,১৩২ জন শিক্ষক-শিক্ষিকা ইতি মধ্যেই মারা গেছেন। আমি এটা মন্ত্রীর দেওয়া উত্তর থেকেই উল্লেখ করছি। এবং সি. এ. জি'র রিপোর্ট বলছে, ১৯৮৪-৮৫ সাল থেকে ১৯৮৭-৮৮ সাল পর্যন্ত এই সরকার শিক্ষা ক্ষেত্রের উন্নয়ণমূলক বরাদ্দের ৪৩ কোটি ৪২ লক্ষ টাকা খরচ করতে পারেন নি। কে বলবে এটা অসত্য কথা? রাজ্যপাল মিথ্যা বলতে পারেন, মন্ত্রী অসত্য বলতে পারেন, আমরা অসত্য বলতে পারি, কিন্তু সি. এ. জি'র রিপোর্ট মিথ্যা, একথা কে বলবে? সি. এ. জি. রিপোর্ট বলছে ৪৩ কোটি ৪২ লক্ষ টাকা শিক্ষা ক্ষেত্রে এই সরকার খরচ করতে পারেন নি। স্যার, পাবলিক এ্যাকাউন্টস কমিটির রিপোর্ট সাবমিট করা হয়েছে বলেই আমি আজকে এই কথা বলছি। সেটা হয়ত অনেকে পড়েন নি। বিভিন্ন জেলায় ছাত্র-ছাত্রীদের টিফিন বা মিড-ডে মিল দেয়ার জন্য কেন্দ্রীয় সরকার টাকা দেন। নদীয়া, মেদিনীপুর, ২৪-পরগণা প্রভৃতি জেলায় সেই টাকা ব্যাপকহারে চুরি হয়েছে। পি. এ. সি'র রিপোর্ট এখানে প্রকাশিত হয়েছে বলেই আমি এখানে বলছি, এখন একথা বলার নিশ্চয়ই আমার এক্তিয়ার আছে। মিড-ডে মিল দেয়ার জন্য নদীয়া জেলায় ৯/১০ কোটি টাকার মুড়ি ভাজা হয়েছে। অথচ ঐ প্রকল্পে নির্দিষ্ট ভাবে বলে দেওয়া আছে যে, টেন্ডার ডাকতে হবে এবং রুটি খেতে দিতে হবে। ৯/১০ কোটি টাকার মুড়ি কে ভাজলো? সেই মুড়ি কোথায় রাখা হ'ল? ওটা মুড়ি নয়, চুরি। এই ভাবে ব্যাপকহারে চুরির কথা সি. এ. জি'র রিপোর্টে বলা হয়েছে

লক্ষ লক্ষ টাকা চুরি হয়েছে। স্যার, এই ভাষণের একটা প্যারাতেও রাজ্যের বেকারের প্রকৃত সংখ্যার উল্লেখ নেই। সেটা এখানে রাখা উচিত ছিল। বেকারের সংখ্যা আজকে ভয়ঙ্কর আকার ধারণ করেছে। শুধু হলদিয়া অথবা বক্রেশ্বরের খুঁটো দেখিয়ে এই সমস্যার সমাধান করা যায় না। মন্ত্রীদের বিভিন্ন জবাব থেকেই আমরা জানতে পারছি যে, বিভিন্ন জায়গায় সাকাররাই বেকার হয়ে যাচ্ছে। নতুন চাকরি যাদের হবার কথা, সেই সমস্ত বেকারদের জন্য কোথাও কোন যোজনা নেই। এমন অবস্থার সৃষ্টি হচ্ছে যে, ডাক্তারি পাশ করার পর বা গ্রাজুয়েট ইঞ্জিনিয়ার হবার পরও অর্ডিনারি কেরানীর চাকরির জন্য ছেলে-মেয়েরা দরজায় দরজায় ঘুরবে। প্রায় সেই অবস্থায় আমরা পৌঁছেছি। সব শেষে প্যারা ৩-এ যে কথা বলা হয়েছে সে প্রসঙ্গে বক্তব্য রেখে আমার বক্তব্য শেষ করব। মুখ্যমন্ত্রীর কথা দিয়েই আমি আমার কথা শেষ করব। এ রাজ্যে নাকি আইন-শৃঙ্খলার দারুণ অবস্থা! যেমন অবাধ নির্বাচন হয়েছে, তেমনই গণতন্ত্রের প্রসার ঘটেছে! স্যার, গোটা রাজ্যে নাকি হু-হু করে গণতন্ত্রের প্রসার ঘটে চলেছে! এ রাজ্যের মত অবাধ শান্তিপূর্ণ নির্বাচন দেশের আর কোথাও নাকি হয় নি! স্যার আমি শুধু মুখ্যমন্ত্রীকে একটা প্রশ্ন করব, এখানে পলিটিক্যাল ভায়োলেন্স কত হয়েছে? রাজ্যপালের ভাষণের মধ্যে কি সে কথার উল্লেখ আছে? না, উল্লেখ নেই। চীফ্ মিনিষ্টার নিজেই বলেছেন, ১৯৭২ সাল থেকে ৭৬ সাল পর্যন্ত এই রাজ্যে ১৮৮০'টি খুনের ঘটনা ঘটেছে। '৭৭ থেকে ৮১ সাল পর্যন্ত ২৫৬০ জন খুন হয়েছে, '৮২ থেকে '৮৮ সাল পর্যন্ত ৪৪২০ জন খুন হয়েছে, এটা ইউনিয়ন হোম মিনিষ্টারের একটা রিপোর্ট থেকেই পাওয়া গেছে। এবং জ্যোতিবাবু ১১.৪.৭৯ তারিখে বলেছেন যে, কংগ্রেস শাসনকালে ৭৩০'টি পুলিশ ফায়ারিং হয়েছে, তাতে ২ জনের মৃত্যু হয়েছিল। আর ১৯৪৮ সাল থেকে ১৯৮৮ সাল পর্যন্ত ১২৫৪ বার ফায়ারিং হয়েছে এবং ৪৬৭ জন মারা গেছে। এই যদি অবস্থা হয় তাহলে কোথায় ল' এ্যান্ড অর্ডার? উনি বিহার দেখিয়ে দেবেন, উড়িষ্যা দেখিয়ে দেবেন! কিন্তু এখানে কেন তথ্য গোপন করছেন। রাজ্যপালের ভাষণের মধ্যে এসব বলা উচিত ছিল। আজকে যে হারে পলিটিক্যাল মার্ডার হচ্ছে, কংগ্রেস আমলের সঙ্গে তার কোন ভাবেই তুলনা চলে না। স্বভাবতই আমরা দেখছি টোটাল রাজ্যপালের ভাষণটা একটা অসত্য ভাষণ। আমরা বার বার বলি যে, এই সরকারের কাজ-কর্মের কোন সাফল্য নেই, সমস্ত ক্ষেত্রেই এই সরকার চূড়ান্তভাবে ব্যর্থ। আমি আবার বলছি রাজ্যপাল নিয়ে একটা বিতর্ক ঘোষণা করুন, বিশেষ করে সম্প্রতি কাশ্মীরে যা হচ্ছে তাতে তার প্রয়োজন আছে। ব্রহ্ম সংগীতের কথা মনে রাখবেন, 'মনে করো শেষের সেদিন কি ভয়ংকর।' রাজ্যপালই একদিন মাথা ভাঙবে, আপনাদের ঘাড়ে চাপবে। আজকেও কাশ্মীরে বেপরোয়া গুলি চলছে, এই মাত্র আমরা খবর পেলাম। এই কি গণতন্ত্র! এই কি আপনাদের বন্ধু সরকারের গণতন্ত্র? এখনো সময় আছে ঐ বন্ধুর হাত থেকে বেরিয়ে আসুন, ও বন্ধু নয়, শ্মশানের বন্ধু। আমি আশা করব সরকারের ব্যর্থতাগুলি রাজ্যপালের ভাষণের মধ্যে সংযোজন করে ভাষণকে সংশোধন করে তারপর শচীনবাবু ধন্যবাদসূচক প্রস্তাব নিয়ে আসবেন। ধন্যবাদ।

[3-05 — 3-15 P.M.]

**Shri Neil Aloysious O'Brien :** Mr. Speaker, Sir, at the outset, I would like to compliment the Governor for his address which is

marked by a remarkable clarity, sense of purpose, and restraint. It substantive part rightly begins with land reforms the kingpin of institutional progress for not merely the state's dominant agricultural sector but its economy as a whole. I may supplement the Governor's observation by stressing that the proportion of vested land already distributed forms about one-fifth of the total cultivated land in the state, although this state accounts for barely 3 per cent of the gross cultivated acreage of the country as a whole. The preference accorded to the Scheduled Castes and Scheduled Tribes in the matter of land distribution is also socially laudable and well over half of the beneficiary families fall within these two categories. As regards tenancy reform, it is also notable that over two-fifths of the recorded bargadars belong to the depressed communities.

The emphasis noticeable in the Governor's address on the promision of cooperative movement in the State - which has been lagging behind some other regions (nòtably the western) - is thoroughly justified. The programme of disbursement of loans to bargadars is in keeping with the concept of "intergrated" land reforms, and it is good to find in the address a concern for the recovery of loans.

Another significant aspect of economic development - past and projected - in the state, as mentioned in the Governor's address relates to the encouragement of small-scale industries. In the light of the rather tardy achievement of the country's large-scale industrial sector in terms of growth and employment generation, crucial improtance attaches to the small industries sector - specially in the rural areas, and this state can legitimately take some pride regarding the promotion of these industries, The development of the SALTLEC electronics complex and the various industrial growth centres is also worthy of special acclaim in this context.

While largely sharing the enthusism, the sense of achievement and the spirit of optimism embodise in the address, I feel prompted to mention a few areas of concern which in my judgement call for special attention.

As regards forestry, the programme being pursued in the Midnapore district with the active collaboration of the local people, specially the adivasis, and government officials must be considered as almost unique in the country. Woefully, however, the wanton felling of trees continues at different places and it is even contended that the profits of the state's Forest Development Corporation are largely derived from the falling of trees grown by the State's forestry department. I do not know

how far this allegation is true, but I would have loved to have some reasonably reliable statistics regarding the trends in area under 'real' forests in the state.

While the Governor's address refers to the development of sewage-fed fisheries, the case of world's largest contiguous sewagefed fisheries, viz the Salt Lake areas of eastern Calcutta which caters vitally for the requirements of Greater Calcutta's fish-eating population, is not mentioned. It is only by increasing the yield of the fisheries of eastern Calcutta substantially and firm establishment of law and order in that area that the twin objectives of augmenting fish output and increased utilization of land for residential purposes can be reconciled.

Turning to the industrial sector, may I say that while the Governor's address rightly focuses on the small-scale industries, there is conspicuous absence of any reference to the malaise of sickness that has afflicted a large number of small industrial units in the state.

Sir, similarly, I am impelled to express my misgivings about the continuing losses that characterize the working of many public undertakings in the State, such as the Kalyani Spinning Mills, Durgapur Chemicals, Durgapur projects Ltd., West Bengal Livestock processing and Development Corporation and the Small Industries Corporation. Obviously, such losses cannot be fully justified by the social objectives underlying the functioning of these nationalized units. There are of course notable exceptions viz., the West Bengal State Warehousing Corporation, and hopefully, the rehabilitation and modernization programme of the Kalyani Spinning Mills and the Durgapur Chemicals Ltd. - as indicated in the Governor's address - will help improve their viability.

The development of agriculture marketing facilities has not kept pace with the impressive progress of agricultural production. The state of village roads, transport and communication remains generally unsatisfactory, and the success achieved in regard to market regulation has been minimal. Lack of rural godowns has, among other things, impeded the marketing of the state's leading cash crop - jute. The Co-operative marketing societies have tried to supplement the efforts of the jute Corporation of India regarding procurement of jute, but their role is much less in this sphere compared with that played by co-operatives in western India (Maharashtra and Gujarat) regarding the procurement of cotton.

Finally, may I draw the attention of the Goverment to the rather sad state of affairs of our hospitals and health centres, our State pri-

mary schools, and last but not least the power situation to which a reference was made by no less a citizen than Shri Satyajit Roy at the recent film festival. Bakreswar, as I said last year is a great project - but rather far away. Shorter term remedies in the shape of better maintenance and capacity utillzation of the existing plants are urgently called for.

I conclude by complimenting the Governor once again for his excellent address, but how I wish it had a sharper focus on the role of women - about half of our populace - in the economic development of our State - a state which I believe to have been socially among the most progressive ones in the country.

**শ্রীমতী মিনতি ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, গত ১৫ই জানুয়ারী এই সভায় মাননীয় রাজ্যপাল মহাশয় যে ভাষণ উত্থাপন করেছেন এবং সেই ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এখানে উত্থাপিত হয়েছে আমি প্রস্তাবের প্রতি পূর্ণ সহমত জ্ঞাপন করে এই সভায় কয়েকটি কথা বলতে চাই। আমি প্রথমেই বলতে চাই যে আমার পূর্ববর্ত্তী বক্তা মাননীয় বিরোধীপক্ষের বন্ধু শ্রী সুব্রত মুখোপাধ্যায় মহাশয় তাঁর ভাষণের প্রথমেই কাশ্মীরের রাজ্যপাল বদলের ঘটনাকে কেন্দ্র করে আর্ত্তনাদ করলেন এবং তাঁর ভাষণের অধিকাংশ সময় রাজ্যপাল বদলের ব্যাপারকে কেন্দ্র করে আলোচনাকে সীমাবদ্ধ রাখলেন, আমি সবিনয়ে সেই বিরোধীপক্ষের বন্ধু মহাশয়কে প্রশ্ন করতে চাই যে, আপনারা কি ভুলে গেছেন অতীতের কথা। এ. পি. শর্মা মহাশয়কে সমস্ত নিয়ম বহির্ভূত ভাবে আপনাদের দলীয় প্রধান যিনি কেন্দ্রীয় সরকারের স্বার্থ চরিতার্থ করবার জন্য এখানে মনোনয়ন দিয়েছিলেন, কিন্তু এ. পি. শর্মা তাঁদের স্বার্থ রক্ষা করতে পারলেন না, সেজন্য অকালে বিদায় নিতে হল। আমি তখন বিধানসভায় ছিলাম না, কোন কাগজেও বেরোয়নি, কিন্তু মাননীয় বিরোধী বন্ধুরা এ. পি. শর্মাকে পুর্নবহালের জন্য কি কোন রকম চীৎকার বা চেঁচামেচি করেছিলেন?

[3-15 — 3-25 P.M.]

আপনাদের মনে নেই শুধু টি. এন. সিং এর কথা নয়, বি. ডি. পান্ডের কথা? সময় শেষ হবার আগেই বিদায় নিয়েছেন তাঁরা। তাঁদের অপরাধ ছিল - তাঁরা বামফ্রন্ট সরকারের আমলে পশ্চিমবঙ্গে নিয়োজিত হয়ে বামফ্রন্ট সরকারের কাজকর্মকে সম্পূর্ণরূপে সমর্থন করেছিলেন। পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার বিরোধী কার্যকলাপে তাঁরা লিপ্ত হতে পারেননি। সেই পরিবেশ পশ্চিমবঙ্গে ছিল না বলে বি. ডি. পান্ডে এবং টি. এন. সিংকে চলে যেতে হয়েছিল। বিরোধী বন্ধুরা তাঁদের বক্তৃতার মধ্যে এর উল্লেখ করলে ভাল হত।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রথমে আমি রাজ্যপালের ভাষণের তৃতীয় অনুচ্ছেদে রাজ্যের সাম্প্রদায়িক পরিস্থিতির যে চিত্রটি উত্থাপিত হয়েছে সেই চিত্রটি সম্পর্কে কিছু কথা বলতে চাই। আপনি জানেন যে, যখন গোটা ভারতবর্ষে সাম্প্রদায়িক হানাহানীর ফলে সম্প্রীতি ক্ষুণ্ণ হয়ে হিংসা যখন জিঘাংসা রূপ ধারণ করলো তখন নিশ্চিৎ বিচারে পশ্চিমবঙ্গ তার ব্যতিক্রম। এ যেন মরুভূমির মধ্যে ছোট একটা মরুদ্যান। এর জন্য আমরা গর্ব করতে পারি। বিগত

বছরগুলিতে আমরা দেখেছি কিভাবে কেন্দ্রীয় সরকারে যে দল থেকে শাসনকার্য পরিচালনা করেছেন সেই কংগ্রেস রাজ্যে রাজ্যে সাম্প্রদায়িক শক্তি এবং বিচ্ছিন্নতাবাদীদের মদত দিয়ে সম্প্রীতির পরিবেশ নষ্ট করেছিলেন। সেখানে দাঁড়িয়ে পশ্চিমবঙ্গের জাগ্রত জনগণের সহায়তা নিয়ে পশ্চিমবঙ্গের জনপ্রিয় বামফ্রন্ট সরকার চোখের মণির মত সাম্প্রদায়িক সম্প্রীতিকে রক্ষা করে চলেছেন। এটা কি আমাদের গর্ব নয়? বিগত নির্বাচনে আমরা দেখলাম, সঙ্কীর্ণ নির্বাচনী স্বার্থে ঐ কংগ্রেস দল কিভাবে গোটা ভারতবর্ষে সাম্প্রদায়িক শক্তিকে উষ্কানী দিয়েছেন, বিচ্ছিন্নতাবাদী শক্তিকে মদত দিয়েছেন, তাদের সঙ্গে আঁতাত করেছেন। কিন্তু আমরা তখন সেই শক্তির বিরুদ্ধে রুখে দাঁড়িয়েছি। আমরা দেখেছি, ঐ কংগ্রেস দল সমস্ত প্রদেশে কিভাবে মৌলবাদের সঙ্গে ধর্মকে যুক্ত করে বিগত লোকসভা নির্বাচনে জয়ী হবার জন্য প্রচেষ্টা চালিয়েছিলেন। কিন্তু তার পরিণামে দেশবাসী তীব্র ঘৃণার সঙ্গে কংগ্রেসকে প্রত্যাখ্যান করেছেন যার ফলে নবম লোকসভা নির্বাচনে গণতান্ত্রিক শক্তির বিজয় সম্ভব হয়েছে এবং ধনতান্ত্রিক বিচ্ছিন্নতাবাদী শক্তির মদতকারীদের পরাজয় ঘটেছে। এই ঐতিহাসিক সাফল্য আজকে গোটা ভারতবর্ষের বুকে আমরা তৈরী করতে পেরেছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি কথা আছে — নগর পুড়লে কি দেবালয় এড়ায়? নগর পুড়ে যখন ছারখার হয়ে যায় তখন সেই নগরের মধ্যে যে দেবালয় থাকে সেখানেও কিন্তু আগুন ধরে যায়। আমাদের এই পশ্চিমবঙ্গেও সাম্প্রদায়িক সম্প্রীতি ধ্বংস করবার জন্য ঐ কংগ্রেস দল সাম্প্রদায়িক শক্তির সঙ্গে হাত মিলিয়ে নির্বাচনের সময় বিভিন্ন অপকৌশল প্রয়োগের চেষ্টা করেছিলেন, কিন্তু এই রাজ্যের শুভবুদ্ধিসম্পন্ন মানুষ তাকে রুখে দিয়েছেন। এই সাফল্য শুধু বামফ্রন্ট সরকারের নয়, তাঁদের সাথে সাথে পশ্চিমবঙ্গের সমস্ত মেহনতী মানুষের সাফল্য এটা।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, সাম্প্রদায়িক বিস্তৃতির মধ্যে আমরা জাহান্নামের মধ্যে দাঁড়িয়ে পুষ্পের হাঁসি হাসছি পশ্চিমবাংলায় বসে। আমি বিনীত ভাবে বিরোধী পক্ষের বন্ধুদের কাছে বলতে চাই আপনারা পশ্চিমবঙ্গবাসী হিসাবে নিজেদের গর্বিত বলে মনে করেন না। আপনারা কি শুধু কংগ্রেস দলের সমর্থক, আপনারা কি পশ্চিমবাংলার মানুষ নন? আপনারা কি এর জন্য গর্ববোধ করেন না, যে আমরা এমন একটা রাজ্যে বাস করছি যেখানে সাম্প্রদায়িক সম্প্রতি অক্ষুণ্য রয়েছে। পশ্চিমবাংলায় সাম্প্রদায়িক দাঙ্গা হয় না এর জন্য আপনাদের গর্ব হবে না, আপনারা গর্বিত হবেন না? এখানে যে সরকার রয়েছে সেই সরকার এখানে উন্নয়ণমূলক একটার পর একটা কাজ করে চলেছে, এই সরকার কাজের সরকার। কিন্তু আমরা জানি কি রকম শাসন ব্যবস্থার মধ্যে দিয়ে আমাদের কাজ করতে হয়, কি রকম আর্থসামাজিক কাঠামোর মধ্যে দিয়ে আমাদের কাজ করতে হয়। আমরা আশা করি না যে সমস্ত কাজ আমরা সঠিক ভাবে সম্পন্ন করতে পেরেছি, এই ক্ষমতা আমরা অর্জন করতে পারিনি। যে সামাজিক, অর্থনৈতিক এবং রাজনৈতিক ক্ষমতার মধ্যে দাঁড়িয়ে এই সরকার সাধারণ মানুষের জন্য যে কর্মসূচী রূপায়িত করে চলেছে এর জন্য আপনাদের গর্ব অনুভব করা উচিত। আপনাদের ভাষণের মধ্যে কেউ একবারও তো এই কথা বললেন না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে প্রায় অর্ধ শতাব্দী ধরে এই পশ্চিমবাংলায় যে শ্রেণী সংগ্রাম, যে গণতান্ত্রিক আন্দোলন সংগঠিত হয়েছে শ্রমিক, কৃষক, ছাত্র, যুবক, মহিলা এবং সমাজের সমস্ত মেহনতী মানুষের স্বার্থে এই বামফ্রন্ট সরকারের দ্বারা, যার জন্য পশ্চিমবাংলার

জনগণ সুদৃঢ় ভাবে এই সরকারকে প্রতিষ্ঠিত করেছে। সুতরাং বিরোধী পক্ষের বন্ধুরা শুধু বিরোধিতা করে এই সরকারকে উৎখাত করতে পারবেন না। আমরা দেখতে পাচ্ছি সরকার যেভাবে কাজ করছে তার ইতিবাচক দিকগুলি আমাদের বিরোধী পক্ষের বন্ধুরা কখনও তুলে ধরছেন না। তাই তাঁরা রাজ্যপালের ভাষণে হতাশ হয়েছেন, ক্ষুব্ধ হয়েছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের মধ্যে আমরা দেখেছি অত্যুক্তি কিছু নেই, এই পরিস্থিতির মধ্যে দাঁড়িয়ে সরকার যে কাজগুলি করছে তার খতিয়ান দেওয়া রয়েছে। অতো দিন ধরে ওনারা কেবল বলে চলেছেন যে এখানে শিল্পের কোন পরিবেশ নেই। আমরা দেখেছি ১২ বছর ধরে হলদিয়া পেট্রো কেমিক্যাল কমপ্লেক্স এখানে তৈরী করার ক্ষেত্রে লেটার অফ ইনটেন্ট পাওয়া সত্ত্বেও বিরোধী শক্তি অনুমোদন দেয় নি। কিন্তু বিগত লোকসভা নির্বাচনের মুখে দাঁড়িয়ে আমাদের প্রাক্তন প্রধানমন্ত্রী তড়িঘড়ি ভিত্তিপ্রস্তর স্থাপন করতে গিয়েছিলেন। তাতে পশ্চিমবাংলার জনগণকে বোকা বানাতে পারেন নি। তার ফলশ্রুতি আমরা দেখেছি, নির্বাচনে তাঁদের বিপুল পরাজয় ঘটেছে। আমরা দেখেছি বামফ্রন্ট সরকারের ইতিবাচক সাফল্যের ফলে ১৯৭৭ সাল থেকে আজ পর্যন্ত যতগুলি নির্বাচন হয়েছে প্রতিটি নির্বাচনে আমাদের বামফ্রন্ট সরকার বিপুল ভোটে এগিয়ে গেছে এবং সুদৃঢ় ভাবে বামফ্রন্ট সরকার প্রতিষ্ঠিত হয়েছে। এই সরকার কৃষি, শিল্প, ক্ষুদ্র শিল্প, শিক্ষা এবং মহিলা উন্নয়ণ সমস্ত দিক থেকে বহু নজীর সৃষ্টি করেছে। শিক্ষার ক্ষেত্রে এবং তফশিলী জাতি এবং উপজাতিদের উন্নয়ণের ক্ষেত্রে একটা ঐতিহাসিক সাফল্য অর্জন করেছে। তাই রাজ্যপালের ভাষণের উপর উত্থাপিত ধন্যবাদ জ্ঞাপক যে প্রস্তাব উত্থাপন করা হয়েছে তাকে সর্ব্বান্তকরণে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-25 — 3-35 P.M.]

**শ্রী অম্বিকা ব্যানার্জী :** মাননীয় স্পীকার স্যার, রাজ্যপালের ভাষণকে সম্পূর্ণ বিরোধিতা করে আমি আমার সংক্ষিপ্ত ভাষণ সভার কাছে পেশ করছি। আজকে খুব বড়াই করে সাফল্যের কথা বলা হচ্ছে এমন একটা মানুষ নিয়ে, যে মানুষটি যখনই পশ্চিমবঙ্গে প্রবেশ করেছিলেন তখন তাঁকে ব্যাঙ্গ করে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী বলেছিলেন যে উনি তো পুলিশে কাজ করতেন, আর কিছু তো বলার নেই, কতদিন টিঁকে থাকবেন দেখি। আবার কিছু দিন পরেই মুখ্যমন্ত্রী বললেন না ওঁনার বিরুদ্ধে বলার কিছু নেই, এখানে যে কজন রাজ্যপাল হয়ে এসেছেন তারমধ্যে এ. পি. শর্মা ছাড়া পশ্চিমবঙ্গে যে কজন রাজ্যপাল হয়ে এসেছেন তাদের বিরুদ্ধে কিছু বলার নেই। অথচ সেই রাজ্যপালকে যখন কেন্দ্রীয় সরকারের নেটিশ অনুযায়ী পদত্যাগ করতে বাধ্য করা হল তখন মাননীয় মুখ্যমন্ত্রীর কাছ থেকে তো একটিও প্রতিবাদ বাক্য আমরা কেউ শুনতে পেলাম না — কি বিধানসভার ভেতরে কি বাইরে কোথাও নয়। অথচ সেই লোককে দিয়েই নানারকম সাফল্যের কথা বড়াই করে বলা হল। কিন্তু সার্বিক ব্যর্থতার কথা তো একবারও বলা হল না। প্রায় ১৩ বছর ধরে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রী হয়ে বসে আছেন এই মানুষটি কিন্তু পশ্চিমবঙ্গের মানুষ তাঁর কাছ থেকে কি পেয়েছে এটা দেখা দরকার। সরকারের কাছ থেকে কিছুই পায়নি। ১১ বছরের মুখ্যমন্ত্রী থাকাকালীন তিনি কি করেছেন সেটা আজকে বিবেচনা করার সময় এসেছে। আজকে পশ্চিমবঙ্গের যা কিছু আমরা দেখতে পাই, যা কিছু সাধারণ মানুষের চোখে পড়ে প্রত্যেকটি জিনিষই কংগ্রেস সরকারের তৈরী। ডাঃ বিধানচন্দ্র রায় পশ্চিমবঙ্গের জন্য কত কিছু করে গেছেন আর এখন কি অবস্থা।

তারপরে আপনারা বড়াই করে বলে থাকেন যে পশ্চিমবঙ্গে নাকি মানুষ শান্তিতে বিরাজ করছে। আপনারা লোকসভা নির্বাচনে কিভাবে সফলতা দেখিয়েছেন তা পশ্চিমবঙ্গের প্রত্যেকটি মানুষই জানেন। কিভাবে এই সফলতা নিয়ে আসা হয়েছে? পুলিশের এবং প্রশাসনের একটা বড় অংশকে কাজে লাগিয়ে ভোটারলিষ্ট তৈরী করা থেকে আরম্ভ করে কাউন্টিং পর্যন্ত যেভাবে সাইনটেফিক কথাটা বললে ভুল হয় যেভাবে নির্লজ্জ ভাবে রিগিং করা হয়েছে তা পশ্চিমবঙ্গবাসীরা জানেন। যে দেশে যে স্টেটে একটা বৃদ্ধকে পর্যন্ত তার জীবনহানী করার চেষ্টা হয়, তাদের নিরাপত্তা থাকে না সেই দেশে আজকে সময় এসেছে মানুষের ভাববার। এঁরা বলেছেন ওঁনারা নাকি পশ্চিমবঙ্গে ধর্মনিরপেক্ষতা বজায় রেখেছেন। এটা কোন কৃতিত্ব নয় বামফ্রন্ট সরকারের। এটা পশ্চিমবঙ্গের একটা ট্রাডিশান, কংগ্রেসের কোনও কৃতিত্ব ছিল না এতে। সারা পশ্চিমবঙ্গের মানুষ এই ট্রাডিশান বজায় রেখে চলেন। ওঁনারা বলছেন দাঙ্গার কথা—আমি ওঁদের কালনার মসজিদের কথা মনে করিয়ে দিতে চাই। সেখান জুডিশিয়াল রিপোর্টের কি হল? সেখানে কি ধর্মের সুড়সড়ি দেওয়া হয়নি। আমরা কোন সাম্প্রদায়িকতার মধ্যে নেই। আমরা জানি না কিভাবে আপনারা নির্লজ্জভাবে এই সাম্প্রদায়িকতাকে কাজে লাগিয়েছেন। গত লোকসভার ইলেকশানের সময়ে কিভাবে বিহারী মুসলমানদের উস্কানি দেওয়া হয়েছে বাড়ীতে গিয়ে গিয়ে আমরা জানি। হিন্দু মেয়েদের বোর্খা পরিয়ে তাদের দিয়ে বলান হয়েছিল যে আমাদের অত্যাচার করা হচ্ছে আমাদের সর্বনাশ করে দিয়েছে ইত্যাদি। কেন্দ্রীয় সরকার আমাদের সর্বনাশ করে দিয়েছে। এই সমস্ত জিনিষ তো আমরা চালু করিনি, আপনারাই মানুষকে খুন করার পথ আপনারা মানুষকে দিনে দুপুরে খুন করে বেড়াচ্ছেন। আপনারা দিনের বেলায় লাল ফ্ল্যাগ ধরে থাকেন আর রাতের বেলা কালো ফ্ল্যাগ নিয়ে ঘোরেন। আপনারা যদি সত্যিকারের রিগিং না করে থাকেন তা হলে আরেকবার রিকাউন্টিংয়ের সুযোগ দেওয়া হোক।

আজকে এই পশ্চিমবাংলার মানুষ কি পেয়েছে আপনাদের কাছ থেকে, সেই সময় পাহাড়ি অঞ্চলের মানুষের জন্য ডাঃ বিধান রায় চিন্তা করেছিলেন শ শ হাজার হাজার মাইল রাস্তা—সেই সময়ে কিন্তু এই রাস্তা তৈরী করা সম্ভব হয়েছিল। বর্তমানে এই পাহাড়ি অঞ্চলের মানুষকে হেয় করা হচ্ছে, ইগনোর করা হচ্ছে, এখন কয়টি পাহাড়ি রাস্তা হচ্ছে? পাহাড়ি অঞ্চলের একটা হিল কাউন্সিল আছে—আমার প্রশ্ন হচ্ছে সেই হিল কাউন্সিলে ক'বার মিটিং হয়েছে, সেখানে তো একজন মন্ত্রীও আছেন, গত ১২/১৩ বছরের মধ্যে এই এ্যাসেম্বলীতে সেশানের মধ্যে কতদিন তার উপস্থিতি আছে। পশ্চিমবাংলার মানুষ চিন্তা করেছিলেন এই পাহাড়ি অঞ্চলের কথা, ডাঃ বিধান রায়ও চিন্তা করেছিলেন। ডাঃ রায় চা-বাগানের ব্যাপারে বলেছিলেন চা-বাগানের মালিকদের যে—সাহেবদের বদলে যখন নূতন নূতন মালিক আসছে—গাছ যদি তোমরা নষ্ট করো আর সেখানে যদি আর একটা গাছ না পোঁত তাহলে তোমাদেরকে ক্ষতিপূরণ দিতে হবে। এ ব্যাপারে একটা স্ট্রাকচার রেসট্রিকশান করেছিলেন। আমাদের তো মন্ত্রী আছেন, মুখ্যমন্ত্রী আছেন তারা কি রিভাইভ রেখেছেন চা-বাগান, আমাদের একটা সম্পদ সেটা শেষ হয়ে গেলে সেটাকে রিভাইভ করা যাবে না, এর সমস্তটা বিদেশে চলে যাচ্ছে। এমন একটা সময় আসছে যখন সেইগুলি বিধ্বস্ত হয়ে যাবে। ডাঃ রায় নর্থ বেঙ্গলের মানুষকে অনেক সুবিধা দিয়েছে, সেখানকার মানুষকে এখানে এসে

চিকিৎসা এখন আর করাতে হয়না। তিনি সেই সময় একথা চিন্তা করেছিলেন তাই নর্থ বেঙ্গলের মানুষকে মেডিকেল কলেজ দিতে পেরেছিলেন। কিন্তু এই ১৩ বছরের মধ্যে আপনারা কি দিতে পেরেছেন। ডাঃ রায় তিনি জানতেন সেখানকার মাটি উর্বর কিন্তু জলের অভাবে সেখানে চাষ করা যাচ্ছে না, তাই তিনি নর্থ বেঙ্গলের মানুষকে ফারাক্কার ব্যারেজ উপহার দিয়েছিলেন যাতে তারা চাষ করতে পারে। নর্থ বেঙ্গলে এগ্রিকালচারাল কলেজ রয়েছে, ক'য়টা এগ্রিকালচারাল কলেজ ক'য়টা মেডিকেল কলেজ সারা পশ্চিমবাংলার মানুষকে মাননীয় মুখ্যমন্ত্রী দিতে পেরেছেন এই প্রশ্ন রয়েছে সেখানকার মানুষের কাছে। ডাঃ রায় ওখানকার মানুষকে হাসপাতাল করে দিয়েছিলেন যার জন্য এখন আর ঐখানকার মানুষকে চিকিৎসার জন্য অতদূর থেকে এখানে আসতে হয় না। আমাদের কলকাতার এত বার্ডেন হয়ে গিয়েছিল তাইতো সেখানে নর্থ বেঙ্গল মেডিকেল কলেজ দিয়েছিলেন কিন্তু আপনারা ক'য়টা মেডিকেল কলেজ দিয়েছেন? আজকে তো খুব বড়বড় কথা বলছেন, সল্ট লেকের কথা বলছেন, কিন্তু এটাও তো ডাঃ বিধান রায় করেছিলেন। তখন অনেক হৈচৈ হয়েছিল যখন গঙ্গা মাটি নিয়ে গিয়ে ভরাট করতে হয়েছিল। কেন তিনি সেই সময় চিন্তা করেছিলেন এই সল্ট লেকের কথা—কারণ, মধ্যবিত্ত মানুষের কলকাতায় থাকার ক্ষমতা নেই, তাই মধ্যবিত্ত মানুষেরা যাতে কলকাতায় বাসা করে থাকতে পারে, সেখানে যাতে পাওয়ার ইনডাস্ট্রি হয় তার জন্যই তিনি সল্ট লেক দিয়েছিলেন, জ্যোতিবাবু দেননি। সল্ট লেকেতে যে ইলেকট্রনিক্স কমপ্লেক্স গড়ে উঠেছে তার জন্য জ্যোতিবাবুকে ধন্যবাদ জানাই, তিনি এব্যাপারে সক্রিয়তা দেখিয়েছিলেন। কিন্তু এই কমপ্লেক্সকে কেন্দ্র করে কয়জন ইনডাস্ট্রিয়ালিস্ট সল্ট লেকে কারখানা করেছেন? সরকারি উদ্যোগে ওয়েবেল যেটা আছে সেখানে এমন লেবার ট্রাবেল হয়েছে যে কারখানায় ম্যানেজিং ডিরেক্টার, চেয়ারম্যান ঢুকতে না পারার মত অবস্থায়।

[3-35 — 3-45 P.M.]

সিটু ইউনিয়ন নেতৃত্ব দিয়েছে। এমন অ্যাটমোসফিয়ার তৈরী করা হয়েছে পশ্চিমবঙ্গের কলকারখানাতে, এমন অ্যাটমোসফিয়ার তৈরী করা হয়েছে একজন ইনডাস্ট্রিয়ালিস্ট বলছেন যদি বাতাবরণ না করা হয়, কাজের অ্যাটমোসফিয়ার না করা হয়, মোটিভেটেড না করা হয় তাহলে কোনো ইনডাস্ট্রি চলবে না। আজকে ইনডাস্ট্রির কি অবস্থা? আজকে এখানে আবার বলতে চাই যে কল্যাণীর কথা চিন্তা করেছিলেন ডাক্তার বিধানচন্দ্র রায়। বাইরে চলে যাওয়া প্রকল্পগুলি যাতে কোলকাতার বাইরে হয় তার জন্য ডাঃ বিধানচন্দ্র রায় চিন্তা করেছিলেন। এবং তিনিই চিন্তা করেছিলেন কল্যাণীর কথা। এই জিনিষ মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতিবাবুর মাথায় আসেনি। এই চিন্তা লেফট ফ্রন্টের কোনো সদস্যের মাথায় আসেনি। লেফট ফ্রন্ট সরকার এই ধরনের কোনো কাজ আজ পর্যন্ত কিছু করেনি। আজকে দুর্গাপুরের কথা, এশিয়ার সর্বশ্রেষ্ঠ এতোবড় ইন্ডাস্ট্রিয়াল কমপ্লেক্স করবার কথা চিন্তা করলেন না, আজকে দুর্গাপুরের কি অবস্থা? ইনডাস্ট্রিগুলি ধুঁক ধুঁক করছে। শুধু দুর্গাপুরের বড় ইনডাস্ট্রি নয়, আশেপাশে গড়ে উঠেছে অনেক বড় ইনডাস্ট্রি, অনেক অ্যানসিলিয়ারী ইনডাস্ট্রি। কিন্তু আজকে দুর্গাপুরের কথা চিন্তা করছেন মাননীয় মুখ্যমন্ত্রী। আজকে মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু কি ফলতার কথা চিন্তা করছেন? আজকে সি. এল. ডাব্লু তিনি কোনটা দিয়েছেন আমাদের। গর্ব করে বলা হয় সল্ট লেকের কথা। সল্ট লেকের জমি কারা দিয়েছিলো? আমরা তখন

কংগ্রেস সরকার গঠন করতে পারিনি, ডাক্তার বিধানচন্দ্র রায় সেই জমি বিলি করে দিয়ে গিয়েছিলেন। বহু জায়গা থেকে বহু রকম প্ল্যান করা হয়েছিলো সল্ট লেক স্টেডিয়ামের জন্য। যাঁরা ভাইস প্রেসিডেন্ট ছিলেন আচার্য নিজে। চেষ্টা হয়েছিল কিন্তু পরে হয় নি। এই ব্যাপারে নিশ্চয়ই আমি অভিনন্দন জানাচ্ছি কমলবাবুকে এবং সঙ্গে সঙ্গে আমি সুভাষবাবুকেও ধন্যবাদ জানাচ্ছি। কিন্তু টাকা এসেছে কোথা থেকে? এতো টাকা কেন্দ্রীয় সরকার সারা ভারতবর্ষে দিয়েছে। সল্ট লেক এর জন্য, সল্ট লেক কমপ্লেক্স করবার জন্য এতো টাকা আর ভারতবর্ষের কোনো স্টেট একসঙ্গে পায়নি। আজকে প্রায় ২২/২৪ কোটি টাকা খরচের ভিতর ১৪/১৫ কোটি টাকা কেন্দ্রীয় সরকার দিয়েছে তার সঙ্গে সঙ্গে ব্যাঙ্কগুলি অনুদান দিয়েছে। আজকে এইসব স্টেডিয়াম হোয়াইট এলিফেন্টে পরিণত হয়েছে। একটা ইনফ্রাস্ট্রাকচার নেই। কিভাবে সেই স্টেডিয়ামে লোক যাবে? ভারতবর্ষের অন্য কোথাও এতো বেশী টুর্ণামেন্ট হয়নি। যে টুর্ণামেন্টে পৃথিবীর বিভিন্ন জায়গা থেকে ৫, ৫টা টিম খেলতে এসেছিলো, ভারতবর্ষের সেরা তিনটে টিম খেললো সেখানে পরিস্থিতি কি হলো। সেখানে মানুষ যেতে পারেন নি। বারবার সুভাষবাবুকে আমরা বলেছি যে আমাদের যাতায়াতের ব্যবস্থা করে দিন। কিন্তু কোনোরকম সহযোগিতা পাওয়া যায়নি। আজকে কি অবস্থা। ইনডাস্ট্রির কথা বলছেন। পশ্চিমবঙ্গে যত ইনডাস্ট্রি বন্ধ আছে তার ওয়ান থার্ড পশ্চিমবঙ্গে বন্ধ আছে। বেকার সংখ্যা বাড়বে না তো কমবে না কি, বেকারসংখ্যা স্বাভাবিকভাবেই বেড়ে গেছে। যেখানে একটাও নতুন ইনডাস্ট্রি হয় নি। ভাবতে হবে যে, যে ইনডাস্ট্রিগুলো আছে সেগুলো চলবে কি করে। যে এন. টি. পি. সি. কেন্দ্রীয় সরকারের অধীনে পাওয়ার প্ল্যান্টগুলি যেখানে ৭০ পারসেন্ট এফিসিয়েন্সিতে কাজ করছে সেখানে পশ্চিমবঙ্গ সরকারের অধীনে যে সমস্ত পাওয়ার প্ল্যান্টগুলি আছে সেখানে ৩০ থেকে ৩৫ পারসেন্টের বেশী প্রডিউস করতে পারছে না। আর হলদিয়ার কথা। উনি বলে গেছেন হলদিয়ার কথা। রাজীব গান্ধীর সরকার কোনদিন বলেন নি যে হলদিয়া আমরা করতে দেবো না তিনি যে কথা সদিন বলে গিয়েছিলেন তা হচ্ছে যে প্রজেক্টটার ভায়াবিলিটি হবে কি না ওটা দেখা দরকার। আপনি বুঝবেন না, সুন্দরবনের গাছ, ফাছ ওই নিয়ে থাকতে পারেন। সেজন্য বলছি তাহলে এই সমস্ত ভেগ কথা আসছে কেন। কেন্দ্রে এখন বন্ধু সরকার, আজ পর্যন্ত সেখান থেকে জ্যোতি বাবু কোন ব্যবস্থা করে নিয়ে আসতে পারেন নি। শিল্পে যেখানে আমরা ১ নম্বরে ছিলাম সেখানে আমাদের তুলনা হচ্ছে উড়িষ্যা, বিহার, আসাম, মেঘালয়ের সঙ্গে। এখানকার এঞ্জিনিয়াররা এখানে চাকরি পান না, ভারতবর্ষের অন্যান্য জায়গায় তাঁদের চাকরির জন্য যেতে হচ্ছে। ইউনিভার্সিটিতে যেখানে ভাইস-চ্যানসেলর ঢুকতে পারেন না, ক্লাস ফোর স্টাফ যেখানে ইউনিভার্সিটি কন্ট্রোল করছে, নিজেদের ক্যাডার বাড়াবার জন্য যেখানে ক্যাডারদের সুযোগ দিচ্ছেন সেখানে প্রবলেম সল্‌ভ হবে কি করে, লেখাপড়া হবে কি করে। আজকে স্বাস্থ্য ব্যবস্থা কোথায় গেছে, মন্ত্রী মহাশয় নিজেই স্বীকার করেছেন স্বাস্থ্য ব্যবস্থা সম্পূর্ণ ধ্বংস হয়ে গেছে। আগে কলকাতা শহরে ভারতবর্ষের লোক, সমস্ত পৃথিবীর লোক—আরব, মিডিলিষ্ট, ফারইষ্টের লোকেরা চিকিৎসা করাবার জন্য আসত, বোম্বে থেকে মাদ্রাজ থেকে লোক আসত চিকিৎসা করাবার জন্য, পড়বার জন্য, এখন আর হাসপাতালে জায়গা পাওয়া যায় না। হাওড়া হাসপাতাল, ছোট ছোট হাসপাতাল যেগুলি গ্রামে গঞ্জে আছে সেখানে নরক অবস্থা। এই রাজ্যের মেডিকেল কলেজগুলির কি অবস্থা হয়ে আছে, স্বাস্থ্য ব্যবস্থা একেবারে ধ্বংস হয়ে পড়েছে। এখন কলকাতা থেকে যেতে হচ্ছে বোম্বে,

মাদ্রাজে চিকিৎসা করাবার জন্য। আমাদের লজ্জা হওয়া উচিত। আমাদের যেসমস্ত মাষ্টার মহাশয়রা পড়ান তাঁরা নিজেরা লজ্জা বোধ করেন। আগে কম্‌পিটেটিভ পরীক্ষার মাধ্যমে একর্ডিং টু মেরিট মেডিকেল কলেজে ছাত্র ভর্তি হত, এখন সেখানে কোটা সিসটেম হয়ে গেছে। মুখ্যমন্ত্রী সেই সমস্ত কোটায় সই করেছেন। যাদের কোন স্ট্যানডার্ড নেই, অনেক নিচে মার্ক, হয়ত কেউ এম. এল. এ-র মেয়ে বা কেউ পলিটিক্যাল লিডারের মেয়ে তাদের ভর্তি করা হয়েছে। ইঞ্জিনিয়ারিং কলেজেও একই অবস্থা হয়ে দাঁড়িয়েছে। বি. ই. কলেজে দেখেছি সেখানে কি স্ট্যানডার্ডে লেখাপড়া হত, এখন তার মান কোথায় নিচে নেমে গেছে। আই আই টি খড়গপুর ভারতবর্ষে ১নং কলেজ হয়ে ছিল, সেই খড়গপুর, কানপুর, মাদ্রাজ থেকে অনেক নিচে চলে গেছে। তারপর রাজ্যপালের ভাষণে খেলাধুলা সম্বন্ধে একটা লাইনও লেখা নেই। যেখানে মন্ত্রী, ডাইরেক্টর, সেক্রেটারী, একটা ডিপার্টমেন্ট আছে সেখানে একটা সেনটেন্স লেখা হয়নি খেলাধুলা সম্বন্ধে। সার্বিক ব্যর্থতা ঢাকতে গিয়ে এরা কেন্দ্রীয় সরকারের দোষ দিচ্ছে। এখন কেন্দ্রে আপনাদের বন্ধু সরকার হয়েছে, যারা সাম্প্রদায়িকতাবাদী তাদের সঙ্গে একসঙ্গে বসে একই সরকারে সাপোর্ট দিচ্ছেন, আবার পশ্চিমবঙ্গে বসে উল্টো কথা বলছেন। চূড়ান্ত সাম্প্রদায়িকতার সুড়সুড়ি দিয়ে গত লোকসভা নির্বাচনে আপনারা জিতেছেন। আজকে চিন্তা করার সময় এসেছে যে পশ্চিমবঙ্গের কি হাল হয়েছে; গর্ব করার মত কিছু নেই। আমরা বিরোধী পক্ষে আছি, নিশ্চয়ই আমাদের উচিত একসঙ্গে কাজ করার। আমরা বিরোধিতা করার জন্য বলছি না, আমরা একসঙ্গে বসে পশ্চিমবঙ্গ যাতে এগিয়ে যেতে পারে তারজন্য কাজ করব। কিন্তু শুধু স্তালিনী কায়দায় দেশ চালান নয়, রাশিয়া এবং পশ্চিমবঙ্গের অবস্থা এক নয়, ভিন্ন। আমি আশা করব তাঁরা সত্যিকারে দেশে গণতন্ত্র বজায় রাখবেন। কংগ্রেস ভারতবর্ষে গণতন্ত্র এনেছিল, এই গণতন্ত্রের জন্য তারা অনেক রক্ত দিয়েছে, আজো প্রতিশ্রুতি দিয়ে যাচ্ছে দেশে গণতন্ত্র বজায় রাখার। ভারতবর্ষ, ব্রহ্মদেশ, পাকিস্তান, ইন্দোনেশিয়া একসঙ্গে স্বাধীনতা লাভ করেছে কিন্তু ভারতবর্ষ ছাড়া আর কোথায় গণতন্ত্র বজায় আছে। ভারতবর্ষে কেন্দ্রে কংগ্রেস ছিল বলে সেখানে গণতন্ত্র আজো বজায় আছে। যতদিন কংগ্রেস জীবিত থাকবে ততদিন কংগ্রেস গণতন্ত্রের জন্য লড়াই করে যাবে। পশ্চিমবঙ্গে ৪২ পার্সেন্ট ভোট পেয়ে আজো কংগ্রেস রয়েছে, ভবিষ্যতেও থাকবে। এই কথা বলে রাজ্যপালের ভাষণের তীব্র বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[3-45 — 3-55 P.M.]

**শ্রী নীহার কুমার বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণে আমাদের রাজ্যের যথার্থ আর্থ সামাজিক অবস্থাই পরিস্ফুটিত হয়েছে এবং সেটা আছে বলেই বিরোধী পক্ষের সদস্যদের বিতর্কে অংশ গ্রহণ করার ক্ষেত্রে অনেক সীমাবদ্ধতা রয়ে গেছে। প্রথম দুদিন সায়েন্টিফিক রিগিং হয়েছে বলে তারা খুব চেঁচিয়েছিলেন। আজকেও যে সব বক্তারা বক্তব্য রাখলেন তারাও কোন মৌলিক বিষয়ে বক্তব্য রাখতে পারেন নি। আমাদের মাননীয় সদস্য অম্বীকা ব্যানার্জি ডাঃ রায় বলেই কাটালেন। অর্থাৎ উনি বলতে চাইলেন যে, ডাঃ রায় একজন আদর্শ মুখ্যমন্ত্রী ছিলেন এবং তাঁর আমলেই পশ্চিমবাংলা নানা ভাবে বিকশিত হয়েছে এই কথাটি তিনি বারে বারে আমাদের বোঝাবার চেষ্টা করেছেন। কিন্তু আসল হিসাবে একটু গোলমাল রেখে গেছেন। তাকে আমি একটু পিছিয়ে যেতে বলছি ১৯৫৪ সালে ডাঃ রায়'ই

কিন্তু পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী ছিলেন। তাঁর আমলেই কেন্দ্র এই মাশুল সমীকরণ নীতি গ্রহণ করেছিল। (ভয়েস ঃ শ্রী অম্বিকা ব্যানার্জি ঃ তিনি এর প্রতিবাদ করেছিলেন।) ডাঃ রায়ের দূরদর্শীতার অভাব ছিল, নাকি কেন্দ্রের বিরুদ্ধে লড়াই করতে পারেন নি? এই মাশুল সমীকরণ নীতির ফলেই পশ্চিমবাংলার শিল্প শেষ হয়ে গেল। আজ পশ্চিমবাংলা শিল্প ক্ষেত্রে এমন একটা জায়গায় এসে দাঁড়িয়েছে যে, এই মাশুল সমীকরণ নীতি পরিহার করা না হলে শিল্পে কোন অগ্রগতি পশ্চিমবাংলায় হবে না। পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার এই কথাটি যথাযথ ভাবে উপলব্ধি করেছিলেন। পশ্চিমবাংলা কেন শিল্পে পিছিয়ে যাচ্ছে, এর সম্প্রসারণ কেন হচ্ছে না ইত্যাদি আসল ত্রুটি ধরেছিলেন। তাই এই সরকার মাশুল সমীকরণ নীতির বিরুদ্ধে পশ্চিমবঙ্গের জনগণকে সঙ্গে নিয়ে লড়াই করে চলেছেন এবং আওয়াজ তুলেছেন এই মাশুল সমীকরণ নীতি প্রত্যাহার করতে হবে। এই মাশুল সমীকরণ নীতির কুফল আমাদের আর নতুন করে বোঝাতে হবে না। এই মাশুল সমীকরণ নীতির পরিবর্তন যতক্ষণ পর্যন্ত না হচ্ছে ততক্ষণ পর্যন্ত পশ্চিমবাংলার শিল্পে কোন সম্প্রসারণ হতে পারে না। এবারে আমি সুব্রতবাবুর কথায় আসি। উনি প্রাথমিক শিক্ষার ক্ষেত্রে কেবল টিফিনের ব্যাপারটাই দেখে গেলেন, ইতিবাচক দিকগুলি উনি দেখতে পেলেন না। প্রাথমিক শিক্ষাক্ষেত্রে সরকারের অগ্রগতি দেখতে পেলেন না। প্রাথমিক শিক্ষাক্ষেত্রে টিফিন ঠিকমত দেওয়া হচ্ছে না, রুটি দেওয়া হচ্ছে না, এটাই দেখে গেলেন। এই ১০/১২ বছরে পশ্চিমবাংলায় ১০ হাজার নতুন প্রাথমিক বিদ্যালয় হয়েছে, ছাত্র সংখ্যা ৮০ লক্ষ ছাড়িয়ে গেছে, পশ্চিমবঙ্গের ৩৮ হাজার গ্রামের মধ্যে এমন কোন গ্রাম নেই যেখানে কোন প্রাথমিক বিদ্যালয় নেই। আমরা যদি সারা ভারতবর্ষের সঙ্গে তুলনা করে দেখি তাহলে দেখব যে, সারা ভারতে ১০ লক্ষ গ্রাম আছে তার মধ্যে ৫ লক্ষ গ্রামে কোন প্রাথমিক স্কুলই নেই। শিক্ষা ক্ষেত্রে আমাদের যে মৌলিক এ্যাপ্রোচ, ইতিবাচক দিক আছে, সেটা সুব্রতবাবু দেখতে পেলেন না, এই সম্পর্কে কিছু বলতে পারলেন না। কৃষির ব্যাপারে বিরোধী পক্ষের তরফ থেকে একটি শব্দও উচ্চারিত হল না তাদের দুদিনের বিতর্কে কেবল শুধু সায়েন্টিফিক রিগিং-এর কথাই উচ্চারিত হয়েছে, আগে শুধু রিগিং, রিগিং বলা হচ্ছিল। এখন আবার একটি নতুন শব্দ সংযোজিত হয়েছে—সায়েন্টিফিক কথাটি রিগিং-এর আগে যুক্ত হয়েছে যা চোখে দেখা যায় না, বাস্তবে যা প্রমাণিত হয়নি, সেটাকেই এখন হাতিয়ার করে তুলে নেওয়া হয়েছে।

পশ্চিমবঙ্গে ওরা রিগিং রিগিং করে চিৎকার করছেন এবং এখানে রিগিং দেখছেন কিন্তু আমেঠিতে রিগিং দেখছেন না যেখানে পুনরায় নির্বাচন করতে হয়েছিল ইলেকসান কমিশনকে। স্যার, একটা কথা আছে 'চোরের মায়ের বড় গলা'—এদের কথা শুনে আমার এই কথাটি বেশী করে মনে পড়ে যাচ্ছে। হলদিয়া পেট্রো কেমিক্যালসের কথা সুব্রতবাবু বললেন। তিনি বললেন এখানে ইনফ্রাকস্ট্রাকচার গড়ে তোলা হচ্ছে না অতএব শিল্প হবে কি করে? এই প্রসঙ্গে আমি বলি হলদিয়ার একটি নিজস্ব ইনফ্রাস্ট্রাকচার আছে, তা ছাড়া এখানে পেট্রো কিমিক্যাল কমপ্লেক্স বাস্তবায়িত হওয়ার সময় আরো যা কিছু প্রয়োজন তা নিশ্চয়ই করা হবে। অর্থাৎ নতুন একটা প্রকল্পের জন্য যে বিশেষ পরিকাঠামো দরকার তা অন্তর্ভুক্ত করে সেই প্রকল্প তৈরি করা হবে। সেখানে তারজন্য যে বিদ্যুতের প্রয়োজন এবং অন্যান্য সুযোগ সুবিধার প্রয়োজন তার ব্যবস্থা নিশ্চয় করা হবে। স্যার, এই প্রসঙ্গে বলি, ১৯৭২ সালে এই

হলদিয়া পেট্রো কেমিক্যালসের কথা প্রথম ওঠে। যারা পেট্রো কেমিক্যালস সম্পর্কে বিশেষজ্ঞ তারা প্রথম ঠিক করেছিলেন ভাবনা চিন্তা করে যে হলদিয়াতে এটা হতে পারে। ১৯৭২ সালে আপনাদের কংগ্রেসের সরকারের সময় এটা চিন্তা করা হয়েছিল কিন্তু তারপর ১৯৭২ থেকে ১৯৭৭ সাল পর্যন্ত সেই ফাইল চাপা পড়ে থাকে এবং তার উপর ধুলো জমতে থাকে। ১৯৭৭ সালে বামফ্রন্ট সরকার ক্ষমতায় এসে তৎকালীন শিল্পমন্ত্রী প্রয়াত ডাঃ কানাই লাল ভট্টাচার্য মহাশয় এটা নিয়ে পুনরায় চিন্তাভাবনা শুরু করেন এবং কেন্দ্রীয় সরকারের সঙ্গে নতুন করে কথা বলেন। কিন্তু হলদিয়া নিয়ে যে রাজনীতি আপনারা করেছেন তা পশ্চিমবঙ্গের মানুষ কোনদিন ভুলবে না। হলদিয়াকে নিয়ে যে ভাবে ধাপে ধাপে রাজনীতি করা হয়েছে তা আমরা ভুলবো না। যেটা ৫ বছর আগেই হতে পারতো সেটা আপনাদের রাজনীতি করার জন্য হতে পারলো না। ১৯৮২ সালে শ্রীমতী ইন্দিরা গান্ধী এ ব্যাপারে রাজী হয়েছিলেন কেন্দ্রের সঙ্গে যৌথ উদ্যোগে এটা করার জন্য। ১৯৮২ সালটা ছিল নির্বাচনের বছর। ১৯৮২ সালে যেই নির্বাচন হয়ে গেল সঙ্গে সঙ্গে শ্রীমতী গান্ধী বললেন যে, কেন্দ্রের হাতে এতো টাকা নেই, আমরা করতে পারছি না। তারপর আমরা আবার এই ১৯৮৯ সালে দেখলাম প্রাক্তন প্রধানমন্ত্রী শ্রীরাজীব গান্ধী ঠিক নির্বাচনের আগে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়কে জোর করে দিল্লী থেকে নিয়ে এসে হলদিয়ার ব্যাপারে একটা ফলক টাঙ্গিয়ে গেলেন। কিন্তু তাতে পশ্চিমবঙ্গের মানুষকে ভোলানো যায়নি, রাজীব গান্ধী পরাজিত হয়েছিলেন। পশ্চিমবঙ্গের মানুষ রাজীব গান্ধীর ফলক টাঙ্গানো দেখে ভোলেন নি। স্যার, আপনি জানেন, ভারতবর্ষের মোট বেকারের ১৩ ভাগ এই পশ্চিমবঙ্গে। এখানে যদি এই শিল্পটি স্থাপন করা যায় তাহলে আমরা শিল্প ক্ষেত্রে যেভাবে পিছিয়ে আছি তার একটা পুনরায় পুনর্বিন্যাস হতে পারে। এখানে ১/১।। লক্ষ বেকার যুবকের কাজের ব্যবস্থা হতে পারবে এবং আরো নতুন নতুন শিল্প গড়ে উঠতে পারবে। স্যার, এই শিল্পের সঙ্গে পশ্চিমবঙ্গের মানুষের বাঁচা মরার প্রশ্ন জড়িত। পশ্চিমবঙ্গের সাধারণ মানুষকে সঙ্গে নিয়ে এরজন্য বামফ্রন্ট সরকার দুর্ধর্ষ লড়াই করেছেন এবং আমরা আশা করছি, কেন্দ্রে নতুন সরকার আসায় এই প্রকল্প বাস্তবায়িত হবে। ওরা স্যার, কৃষির কথা একবারও বললেন না। আপনার সময় কৃষি উৎপাদন ছিল ৬০/৬৫ লক্ষ টন এবং সেই উৎপাদন বাড়তে বাড়তে গত বছরে তা হয়েছে ১ কোটি ২০ লক্ষ টন। কৃষিতে নতুন প্রযুক্তি ব্যবহার করার ফলে কৃষির উৎপাদন বেড়েছে। স্যার, আপনি জানেন, পশ্চিমবঙ্গের শতকরা ৭০ ভাগ মানুষ গরীব চাষী, তাদের পক্ষে উন্নত প্রযুক্তি ব্যক্তিগত উদ্যোগে ব্যবহার করা সম্ভব নয়, সেইজন্য বামফ্রন্ট সরকারকে এ ব্যাপারে সাহায্য করতে হয়েছে। সেখানে সরকারকে গরিব কৃষকদের ঘরে প্রযুক্তি পৌঁছে দিতে হয়েছে।

[3-55 — 4-05 P.M.]

পঞ্চায়েত কোথায় হিসাব দেয়নি, সেটা বড় কথা নয়। কিন্তু পঞ্চায়েতের মাধ্যমে যে একটা মৌলিক পরিবর্তন হয়েছে, গ্রামে কাজ কর্ম সুষ্ঠু ভাবে হচ্ছে, গ্রামে একটা মৌলিক পরিবর্তন এসেছে, সেটা আপনারা দেখতে পেলেন না। আপনারা শুধু এখানে নেতিবাচক দৃষ্টিভঙ্গী নিয়ে সমালোচনা করছেন। কৃষিতে খালি প্রযুক্তির ব্যবহারই নয়, আর একটা জিনিস এর মধ্যে হয়েছে এবং যার ফলে কৃষি উৎপাদন বেড়েছে, সেটা হচ্ছে আমাদের রাজ্যে ব্যাপক ভাবে ভূমি সংস্কারের কাজ হয়েছে, সেটা এক কেরালা ছাড়া আর কোন রাজ্যের পক্ষেই সম্ভব

হয়নি। যার ফলে কৃষি উৎপাদন বৃদ্ধি পেয়েছে। এই সব ওঁরা দেখতে পেলেন না। এই সব আলোচনা আপনারা করলেন না। আপনারা শুধু রিগিং এর ধুয়ো তুললেন এবং শেষ পর্যন্ত হলদিয়া হওয়া সম্ভব কী না এখানে এই সব কথাবার্তা বলছেন। এই সব চিন্তা ভাবনা করছেন, যাতে হলদিয়া শেষ পর্যন্ত না হয়। কিন্তু জেনে রাখুন, আজকে সেটা বাস্তাবায়িত হতে যাচ্ছে। ভূমি সংস্কার, শিক্ষা, কৃষি, এই সব নিয়ে চিন্তা ভাবনা করছেন না অথচ এই সব নেতিবাচক কথা বলছেন। আপনাদের মুখে হাজার বার ডাঃ বিধান চন্দ্র রায়ের কথা শুনি। তাঁর দুরদৃষ্টিটি কোথায় ছিল? তিনি কোথায় সেই দূর দৃষ্টির পরিচয় দিয়ে গেলেন? কেন তিনি মাসুল সমীকরণ নীতির পুনর্বিন্যাস করতে পারলেন না? শুধু তিনি একটা কল্যানী করতে পারেন, তাঁর জন্য দুর্গাপুর হতে পারে, তিনি নাকের বদলে নরুণ পেয়ে খুশী থেকেছেন। আপনারা ডাঃ রায়ের কথা বলেন, কিন্তু পশ্চিমবঙ্গবাসীর আশা আকাঙ্ক্ষা তিনি পূরণ করতে পারেন নি। মাশুল সমীকরণ নীতির প্রশ্ন থেকে আজকে সেটা বের হয়ে এসেছে আমার সময় শেষ হয়েছে, আপনি লাল বাতি জ্বালিয়ে দিয়েছেন, আমার বক্তব্য শেষ করার আগে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এখানে এসেছে, সেই প্রস্তাবকে পূর্ণ সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

শ্রী **সুপ্রিয় বোস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, পশ্চিমবঙ্গের দুর্নীতি জর্জ্জরিত ব্যর্থতার শীর্ষে সারা ভারতবর্ষে, এই বামফ্রন্ট মন্ত্রীসভার কাজ কর্ম মাননীয় রাজ্যপালের মাধ্যমে যে অসত্য ভাষণ এই সভায় পেশ করা হয়েছে, এবং যে ভাষণের সমর্থনে ধন্যবাদ সূচক রেজলিউশন বহু অপকীর্তির নায়ক মাননীয় ননী কর মহাশয় এনেছেন আমি তার বিরোধিতা করছি। তার সঙ্গে সঙ্গে দু একটি কথা বলছি। আমার খুব দুঃখ হচ্ছিল, যখন আমার আগে মাননীয় সদস্য নীহার বোস মহাশয় ফরওয়ার্ড ব্লকের পক্ষ থেকে এই রাজ্যপালের ভাষণের ধন্যবাদ সূচক প্রস্তাব সমর্থন করলেন। আমি জানি না তাঁর বাড়িতে তাঁর পার্টি অফিসে এখনও পর্যন্ত আপোষহীন সংগ্রামী নেতা নেতাজীর ছবিটা টাঙানো আছে কী না। যদি থাকতো তাহলে নির্লজ্জ অসত্য রাজ্যপালের ভাষণের সমর্থনে এই বক্তব্য রাখতেন না। আমরা আজকে খুশি হতাম যদি দেখতাম গুঁতো খেয়েও সি. পি. এম-এর পা ধরে কয়েকটা বিধানসভার সিট এবং কয়েকটা লোকসভার সিট নিয়ে বন্ধু সরকার গড়ে তাঁদের দিয়ে ২৩শে জানুয়ারীকে সরকারী ছুটির দিন ঘোষণা করাতে পারতেন। তাহলে অন্তত বুঝতাম যে বিকলাঙ্গ বন্ধু সরকারের কাছ থেকে কিছু একটা পেয়েছেন। গতকাল কোন একটা আলোচনা সভায় কোন একজন বন্ধু বলেছেন শুনলাম যে, ২৩ শে জানুয়ারী ছুটি নয়। এরপরেও আপনারা এই ঠান্ডা ঘরে বসে তাঁবেদারি করছেন এবং সি. পি. এম-এর স্তাবকতা করছেন। এটা মোটেই শোভা পাচ্ছে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা কিছু দিন আগেই দেখেছি মুখ্যমন্ত্রী এবং বামফ্রন্টের অনেক মন্ত্রী যাঁকে পুলিশের একজন সাধারণ কর্মচারী বলে উল্লেখ করে গুরুত্ব দিতে চান নি, যাঁকে কোন মর্যাদা দেন নি, তাঁরই মুখ দিয়ে—মাননীয় রাজ্যপালের—সমস্ত অসত্য কথা বলিয়ে পশ্চিমবঙ্গ তথা সারা ভারতবর্ষের কাছে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকারের একটা ভাল ভাবধারাকে তুলে ধরবার চেষ্টা করা হয়েছে। তবে প্রকৃত বামফ্রন্ট মন্ত্রীসভা এখানে সত্যিই আছে কিনা তা আমরা জানি না, যদিও থাকে তাহলেও তার আয়ু আর কত দিন সে বিষয়ে আমাদের যথেষ্ট সন্দেহ আছে। যাই হোক সে কথায় আমি পরে যাব। কিন্তু

আমাদের দুঃখ হচ্ছে দেশের সাধারণ মানুষরা রাজ্যপালের কাছ থেকে এই সমস্ত অসত্য কথাগুলি শুনলেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমাদের খুব সৌভাগ্য যে, আজকে আমাদের এখানে একজন প্রভাবশালী মন্ত্রী উপস্থিত আছেন, যিনি বামফ্রন্ট মন্ত্রীসভায় সি. পি. এম-এর দুর্যোধন বলে পরিচিত, শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য। তাঁর বিরুদ্ধে হাইকোর্টের রায় থাকা সত্ত্বেও তিনি মন্ত্রী হয়ে এখানে দপ্তর দখল করে বসে আছেন। আর্বান ডেভেলপমেন্ট দপ্তরে তিনি বসে আছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন আমাদের বামফ্রন্ট মন্ত্রীসভার ওপর জনগণের অনেক আশা ছিল, অনেক আস্থা নিয়ে ১৯৭৭ সালে জনগণ তাঁদের ক্ষমতায় পাঠিয়েছিলেন। কিন্তু তাঁরা আজকে দম্ভের শীর্ষে উঠে গেছেন, বেআইনী কাজের শীর্ষে উঠেছেন। তাঁরা একটা নির্বাচিত মিউনিসিপ্যালিটিকে ভেঙে দিয়েছিলেন। তাঁদের সেই কাজের বিরুদ্ধে শুধু জনগণই প্রতিবাদ করেন নি, মহামান্য হাইকোর্ট তাঁদের সেই কাজের বিরুদ্ধে, তাঁদের দপ্তরের অর্ডারের বিরুদ্ধে রায় দান করেছিলেন। সেই পরিপ্রেক্ষিতে আমরা মনে করেছিলাম যে, মন্ত্রীসভা থেকে না হলেও অন্তত দপ্তর থেকে সংশ্লিষ্ট মন্ত্রীকে সরিয়ে দেওয়া হবে। হাইকোর্টের রায়কে মাথা পেতে নিয়ে—দাম্ভিকতার বিরুদ্ধে, বেআইনী কাজের বিরুদ্ধে, অগণতান্ত্রিক কাজের বিরুদ্ধে হাইকোর্ট যে রায় দিয়েছিলেন সেই রায় মাথা পেতে নিয়ে—মন্ত্রী তাঁর দপ্তর থেকে সরে যাবেন। কিন্তু আমরা কি দেখলাম? আমরা দেখলাম, মন্ত্রীর দপ্তর পাল্টানো হ'ল না। কোথায় মন্ত্রীর লজ্জা হবার কথা, তা না হয়ে, সেই মন্ত্রীই আবার গর্ব করে ফ্লিম ফেষ্টিভেলের ডে স্লিপ ইস্যু করলেন, সারা পৃথিবীর সামনে আমাদের কলঙ্ককে তুলে ধরলেন। ডেলিগেটরা, অভিনেতারা দাঁড়িয়ে দাঁড়িয়ে উৎসব দেখলেন, আর সি. পি. এম ক্যাডাররা মন্ত্রীর ডে স্লিপ নিয়ে বসে বসে উৎসব দেখলেন, গুন্ডাদের বসাবার জন্য মন্ত্রী ডে স্লিপ বিতরণ করেছেন। এর পরেও আমরা দেখছি মন্ত্রীর পদোন্নতি হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমরা দেখেছি লোকসভায় পশ্চিমবঙ্গ থেকে নির্বাচিত সি. পি. এম সদস্যরা কোথাও কোন রেল একসিডেন্ট হলেই রেল মন্ত্রীর পদত্যাগ দাবী করেছেন। অথচ আমরা দেখছি পশ্চিমবঙ্গে যখন কোন দুঃখজনক, লজ্জাজনক ঘটনা ঘটে তখন কোন মন্ত্রীর পদত্যাগের দাবী সি. পি. এম-এর পক্ষ থেকে ওঠে না। এই যে কয়েক মাস আগে কলকাতা মেডিকেল কলেজ হাসপাতালে নজীরবিহীন দুঃখজনক এবং লজ্জাজনক ঘটনা ঘটে গেল, ধারাবাহিক ভাবে শিশু মৃত্যু ঘটল তাতে স্বাস্থ্য মন্ত্রী পদত্যাগ করলেন না। আমরা আশা করেছিলাম তিনি ঐ দুঃখজনক ঘটনার দায় বহন করে পদত্যাগ করবেন, অথবা তাঁকে ঐ দপ্তর থেকে সরিয়ে দেওয়া হবে। কিন্তু আমরা দুঃখের সঙ্গে লক্ষ্য করলাম যে, শিশু মৃত্যুতেও তিনি বিচলিত হলেন না। অথচ এটা এমনই একটা দপ্তর যে দপ্তরকে কেন্দ্র করে গোটা রাজ্যের মানুষ বেঁচে থাকার চেষ্টা করে।

[4-05 — 4-15 P.M.]

আমার আগে আমাদের একজন মাননীয় সদস্য সুব্রতবাবু বললেন শুধু সাইনবোর্ড আছে, ডাক্তার নেই, ওষুধ নেই। এতে করে লোকেরা ভীষণ অসুবিধায় পড়ছে, চিকিৎসা থেকে বঞ্চিত হচ্ছে। আজকে সেই কথা রাজ্যপালের ভাষণে দেখতে পেলাম না। একবিংশ শতাব্দীতে কি কি করবো আর কি কি করছি তার একটা বিশাল স্বাস্থ্য দপ্তরের কাজের ধারাবাহিকতার অসত্য প্রতিবেদন খালি দেখতে পেলাম। মাননীয় অধ্যক্ষ মহাশয়, বামফ্রন্ট সরকারের বিভিন্ন দপ্তরের যে অপদার্থতা, অকর্মণ্যতা তা একটার পর একটা আমি তুলে

ধরছি। এখানে ক্ষুদ্র শিল্প দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় বসে আছেন। আজকে ক্ষুদ্র শিল্পের কি অবস্থা তা কি উনি জানেন? পাওয়ার ফেলিওরের জন্য ক্ষুদ্র শিল্প ধুক-ধুক করছে। তার সাথে সাথে আমরা দেখতে পাচ্ছি র-মেটিরিয়ালসের সাপ্লাইয়ের অভাব। এই র-মেটিরিয়ালস সাপ্লাইয়ের ক্ষেত্রে স্মল ইনডাস্টিজ করপোরেশন হয়েছে। কিন্তু সেখান থেকে লোকে র-মেটিরিয়ালস পাচ্ছে না। এখানে এই দপ্তরের মাননীয় মন্ত্রী মহাশয় বসে আছেন। আমি তাঁকে বলেছিলাম ওয়ান অফ দি র-মেটিরিয়ালস হচ্ছে ওয়াক্স বা মোম। কিন্তু সারা পশ্চিমবঙ্গে এই মোমের রাকেট চলছে। মোম আজকে কালোবাজারে বিক্রি হচ্ছে অথচ মন্ত্রী মহাশয় নির্বিকারভাবে বসে আছেন, প্রতিটি মানুষ এরজন্য তাকিয়ে রয়েছে। এই যে ব্যর্থতা এর কোন ইঙ্গিত রাজ্যপালের ভাষণে দেখতে পেলাম না। আমাদের প্রধান বক্তা সুব্রতবাবু বললেন ট্রান্সপোর্টের কথা। আজকে ট্রান্সপোর্টে সত্যি ক্ষতি নয়, চুরি হচ্ছে। প্রাইভেট বাস যে পথে চলে লাভ করে থাকে, ষ্টেট বাস সেই পথে চলে ব্যাপকভাবে ক্ষতি হচ্ছে কেন? নিশ্চয়ই চুরির জন্য? আজকে পশ্চিমবঙ্গে সুন্দর ট্রান্সপোর্ট এ্যারেঞ্জমেন্ট হতে পারতো কিন্তু আমরা তা দেখতে পেলাম না। প্রচুর অটো রিক্সা পশ্চিমবঙ্গে পারমিট দেওয়া হয়েছিল, কিন্তু যদি তার একটা সুনির্দ্দিষ্ট সিস্টেম অফ্ মুভমেন্ট থাকতো তাহলে তা সর্বাঙ্গ সুন্দর হতো। আমরা যখন দিল্লীতে যাই, বাঙ্গালোরে যাই, বোম্বেতে যাই কিম্বা অন্য কোন শহরে যাই তখন দেখতে পাই অটো রিক্সা হচ্ছে একটা প্রধান কনভেয়েন্স, ট্রান্সপোর্টের অঙ্গ এবং সুষ্ঠু পরিচালনার মধ্যে আমরা দেখতে পাই। কিন্তু আমাদের এখানে এত অটো রিক্সাকে পারমিট দেওয়া সত্বেও ঠিকভাবে চলে না। সারা পশ্চিমবঙ্গে অটোর রাকেট চলেছে। ১০/১২ জন লোক সেই অটোতে চেপে ঝুলছে। মিটারে বললে যাবে না, যেখানে যেতে বলবেন সেখানে যাবে না। অটোতে কম পয়সায় মানুষ যাতায়াত করতে পারে, সেই অটো এখন রাকেটে পরিণত হয়েছে, ন্যুইসেন্স সৃষ্টি করছে। সেইজন্য বলছি, বামফ্রন্ট সরকার কি ভাল কাজ করছেন তা প্রতিটি দপ্তরের কাজ বিশ্লেষণ করলেই বোঝা যায়। একটার পর একটা ব্যর্থতায় পর্যবসিত হচ্ছে। খেলাধূলার কথা কোন উল্লেখ নেই মহামান্য রাজ্যপালের ভাষণে। আমি জানি না, এই দপ্তর আছে কিনা? দপ্তরের কোনরকম কাজকর্ম হয় কিনা জানি না? এইরকম দেখলে অনেক দপ্তরের কাজকর্ম রাজ্যপালের ভাষণে বাদ পাওয়া যাবে। আমরা দেখতে পাচ্ছি, মহামান্য রাজ্যপালের ভাষণের মধ্যে বিভিন্ন অসত্য কথা বলিয়ে এই সভার কাছে পরিবেশন করা হয়েছে। আমি বলতে চাই যে, রাজ্যপাল মহাশয়ের দ্বারা এই সভায় অসত্য ভাষণ পরিবেশন করা হয়েছে। আপনারা হয়ত মনে করতে পারেন যে, কংগ্রেসের সদস্য বলে আমি হয়ত বিরোধিতা করছি, কিন্তু তা নয়। আপনারা জানেন, কিছুদিন আগে এই পশ্চিমবঙ্গের একজন শ্রেষ্ঠ বুদ্ধিজীবী ব্যক্তি তিনি পশ্চিমবঙ্গ তথা কলকাতার দুর্দশার কথা বলেছিলেন। আপনারা টি. ভি'র মাধ্যমে এবং খবরের কাগজে দেখেছেন, মাননীয় সত্যজিত রায় মহাশয় ফ্লিম ফেষ্টিভেল উদ্বোধন করেছিলেন—তিনি তো কংগ্রেস করেন না—সেই উদ্বোধনী ভাষণের সময় তিনি কলকাতার, যানজট এবং লোড শেডিংয়ের কথা বলেছেন, হাই রাইজের জন্য যে অবস্থার সৃষ্টি হয়েছে সে কথা বলেছেন এবং যে পলুউশনের সৃষ্টি হয়েছে সব কিছুই তাঁর বক্তব্যের মধ্যে দিয়ে প্রকাশ করেছেন। আপনারা স্বীকার করবেন না, সামনে আলোচনার সময় অস্বীকার করতে পারবেন? ওঁর বিশাল ইনটেলেকচুয়াল ব্যক্তিত্ব, তাঁর কথা অস্বীকার করতে

পারবেন না। মাননীয় মন্ত্রী বুদ্ধদেব বাবু এবং মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ও সেখানে উপস্থিত ছিলেন। এই ভাষণটি যদি তাঁর কাছে পাঠিয়ে দেওয়া হয় তিনি দেখে দুঃখ পাবেন। যে কোন মানুষের কাছে আজকে যদি যাওয়া যায় দেখা যাবে রাজ্যপাল মহাশয়ের ভাষণের মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গের যে বিভিন্ন রূপের কথা বলা হয়েছে তার সবটাই অসত্য এবং এটা প্রমাণিত হয়ে যাবে। তাই মাননীয় অধ্যক্ষ মহাশয়, খুবই দুঃখ এবং লজ্জার কথা, আজকে এই পবিত্র বিধানসভায় আমরা দেখতে পেলাম যে একটার পর একটা অসত্য কথা পরিবেশণ করা হয়েছে। এর কারণ আমরা ধারাবাহিক ভাবে দেখতে পাচ্ছি পূর্ব ইউরোপের একের পর এক কমিউনিস্ট কান্ট্রিগুলি শেষ হয়ে যাচ্ছে। রুমানিয়ায় কত লোক মারা গেছে সেটা বলতে চাই না, ইষ্ট জার্মানীতে কি হয়েছে তাও বলতে চাই না, এখানে অনেকে বললেন পশ্চিমবঙ্গে কমিউনিস্টরা শেষ হবে। আমি বলছি যে না, পশ্চিমবঙ্গে কম্যুনিজম শেষ হতে আর বাকি নেই, শেষ হয়ে গেছে, যেটা বাকি আছে সেটা হল কমিউনিস্ট নাম নিয়ে যে রকম অনাচার এবং অত্যাচার চলেছে তা শেষ হয়ে আসছে। পশ্চিমবঙ্গ থেকে আপনাদের প্রতি আর সমর্থন থাকছে না, আজকে সেজন্য রিগিং দেখতে পাচ্ছি। ১৯৭৭ সালে আপনারা ৬০ শতাংশ ভোট পেয়ে এসেছিলেন পশ্চিমবঙ্গে, আর এখন প্রশাসনকে সামনে রেখে কারচুপি করে, রিগিং করে মাত্র ৫০ শতাংশ ভোটে নেমে এসেছেন। এটা আমার কথা নয়, ষ্ট্যাটিসটিক্সের কথা। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় গত ভোটে ৩৩ হাজার ভোটে জিতেছিলেন, এবারে মাত্র ৮ হাজার ভোটে জিতেছেন, এতেই প্রমাণিত হয়েছে যে সারা পশ্চিমবঙ্গের মানুষের সমর্থন আপনাদের উপর থেকে সরে যাচ্ছে। প্রশাসনকে সামনে রেখে নির্বাচন বৈতরণী পার হতে চলেছেন, শুধু এই নির্বাচন নয়, গত পঞ্চায়েত নির্বাচনে হাওড়া কর্পোরেশনে যে সন্ত্রাস হয়েছিল তা ব্যাপকতর রূপ ধরেছে। দিল্লীতে একটা পঙ্গু বন্ধু সরকারকে বসিয়ে কোন লাভ হবে না। ফাইল রেডী করে বক্রেশ্বরের জন্য কিছু নিয়ে আসা যায় কিনা তার জন্য চেষ্টা করছেন। আমরা যখন কাশ্মীরের কথা বলছিলাম তখন মহামান্য রাজ্যপালের কথায় আপনারা বলছিলেন, কেন সরকারের সঙ্গে পরামর্শ করে রাজ্যপাল মহাশয়কে পাঠান হল না!

[4-15 — 4-25 P.M.]

আপনারা নীরব কেন? এই নীরবতার জন্য আপনাদের মানুষ কিন্তু ক্ষমা করবে না। যখন জগমোহনকে জম্মু-কাশ্মীরের রাজ্যপাল করা হল তখন আপনারা বন্ধু সরকারকে সমর্থন করে সেটাকে এ্যাকসেপ্ট করে নিলেন। পশ্চিমবঙ্গে যখন গোর্খাল্যান্ডের জন্য আন্দোলন হয়েছিল তখন রাজীব গান্ধী বলেছিলেন, 'বঙ্গ ভঙ্গ হতে দেবো না' এবং তিনি তাঁর কথাও রেখেছিলেন। কিন্তু আজকে আমরা দেখতে পাচ্ছি, কাশ্মীরে আজকে যা ঘটছে তাতে সেটা আটকানো যাবে না, কাশ্মীর ভারত থেকে বেরিয়ে যাবে। আমরা দাবী করেছিলাম, এই হাউসে বিষয়টি নিয়ে আলোচনা হোক। আমরা আলোচনা চেয়েছিলাম, কারণ আজকে কাশ্মীর সম্পর্কে সবারই উদ্বেগ প্রকাশ করা উচিত ছিল। তাতে দেশ সম্পর্কে চিন্তা যে আমাদের যথাযথ সেটা বুঝা যেতো। আজকে আপনারা বন্ধুকে সরকারে বসিয়েছেন এবং তাদের সঙ্গে সাম্প্রদায়িকতাকেও মদত দিচ্ছেন। এটা বলছি, কারণ আপনারা বি. জে. পি.-কে সাথে নিয়ে চলছেন। কিছুদিন আগে স্বয়ং জ্যোতিবাবু বলেছেন, 'বি.জে.পি. সাম্প্রদায়িক হলেও তাঁকে নিয়ে চলতে হবে।' মাননীয় সদস্যা শ্রীমতি মিনতি ঘোষ সাম্প্রদায়িক সম্প্রীতির কথা বলছিলেন এবং সেটা

বলতে গিয়ে তিনি আমাদের বিরুদ্ধে অভিযোগ করেছেন যে, রাম-মন্দিরের শিলান্যাস করতে গিয়ে প্রাক্তন স্বরাষ্ট্র-মন্ত্রীর সঙ্গে নাকি বিশ্ব হিন্দুপরিষদ মিটিং করেছিলেন। কিন্তু আমরা দেখেছি, এখানে পুলিশ কমিশনারের সঙ্গে মিটিং করে রাম-শীলা পূজা করতে দেওয়া হয়েছিল। সেই মিটিংটি রাইটার্স বিল্ডিংয়ে করা হয়েছিল। তবে বি. জে. পির সঙ্গে হাত মেলানোয় আপনাদেরই হাত পুড়বে। সাম্প্রদায়িক ঐ বি. জে. পির সঙ্গে হাত মেলানোটা পশ্চিম বাংলার মানুষ ক্ষমা করবে না। তাই রাজ্যপালের ভাষণের মধ্যে সাম্প্রদায়িক সম্প্রীতি এবং অবাধ নির্বাচনের কথা যা বলা হয়েছে তাতে হাউসকে বিভ্রান্তই করা হয়েছে, পশ্চিমবঙ্গের মানুষের সঙ্গে ধাপ্পাবাজী করা হয়েছে, তাঁদের কাছে একটা অসত্য কথা পরিবেশন করা হয়েছে। আমরা দেখলাম, আর. এস. পি., সি. পি. আই, ফরোয়ার্ড ব্লক কী বলছেন। আর. এস. পি., সি. পি. আই., ফরোয়ার্ড ব্লক কিছুদিন আগে বলেছেন, 'পশ্চিমবঙ্গে সি. পি. এম.-এর মধ্যে লুম্পেন ঢুকে গেছে', এবং তিনি শরিক তারজন্য উদ্বিগ্ন। আর. এস. পি., সি. পি. আই. এবং ফরোয়ার্ড ব্লকের এই উদ্বেগের কথা আনন্দবাজারেও বেরিয়েছে। পত্রিকার কপি চাইলে তাও দিতে পারি। এইজন্যই বলছি, যারা সন্ত্রাস করছে তারা কারা? যার জন্য আপনাদের পার্টির পলিটব্যুরো পর্যন্ত বলেছেন যে, দয়া করে আর সদস্য বাড়াবেন না। পলিটব্যুরো থেকে কিছুদিন আগে বি. টি.-রনদিভে বলেছেন যে, কিছু লুম্পেন ঢুকে গেছে পার্টির মধ্যে। অবশ্য সেজন্য আমরা খুশী। সমাজবিরোধীদের যে আপনারা পার্টিতে স্থান দিয়েছেন তারজন্য আমরা খুশী। তার ফল লালবাতির মতো দেখতে পাবেন।

**(এই সময় লাল বাতি জ্বলে ওঠে)**

স্যার আপনি আমাকে সময় দিয়েছেন, আরো একটু সময় দিলে ভাল হ'ত, আমার আরো অনেক কিছু বলার ছিল। কিন্তু আমরা তো আপনার ডিসিপ্লিন মানি এবং আপনার কথা শুনি তাই আমার শেষ কথা বলে বসে পড়বো। তাই আমি আপনার মাধ্যমে বলতে চাই মহামান্য রাজ্যপাল যে অসত্য ভাষণ, বামফ্রন্ট সরকারের যে কথা পরিবেশন করেছেন তার উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব উৎথাপন করা হয়েছে আমি তার বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

[4-25 — 4-35 P.M.]

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপাল এই বিধানসভায় যে মূল্যবান বক্তব্য রেখেছেন তার উপর ননী কর মহাশয় যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব উৎথাপন করেছেন সেই প্রস্তাবকে সর্ব্বসম্মতিক্রমে সমর্থন করে দু-একটা কথা বলতে চাই। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবের উপর আলোচনা গত ১৭ তারিখ থেকে আরম্ভ হয়েছে। সেই ১৭ তারিখ থেকে একরকম একতারা বাজনার মতো একই সুর বাজছে। কংগ্রেস (আই)-এর সদস্যরা একধার থেকে বলে চলেছেন পশ্চিমবাংলা থেকে মার্কসবাদ চলে গেল, পশ্চিমবাংলাতে আর মার্কসবাদ থাকবে না। ইউরোপ থেকে যেহেতু চলে গেছে সেইহেতু পশ্চিমবাংলায় আর থাকবে না। পশ্চিমবাংলাতে সাম্প্রদায়িকতা এসে গেছে, পশ্চিমবাংলায় কোন উন্নয়ণ হয় নি, পশ্চিমবাংলায় দাঙ্গা লেগে যাচ্ছে, পশ্চিমবাংলায় ওঁদের লোকজন খুন হয়ে যাচ্ছে এই সব বক্তব্য ওঁদের মুখ থেকে শুনতে শুনতে পশ্চিমবঙ্গবাসীরা ক্লান্ত হয়ে

পড়েছে। এখানে মাননীয় সুপ্রিয়বাবু যে বক্তব্য রেখেছেন সেটা আমি শুনেছি। উনি আমার বন্ধু লোক, ১৯৭২ সালে আমরা একসঙ্গে ছিলাম, মাঝখানে উনি ছিলেন না, আবার উনি এখানে এসেছেন। যাই হোক তাঁর বক্তব্য আমি শুনেছি। সত্যি করে যদি পশ্চিমবাংলায় সাম্প্রদায়িকতাকে প্রশ্রয় দেওয়া হয়, পশ্চিমবাংলায় সত্যিই যদি কোন উন্নয়ণ না হয়ে থাকে; পশ্চিমবাংলায় সত্যিই যদি বামফ্রন্ট সরকার খুনের রাজত্ব সৃষ্টি করে থাকে তাহলে আমি তাঁর কাছে প্রশ্ন রাখতে চাই এর আগে এখানে ওনারা যে ৫২ জন ছিলেন সেটা ৩৮ জনে নেমে এলেন কেন? আমরা কেন এগিয়ে গেলাম? সত্যি করে যদি বামফ্রন্ট সরকার জনগণের উপর অবিচার করে থাকে, সত্যি করে যদি বামফ্রন্ট সরকার শিক্ষা ক্ষেত্রে, রাস্তা-ঘাট নির্মাণের ক্ষেত্রে শিল্পের ক্ষেত্রে উন্নয়ণ না করে থাকতো তাহলে বিগত লোকসভা নির্বাচনে ওনাদের সিট ১৬ থেকে নেমে ৪-এ দাঁড়ালো কেন? তাই আমি সুপ্রিয়বাবুকে অনুরোধ করবো আপনারা একটু বোঝবার চেষ্টা করুন জনগণ কোন দিকে, এই দিকে না ওই দিকে। কেবলমাত্র গলাবাজি করে পশ্চিমবাংলার জনসাধারণকে বিভ্রান্তির পথে নিয়ে যাবার চেষ্টা করবেন না। তাহলে ফল ভাল হবে না। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি দেখেছেন যে ওঁদের কথায় মার্কসবাদ উঠে যাচ্ছে। এখন যিনি প্রধানমন্ত্রী নেই সেই রাজীব গান্ধী মহাশয় আমাদের মুখ্যমন্ত্রীর সঙ্গে গত কাল টেলিফোনে যোগাযোগ করেছিলেন কাশ্মীরের ব্যাপারে।

আমার ধারণা হচ্ছে বোধ হয় রাজীব গান্ধী এখন মার্কসবাদে দীক্ষিত হবার চেষ্টা করছেন। বোধহয় আপনাদের ছেড়ে পালাবেন। তা না হলে তাঁর হঠাৎ মাননীয় মুখ্যমন্ত্রীর সঙ্গে পরামর্শ করার প্রয়োজন কি? তিনি যখন ভারতবর্ষের প্রধানমন্ত্রী ছিলেন তখন কোন প্রকারেই পশ্চিমবঙ্গের উন্নয়নের ব্যাপারে মুখ্যমন্ত্রীকে পছন্দ করতেন না, আর এখন হঠাৎ জ্যোতি বাবুর সঙ্গে পরামর্শ করলেন—এতে কি যুক্তি থাকতে পারে? আপনারা নিজেরাই দেখুন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় সুব্রত বাবুর বক্তৃতা আমি শুনেছিলাম। অবশ্যি ওঁনার উত্তর মাননীয়া মিনতি ঘোষই দিয়েছেন যে শ্রী নগর বা জম্মু এবং কাশ্মীরে জগমোহনকে পাঠানো হয়েছে কেন। এই জগমোহন কাদের লোক? আপনারাই তো এসব সৃষ্টি করে গেছেন। যাই হোক এতে তো একটা লোকের চাকুরী হল। ভারতবর্ষের প্রথম প্রধানমন্ত্রী পণ্ডিত জওহরলাল নেহেরুর আমলে তো নন-পলিটিক্যাল লোককে গভর্ণর পদে বসানো হোত। এই জিনিষ তো আপনারাই তো সূচনা করেছিলেন। আপনারাই অনন্ত শর্মাকে রাজ্যপাল পদে বসিয়ে দিলেন। আপনারাই তো এইভাবে কংগ্রেসের লোককে বসিয়ে দিলেন। তারপরে রাজ্যপাল পদ থেকে সরিয়ে নিয়ে গিয়ে রাজ্যসভার সদস্য করলেন। এইভাবে পলিটিক্যাল পার্টির লোককে কোন রকম নিয়ম-কানুন না মেনে রাজ্যসভার সদস্য করা হল। এইভাবে পাঞ্জাবে অর্জুন সিং এবং সিদ্ধার্থ শংকর রায়কে পাঠানো হল। আপনারাই পলিটিক্যাল পার্টির লোকেদের নিজেদের স্বার্থে কাজে লাগিয়েছেন। গভর্ণর সাধারণত যেকোন হাইকোর্টের জাজ বা আই. পি. এস, আই. এস. অফিসারদের করা হয়ে থাকে। কিন্তু আপনারাই তার নীতি লঙ্ঘন করেছেন। এখন আপনারা জনতা সরকারকে দোষ দিলে চলবে কি করে? সুব্রত বাবু যে কথা বললেন তার উত্তরে আমি বলি পশ্চিমবঙ্গবাসী কজন আপনাদের পাশে আছে? শতকরা ৯৯ ভাগ লোক আমাদের পাশে। আপনারা তাই আজকে এতো কম সংখ্যায় বসে আছেন, একটু দূরদৃষ্টি রাখুন। আপনারা বলেছেন যে পশ্চিমবঙ্গের নাকি কোন উন্নতি হয় নি।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন দ্রৌপদীকে লাভ করার জন্যে পঞ্চপাণ্ডব যখন পরীক্ষা দেয় তখন উপরে চোখ এবং নীচে তেলের বাটি রেখে লক্ষ্য ভেদ করতে বলেছিলেন। তাতে কেউ দেহ দেখেছে, কেউ বা অন্য জায়গা দেখেছিল, কেবলমাত্র অর্জুনই চোখ দেখেছিল এবং লক্ষ্যভেদ করেছিল। আজ সুব্রতবাবুদেরও সেই অবস্থা হয়েছে। তারা কিছুই দেখতে পারছেন না। এখানে নাকি রাস্তা তৈরী হয় নি ওনারা বললেন। আপনারা জেনে রাখুন জেলা পরিষদ থেকে আরম্ভ করে সর্বত্র আমরা লাল করে দিয়েছি, লালমোরাম দিয়ে রাস্তা তৈরী করা হয়েছে। তারপরে আপনারা শিল্পের দৃষ্টিভঙ্গীতে দেখুন। এখানে অনেক শিল্পের উন্নতি হয়েছে। বিদ্যুতের দৃষ্টিভঙ্গী নিয়ে দেখুন আপনাদের আমলে আমার এলাকার লোকেরা জানতো না বিদ্যুৎ কথার মানে কি, বিদ্যুৎ বানানই জানতো না, তারা চিন্তাই করতে পারতো না যে অজ পাড়া গায়ে বিদ্যুৎ আসতে পারে। কিন্তু এখন প্রত্যেকটি অজ পাড়াগাঁয়ে বিদ্যুৎ পৌছে গেছে। হাসনাপুর, কাঁকড়ামারি, খাঁপুর, সুলতানপুর, বদনা, গোপালপুর মদনা, বাহাদুরপুর প্রভৃতি অজ পাড়া গাঁয়ে পর্যন্ত বিদ্যুৎ চলে গেছে, সেখানেও আজ বিদ্যুতের আলো জ্বলছে। সুতরাং আপনারা একটু শুভ দৃষ্টি নিয়ে সব কিছু দেখুন। তারপরে আপনারা বললেন যে আইনশৃঙ্খলা বলে নাকি কিছু নেই। কাটরা মসজিদে গণ্ডগোল কারা সৃষ্টি করেছিলেন? আপনরাই ষড়যন্ত্র করে ৩-৪ লক্ষ ছেলেকে ওখানে পাঠিয়েছিলেন কিন্তু শেষ পর্যন্ত ওর মোকাবিলা পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার অত্যন্ত দক্ষতার সঙ্গে সমাধান করেন। প্রাক্তন প্রধানমন্ত্রীর আমলে কেন্দ্রীয় সরকার একটি প্রকল্প চালু করার জন্যে সোজা পশ্চিমবঙ্গে এসেই প্রধানমন্ত্রী ডাইরেক্ট ওখানকার প্রধানের সঙ্গে যোগাযোগ করলেন। এটা যে কতবড় অন্যায় তা সকলেই বুঝতে পারবেন। সুতরাং কেবলমাত্র সমালোচনা করলেই চলে না। সমালোচনা করার জন্যে করতে হবে এই দৃষ্টিভঙ্গীটা একটু পরিবর্তন করুন। পশ্চিমবঙ্গের বাস্তব অবস্থাটা একটু বোঝার চেষ্টা করুন। তবে আপনারা ভালো জিনিষটা দেখবেন কি করে? আপনাদের নিজেদের দলের মধ্যেই যে দলাদলি, খুনোখুনি চলছে আপনারা বুঝবেন কি করে? আপনারা নিজেরা যে খুনোখুনি করে চলেছেন কই সেকথা তো একবারও বললেন না?

কথায় কথায় বলছে অমুক দল তাদেরকে মারল, এই দল তাঁদেরকে মারল কেবলমাত্র মার খেয়েই যাচ্ছে, তাহলে এত প্রয়োজন কিসের? সুতরাং আজ পশ্চিমবঙ্গের কৃষিক্ষেত্রে উন্নয়ণ হয়েছে, রাস্তার ক্ষেত্রে, বিদ্যুৎ-র ক্ষেত্রে উন্নয়ণ হয়েছে। তবে সার্বিকভাবে কি সব উন্নয়ণ হয়েছে, নিশ্চয় হয়নি, আরো ১০ বছর যদি এই বামফ্রন্ট সরকার গদীতে থাকে তাহলে এদের বোঝাবার ভাষা পর্যন্ত থাকবে না। অধ্যক্ষ মহোদয়, আমি সর্বশেষে যে কথাটি বলতে চাই আমাদের মহামান্য রাজ্যপাল যে বক্তব্য রেখেছেন সেটি নিশ্চয় অত্যন্ত মূল্যবান বক্তব্য; যথোপযুক্ত সমুচিত বক্তব্য। কিন্তু একটি কথা হচ্ছে, আমার এলাকার একটি এরিয়া জলের তলায় পড়ে আছে, আমার মনে হয় সে সম্বন্ধেও কিছু আভাষ ইঙ্গিত থাকা উচিত ছিল। কারণ ২২ বর্গ মাইল এলাকায় ফিডার ক্যানেল এরিয়ার লোকেরা জলে ডুবে রয়েছে সেখানকার মানুষ খেতে পাচ্ছে না। সুতরাং আমি আশা করেছিলাম এটা ভাষণের মধ্যে থাকবে, এইসব দিকে যাতে ভবিষ্যতে বামফ্রন্ট সরকার নজর রাখেন সেই আবেদন রাখছি এবং মহামান্য রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব উত্থাপিত হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[4-30 — 4-50 P.M.]

**श्री खुदी राम पहान** : माननीय अध्यक्ष महोदय, मैं माननीय राज्यपाल महोदय ने 15 जनवरी 1990 को वामफ्रन्ट सरकार द्वारा लिखित भाषण जो विधानसभा में दिया है, उसका प्रतिवाद करते हुए, कई एक विषय पर संशोधनी प्रस्ताव रखना चाहता हूँ। जो कि माननीय राज्यपाल के लिखित भाषण के अनुच्छेद नम्बर 7 एवम 11 में होनी चाहिए थी।

पश्चिम बंगाल के जलपाईगुड़ी जिले के डूअर्स एवम दार्जिलिंग के तराई क्षेत्र जिसे तराई डूअर्स कहा जाता है, जहां चाय उधोग की अधिकता है। इसके अतिरिक्त यहां पर वस्ती इलाके भी है। सर, 1981 के सेंसस के अनुसार जलपाईगुड़ी जिले की जन संख्याँ 22 लाख 14 हजार थी, उनमें 19 लाख के लगभग लोग गांवों में रहते हैं। सीली गुड़ी सबडिवीजन के तराई क्षेत्र में करीवन 40 प्रतिशत लोग वास करते हैं। और इनमें चाय वगीचों में और आसपास के गावों कहीं-कहीं आदिवासी और तपसीली जाति के लोग एक सो प्रतिशत वास करते हैं। महामान्य राज्यपाल महोदय ने अपने भाषण में उतर बंगाल के जलपाईगुड़ी-दार्जिलिंग तराई क्षेत्र और डूअर्स के उन क्षेत्रों का उल्लेख नहीं किया जहां पर आदिवासी और तपसीली अधिक संख्याँ में वास करते हैं। उनके सर्वांगीण विकास के लिए, शिक्षा के विकास के लिए, आर्थिक विकास के लिए और सामाजिक विकास के लिए पश्चिम बंगाल सरकार की और से क्या योजना बनाई जा रही है, इसका उल्लेख अपने भाषण में नहीं किया है।

भारत सरकार ने और पश्चिम बंगाल सरकार ने कुछ-कुछ योजनाएँ बनाई है किन्तु केवल योजनाएँ ही बनी हैं, वह उन तक नहीं पहुँच पाती है, जिनको उनकी जरूरत है। अलीपूरद्वार-जलपाईगुड़ी और सिलीगुड़ी को छोड़कर सारे तराई डूअर्स इलाके में आई० टी० डी० पी० की घोषणा करना नितान्त आवश्यक है। किन्तु ऐसा आज तक नहीं हो पाया है। देखा जाता है कि जलपाईगुड़ी जिला के कुछ जनहीन रिजर्व फारेस्ट में जहां बाघ भालू और बन्दर रहते [illegible] वे भी जंगल छोड़कर शहर की और भाग रहे हैं। इसका कारण यह है कि ज्योति वावू के केडर यहां के वहुमूल्य पेड़ जैसे शाल-सैगून को काटकर जंगल साफकर दिए है। जंगलों को वैडरों ने काट-काटकर समाप्त कर दिया है। उस जनशून्य इलाकों को आई० टी० डी० पी० क्षेत्र घोषित किया है। इससे जिन इलाकों में सिडयूल कास्ट और सिडयूल ट्रइबस वहुसंख्यक रूप में रहते हैं, उनको कोई लाभ नही होता है। सरकार ने जहां-जहां घोषणा की है, अपनी पार्टी के फायदे के लिए की है। केन्द्रीय सरकार और पश्चिम बंगाल सरकार आदिवासी तफसीली का विकास यदि चाहती तो सही तौर पर आई० टी० डी० पी० की घोषणा कर सकती थी। बड़े दुख के साथ सर, आपके माध्यम से रिस्पेक्टेड मेम्बरों के सामने ये बातें कह रहा हूं। वामफ्रन्ट सरकार और पश्चिम बंगाल के कल्याण मंत्री

से कह रहा हूं जो दुखमय बाते इन तमाम जिलों में हो रही है। आदिवासी और तफसीलियों के सुख-दुख की बातें आपके माध्यम से सदन के सम्मुख रख रहा हुं। पश्चिम बंगाल की वामफ्रन्ट सरकार जनता की सरकार है गणतंत्र पर विश्वास करती है। जनता द्वारा चुनी हुई है और गद्धी पर प्रतिष्ठित हुई है, फिर भी आदिवासी-तफसीली के साथ अन्याय क्यो कर रही है। सही माने में जहां पर आई० टी० डी० पी० की घोषणा होना चाहिए क्यो नही हो रही है। एसा क्यों हो रहा है क्या सरकार इसका जबाब देगी। आई० टी० डी० पी० की घोषणा अपनी पार्टी के स्वार्थ के लिए ही यह सरकार करती है। उन इलाकों में घोषणा होती है, जहाँ पर आदिवासी और तफसीली जाति के लोग रहते ही नही हैं। जहां इनकी आवादी 1/4 से कम है। टोटल जनसंख्याँ से वहां पर घोषणा होती है किन्तु आदिवासीयों और तफसिलियों के वहु संख्यक इलाके में आई० टी० डी० पी० की घोषणा नही होती हैं।

कुमारग्राम पी० एस० जे० एल० नम्बर 47 मौजा मलका फारेस्ट जिसकी एरिया है 3729.60 स्ववायर मीटर। 1981 के सेंसस में लिखा गया है कि यहां काई जन नही रहता है, यह इलाका अनइनहैविटेड है, यहां कोई किसान नहीं रहता है। यहां बाघ भालू भी रहने में डरते हैं। जंगल कट जाने के कारण जीव-जन्तु शहर की और भाग जा रहे हैं। फिर भी यहां आई० टी० डी० पी० की घोषणा की गई है। क्या इस प्रगतिशील सरकार के ग्राम कल्याण मंत्री का या फैसला उचित हुआ है क्या इसका जवाव वे सदन के सम्मुख दे सकते हैं।

जे० एल० नम्बर 32 घूमपाड़ा जिसकी एरिया 3009.66 स्ववायर किलो मीटर है। यह इलाका अनइनहैविटेड है-यहां कोई आदमी नहीं रहता है, फिर भी यहां पर आई० टी० डी० पी० की घोषणा की गई है।

पश्चिम नरथली कुमार ग्राम जहां तफसीली और आदिवासी 2199 की संख्याँ में रहते हैं। सिडुल कास्ट पुरूष की संख्याँ 904 और औरतों की संख्याँ 808 है। सिडयूल ट्राइब्स पुरूषों की संख्याँ 256 और औरतों की संख्या 231 है। इसतरह से इनकी टोटल जन संख्याँ 2199 है, जबकि वहां की टोटल आवादी 2477 है। फिर भी यहां पर आई० टी० डी० पी० की घोषणा नहीं की गई है।

कलचीनी पी० एस० जे० एल० नम्बर 17 उतर सोताली मौजा है, जहां पर एयर पोर्स केन्टोमेंन्ट फिल्ड है। यहां पर आदमी नहीं रहते है, फिर भी आई० टी० डी० पी० की घोषणा की गई है।

मेचे वस्ती जे० एल० नम्बर 25 में सिडयूल कास्ट मर्दो की संख्याँ 32 है, औरतों की संख्याँ 29 है। सिडयूल ट्रइब्स के मर्दो की संख्याँ 224 और औरतों की संख्याँ 171 है। इस प्रकार इनकी टोटल संख्याँ 456 है। वहां की टोटल जनसंख्याँ 791 है। वहां

आई०टी०डी०पी० की घोषणा होनी चाहिए थी किन्तु घोषणा नही हुई है।

काल चीनी मारकेट और टी स्टेट जे० एल० नम्बर 37 मे सिडूल कास्ट मर्दो की संख्याँ 1179 और औरतों की तादात 1186 है। इनका टोटल होता है 2365 सिडयूल ट्रइब्स के मर्दो की संख्याँ 2474 और औरतों की संख्याँ 2432 है, इनका टोटल है 4906 है । अर्थत दोनो को मिलाकर इनकी संख्याँ 7271 है आर कुल जन संख्या 16274 है। यहां भी आई० टी० डी० पी० घोषित नही किया गया है। यह अन्याय नहीं तो और क्या है इसमें रेलवे कालोनी और मोधी लाइन्स भी सम्मिलित है।

गांगुटिया टी स्टेट जे० एल० नम्बर 38 मे सिडयूल कास्ट मर्दो की संख्याँ 377 और औरतों की संख्याँ 391 है, इनकी टोटल संख्याँ 768 है। सिडयूल ट्रइब्स के मर्दो की संख्याँ 746 और औरतो की संख्याँ 696 है, इनकी टोटल संख्याँ 1342 हैं। इसप्रकार दोनों को मिलाकर इनकी संख्याँ 2110 हैं। वहां की टोटल जनसंख्याँ 3870 है। यहाँ पर भी आई० टी० डी० पी० की घोषणा नहीं हुई है।

अलीपुर द्वार पी० एस० जे० एल० नम्बर तूरसा फारेस्ट की एरिया 2763.6 स्ववायर किलो मीटर है। यहां पर सिडूल कास्ट के मर्दो की संख्याँ 23 और औरतों की संख्याँ 15 है, टोटल 38 है। सिडयूल ट्राइब्स के मर्दो की संख्याँ 44 और औरतों की संख्याँ 38 है, कुल 120 इनकी जनसंख्याँ हुई। यहाँ की टोटल जनसंख्या 368 औरतों की संख्याँ 38 है, कुल 120 इनकी जनसंख्याँ हुई। यहाँ की टोटल जनसंख्याँ 368 है, फिर भी आई० टी० डी० पी० घोषित हुआ है।

पश्चिम जीतपुर जी० एल० नम्बर 49 मे सिडयूल कास्ट के मर्दो की संख्याँ 739 औरतों की संख्याँ 645 है टोटल 1384 है। सिडयूल ट्राइब्स के मर्दो की संख्याँ 160 औरतों की संख्याँ 131 है। इनकी टोटल संख्याँ 291 है। इन दोनों की जनसंख्याँ 1675 है और कुल आवादी 7955 है। यहाँ आई० टी० डी० पी० की घोषणा की गई है। अलीपुर द्वार पी० एस० में मथुरा टी० स्टेट जे० एल० नम्बर 25 है। इसकी एरिया 814.24 स्कवायर कीलो मीटर है। तफसीली और आदिबासियों की जनसंख्याँ 5963 है और टोटल जनसंख्याँ 7173 है। आई० टी० डी० पी० घोषित नहीं किया गया है।

बीरपाड़ा पी० एस० में जे० एल० 30 लंकापाड़ा जिसकी एरिया 2668.93 स्ववाया किलो मीटर है। इसमें तफसीली और आदिवासी की संख्याँ 2572 है और यहां की टोटल जनसंख्याँ 8954 है। आई० टी० डी० पी० घोषित है।

बानर हाट पी० एस० जे० एल० नम्बर 23 डायना फारेस्ट जिसकी एरिया 6221.30 स्ववायर किला मीटर है। अनइनहैविटेड इलाका है फिर भी आइ० टी० डी० पी० की घोषणा की गई है। जे० एल० नम्बर 17 बानर हाट टीस्टेट में तफसीली

मर्दो की संख्याँ 258, औरतों की संख्याँ 201 है कुल 459 है। आदिवासी पुरूष 1199 और स्त्री 1030 हैं। कुल संख्याँ 2688 है। यहां की कुल जनसंख्याँ 8403 है। इस इलाका में आई० टी० डी० पी० घोषित है।

मेटली पी० एस० जे० एल० नम्बर॥ छोटी फारेस्ट इनहैविटेड है। यहाँ भी आई० टी० डी० पी० की घोषणा की गई है।

जे० एल० नम्बर 64 अपलचन्द फारेस्ट जिसकी एरिया 5530 स्ववाया किलो मीटर है। यहाँ तफसीली आदीवासियों की संख्या मात्र 13 है, फिर भी यहां आई० टी० डी० पी० घोषित है। यह एरिया माल पी० एस० मे पड़ता है।

माल पी० एस० जे० एल० नम्बर 12 उत्तर फूलवाड़ी फारेस्ट जिसकी एरिया 279.50 स्ववायर किलो मीटर है। यह इलाका जनशून्य है। आई० टी० डी० पी० घोषित इलाका है। किन्तु क्षेत्र के विकास के लिए एक पैसा खर्च नहीं किया जाता है।

जे० एल० नम्बर 20 ओदला वाड़ी अरवन सम्मिलित किन्तु म्युनिस्पिल्टी टाउन वाद में सिडयूल कास्ट पुरुषों की संख्याँ 425, औरतों की संख्याँ 352 टोटल 777 हैं। सिडयूल ट्राइब्स के पुरूषों की संख्याँ 333 औरतों की संख्याँ 328 टोटल संख्याँ 661 है। इन दोनों की संख्याँ कूल 1438 है और पूरी एरिया की जनसंख्याँ 6887 है। यहां पर भी आई० टी० डी० पी० की घोषणा की गई है।

जहा पर आई० टी० डी० पी० की घोषणा होनी चाहिए वहां तो होता ही नहीं है और जहां पर घोषणा हो चुकी है, उन इलाकों की भी अवस्था वड़ी दयनीय है। इस प्रकार किम तरह से इनका कल्याण होगा। माननीय राज्यपाल महोदय ने अपने भाषण मे इधर कोई संकेत नहीं किया है। मै जानता हूँ कि सरकार जो भाषण तैयार कर देती है, राज्यपाल महोदय उसका पाठ करते हैं। लोगों में कितना असन्तोष है, इसका प्रमाण मै आपलोगों के सामने रखना चाहता हूँ। आपलोगों की ज्ञान होगा कि विगत लोकसभा निर्वाचन के समय कालचीनी विधान सभा चुनाव क्षेत्र के अर्न्तगत रागांमाटी मौजा के लगभग 3442 वोटरों ने वोट वाइकाट किया। उनकी मांग है रोडवे वसरा नदी के उपर होना चाहिए। वच्चों को पढ़ने के लिए प्राइमरी-माध्यमिक स्कुल की व्यवस्था हीनी चाहिए। वेकार युवको के लिए नौकरी या विकल्प व्यवस्था करनी चाहिए। जिन इलाकों में तफसीली और आदिवासी अधिक संख्याँ में रहते हैं, उन इलाकों में आई० टी० डी० पी० चालू करना होगा। साथ ही अउन्नत इलाकों के विकास की समुचित व्यवस्था होनी चाहिए। इस कन्स्टीच्यूसी के आभाव-अभियोग के बारे में राज्यपाल महोदय के अभिभाषण में उल्लेख होना चाहिए था किन्तु कुछ भी उल्लेख नही है, यह बड़े दुख की बात है। उनसे कहा जाता है कि।

हिन्दी माध्यम से लड़के माध्यमिक पास करते है किन्तु हिन्दी माध्यम से ग्रेजुएशन करने की कोई व्यवस्था नहीं है। इसलिए उत्तर बंगाल के लड़के आउट आंफ स्टेट अध्ययन के लिए जाते है।

सर, आपके माध्यम से एक वहुत ही गुबूत्वपूर्ण बात सदन के सामने रखना चाहता हूँ। उत्तर बंगाल मे यूनिवर्सिटी की स्थापाना हुई है, पढ़ाई होती है। मेडिकल कालेज भी बनाया गया है, इन्जीनीयरिंग कालेज भी है। बड़े दुख की बात है बड़े शर्म की बात हे कि उत्तर बंगाल के लड़के इनमें चांस नही पाते हैं। उत्तर बंगाल के लड़कों को सर्व प्रथम इन संस्थाओं मे स्थान मिलना चाहिए। विश्वविद्यालय में हिन्दी विभाग नहीं हैं। अतएव प्रश्न यह उठता है कि हिन्दी माध्यम से पाग करने वाले बच्चे कहां पढ़े अवस्था यह होती है कि कालेजो में, युनिवर्सिटी में हिन्दी पढ़ाने के लिए। यदि उत्तर बंगाल में इसकी व्यवस्था पश्चिम बंगाल सरकार तुरन्त नहीं करती है तो वहां की अवस्था बहुत खराव हो सकती है। सदन के आनरेवल मेम्बर भली-भाँति जानते हैं कि आज झारखण्ड की हालत क्या है। अवर चिल्ड्रेन कालेज के अध्ययन के लिए झारखाण्ड स्टेट में जाने के बाद।

कारण यह है कि ग्रेडूएशन के तुरन्त बाद नौकरी तो मिलती नही है और बेकार रहने पर उनपर झारखण्ड स्टेट का प्रभाव पड़ने लगता है। सर, मुझे मालूम है कि मेरा भारत महान देश है। सारे भारत की जनता के साथ आदिवासी और तफसीली सम्प्रदाये के लोग भी अपनी उन्नति के लिए कदम-से-कदम मिलाकर चलना चाहते है। द्वापर में रामचन्द्र जी के वन जाने पर इन्ही जातियों ने सत्य की विजय के लिए रामचन्द्र जी के साथ होकर युद्ध किया था। इन्ही जातियों के एक लब्य बालक ने जन्म ग्रहण किया था, जिसने अपने गुरु के कहने पर गुरु दक्षिणा के रूप में अपने दाहिणे हाथ का अंगूठा काटकर दे दिया था। कहने का अर्थ यह है कि हम देश भक्त और स्वामिभक्त हैं। पता नहीं क्यों यह सरकार आई०टी०डी०पी० की घोषणा उपयुक्त स्थान पर नहीं करती है। यदि इसकी व्यवस्था की जाय तो आदिवासी तफमीली जाति के लोग उन्नति कर सकते हैं। अतएव मै चाहता हूँ कि आई० टी० डी० पी० की घोषणा की जाय। माई हम्बल सम्मीशन टू यू मेरा आपसे अनुरोध है कि जैसे लोकसभा एलेकशन के समय उड़िया मे ज्योति वावु ने आदिवासी तफसीली के लिए ट्राइवल वेलफेयर कारपोरेशन की बात कहीं थी, वैसे ही पश्चिम बंगाल में तफसीली आदिवासी के लिए क्यो नहीं करते ?

इन शब्दों के साथ मे राज्यपाल के अभिभाषण पर जो धन्यवाद प्रस्ताव सदन के सम्मुख रखा गया है, उसका विरोध करता हूं।

**ডাঃ ওমর আলি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এসেছে আমি তাকে সমর্থন করছি সমর্থন করছি এই কারণে যে, মাননীয় রাজ্যপাল তাঁর ভাষণে পশ্চিমবাংলার যা পর্যালোচনা করেছেন তা সত্য এবং সঠিক। আমি সমর্থন করছি এই জন্য যে, তিনি তাঁর ভাষণে আগামী দিনের যে রূপরেখা তুলে ধরেছেন তা পশ্চিমবাংলার স্বার্থের পক্ষে অনুকূল। স্যার, বিগত লোকসভার নির্বাচনে আমাদের দেশের জনসাধারণ পরিবর্তনের পক্ষে রায় দিয়েছেন। সেই রায়কে তুচ্ছ তাচ্ছিল্য না করে তাকে মর্যাদা দেওয়া উচিত বলে আমরা মনে করি এবং পশ্চিমবাংলার জনসাধারণ এই পরিস্থিতিতে স্থিতিশীলতার পক্ষেই রায় দিয়েছেন। কারণ তারা এটা জানেন, উপলব্ধি করেন, এই রাজ্যের বামফ্রন্ট সরকারের কোন বিকল্প নেই এবং কিছু ত্রুটি বিচ্যুতি থাকা সত্বেও বামফ্রন্ট সরকার জনসাধারণের স্বার্থে কাজ করে চলেছে মোটের উপর কথা হল এই যে, এখানে গণতন্ত্র সুরক্ষিত আছে আইন শৃঙ্খলা পরিস্থিতি সম্বন্ধে যে যাই বলুক না কেন, অন্যান্য অনেক রাজ্যের তুলনায় এখানে আইন শৃঙ্খলার পরিস্থিতি অনেক ভাল আছে এখানে জাত-পাতের প্রশ্নে মানুষের মধ্যে কোন বিভেদ নেই এবং সাম্প্রদায়িকতার বিষ বাষ্পে পশ্চিমবাংলার আকাশ বাতাস আচ্ছন্ন হয়ে যায় নি।

তাই জনসাধারণ এখানে স্থিতিশীলতার পক্ষে ভোট দিয়েছেন। কেউ কেউ প্রশ্ন করেছেন, রাজ্যপালের ভাষণে কেন্দ্রের সমালোচনা নেই কেন? আমার জবাব, এ ক্ষেত্রে শুধু এইটুকু বলতে চাই, শুধু সমালোচনা করার জন্যই আমরা সমালোচনা করি নির্দিষ্ট তথ্যের ভিত্তিতে, সমালোচনা করি জাতীয়স্বার্থের সঙ্গে সামঞ্জস্য রেখে, আমাদের স্বার্থের কথা চিন্তা করে। আমরা সমালোচনা করি রাজ্যের প্রতি অবহেলা, বঞ্চনার প্রশ্নে। আমাদের নতুন সরকারের কাছে অনেক প্রত্যাশা। কাজ দিয়ে তাদের বিচার হবে। যদি সমালোচনা করার থাকে অবশ্যই সমালোচনা করা হবে, সেখান থেকে পিছিয়ে আসা হবে না। আমি আগেই বলেছি যে আমাদের রাজ্যে—পশ্চিমবাংলায় বামফ্রন্টের কোন বিকল্প নেই। আমরা চাই, বামফ্রন্ট আরো শক্তিশালী হোক, আরো প্রসারিত হোক কিন্তু এরজন্য আমাদের নতুনতর দৃষ্টিভঙ্গী গ্রহণের প্রয়োজন আছে। এরজন্য আমাদের আচার-আচরণে নমনীয়তা দেখানোর, উদার মনোভাব দেখানোর প্রয়োজনীয়তা আছে। এ বিষয়ে বামফ্রন্টের নীতিগুলি নিষ্ঠার সঙ্গে কার্যকরী করতে পারলে এবং উন্নয়ণমূলক যেসব কাজ আমরা করছি তার সঙ্গে প্রকৃত অর্থে জনসাধারণের সহযোগিতা গড়ে তুলতে পারলে বামফ্রন্ট বিরোধী যে শক্তিগুলি আছে তাদের আমরা আকৃষ্ট করতে পারবো এবং তার মধ্যে দিয়ে বামফ্রন্ট শক্তিশালী হবে, প্রসারিত হবে। স্যার, একথা ঠিক যে আমরা শিল্পে অনগ্রসর হয়ে পড়েছি। কিন্তু এরজন্য শুধু একক ভাবে যারা রাজ্য সরকারকে দায়ী করছেন তারা তো ঠিক কাজ করছেন না। রাজ্যের দায়িত্ব এ বিষয়ে নিশ্চয় আছে কিন্তু এর প্রধান দায়িত্ব তো ছিল বিগত কেন্দ্রীয় সরকারের। মাশুল সমীকরণ নীতি চালু রেখে এবং পশ্চিমবঙ্গের ইঞ্জিনিয়ারিং শিল্পকে কোন বরাত না দিয়ে বা বরাত কমিয়ে দিয়ে ও কেন্দ্রের উদ্যোগে বড় বড় শিল্প ইউনিট প্রতিষ্ঠিত না করে তারা শিল্পের রুগ্নতা এবং অনগ্রসরতা সৃষ্টি করেছিলেন, সে দায়িত্ব তাদের ছিল। আমি আশা করছি যে, এখন যে নতুন

সরকার প্রতিষ্ঠিত হয়েছেন তারা এ বিষয়ে ভাববেন এবং আমরা পরিবর্তনের আলো অবশ্যই দেখতে পাব। আমাদের এই রাজ্যে ভূমি সংস্কারের ক্ষেত্রে যে অগ্রগতি হয়েছে সেটা নিশ্চয় খুবই শ্লাঘার বিষয়। কোন কংগ্রেসশাসিত রাজ্যসরকার এর ধারে কাছে পৌছাতে পারেন নি, এটা আমাদের শ্লাঘার বিষয় নিশ্চয়ই কিন্তু তা সত্বেও আমি একথা উল্লেখ করতে বাধ্য হচ্ছি যে বর্তমানে ভূমিসংস্কার ব্যবস্থা অনেকটা শ্লথ হয়ে পড়েছে আমাদের রাজ্যে। আমি মনে করি, এর গতি বৃদ্ধি করার অবকাশ আছে। আমাদের এখন সবচেয়ে জোর দেওয়া উচিত Integrated land reform-এর দিকে। তা না হলে ভূমি সংস্কারের যে তাৎপর্য সেটা খাটো হয়ে যাবে। স্যার, মাননীয় রাজ্যপাল মহাশয় তাঁর ভাষণে আমাদের রাজ্যে কৃষিতে অভূতপূর্ব উন্নতির কথা বলেছেন। আমি তাঁর সঙ্গে সঙ্গে সম্পূর্ণ একমত। কিন্তু তা সত্বেও বলব, কৃষকদের বিশেষ করে গরিব কৃষকদের জন্য আমাদের অনেক কিছু করার আছে। একথা ভুলে গেলে চলবে না যে গরিব কৃষকদের একটা অংশ তারা অন্নদাতা হয়েও অন্নের সন্ধানে ঘুরে বেড়ায়। এদের একটা বড় অংশ ঋণগ্রস্ত, ঋণভারে জর্জ্জরিত। উৎপাদন বাড়ালো কিন্তু উৎপাদন বাড়লেই যে কৃষকদের আর্থিক ক্ষমতা বাড়ে তা নয়। এই সমস্ত লোকেরা ঋণ নিয়ে জন্মগ্রহণ করে আবার ঋণ রেখেই মারা যায়। সুতরাং তাদের এই মানসিকতা উৎপাদন বৃদ্ধির ক্ষেত্রে কখনও সহায়ক হতে পারে না। এদের কথা ভেবে, অনেক চিন্তা করে বর্তমান কেন্দ্রীয় সরকার ১০ হাজার টাকা পর্যন্ত ঋণ মকুব করার সিদ্ধান্ত ঘোষনা করেছেন। আমি অভিনন্দন জানাই এই সিদ্ধান্তকে। এরই প্রেক্ষাপটে রাজ্যসরকারের নীরবতা এবং সর্বস্তরের কৃষকদের কাছে ঋণ পরিশোধের জন্য খোদ মুখ্যমন্ত্রীর নামে ছাপানো ইস্তাহার বিলি করা জনসাধারণের মনে হতাশার সৃষ্টি করেছে, বিভ্রান্তির সৃষ্টি করেছে।

[4-55 — 5-05 P.M.]

আমি মনে করি যে আর বিমুখ না করে আমাদের রাজ্যে গরীব কৃষকদের ঋণ মুকুবের সিদ্ধান্ত ঘোষণা করা উচিত এবং সঙ্গে সঙ্গে কেন্দ্রীয় সরকারকে বলা উচিত, যাতে আজকে ঋণ মুক্ত কৃষক যে আগামী দিনে ঋণগ্রস্ত না হয়ে পড়ে তার জন্য কতকগুলো নীতি নির্ধারণ করতে এবং তা কার্যকরী করতে হবে। এই নীতিগুলি হলো কৃষি উপকরণ এবং নিত্য প্রয়োজনীয় যে জিনিস পত্র তার মূল্য বৃদ্ধি রোধ করা, কৃষকের ফসলের লাভজনক মূল্য পাওয়ার গ্যারান্টি করা। কৃষকের ফসলের দামের সঙ্গে শিল্পজাত পণ্যের সমতা রক্ষা করা। সহজ শর্তে কম সুদে ঋণ পাওয়ার ব্যবস্থা করা এবং প্রাকৃতিক দুর্যোগ প্রভৃতির ফলে যে ফসল হানি হয় তাদের ক্ষেত্রে প্রত্যেকটি কৃষকের সুরক্ষামূলক ব্যবস্থা করা। রাজ্য সরকারের ক্ষমতা নেই এই নীতি নির্ধারণ করার। তাই রাজ্য সরকারের দ্বারা কেন্দ্রীয় সরকারকে এই নীতি নির্ধারণ করার জন্য বলা উচিত। যে পঞ্চায়েত ব্যবস্থা আমরা গড়ে তুলেছি আমাদের রাজ্যে, আর কোন নজীর নেই। ভারতবর্ষের অন্য কোন রাজ্যে কিন্তু এই নজীর বিহীন যে পঞ্চায়েত ব্যবস্থা, সেই পঞ্চায়েত ব্যবস্থায় এখনও জনগণের অবস্থার উন্নতি হতে পারে নি। এখনও আমরা দেখছি খুবই দুঃখের সঙ্গে যে নির্বাচিত সংস্থার বিকল্পে দলীয় সংগঠনকে দাঁড়

করিয়ে রাখার একটা প্রবণতা আমরা লক্ষ্য করছি আর এরই সুড়ঙ্গ পথ বেয়ে আসলে নানা দুর্নীতি, নানা স্বজন পোষণ। এখনই এর শুধরানো দরকার এবং তারই মধ্যে দিয়ে আমরা গ্রামীণ জনসাধারণকে আরও বেশী করে আকৃষ্ট করতে পারবো এবং আমরা আমাদের বামফ্রন্টের শক্তিকে আরও বৃদ্ধি করতে পারি। এই রাজ্যে সেচের প্রসার ঘটেছে, উৎপাদন বৃদ্ধি হয়েছে নিঃসন্দেহে এই কথা বলতে পারি কিন্তু যে পরিমাণ সেচের প্রসার ঘটেছে, ঠিক সেই পরিমাণে নিকাশী ব্যবস্থার উন্নতি না হওয়ার ফলে একটু বেশী বৃষ্টিপাত হলে বহু জায়গা জলমগ্ন হয়ে যাচ্ছে এবং তার ফলে যে ফসল উৎপাদন হতে পারতো সেই ফসল নষ্ট হয়ে যাচ্ছে। খুব সঙ্গত ভাবে ক্ষুদ্র সেচ ব্যবস্থার উপর জোর দেওয়া হয়েছে, নিশ্চয়ই খুব সমর্থন যোগ্য, তবে আমাদের এই কথা মনে রাখতে হবে যে মাটির তলার যে জল, সেই জল যদি আমরা যথেচ্ছ ভাবে ব্যবহার করতে থাকি, যদি কোন রকম নিয়ন্ত্রণ তার উপর আমরা আরোপ না করি তাহলে ভবিষ্যতে আমাদের খুব গভীর সঙ্কটের মধ্যে পড়তে হবে। এই বিষয়ে যদি দরকার হয় তাহলে আইন প্রনয়ণ করতে হবে। আর না হয় উন্নতকৃত কৌশলের সাহায্যে মাটির উপরকার যে বাড়তি জল, সেই জল মাটির গভীরে প্রবেশ করিয়ে দিতে হবে যাতে ভূগর্ভস্থ জল স্তরের বিশেষ কোন পরিবর্তন না ঘটে। আমি মনে করি এটা করা সম্ভব। আমাদের রাজ্যে আগের তুলনায় বিদ্যুৎ উৎপাদন অনেক বেড়েছে। কিন্তু চাহিদাও আমাদের অনেক বেড়েছে। চাহিদা এবং যোগান, তার মধ্যে ভারসাম্য রক্ষা করা যাচ্ছে না। আবার কিছু কিছু ক্ষেত্রে অন্যান্য কিছু রাজ্যের তুলনায় আমাদের প্ল্যান্ট লোড ফ্যাক্টারও কম আছে। আমাদের জেনারেশন এবং ট্রান্সমিসনের মধ্যে একটা গ্যাপ আছে। ডিপার্টমেন্টাল কোঅর্ডিনেশনের অভাব আছে। বিদ্যুৎ চুরি বন্ধ করা যাচ্ছে না কারণ কিছু বিদ্যুৎ কর্মীর গাফিলতি আছে। এটা পরিবর্তন হওয়া দরকার। যদিও আমাদের রাজ্য সাম্প্রদায়িকতার বিষ বাষ্পে আচ্ছন্ন নয়, তবু এই সম্প্রীতির ভারসাম্য বদলে দেবার জন্য একটা চক্রান্ত চলছে। এর এক দিকে আছে বি. জে. পি., আর এক দিকে কংগ্রেস। বি. জে. পি'র সর্ব ভারতীয় সভাপতি এবং কংগ্রেসের রাজ্য সভাপতি, তারা পর্দার আড়ালে হাত ধরাধরি করে চলছে। নিজেদের দলের একটা ছন্নছাড়া অবস্থা, নিজেদের দলের লোকেদের তারা ধরে রাখতে পারছে না, তারা বি. জে. পি.-তে যোগ দিচ্ছেন। এর দ্বারা আমরা আনন্দিত নই, আমরা আতঙ্কিত এই জন্য যে রাজনৈতিক ক্ষমতা আমাদের হাত থেকে চলে যাবে তা নয়, আতঙ্কিত এই জন্য যে একে অপরের বিকল্প হিসাবে সংখ্যা লঘু, সংখ্যাগুরু উভয় সাম্প্রদায়ের শক্তি বৃদ্ধি পাবে। সুতরাং আমাদের সতর্ক থাকা দরকার। সর্বশেষে আমাদের যারা পূর্ব ইউরোপ এবং রুমানিয়ার কথা স্মরণ করিয়ে দিচ্ছেন, তাদের উদ্দেশ্যে বলি, এই সব দেশের সাম্প্রদায়িক বিপ্লব. প্রতি বিপ্লব নয়, কিংবা সমাজতন্ত্রবাদের ধারণা এবং বাস্তবতার বিকল্প গণতন্ত্র বাদের পুনরুত্থান নয়। সুতরাং তাদের সম্পর্কে বেশী উল্লিখিত না হওয়াই ভাল। এই কথা বলে রাজ্যপালের ভাষণের উপর আনিত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রীমতী মমতাজ বেগম ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, সর্ব প্রথমে রাজ্যপালের ভাষণকে

এবং ভাষণের ওপর ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবকে সমর্থন জানাচ্ছি এবং বিরোধী সদস্যদের পক্ষ থেকে যে সংশোধনীগুলি রাখা হয়েছে সেগুলির বিরোধিতা করছি। গত কয়েকদিন ধরে বিরোধী দলের বন্ধুদের বক্তব্য শুনছি এবং শুনে মনে হচ্ছে—রাজ্যপালের ভাষণকে কেন্দ্রকরে আলোচনা হচ্ছে না মনে হচ্ছে তারা নির্বাচনোত্তর পরিস্থিতি নিয়ে আলোচনা করছেন। নির্বাচনী পর্যালোচনা করছেন। কিন্তু সেটাও যদি একটু গঠনমূলক পদ্ধতিতে হয়, গণতান্ত্রিক পদ্ধতিতে হয়, তাহলে সহ্য করা যায়। তাঁদের সেই আলোচনা হতাশায়, ব্যর্থতায় ভরা। তাঁরা দিশেহারা হয়ে যা খুশী তাই বলে যাচ্ছেন। এত দুঃখ করার কি আছে বন্ধু? ১৯৭৭ সালের পর থেকে আমরা দেখছি বামফ্রন্ট আমলে পশ্চিমবাংলায় যতগুলি নির্বাচন হয়েছে সব গুলিতেই আমাদের রাজ্যের মানুষরা গণতান্ত্রিক শক্তির পক্ষে রায় দিয়েছেন, গণতন্ত্রের জয় হয়েছে এবং সব কটিতেই কংগ্রেসের ভরাডুবি হয়েছে। আমরা জানি শুধু নবম লোকসভা নির্বাচনেই এই ঘটনা ঘটে নি। আজকে সারা দেশ কেন কংগ্রেসকে বর্জন করল? এবং পশ্চিমবাংলার জনগণ কেন বামফ্রন্টকে সমর্থন জানাল, সেটা চিৎকার, চেঁচামেচি, গণ্ডগোল না করে কংগ্রেসী বন্ধুদের গভীরভাবে অনুরোধ করছি, সমীক্ষা করতে অনুরোধ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন কংগ্রেসকে বর্জন করার পেছনে অনেকগুলি কারণ আছে। প্রধান কারণ হচ্ছে দুর্নীতি। এই নির্বাচনে প্রমাণিত হলো যে, সাধারণ মানুষ দুর্নীতি নিয়ে চিন্তিত এবং তারা সুস্থ দুর্নীতি মুক্ত পরিচ্ছন্ন প্রশাসন চান। দ্বিতীয় কারণ হচ্ছে বেকারী। দীর্ঘ দিন থেকে দাবী জানানো সত্ত্বেও শিক্ষান্তে কাজের অধিকারকে মৌলিক অধিকার হিসাবে স্বীকৃতি দেওয়া হয় নি। দেশে কোটি কোটি বেকার রয়েছে, তার ওপর বিভিন্ন অপকৌশলে নতুন নতুন বেকার সৃষ্টি হয়েছে। অথচ কেন্দ্রীয় সংস্থায় নিয়োগ বন্ধ রাখা হয়েছে। আজকে তারই জবাব দিয়েছেন মানুষ। এটা তো ভুলে গেলে চলবে না। তৃতীয় কারণ হচ্ছে, মূল্য বৃদ্ধি। বারে বারে প্রতিটি জিনিসের দাম বেড়েছে—মানুষের ক্রয় ক্ষমতার বাইরে চলে গেছে। তবু দেশের মানুষের দাবী অনুসারে ১৪'টি নিত্য প্রয়োজনীয় জিনিসের দাম সারা দেশের মধ্যে এক দরে বেঁধে দেওয়া হয় নি। দেশের খেটে খাওয়া গরীব মানুষদের স্বার্থে বামফ্রন্টের পক্ষ থেকে বার বার দাবী করা হয়েছে সারা দেশে ১৪টি দ্রব্যের দাম বেঁধে দেওয়া হোক এবং সুষ্ঠভাবে সরবরাহ করা হোক। অথচ কেন্দ্রীয় প্রাক্তন কংগ্রেসী সরকার সেকাজ করেন নি। এটা তারই জবাব। বন্ধ কল-কারখানা খোলা এবং শ্রমিকদের দুরবস্থা দূর করার দিকে প্রাক্তন কংগ্রেসী ভারত সরকার দৃষ্টি দেন নি। উপরন্তু স্বৈরাচার ও সাম্প্রদায়িকতাকে তাঁরা মদত দিয়েছেন। শাসন ক্ষমতায় থেকে সাম্প্রদায়িক ও মৌলবাদী শক্তিকে মদত যোগানো হয়েছে দীর্ঘকাল ধরে। আর বামফ্রন্টকে সমর্থন করার কারণ—বামফ্রন্ট জনগণের অধিকারকে প্রতিষ্ঠিত করেছে, মর্যাদা দিয়েছে। রাজ্যের পঞ্চায়েত ব্যবস্থা ক্ষমতা বিকেন্দ্রীকরণের মাধ্যমে অভূতপূর্ব সাফল্য অর্জন করেছে। শুধু তাই নয়—বাধ্যতামূলক ভাবে গ্রাম কমিটি তৈরী করে গ্রামের সাধারণ মানুষকে যুক্ত করে উন্নয়নের কাজগুলি করা হচ্ছে। কংগ্রেস শাসনে আমরা দেখেছি—রাজ্যের হাত থেকে বিভিন্ন কায়দায় চক্রান্ত করে ক্ষমতা কেড়ে নেওয়ার চেষ্টা চলেছিল। সেই পরিস্থিতিতে দাঁড়িয়ে রাজ্যের পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে গ্রামের সর্বস্তরের মানুষের কাছে যে ভাবে ক্ষমতাকে সম্প্রসারিত করা হয়েছে

তা সারা পৃথিবীর মধ্যে নজীরবিহীন দৃষ্টান্ত। ভূমি সংস্কার, কৃষি, সেচ ও ক্ষুদ্র শিল্প বামফ্রন্ট সরকারের প্রচেষ্টায় অভূতপূর্ব সাফল্য অর্জন করেছে। গ্রামোন্নয়ন-মূলক কাজ ও সমবায় ব্যবস্থার দ্বারা গ্রামের মানুষকে আর্থিক সচ্ছলতা দেবার উদ্যোগ নিয়েছে বামফ্রন্ট সরকার। অথচ স্বাধীনতার পর ৪২ বছর ধরে কেন্দ্রীয় কংগ্রেস সরকার যে ভাবে কাজ চালিয়েছিল তাতে কোন রকম জনস্বার্থমূলক কাজ করা হয় নি। আমরা দেখছি বামফ্রন্ট সরকার ক্ষুদ্র শিল্প ও লাক্ষা শিল্পকে উন্নত করার জন্য যে বিশেষ উদ্যোগ গ্রহণ করেছেন তা প্রশংসনীয়।

[5-05 — 5-15 P.M.]

আজকে পশ্চিমবঙ্গের তাঁত শিল্পীরা শুধুমাত্র পশ্চিমবঙ্গে নয়, শুধুমাত্র ভারতবর্ষে নয়, আর্ন্তজাতিক ক্ষেত্রে সারা পৃথিবীতে বিশেষ স্থান অধিকার করেছে। আজকে আমরা দেখছি, কৃষি পেনশনের মতন বামফ্রন্ট সরকার তাঁত শিল্পীদের বার্ধক্য ভাতা প্রবর্তন করার কথা ভাবছেন এবং আগামী দিনে তা চালু করা হবে বলে রাজ্যপালের ভাষণে বলা হয়েছে। তাই আমি এই ভাষণকে সমর্থন জানাই। রাজ্যপালের ভাষণের মধ্যে আমাদের বামফ্রন্ট সরকারের যে সমস্ত কাজকর্ম চালিয়ে যাওয়া হচ্ছে তারই একটা বিশেষ প্রতিচ্ছবি ফুটে উঠেছে। আমরা দেখছি, সর্বত্র প্রতিকূল অবস্থার মধ্যেও, কেন্দ্রের অসহযোগিতার মধ্যেও এই বামফ্রন্টসরকারকে কাজ করতে হয়েছে। যেমন আমরা দেখেছি, শিল্প, কারখানা স্থাপনে বাধাদান করেছে এবং আর্থিক সহায়তাদানে কার্পণ্য করেছে। চাল, গম, কেরোসিন, সিমেন্ট প্রভৃতি জিনিসে কেন্দ্রীয় সরকার তীব্র অসহযোগিতা চালিয়েছে। কিন্তু রাজ্যসরকারের বিশেষ প্রচেষ্টার জন্য এবং সুষ্ঠু ভাবনা-চিন্তার জন্য, জনস্বার্থে কাজ করার জন্য এই সমস্ত সমস্যাগুলিকে মোকাবিলা করতে পেরেছে। মহামান্য রাজ্যপালের ভাষণ আপনারা সকলেই পড়েছেন। এখানে বাস্তব সত্য রূপায়িত হয়েছে বলে সকলেই স্বীকার করবেন। আইন-শৃঙ্খলা, সাম্প্রদায়িক সম্প্রীতি রক্ষার ক্ষেত্রে বামফ্রন্ট সরকারের ভূমিকা আমরা দেখেছি উল্লেখযোগ্য এবং বিচ্ছিন্নতাবাদ ও মৌলবাদ শক্তিকে দমন করার জন্য বামফ্রন্টসরকার দৃঢ় ও তাৎক্ষনিক পদক্ষেপ গ্রহণ করেছেন। সাথে সাথে এই রাজ্যের মানুষের ঐক্যবদ্ধ আন্দোলন, মেহনতি মানুষের আন্দোলন এর সাথে যুক্ত হয়েছে। পশ্চিমবাংলার মানুষের চেতনা, গণতান্ত্রিক ধ্যান-ধারণা এগুলি আজকে ফুটে উঠেছে বলেই জাতীয় সংহতি রক্ষা করে চলেছে এবং তারাই পশ্চিমবঙ্গে সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে রুখে দাঁড়িয়েছে। যারফলে আমরা দেখছি, সারা ভারতবর্ষে যেখানে সাম্প্রদায়িক শক্তি উত্তাল হয়ে উত্তেজনা সৃষ্টি করছে সেখানে আমাদের এই পশ্চিমবঙ্গে সামান্য উত্তেজনা হলেও বামফ্রন্ট সরকার এবং এই রাজ্যের মানুষ গণতান্ত্রিক পদক্ষেপ নিয়ে দৃঢ় হস্তে তার মোকাবিলা করেছেন। এইসব কথা আপনারা সকলেই জানেন। আমরা দেখেছি, গত নভেম্বর মাসে রাজ্যের ৮০ শতাংশ মানুষ অবাধ ও সুষ্ঠু নির্বাচনে অংশ গ্রহণ করেছেন। লোকসভার নির্বাচন যদি অবাধ না হতো তাহলে আমাদের মালদা জেলায় বরকত গনি খান চৌধুরী জিততে পারতেন না, গোলাম ইয়াজদানি সাহেবও জিততে পারতেন না। আজকে অবাধ নির্বাচন যে হয়েছে এটা তারই দৃষ্টান্ত। আমরা দেখেছি, নির্বাচনে কংগ্রেস দলের পক্ষ থেকে সাম্প্রদায়িক

শক্তিকে মদত দিয়েছে। টি. ভি. রেডিওতে সাম্প্রদায়িকতার প্রচার করা হয়েছে। আমরা দেখেছি, ভাগলপুর, মীরাট, কানপুর, আলীগড় সর্বত্র দাঙ্গার সঙ্গে কংগ্রেস যুক্ত। এমন কি কেন্দ্রীয় মন্ত্রীরা এর সাথে যুক্ত ছিলেন। আমরা এও দেখেছি, প্রাক্তন প্রধানমন্ত্রী এবং কংগ্রেসদলের নেতা নির্বাচনের সময় প্রচার করেছিলেন আমরা রাম রাজত্ব তৈরী করবো। আমার প্রশ্ন, তাহলে কি এতদিন রাবনের রাজত্ব ছিল? কেন তিনি এখন রাম রাজত্বের কথা ঘোষণা করছেন? আমরা দেখেছি,প্রাক্তন প্রধানমন্ত্রী এবং কংগ্রেস দলের নেতা কলকাতায় এসে সাম্প্রদায়িক বক্তব্য রেখেছেন। মাত্র কয়েক ঘন্টার ব্যবধানে কলকাতার দুই জায়গায় দুই রকম বক্তব্য রেখেছেন। পার্ক সার্কাসে গিয়ে মুসলমানদের খুশী করার মতন আর টালায় গিয়ে হিন্দুদের খুশী করার মতন বক্তব্য রাখলেন। এইসব করলে আমাদের ধর্ম-নিরপেক্ষ ভাবমূর্তি কাজ করে না। সুতরাং এইসব কথা আপনারা ভুলে গেলে চলবে না, স্বীকার করবেন। তাই আমি আপনাদের বলবো, এই পরিস্থিতিতে দেশের মানুষ দেশকে বাঁচানোর জন্য সঠিক সিদ্ধান্ত গ্রহণ করেছেন। দেশের মানুষ কংগ্রেসের এই স্বৈরাচারী কাজের বিরুদ্ধে উপযুক্ত জবাব দিয়েছেন। আমাদের দেশের গরীব মানুষ, মেহনতি মানুষ কংগ্রেসের ভূমিকার কথা ভুলে যায়নি। যেমন ভোলেন নি, ৭০ দশকের কথাগুলি। ত্রিপুরায় বিধানসভায় নির্বাচনের সময় কংগ্রেসের নক্কারজনক ভূমিকার কথা ভুলে যায় নি। দেশের মানুষ কংগ্রেসকে আজ ছুড়ে ফেলে দিয়েছেন। গণতান্ত্রিক মানুষ আজকে তাঁদের বিপক্ষে রায় দিয়েছেন এবং গণতান্ত্রিক চেতনা এবং তাঁর ঐতিহ্যকে বজায় রেখেছেন। তাঁদের গণতান্ত্রিক চেতনাকে তাঁরা উপযুক্ত ভাবেই বজায় রেখেছিলেন। মাননীয় কংগ্রেস পক্ষের বন্ধুরা বলছিলেন পশ্চিমবঙ্গে বৈজ্ঞানিক রিগিং হয়েছে। সেটা আপনারাই জানেন, বৈজ্ঞানিক রিগিং কি তা আমরা জানিনা। বৈজ্ঞানিক পদ্ধতিতে দেশের উন্নয়ণ মূলক এবং গঠন মূলক কাজ করা হয়, সেটা জানি, শিক্ষার ক্ষেত্রে বৈজ্ঞানিক পদ্ধতিতে শিক্ষা দেওয়ার কথা জানি, কিন্তু বৈজ্ঞানিক পদ্ধতিতে রিগিং জিনিষটা কি, তা আমরা জানি না। তাই আমি আর একটি কথা বলব, ভোটার লিস্টে ভূয়া ভোটারের কথা বলছেন, সে তথ্যও ঠিক নয়। এ ধরনের উক্তিতে জনগণের রায় কে অসম্মান করা হয়। কারণ, ১৯৮২ সাল থেকে ১৯৮৯ সাল পর্যন্ত ভোটার বেড়েছে—এক কোটি সাত লক্ষ। ১৯৮২ সালে যাদের বয়স ১১ বছরের বেশী কিন্তু ২১ বছরের কম ছিল, তাদের সংখ্যা জনসংখ্যার ২২ পারসেন্ট অর্থাৎ এক কোটি ১৯ লক্ষ। কাজেই বাড়তি সংখ্যা ভোটার লিস্টে আসেনি। বর্তমান পরিবর্তিত পরিস্থিতিতে দেশের স্বার্থে দেশের মানুষের স্বার্থে সারা দেশের গণমুখী কর্মকান্ডকে বাস্তবায়িত করার জন্য কেন্দ্র ও রাজ্য সরকারের সাথে সহযোগিতা করার জন্য সবাইকে আহ্বান জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-15 — 5-25 P.M.]

**শ্রী বিমলানন্দ মুখার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মহামান্য রাজ্যপাল গত ১৫ই জানুয়ারী যে ভাষণ দিয়েছিলেন তার উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব আনা হয়েছে আমি তার পূর্ণ সমর্থন করছি। আমি এখানে লক্ষ্য করেছি যে কয়েকটি সংশোধনী আনা হয়েছে। আরো বেশী

হোতো, তাঁরা উল্লেখ করতে পারতেন। আমরা, বামফ্রন্ট আজকের এই কাঠামোতে সোনার রাজ্য এনে দেব এটা মনে করি না। এই প্রসঙ্গে মাঝে মাঝে মনে হচ্ছে আজকের বিধানসভা ভবনটি ঠিক যেন রুমানিয়া, পূর্ব জার্মানীর অংশ কি না? তাঁরা যদি সেই প্রসঙ্গ শুনতে চান, একটু বলে নিই। তাতে অন্য কথা আসবে। যেমন ধরুন, আমি সোভিয়েত ইউনিয়নের নেতা মাননীয় গর্বাচভ মহাশয়ের কথা উল্লেখ করছি, সোভিয়েত ইউনিয়ন সম্পর্কে রাজনৈতিক অপপ্রচার চলছে। গর্বাচভ মহাশয় উল্লেখ করে বলছেন যে, আমাদের দেশে সবচেয়ে বেশী ইস্পাত উৎপাদন হয়, কিন্তু তার সার্থক ব্যবহার করা সম্ভব হয় না। বলছেন আমাদের দেশে হাসপাতালের শয্যার সংখ্যা যে কোন দেশের চাইতে বেশী, ডাক্তারের সংখ্যাও যে কোন দেশের চাইতে বেশী, কিন্তু যতটা হাসপাতালের উন্নয়ণ করা প্রয়োজন ততটা করা হয়নি। বলেছেন আমরা হ্যালীর গ্রহ এবং শুক্র গ্রহে চলে যেতে পারি, কিন্তু আমাদের বিজ্ঞানে যে ধরনের জ্ঞানের কথা আছে, তাকে গৃহ কর্মের উপকরণ নির্মাণের জন্য যথাযথ ব্যবহার করতে পারি নি। প্রতিরক্ষাতে আমাদের দেশ বিশাল শক্তিশালী প্রধান দেশগুলির মধ্যে অন্যতম। অর্থাৎ, যেখানে উন্নতি হয়েছে, কিন্তু যেখানে হয় নি সেখানে বলেছেন কেন হয় নি। তার সঙ্গে আমাদের দেশের তুলনা করতে পারি। কম্যুনিস্টদের চিন্তা হল শতকরা ১০০ জন মানুষের উন্নয়ণ, প্রতিটি দরিদ্রতম মানুষের উন্নয়ণ। কিন্তু পুঁজিবাদীদের চিন্তা হল মুষ্টিমেয় দশজনের উন্নয়ণ। সোভিয়েতে প্রভুত উন্নয়ণ হয়েছে। পূর্ব ইউরোপের দেশগুলিতেও উন্নয়ণ ঘটেছে, তবে তার মধ্যে কয়েকটি দেশেই বিশেষ উন্নতি হয়েছে। বাকিগুলিতে সেই তুলনায় কম উন্নয়ণ হয়েছে। প্রশ্নটা সঠিকভাবেই ডাঃ ওমর আলি এখানে উল্লেখ করে গেলেন। সেখানে লড়াইটা কি? সমাজতন্ত্র যাতে ভালভাবে হতে পারে তার জন্যই সেখানকার লড়াই। পশ্চিম দুনিয়ার সামনে পেরেস্ত্রৈকার কথা গর্বাচভ উল্লেখ করেছেন। আজকে আমরা যদি ভেবে থাকি তাঁরা সমাজতন্ত্র ছেড়ে ধনতন্ত্রের দিকে যাচ্ছেন তাহলে তার চেয়ে ভ্রান্ত ধারণা আর কিছু হতে পারে না। সমাজতন্ত্রের মধ্যে আরো অনেক বেশী উন্নয়ণ করা সম্ভব এবং তার জন্যই তাঁরা চেষ্টা করছেন। পেরেস্ত্রৈকার এটাই হচ্ছে মূল কথা। কিন্তু আমাদের এই দেশ সমাজতান্ত্রিক দেশ নয়। আমাদের এখানে পুঁজিবাদ আছে। একটি পুঁজিবাদী দেশে পুঁজিবাদী কাঠামোর মধ্যে আমরা কতটুকু উন্নতি করতে পারি? তবুও আমাদের এখানে কৃষির উৎপাদন বৃদ্ধি হয়েছে। আজকে ৪০-৪৫-৫০ টনের জায়গায় ৮৬ লক্ষ টন চাল উৎপাদন হচ্ছে। তবে প্রসঙ্গতঃ বলবার যে, ডালের উৎপাদন বেশী নয়। তার তুলনায় গমের উৎপাদন অনেক বেশী। গর্বাচভের টোনে আমরা একথা বলতে পারি। গ্রামে গ্রামে আমরা প্রাইমারী স্কুল তৈরী করেছি, কিন্তু বড় গ্রামগুলোতে আরো স্কুল করা প্রয়োজন। আজকে মানুষের হাসপাতালে যাবার প্রবণতা, সেই জ্ঞান যেভাবে বেড়েছে তাতে আরো অনেক হাসপাতাল এবং অনেক বেশী ভাল ডাক্তার প্রয়োজন, ভাল ওষুধ প্রয়োজন। আমার কনষ্টিটিউয়েন্সীর কথাই বলি। আমার ওখানে যে হাসপাতাল রয়েছে সেটা চার বছর আগে নামেই ষ্টেট জেনারেল হস্পিটাল হয়েছে। এই কিছুদিন আগে অর্থ মঞ্জুর হয়েছে সেটা করবার জন্য। সেদিন একটি স্বাস্থ্যকেন্দ্রে গিয়েছিলাম যেটা প্রাইমারী হেলথ সেন্টার হওয়া দরকার। এক্ষেত্রে আমি আশা করি না,

প্রয়োজন মনে করি যে, এগুলো করতে হবে। কিন্তু আমাদের দেশটা ধনতান্ত্রিক দেশ, সমাজতান্ত্রিক দেশ নয়। আমরা যে কাঠামোর মধ্যে রয়েছি সেই কাঠামোয় আমাদের সীমাবদ্ধ টাকা, সীমাবদ্ধ ক্ষমতা। তবে পঞ্চায়েতের ভেতর দিয়ে প্রভূত উন্নয়ণ করেছি আমরা। গণতন্ত্রকে প্রসারিত করে দিয়েছি সাধারণ মানুষের কাছে। এক্ষেত্রে ত্রুটি-বিচ্যুতি হচ্ছে, অন্যায়ও কিছু হচ্ছে, তবে কংগ্রেসীরাই অন্যায় বেশী করছেন, দুর্নীতি বেশী করছেন। আমাদের পার্টি কর্মীরাও দুর্নীতি থেকে মুক্ত নয়। সাফল্যের দিকটা যেমন বলছি, সেই সঙ্গে বলছি যে, আমাদের নিজেদেরও সংশোধন করতে হবে। আমরা যখন বসি তখন ফ্রন্টেও আলোচনা করি এসব বিষয়ে। আমরা আলোচনা করি, হাঙ্গেরীতে কি ঘটলো, কি হল সেসব বিষয়ে। সেদিন তো কিছু আত্ম সমালোচনা করছিলেন আমাদের নেতারা। "আজকে আমাদের কিছু আত্ম সমালোচনা করা প্রয়োজন"—স্বয়ং মুখ্যমন্ত্রীর এই কথা গত রবিবারের খবরের কাগজে নিশ্চয়ই দেখেছেন। প্রশ্নটা কি? সময়ের ঘাটতির জন্য বেশী কথা এখানে বলা যাবে না। আমাদের দৃষ্টিভঙ্গিটা আমি এখানে পরিষ্কার ভাবে বলে নিতে চাই যে আমাদের এখানে একটা লক্ষ্য আছে। আমরা যাঁরা বামপন্থায় বিশ্বাস করি, আমরা যাঁরা কমিউনিস্ট আমাদের একটা নির্দ্দিষ্ট লক্ষ্য আছে। সমাজতন্ত্রের কথা কংগ্রেসীরাও বলে থাকেন। সমাজতন্ত্রের ধাঁচের কথা বলে থাকেন। জিজ্ঞাসা করি তাঁরা কি সোভিয়েত ইউনিয়নের কাছ থেকে সাহায্য নেন নি? পাকিস্থানের সংগে যুদ্ধের সময় সোভিয়েতের কাছ থেকে ইন্দিরা গান্ধী সাহায্য নেন নি, পরামর্শ নেন নি? আমরা কি দেখেছি? নাসের যখন সুয়েজ খাল জাতীয়করণ করে মিশরকে রক্ষা করেছিল তখন ব্রিটেন ও ফ্রান্স আক্রমণ করেছিল। সেই সময় বুলগানিন জানিয়ে দিয়েছিলেন ক্ষুদ্র একটা দেশের উপর যদি একটা শক্তিশালি দেশ আক্রমণ করে, তার চেয়ে আরো শক্তিশালি দেশ আরো উন্নত অস্ত্র নিয়ে যদি তাদের উপর আক্রমণ করে তাহলে কি হবে? সাথে সাথে সুড়সুড় করে সিংহ সাবকেরা পিছু হটতে বাধ্য হয়েছে। সমাজতান্ত্রিক দুনিয়ায় সমাজতন্ত্র একে যদি তাঁরা সত্য সত্যই আদর্শ বলে মনে করেন তাহলে নিশ্চয়ই তাঁরা আত্ম সমালোচনা করবেন। ভুল নিয়ে বিচার করুন, ভুলটা কি দেখুন। আমাদের ত্রুটি আছে স্বীকার করি আপনারা শুনলে খুশী হবেন, বিচ্যুতি আছে আপনারা শুনলে খুশী হবেন, হুকুমদারী ভাব আছে আপনারা শুনলে খুশী হবেন। সামগ্রিক ভুলটা কি সেটা দেখুন। আপনারা বলেছেন আমাদের কাজের মধ্যে ইতিবাচক কিছু নেই, বামফ্রন্ট সরকার অপদার্থ। আপনাদের ভুলটা নিয়ে বিচার করুন। লোকসভা নির্বাচনে আপনারা লক্ষ্য করেছেন ১৬ জনের জায়গায় ৪ জনে নেমে এসেছেন। বিধানসভা নির্বাচনে কোথা থেকে আপনারা কোথায় নেমে এসেছেন, সেটা এখন ৩৯ জনে এসে দাঁড়িয়েছেন। আমি আবার বলি আমরা নিশ্চয়ই চিন্তিত, আমাদের মধ্যে আলোচনা হয় যে ৪১ ভাগ ভোট কংগ্রেসীরা কি করে ধরে রাখতে পারলো। সকলেই জানে কংগ্রেসের চেহারা, কংগ্রেসের মধ্যে মারামারি হয়, ওনারা পরস্পর পরস্পরের শত্রু। আমাদের শত্রুর চেয়ে ওঁদের নিজেদের শত্রুকে আরো বড় শত্রু বলে মনে করেন। এই জিনিস সংবাদপত্রে, মাঠে-ময়দানে সমস্ত জায়গায় দেখা যায়। আমরা দেখেছি প্রবুদ্ধ লাহার ব্যাপার, এই বিধানসভাতেই সেটা ঘটেছে। আপনারা চিন্তা করুন, আপনারা রিগিং কথাটা বলেছেন, সাইনটিফিক রিগিং-

*এর কথা বলেছেন! আসলে বিজ্ঞানের সঙ্গে রিগিং কথাটা পরস্পর বিরোধী। কিন্তু তাঁরা কি* ১৯৭২ সালে অবৈজ্ঞানিক রিগিং করেছিলেন? একেবারে নগ্ন রিগিং করেছিলেন, জালিয়াতি করেছিলেন, এটা বোঝার দরকার আছে। তাঁরা ওই সবের ভিত্তিতেই বিচার করেন। একেবারে নগ্ন, জালিয়াতি ভোট হয়েছিল। সেই জালিয়াতি ভোটের চেয়ে এটা কি আরো জালিয়াতি বলে মনে করছেন? জনগণের একটা চেহারা আছে। আমাদের ভুল আছে, ত্রুটি-বিচ্যুতি আছে। কিন্তু জনগণের মধ্যে ৭৯.৫ পারসেন্ট ভোট দিয়েছেন। এতো ভোট রিগিং-এর ফলে দেওয়া যায়? যাই হোক এই সব কথা দোহাই আনবেন না। যাঁরা এর বিচারক তাঁরাই এর বিচার করে দেখবেন। ইতিহাসের বিচার আছে। আমরা জনসভায় বলি ইতিহাসের বিচার আছে, গণ আদালতের রায় আছে। সেখানে গণ আদালতের রায়কে ভারতবর্ষের ইংরেজ সাম্রাজ্যবাদ উপেক্ষা করতে পারে নি, তাঁদের ছেড়ে চলে যেতে হয়েছিল। গণ আদালতের রায়েই কংগ্রেসদের হটিয়ে দিয়েছিল। ১৯৬৭ সাল থেকে ১৯৬৯ সাল পর্যন্ত ৯ টি রাজ্যে কংগ্রেস বারে বারে হেরেছে। গণ আদালতের রায়ই আপনাদের কাছে চাবুক হিসাবে বর্ষেছে। আমরা আত্ম সমালোচনা করতে জানি। আমরা সংশোধন করতে পারি, আমরা একটা আদর্শ রক্ষা করে চলি। সেখানে যদি কোন ত্রুটি, কোন দুর্বলতা দেখা দেয় তাহলে তার বিরুদ্ধে রুখে দাঁড়াতে পারি। জনগণই আমাদের হাতিয়ার, মেহনতি মানুষই আমাদের সফলতার সোপান। সেই দিক থেকে বামফ্রন্টের এটাই শেষ পরিণতি নয়। এই যে অগ্রগতির একটা ধাপ, সাম্রাজ্যবাদের যে একটা ধাপ ছিল তাতে কংগ্রেসের যে একটা ভূমিকা ছিল, তার বিরুদ্ধে বিরোধী মোর্চা বামফ্রন্টের সঙ্গে একসঙ্গে অগ্রসর হবে। সেই অগ্রসরকে কেউ ঠেকাতে পারবে না। আপনারা একটু শিক্ষা নিন। আপনাদের একটা চরম কঠিন অবস্থা আসছে, সেই ব্যাপারে আপনারা ভালোভাবে ভাবুন। অন্যের দিকে তাকাবেন না। এই কথা বলে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এসেছে তাকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5-25 — 5-35 P.M.]

**শ্রী নরেন্দ্র নাথ দে ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এই সভায় আনা হয়েছে আমি সেই প্রস্তাবটিকে সমর্থন করছি এবং সমস্ত রকমের বিরোধী কাটমোশানের বিরোধিতা করছি। রাজ্যপালের ভাষণের বিতর্কের সময়ে কংগ্রেস বেঞ্চের বক্তা সুব্রতবাবু সমালোচনা করতে গিয়ে এই কথা বললেন যে, এই ভাষণে নাকি পশ্চিমবঙ্গে যে এত লক্ষ বেকার আছে তার কোন উল্লেখ নেই। বেকার সমস্যা সম্বন্ধে বামফ্রন্ট সরকার যথেষ্ট ওয়াকিবহাল। কিন্তু সুব্রতবাবুর এই সমালোচনা করার আগে আমি সামগ্রিকভাবে একটা প্রশ্ন তাঁকে করি যে, এই বেকার সমস্যা কেন? এই প্রশ্নটার উত্তর দিতে গেলে আমাদের আগে বুঝতে হবে যে পশ্চিমবঙ্গ রাজ্য ভারতবর্ষের একটা অঙ্গরাজ্য। ভারতবর্ষের শিল্পনীতি, ভারতবর্ষের অর্থনীতি তার থেকে বিচ্ছিন্ন এই পশ্চিমবঙ্গ রাজ্য নয়। আমরা যে ভারতবর্ষের শিল্পনীতি, অর্থনীতির মধ্যে বাস করছি সেখানে আমরা কি কেউ বিচ্ছিন্ন একটি রাজ্য? সেখানে ভারতবর্ষে কেন্দ্রীয় নীতির ফলে আজকে সকলকে ভুগতে হচ্ছে। আর

আপনারা এখানে বসে বেকার সমস্যার আতঙ্কে আতঙ্কিত। এই যে কেন্দ্রীয় সরকারের বিমাতৃসুলভ আচরণ ছিল এবং বৈষম্য মূলক আচরণ ছিল একথা তো আপনারা কেউ বললেন না। আমরা ভুলিনি পেট্রো-কেমিক্যালের ক্ষেত্রে কেন্দ্রের কি বৈষম্যমূলক আচরণের কথা। তারপরে সল্টলেকে ইলেকট্রনিক্স কারখানা গড়ার ব্যাপারে কেন্দ্রীয় সরকার কি ব্যবহার করেছিলেন। তার ওপরে আছে মাশুল সমীকরণ নীতি। আমরা তো বারেবারে এর বিরুদ্ধে প্রতিবাদ করেছিলাম কিন্তু কোন প্রতিকার হয় নি। কংগ্রেস বন্ধুরাও তখন একটা প্রতিবাদ করেন নি। তার পরে বক্রেশ্বর তাপবিদ্যুৎ কেন্দ্র নিয়ে আমরা যখন কেন্দ্রের সঙ্গে বোঝাপড়া করছি তখনও আপনারা তো আমাদের সঙ্গে হাতে হাত মিলিয়ে কোন কথা বলেন নি। তাহলে তো অন্তত এই ভয়াবহ বেকার সমস্যার কিছুটা সমাধান করা যেতো। পশ্চিমবঙ্গ রাজ্যের যতটুকু ক্ষমতা আছে তা দিয়ে রাজ্যের যথেষ্ট উন্নতি করেছে। কুটির শিল্পের যথেষ্ট উন্নতি হয়েছে। কুটির শিল্পের ক্ষেত্রে যথেষ্ট এমপ্লয়মেন্ট পোটেনশিয়ালিটি বেড়েছে। তার পরে আইন-শৃঙ্খলা নিয়ে অনেক কথা উঠেছে। আমি জোর দিয়ে বলতে পারি যে পশ্চিমবঙ্গ এমন একটি রাজ্য যেখানে আইন-শৃঙ্খলা ভারতবর্ষের অন্যান্য রাজ্যের তুলনায় অনেক ভালো। এবং যেখানে এখনও আইন-শৃঙ্খলা বজায় আছে। এতোদিন ওঁদের ভ্রান্ত নীতির ফলে পাঞ্জাব ডুবতে বসেছিল। আর আপনারাই এখানে নির্বাচনের আগে বলে বেড়িয়েছেন যে পশ্চিমবঙ্গের নাকি আইন-শৃঙ্খলা পাঞ্জাবের থেকেও খারাপ। ঐ কথাটা যেদিন বলেছিলেন সেদিন পশ্চিমবাংলার মানুষ ফিক করে একটু হেসে দিয়েছিল, আজ আজকে তাদেরই শিষ্যরা আইন শৃঙ্খলার কথা বললে আমাদের অবাক লাগে, এখন আইন-শৃঙ্খলা আরো ভাল হলে নাকি ভাল হোত। যেটা সব সময়েই সত্য সেটা বললে ভাল লাগবে। আজকে নেতিবাচক দিকটি ছেড়ে ইতিবাচক দিকটা দেখা দরকার। কারণ, আইন-শৃঙ্খলার অবস্থা পশ্চিমবাংলায় অন্যান্য রাজ্য থেকে অনেক বেশী ভাল। আজকে বিদেশী শক্তি ভারতবর্ষে মাথাচাড়া দিয়ে উঠছে, আজকে নিরীহ মানুষরা বিপন্ন, এটা সবচেয়ে বড় প্রশ্ন। সেক্ষেত্রে পশ্চিমবাংলায় আমরা গর্ব করে বলতে পারি এখানে বিভিন্ন ধর্মের মানুষ বাস করে, এখানে বিভিন্ন সম্প্রদায়ের মানুষ বাস করে, এখানে বিভিন্ন জাতের মানুষ ভাই ভাই হিসাবে বাস করে। এখানে বিভিন্ন সাম্প্রদায়িক দাঙ্গা-হাঙ্গামা লাগাবার একটা চক্রান্ত বারবার হয়েছে—এটা কংগ্রেসীদের মধ্যে থেকে করানোর একটা চেষ্টা হয়েছে। কিন্তু পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার, বামফ্রন্টের সমস্ত নেতা, কর্মী এবং স্বেচ্ছাসেবক ঠিক সময়ে সেটাকে তৎপরতার সঙ্গে মোকাবিলা করেছে বলেই আজকে পশ্চিমবাংলায় সাম্প্রদায়িক সম্প্রীতি বজায় রয়েছে। মাননীয় সদস্য অম্বিকাবাবু বললেন এটা একটা ট্রাডিশান, এটার জন্য কিছু করার দরকার নেই। কিন্তু এটার জন্য একটা প্রচেষ্টা দরকার, স্বদিচ্ছা দরকার, একটা সরকারের, সমস্ত ব্যক্তির সেই স্বদিচ্ছা সেই চেষ্টা যদি থাকে এক সঙ্গে তবেই সেটা সম্ভব, আর পশ্চিমবাংলায় এটাই সম্ভব হয়েছে। গোটা দার্জিলিং-এর সমস্যা এটা কাদের দ্বারা সৃষ্টি হয়েছিল সেটা বোঝা গিয়েছিল যখন পার্লামেন্ট ইলেকশান হল, কারণ তখনই দার্জিলিংয়ে প্রার্থী নির্বাচনের সময় দেখা গিয়েছিল যে থলের বিড়াল বেরিয়ে পড়েছে। আজকে শত শত ভূমিহীন কৃষককে জমি বিলি করা হয়েছে, বর্গা রেকর্ড করা হয়েছে। কিন্তু একে কার্যকরী

করার জন্য চাই যে দৃষ্টিভঙ্গী সেটা একমাত্র সম্ভব পশ্চিমবাংলার বামফ্রন্টের দ্বারা। এবং পশ্চিমবাংলার বামফ্রন্ট গরীব দরদী ভূমিহীনদের পাশে আছে বলেই আজকে বর্গা অপারেশন সম্ভব হয়েছে। আজকে জমি উদ্ধার করা এবং সেই জমিকে খেটে-খাওয়া কৃষকদের মধ্যে বিলি করা সম্ভব হয়েছে। তার ফলশ্রুতি হিসাবে আমরা দেখতে পাচ্ছি শুধুমাত্র ভূমি সংস্কার নয় অন্যান্য টেকনোলজি চাষাবাদের জন্য যে সমস্ত প্রয়োজন মিনিকিট থেকে সারের জিনিষ সমস্তই কৃষকদের কাছে পৌছে দেওয়া সম্ভব হয়েছে। আজকে লক্ষ লক্ষ, টন টন খাদ্য শষ্য উৎপাদন বেড়েছে, আজকে আমরা ১ কোটি ২০ লক্ষ টনে পৌছেছি। এই ইতিবাচক দিকটার কথা কংগ্রেসের পক্ষ থেকে বলা হল না। অম্বিকা বাবু বললেন শিক্ষার ক্ষেত্র থেকে আমরা পিছিয়ে গিয়েছি—এটা মনে রাখা দরকার, এটা '৮১-র সেন্সাস রিপোর্ট। এটা কংগ্রেসীদের দুঃষ্কর্মের ফল, কংগ্রেসীদের অপকর্মের ফল। আমরা চ্যালেঞ্জ জানিয়ে বলতে পারি '৯১-র সেন্সাসে যখন পৌছাব তখন পশ্চিমবাংলার শিক্ষার ক্ষেত্র অনেক উপরে চলে যাবে অন্যান্য রাজ্যের তুলনায়। আমরা জানি বছরে ১ হাজার করে প্রাথমিক বিদ্যালয় এই পশ্চিমবাংলায় করা সম্ভব হয়েছে, সেই স্বদিচ্ছা আছে বলেই ১২ বছর ধরে প্রতি বছরে এক হাজারটি করে প্রাথমিক বিদ্যালয় করা সম্ভব হয়েছে। মাধ্যমিক শিক্ষার ক্ষেত্রে আমরা দেখেছি শতকরা ৭৫ জন ছাত্র বেড়েছে, তপশিলী জাতির ক্ষেত্রেও দেখেছি এই সংখ্যা বেড়েছে। আগে মধ্যস্তরের শিক্ষার জন্য যেখানে খুশি একটা করে কলেজ করে দেওয়া হোত। কিন্তু পশ্চিম বাংলার বামফ্রন্ট সরকার অত্যন্ত বৈজ্ঞানিকভাবে সিদ্ধান্ত গ্রহণ করেছে যে কোথায় কত পপুলেশান, সেখানে কত জন তপশিলী জাতি ক্ষেত্রে অনগ্রসর, কোন কোন এলাকায় কি অবস্থা, সেইসব ক্ষেত্রের একটা কমিশন করা, এবং তাদের রিপোর্ট অনুযায়ী বিল্ডিং ঠিক করে কলেজ করা এটা পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার করেছে। কোন একটা জায়গায় কাজ করতে গেলে যে ইমাজিনেশানের দরকার, কংগ্রেসীদের কালচারে সেই ইমাজিনেশান নেই। এই যে গ্রন্থাগারকে জেলার মধ্যে নিয়ে যাওয়া—এটা সরকার অনুভব করতে পারে—এবং সেই গ্রন্থকে যে পাঠকের কাছে পৌছে দেওয়া সম্ভব হয় সেটা '৭৭ সালের আগে কংগ্রেসীদের মধ্যে ধারণা ছিল না। অম্বিকা বাবু বলেছেন রাজ্যপালের ভাষণে একটা লাইনও খেলাধূলার সম্বন্ধে লেখা নেই। পশ্চিম বাংলার বামফ্রন্ট সরকারের আমলে খেলাধূলার জন্য জেলায় জেলায় স্পোর্টস কাউন্সিল করা হয়েছে তার একটা লাইনও উল্লেখ নেই এই ব্যাপারে আমিও একমত। পশ্চিমবাংলায় খেলাধূলার যে উন্নয়ণ সেই উন্নয়ণের কথা লিপিবদ্ধ করা নেই, এটা আমরা ক্ষোভের সঙ্গে লক্ষ্য করছি। অম্বিকাবাবু খেলার জগতের মানুষ। জেলায় জেলায় স্পোর্টস কাউন্সিলগুলিকে আরো বেশী করে শক্তিশালী করা দরকার। আরো বেশী এফেকটিভ করা দরকার। এই কথা বলে, ধন্যবাদসূচক প্রস্তাবকে সর্বান্তকরণে সমর্থন করে সমস্ত কটি মোশানকে বিরোধীতা করে আমার বক্তব্য শেষ করছি।

[5-35 — 5-49 P.M.]

**শ্রী শচীন হাজরা :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গত ১৫ই জানুয়ারী এই বিধানসভা ভবনে মহামান্য রাজ্যপাল মহাশয় যে ভাষণ রেখেছেন এবং তার উপর যে ধন্যবাদসূচক প্রস্তাব

উত্থাপিত হয়েছে তাকে আমি পূর্ণ সমর্থন করছি। সমর্থন করছি এই জন্য যে এই ভাষণের মধ্যে যে সমস্ত কার্যকলাপ তাঁকে যেমন করে তৈরী করে দেওয়া হয়েছে ঠিক তেমনিভাবে আগামীদিনে যে সমস্ত কর্মসূচী সেই কর্মসূচীটা আগামীদিনে রূপায়িত করতে হবে। সেজন্য তাঁকে সমর্থন জানাচ্ছি। খুব দুর্ভাগ্য যে বিরোধী দলে যাঁরা আছেন তাঁরা রাজ্যপালের ভাষণকে পুঙ্খানুপুঙ্খরূপে না পড়েই ওঁরা চিরাচরিত ভাবে শুধুমাত্র বিরোধীতা করবার জন্য তাঁরা কতকগুলি কথা বলে গেছেন। তাঁরা বলছেন যে, সাম্প্রদায়িকতা বৃদ্ধি ঘটেছে। আজকে দেখুন তো সারা ভারতবর্ষে সাম্প্রদায়িকতা, বিচ্ছিন্নতাবাদ শক্তি যে ভাবে মাথাচাড়া দিয়ে উঠেছে, পশ্চিমবাংলার বামপন্থী বামফ্রন্ট সরকার না থাকলে অন্যান্য রাজ্যের মতো পশ্চিমবাংলাতেও এই সব জিনিস হতো। কিন্তু পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার খুব সতর্কতার সাথে, খুব দৃঢ়তার সাথে সাধারণ মানুষের শান্তি বজায় রেখে সাম্প্রদায়িকতা, বিচ্ছিন্নতাবাদী শক্তিকে দমন করে খুব দৃঢ়তার পরিচয় দিয়েছেন। এই বিষয়টা যদি কংগ্রেসী বন্ধুরা স্বীকার করতেন তাহলে ভালো করতেন। এ ছাড়া ওঁরা বলছেন যে উন্নয়ণমূলক কাজকর্ম দেখতে পাননি, আজকে সারা ভারতবর্ষের দিকে দেখুন, ভারতবর্ষ স্বাধীন হয়েছে ১৯৪৭ সালে, আমরা মনে করি স্বাধীনতার পরবর্তী সময় থেকে ভারতবর্ষের যে সমস্ত কৃষিযোগ্য জমি সেই কৃষিযোগ্য জমি, যাঁরা কৃষির সাথে যুক্ত আছেন, যাঁরা কৃষির উপর জীবনযাত্রা নির্বাহ করেন, ভূমিহীন কৃষক যাঁরা আছেন তাঁদের কাছে সেই সমস্ত জমি বিলি করা হয়েছে। ভারতবর্ষের অগুন্তি কৃষক এবং ভূমিহীন মানুষের উন্নয়ণ ঘটাতে। জাতীয়সম্পদ বৃদ্ধিকরণে, জাতীয় আয় বৃদ্ধি হতো, মানুষের অর্থনৈতিক অবস্থার পরিবর্ত্তন হতো। ভারতবর্ষের কংগ্রেস সরকার তাঁরা যেমন ভারতবর্ষের যে সমস্ত উৎপাদনের উৎসগুলি নিয়ন্ত্রণ করেন ঠিক একইভাবে জমিকে কেন্দ্রীভূত করে সাধারণ খেটে খাওয়া মানুষ যাতে না পান তাঁর চেষ্টা তাঁরা করে গেছেন। কিন্তু পশ্চিমবাংলার ফ্রন্ট সরকার এই ১১ বছরের মধ্যে কিছু করে দেখিয়েছেন। ১২.৬০ লক্ষ একর কৃষিজমি খাস করা হয়েছিলো, সেই খাসযোগ্য জমি ১৮.৪৫ লক্ষ ভূমিহীন কৃষকের মধ্যে বিলিবন্টন করতে পেরেছেন। বিশেষ করে অপারেশান বর্গার মধ্যে দিয়ে ১৪.৩ লক্ষ একর বর্গাদারদের নথিভূক্ত করতে পেরেছেন। গ্রামাঞ্চলে ২.৪৭ লক্ষ দরিদ্র মানুষের খেটে খাওয়া সাধারণ মানুষের মধ্যে জমি বন্টন করে। অর্থনৈতিক জোয়ার সৃষ্টি করতে পেরেছেন। বর্গাদার অপারেশানের ক্ষেত্রে আমরা কিছু করে দেখিয়েছি। গ্রামাঞ্চলে যে সমস্ত জোতদার, জমিদার আছেন তাঁরা বেনামী করে সেই সমস্ত জমি, ফসল তাঁরা ভোগ করতেন। আমরা অপারেশান বর্গার মধ্যে দিয়ে তাঁরা যাতে সেই সমস্ত জমি উপযুক্ত ভাবে চাষবাস করতে পারেন তার ব্যবস্থা করেছি। বিভিন্ন সংস্থা থেকে, ব্যাঙ্ক থেকে, সরকারী সাহায্য নিয়ে গ্রামাঞ্চলে উন্নয়ণ ঘটানো সম্ভব হয়েছে। এটাও কংগ্রেসী বন্ধুরা দেখতে পেলেন না। কংগ্রেসী বন্ধু যাঁরা শহারাঞ্চলে আছেন তাঁদের কথা বাদ দিলে গ্রামাঞ্চলে যাঁরা আছেন তাঁরা পরিষ্কার জানেন আপনাদের পাশে যাঁরা ভূমিহীন মানুষ আছেন তাঁদের কেমন করে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সাহায্য এবং সহযোগিতা করে চলেছেন। আমরা লক্ষ্য করে দেখেছি স্বাধীনতার পরবর্তী সময়ে গোটা ভারতবর্ষে কৃষি বিপ্লব সাধন করার জন্য বিভিন্ন ধরনের পরিকল্পনা গ্রহণ

করেছিলেন। খুবই দুর্ভাগ্যের বিষয় আমাদের পশ্চিমবঙ্গে বন্যা নিয়ন্ত্রণ পরিকল্পনা গ্রহণ করা হয়েছিল। কিন্তু বন্যা নিয়ন্ত্রণ পরিকল্পনা গ্রহণ করতে গিয়ে যে ডি. ভি. সি পরিকল্পনা গ্রহণ করা হল তার যে সমস্ত কাজ করার কথা তা পরিপূর্ণ করা হল না, মাত্র অর্ধেক কাজ করা হল। খুব স্বাভাবিকভাবে পশ্চিমবঙ্গে দামোদর নদের বন্যার হাত থেকে যেখানে মানুষকে বাঁচানোর ব্যবস্থা করা, কৃষির ব্যবস্থা করা, বিদ্যুৎ শক্তির উন্নয়ণ ঘটান তা পরিপূর্ণভাবে করা হল না। আমরা লক্ষ্য করে দেখেছি দামোদর উপত্যকায় যে জল ধরা হয় সেই জলে পশ্চিমবঙ্গের কয়েকটি অংশ যেমন হুগলী, হাওড়া এবং মেদিনীপুরের ঘাটাল এই অংশগুলি প্রায় প্রত্যেকটি বছর বন্যায় ডুবে যায়। পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার ১৯৭৮ সালের অভিজ্ঞতার মধ্য দিয়ে সাধারণ মানুষের কাছে এটা বুঝিয়ে দিতে পেরেছেন যে ১৯৭৮ সালে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট না থাকলে পশ্চিমবঙ্গের অগণিত বন্যা পীড়িত মানুষের কি অবস্থা হত। কংগ্রেসীরা ভেবেছিলেন ঐ গ্রামাঞ্চলের মানুষের খাদ্যাভাবে ভিক্ষার ঝুলি হাতে নিয়ে শহরে আসবেন ভিক্ষা করতে। কিন্তু তাঁদের সেই আশায় ছাই দিয়ে পরবর্তীকালে পশ্চিমবঙ্গের সাধারণ খেটে খাওয়া মানুষেরা বামফ্রন্ট সরকারকে সমর্থন করে গেছেন। দ্বিতীয়তঃ আমরা লক্ষ্য করেছি আজকে নির্বাচনের পন্থা বলতে গিয়ে কংগ্রেসীরা বলেছেন নির্বাচনে নাকি সায়েন্টিফিক রিগিং হয়েছে। খুব দুর্ভাগ্যের বিষয় যাঁরা দীর্ঘদিন এই সরকার পরিচালনায় দায়িত্বে ছিলেন, যাঁরা বিভিন্নভাবে এই সমস্ত কাজ করেছিলেন তাঁরা আজকে পশ্চিমবঙ্গ এবং কেন্দ্র থেকে রাজ্যহারা হয়ে গিয়ে এমন একটা অবস্থায় পৌঁছে গেছেন যে দিশেহারা হয়ে গিয়ে কি বলবেন না বলবেন বুঝতে পারছেন না। তাঁরা আইন-শৃঙ্খলা ধ্বংস করার জন্য চেষ্টা করে দেখছেন। উদ্বোধনী ভাষণে বিরোধী সহকারী নেতা বলেছেন যে আমার এলাকায় নাকি এই রকম বুথ রিগিং হয়েছে। আমি তাঁর কাছে প্রশ্ন রাখি আমার এলাকায় ১ নম্বর বুথে কংগ্রেসীরা অনেক বেশী ভোট পেয়েছেন। ১২০/১২২/১২৩ নম্বর বুথে তাঁরা অনেক বেশী ভোট পেয়েছেন। যদি সায়েন্টিফিক রিগিং করা হয় তাহলে আপনারা কিভাবে শতকরা ৪১ পয়েন্ট সামথিং ভোট পেলেন? মানুষ আপনাদের আজকে বুঝতে পেরেছে। আপনারা সাধারণ মানুষের চিন্তা-ভাবনা যদি না করেন তাহলে ভারতবর্ষের কেন্দ্রীয় সরকার থেকে যেমন করে আপনাদের সরিয়ে দিয়েছে তেমনি করে ভারতবর্ষের প্রতিটি রাজ্য থেকে আপনাদের সরিয়ে দিয়ে ভারতবর্ষে এমন একটা সরকার প্রতিষ্ঠিত করবে যে সরকার খেটে খাওয়া মেহনতী মানুষের মঙ্গল সাধন করবে। আপনারা পঞ্চায়েতের কাজকর্ম সম্পর্কে কিছু দেখতে পান না। আপনারা ক্ষমতা বিকেন্দ্রীকরণের কথা বলেছিলেন। লোকসভা নির্বাচনের আগে ঘোষণা করেছিলেন যে পঞ্চায়েত, নগরপালিকা বিল পাশ করে গ্রামাঞ্চলে এবং শহরাঞ্চলের মানুষের কাছে ক্ষমতা বিকেন্দ্রীকরণ করে দেবেন। ১৯৭৮ সালে পশ্চিমবঙ্গে পঞ্চায়েত নির্বাচন হল, সেই পঞ্চায়েত নির্বাচনের মধ্য দিয়ে আমরা দেখেছি যেখানে সাধারণ খেটে খাওয়া মানুষ, ভাগ চাষী, প্রান্তিক চাষীদের কথা কোনদিন কংগ্রেসীরা গ্রহণ করেননি সেখানে আজকে সেই সমস্ত গ্রামাঞ্চলের খেটে খাওয়া মেহনতী মানুষ তপশীলী জাতি উপজাতি সমস্ত মানুষ এক জায়গায় বসে আলোচনা করে ঠিক করছেন কোন এলাকায় কোন কাজ হবে, আগে কোন কাজ করতে

হবে। পঞ্চায়েত এই দায়িত্ব পালন করছে এটা কংগ্রেসী বন্ধুরা দেখতে পান না। তাঁরা বলছেন যে ক্ষমতা বিকেন্দ্রীকরণ করব। কিন্তু তাঁরা ক্ষমতা বিকেন্দ্রীকরণের পরিবর্তে ক্ষমতাকে কেন্দ্রীকরণ করার চেষ্টা করেছেন। মানুষ তার যোগ্য জবাব লোকসভা নির্বাচনের মধ্য দিয়ে দিয়েছেন। শিক্ষার কথা ওরা রাজ্যপালের ভাষণের মধ্যে দেখতে পান নি। ১৯৭৭ সালে পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে আমরা কি দেখেছি? আমরা দেখেছি গ্রামাঞ্চলে অসংখ্য তপসিলি জাতি, উপজাতি সম্প্রদায়ের অর্থনৈতিক দিক থেকে পিছিয়ে পড়া মানুষের ছেলে মেয়েরা লেখাপড়া শেখার কোন রকম সুযোগই পেত না। বামফ্রন্ট সরকার আসার পরে তাদের বিনা পয়সায় বই-পত্র ইত্যাদি সব কিছু দেওয়া হচ্ছে এবং মাধ্যমিক স্তর পর্যন্ত তাদের বেতন মুকুব করার ব্যবস্থা করা হয়েছে আমরা এ'ও লক্ষ্য করে দেখেছি স্বাধীনতার পরবর্তী সময়ে যাদের বাড়ীর একটি ছেলেও লেখাপড়া শিখতে পারেনি, সে সমস্ত নিরক্ষর বাড়ীর ছেলে মেয়েরা বিদ্যালয়ে আসছে আজকে তারা লেখাপড়া শিখছে। আজকে তারা'ও যোগ্যতা সম্পন্ন হয়ে উঠেছে এবং বিভিন্ন প্রতিযোগিতার মধ্য দিয়ে নিজেদের প্রতিভা স্ফুরণ করবার চেষ্টা করছে। এই সম্পর্কে তো কংগ্রেস বামফ্রন্ট সরকারের তো একটু'ও প্রশংসা করলেন না! বিগত দিনেও সমবায় ছিল—কিন্তু সেই সমবায় থেকে গ্রামাঞ্চলের মাথাওয়ালা, মাতব্বর ধনী কৃষকরাই ঋণ পেত, কো-অপারেটিভ থেকে বিভিন্ন রকমের সাহায্য পেত। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পরে আমরা দেখেছি যে, গ্রামাঞ্চলের প্রান্তিক, ক্ষুদ্র, মাঝারি চাষীদের কো-অপারেটিভ থেকে ঋণ দেওয়া হচ্ছে, সাহায্য করা হচ্ছে পরবর্তী সময়ে যাতে তারা আরো বেশী ঋণ পেতে পারে সেইজন্য ব্যবস্থা করা হয়েছে এবং আজকে তারা সময় মত ঋণ শোধ করতে'ও এগিয়ে আসছে তাই আমরা দেখছি সঞ্চয়ের ক্ষেত্রে আজকে ৩০/৬/৮৯ তারিখের মধ্যে ৩২৫ কোটি টাকা সঞ্চয় করা সম্ভব হয়েছে এবং ৩০/৬/৯০ তারিখের মধ্যে এটা বেড়ে ৪২৫ কোটি টাকার মত হবে বলে আমরা আশা করছি এই সমস্ত বিষয়গুলি রাজ্যপালের ভাষণের মধ্যে আছে বলে আমরা লক্ষ্য করে দেখেছি তাই এই ভাষণের উপর যে ধন্যবাদ সূচক প্রস্তাব এসেছে সেই প্রস্তাবকে সমর্থন জানিয়ে আমি আমার বক্তব্য শেষ করছি।

## ADJOURNMENT

The House was then adjourned at 5.48 pm. till 1.00 pm. on Wednesday, the 24th January, 1990 at the Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta on Wednesday, the 24th January, 1990 at 1.00 p.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 11 Ministers, 6 Ministers of State and 195 Members.

[1-00 — 1-10 P.M.]

**Starred Questions**
**(for which oral answers were given)**

**কংসাবতী স্পিনিং মিল**

*১৮। (অনুমোদিত প্রশ্ন নং *১২।) **শ্রীঅমিয় পাত্র ঃ** গত ৮ই মার্চ, ১৯৮৯ তারিখে প্রকাশিত তারকিত প্রশ্ন নং *৬২ (অনুমোদিত প্রশ্ন নং *১১০৫)ঃ-এর উত্তর উল্লেখপূর্বক কুটির ও ক্ষুদ্রায়তন শিল্প বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) বাঁকুড়া জেলায় কংসাবতী স্পিনিং মিলটির নির্মাণ কাজ বর্তমানে কি অবস্থায় আছে; এবং

(খ) কবে নাগাদ উহার উৎপাদনের কাজ শুরু হবে বলে আশা করা যায়?

**শ্রী অচিন্ত কৃষ্ণ রায় ঃ**

(ক) নির্মাণ কাজ প্রায় সমাপ্তির পথে। কারখানার প্রধান গৃহ, অফিসগৃহ, কর্মীদের আবাসন, পাইপ লাইনের মাধ্যমে নিয়মিত জল সরবরাহ প্রভৃতি কাজ প্রায় সম্পূর্ণ।

(খ) ১৯৯০ -এর জুন মাস নাগাদ পরীক্ষামূলক উৎপাদন শুরু হবে বলে আশা করা যায়।

**শ্রী অমিয় পাত্র ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, এই কংসাবতী স্পিনিং মিল কাজ শুরু করলে পর কি কি ধরনের সুতো আপনারা তৈরী করবেন— সে সম্পর্কে আপনাদের কোন লক্ষ্যমাত্রা আছে কি?

**শ্রী অচিন্তকৃষ্ণ রায় ঃ** আমাদের এই স্পিনিং মিলে মূলতঃ যে তাঁতশিল্প সেই তাঁতশিল্পের জন্য সুতো উৎপাদন করা হবে। ঐ মোটা কাপড়ের জন্য এখানে উৎপাদন হবে আর হোসিয়ারির জন্য টুইসটেড সুতো তৈরী করা হবে।

**শ্রী অমিয় পাত্র ঃ** এই কংসাবতী মিলটির নির্মাণ কার্য চলাকালীন সেখানে একটি ভয়াবহ দুর্ঘটনা ঘটেছিল— এ সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয় অবহিত আছেন কিনা এবং থাকলে কি ব্যবস্থা গ্রহণ করেছেন জানাবেন কি?

**শ্রী অচিন্ত কৃষ্ণ রায় ঃ** ভয়াবহ কিছু নয়, একটা দুর্ঘটনা ঘটেছিল এবং তাতে একজন কনট্রাকটরের অধীন সাব কনট্রাকটরের একজন শ্রমিক সেখানে মারা যায়। তার নাম হচ্ছে যোগী জানা। তার স্ত্রীকে সেই কনট্রাকটর কাজ দিয়েছেন এবং তার পরিবারকে ৪৫ হাজার ৫৪৫ টাকা ৭৬ পয়সা ক্ষতিপুরণ বা কমপেনসেসান দেওয়া হয়েছে।

**শ্রী অম্বিকা ব্যানার্জী ঃ** আমরা জানি যে বহু স্পিনিং মিলের অনেক ছাঁটাই কর্মচারী আছেন। আমার প্রশ্ন, এই স্পিনিং মিলটি চালু হলে কত লোকের চাকরির সম্ভাবনা আছে এবং পুরোপুরি যখন চলবে তখন স্কিলড লোক যাদের অন্য জায়গা থেকে চাকরি চলে গিয়েছে তাদের ওখানে নেওয়ার সম্ভাবনা আছে কি?

**শ্রী অচিন্ত কৃষ্ণ রায় ঃ** এখানে যে নিয়োগ পদ্ধতি তাতে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের মাধ্যমে নেওয়া হবে—স্কিলড এবং আনস্কিলড। তিনশোর উপর লোককে সেখানে নেওয়া হবে। এরমধ্যে কিছু স্কিলড এবং কিছু আনস্কিলড। এটা কো-অপারেটিভ মিল, এদের বাই ল্য'তে আছে যে যারা শেয়ারহোলডার উইভার তাদের একটা অংশকে তারমধ্যে নিতে হবে।

**শ্রী সুমন্ত কুমার হীরা ঃ** আপনি বলেছেন যে এখানে টুইসটেড সুতো তৈরী হবে। মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, বর্তমানে আমরা এর যোগান কোথা থেকে পাচ্ছি?

**শ্রী অচিন্ত কৃষ্ণ রায় ঃ** দুঃখের বিষয় আমাদের সরকারী স্পিনিং মিলে হোসিয়ারীর সুতো উৎপাদন হয় না। আমাদের দুটো মিলের পরিকল্পনা আছে। একটা মেদিনীপুরে, আর একটা কংসাবতী স্পিনিং মিল। এই দুটোতে সরকারই উৎপাদন করবে। আর কিছু উড়িষ্যার প্রাইভেট মিল থেকে আনা হবে।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন কংসাবতী স্পিনিং মিল সংস্থাপন করতে এপর্যন্ত ক্যাপিটাল এক্সপেন্ডিচার কত হচ্ছে?

**শ্রী অচিন্ত কৃষ্ণ রায় ঃ** এ পর্যন্ত আমাদের পশ্চিম বঙ্গ সরকারের পক্ষ থেকে ২ কোটি ৮১ লক্ষ টাকা দিয়েছি। কিন্তু মূল যেটা স্কীম আছে সেটাতে খরচ হবে ১১ কোটি ৪০ লক্ষ টাকা। এই ১১ কোটি ৪০ লক্ষ টাকার মধ্যে আমরা এ পর্যন্ত দিয়েছি ২ কোটি ৮১ লক্ষ টাকা। নির্মাণ কার্য চলছে।

**ডাঃ মানস ভূইঞ্যা ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন, আপনি যে কথা বললেন যে মেদিনীপুরে একটা স্পিনিং মিল হবে, আর একটা কংসাবতী স্পিনিং মিল। এই দুটো মিলে নিয়োগের ক্ষেত্রে - স্কিলড এবং আনস্কিলড যে সমস্ত শ্রমিক নিয়োগ হবেন তারা কি সম্পূর্ণভাবে এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ থেকে নিযুক্ত হবেন না অন্য কোন পদ্ধতিতে হবেন?

**শ্রী অচিন্ত কৃষ্ণ রায় ঃ** আমরা অন্য কোন পদ্ধতির কথা বলছি না। ১৯৭৭ সালে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার আসার পরে তারা যে পদ্ধতি নিয়েছেন সেই পদ্ধতিতে নিয়োগ

হবে। আমি আগেও বলেছি যে ওখানকার বাই ল্য'তে এটা বলা আছে যে শেয়ার হোলডার ল্য। এবং উইভারদের একটা অংশকে — এই স্পিনিং মিল প্রজেক্ট রিপোর্টে এটা বলা আছে — ইন্টারভিউ করা হবে সিলেক্ট করার সময়।

**শ্রী সুভাষ বোস :** মাননীয় মন্ত্রী মহাশয় কি জানাবেন এই যে সরকারী উদ্যোগ নেওয়া হয়েছে, ১৯৭৭ সালের আগে এমপ্লয়মেন্ট একচেঞ্জ থেকে নিয়োগ হয়েছে কিনা এবং কেন্দ্রীয় সরকার কোন টাকা এই মিলের জন্য ধার্য করেছেন কিনা বা আপনারা চেয়েছেন কি না?

**শ্রী অচিন্ত কৃষ্ণ রায় :** ১৯৭৭ সালের আগে যে নিয়োগ পদ্ধতি ছিল তাতে সিগারেটের প্যাকেটের উপরে লিখে নিয়োগ হত। এখন আর সেই পদ্ধতি নেই। আর কেন্দ্রীয় সরকারের এখানে কোন টাকা বরাদ্দ নেই। তবে এই স্কীমে যে ১১ কোটি ৪০ লক্ষ টাকা প্রয়োজন তা আমরা কিছুটা ব্যাঙ্ক লোনের মাধ্যমে সংগ্রহ করবো এবং এই বাবদে ৪ কোটি ৮০ লক্ষ টাকা আমরা আই. ডি. বি. আই থেকে নেব।

### মুর্শিদাবাদ জেলার আখেরিগঞ্জ গ্রামের ভাঙ্গনরোধ

***১৯। (অনুমোদিত প্রশ্ন নং *৩২।) শ্রীতোয়াব আলি :** সেচ ও জলপথ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার ভগবানগোলা থানার অন্তর্গত আখেরিগঞ্জ গ্রামটি গঙ্গার ভাঙ্গনে ক্ষতিগ্রস্ত ; এবং

(খ) সত্য হইলে, ভাঙ্গন রোধের জন্য সরকার কর্তৃক কোন ব্যবস্থা গ্রহণ করা হইয়াছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :**

(ক) হ্যাঁ

(খ) ১৯৮৯ সালে বর্ষার পূর্বে আখেরীগঞ্জের ভাঙ্গনরোধের জন্য ৫৬ রাস্তার ধারে ৩৩ মিটার দীর্ঘ সাগর এবং সংলগ্ন ১২৩ মিটার বোল্ডার চিপিং এর কাজ করা হয়। পরে বর্ষার সময় ভাঙ্গনের প্রকোপ বৃদ্ধি পাওয়ায় জরুরী ভিত্তিতে আর কিছু কাজ করা হয়। এর ফলে, ভাঙ্গনরোধ সম্পূর্ণ রূপে সমাপ্ত না হ'লেও ভাঙ্গনরোধ কমানো সম্ভব হয়। বর্তমানে আখেরীগঞ্জের ভাঙ্গনরোধের অন্যরকম পর্যায়ে ৩ কোটি ৪৬ লক্ষ টাকা ব্যায়ে একটি প্রকল্প রচনা করা হয়েছে এবং উহার প্রশাসনিক অনুমোদনের ব্যাপারে ব্যবস্থা নেওয়া হচ্ছে। দ্বিতীয় পর্যায়ে ওপর একটি প্রকল্প রচনা করা হচ্ছে।

[1-10 — 1-20 P.M.]

**শ্রী তোয়াব আলি :** এই যে আখেরিগঞ্জের ভাঙনের কথা বললেন যে তৃতীয় পর্যায়ের

যে কাজ হয়েছে, এলাকার মানুষের অভিযোগ এই দ্বিতীয় পর্যায়ের কাজ না করে দু একজন অফিসারের যোগসাজসে বিল কমপ্লিট হয়েছে এবং বিল পেমেন্ট হয়েছে, এই রকম কোন অভিযোগ আছে কী না?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** মাননীয় সদস্যদের জানা উচিত আখেরিগঞ্জের ভাঙনের ব্যাপকতা, অন্য এলাকার গঙ্গার ভাঙনের থেকে বেশী। মাননীয় সদস্য নিশ্চয়ই জানেন আখেরিগঞ্জের এমব্যাংকমেন্টের স্টিফনেস অন্য এলাকার চেয়ে এ্যাবনর্মাল স্টিফনেস। উপরন্তু ওখানকার ভেলোসিটি অব কারেন্ট, জলের তীব্র গতিবেগ অন্যান্য জায়গার তুলনায় বেশী থাকায় ওখানে প্যালিয়েটেড মেজার নেওয়া দরকার। ওখানে বেডবার, বোলডার পিচিং, বোলডার বাইনডিং আট দশ কিলো মিটার এলাকা জুড়ে না করলে আখেরিগঞ্জের ভাঙন রোধ করা সম্ভব নয়। এই কারণে যে অভিযোগ আনলেন, এইগুলো ঠিক নয়।

**শ্রী তোয়াব আলি :** আখেরিগঞ্জে এই যে ব্যাপক ভাঙন হয়েছে এর ফলে কত সম্পত্তি নষ্ট হয়েছে এবং কত মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছে এবং তাদের পুনর্বাসনের ব্যবস্থা করছেন কী?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** পুনর্বাসনের ব্যাপারটা সেচ দপ্তর করে না, এটা রিলিফ দপ্তর এবং ওখানকার জেলা শাসক বিষয়টা দেখেন। তবে আখেরিগঞ্জের ভাঙনের ফলে যে হাজার হাজার মানুষ গৃহচ্যুত হয়েছে, হাজার হাজার মানুষের সম্পত্তি নষ্ট হয়েছে, তাদের ক্ষতিপূরণ দেওয়া উচিত, আপনার সঙ্গে আমি একমত।

**শ্রী মান্নান হোসেন :** আমরা লক্ষ্য করছি ভাঙন রোধ করার জন্য যে সময়ে কাজ করা দরকার, সেই সময় কেন কাজ হচ্ছে না?

**মিঃ স্পীকার :** নট এ্যালায়েড, এইভাবে কোশ্চেন হয় না।

**শ্রী আতাহার রহমন :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কী, এই কাজ করা সম্ভব এখনও পর্যন্ত, এই সময়ে কাজ না করে, কাজ বর্ষার সময় হয় কেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** কাজটা যেভাবে বিভিন্ন দফতরের সঙ্গে যুক্ত - স্বাভাবিক ভাবে আপনারা জানেন, ভাঙন প্রতিরোধের ব্যাপারে আমরা রাজ্য সরকারের উপর সম্পূর্ণ নির্ভরশীল নই, আমি এই সম্পর্কে কলিং এ্যাটেনশনের ওপর একটা উত্তর আজকে দেবো। অন্তত কয়েক কোটি টাকা লাগবে এই ভাঙন রোধ করতে। পশ্চিমবঙ্গ সরকার সেখানে মাত্র ৬০ লক্ষ টাকা খরচ করে কিছু কাজ করতে পেরেছে একটা ফেজে। এই ভাঙন রোধের ব্যাপারে গঙ্গা ফ্লাড কনট্রোল কমিশন এবং প্ল্যানিং কমিশনের উপর আমরা নির্ভরশীল। সুতরাং ইচ্ছা করলেই কাজ শুরু করে দিতে পারি না।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় মন্ত্রী মহোদয়, এই বিধানসভায় মেনসন আওয়ারে যে অভিযোগ উত্থাপিত হয়েছে — আখেরিগঞ্জের বিস্তীর্ণ অঞ্চল পদ্মার গর্ভে চলে গেছে, ব্যাপক অংশের মানুষ ক্ষতিগ্রস্ত হয়েছে - যারা প্রতিষ্ঠিত কন্ট্রাকটর নয়, তাদের দিয়েই কাজ করান হচ্ছে।

**মিঃ স্পীকার ঃ** প্রশ্ন হ'ল না। অভিযোগ উঠেছে, মানে কি? That cannot be a question. I disallow

**শ্রী অমর ব্যানার্জী ঃ** মাননীয় মন্ত্রী মহোদয়, আপনি নিশ্চয়ই অবগত আছেন যে বিভিন্ন জায়গায় গঙ্গার ভাঙন হচ্ছে। আমাদের উলুবেড়িয়াতেও হয়েছে। আগামী দিনে শুনব ডায়মণ্ড-হার্বারের বিশাল জায়গা নিয়ে গঙ্গার ভাঙন সৃষ্টি হয়েছে, কেন না ওখানেও ধস নামছে বলে আমরা খবর পাচ্ছি। এই সব ভাঙন প্রতিরোধের কাজে খুব এফিসিয়েন্ট, 'এ' থেকে 'ডি' ক্যাটাগরির যারা কন্ট্রাক্টর, যাদের অভিজ্ঞতা খুব বেশী আছে তাদের দিয়ে কাজ করান হচ্ছে কি, তাদের পরামর্শ নেওয়া হচ্ছে কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** সব কাজই ঠিকাদারদের ওপর নির্ভর করে করা হচ্ছে না। মাননীয় সদস্য নিশ্চয়ই জানেন উলুবেড়িয়ার ভাঙনের ব্যাপারে আমরা ডঃ রাম বল্লভ চক্রবর্তীর নেতৃত্বে একটা কমিটি করে দিয়েছি এবং তাঁদের পরামর্শ মতই আমরা কাজ করছি। আখেরিগঞ্জেও উচ্চ পর্যায়ের একটা কমিটি গঠন করা হয়েছে।

**শ্রী কামাখ্যানন্দন দাসমহাপাত্র ঃ** স্যার, মাননীয় মন্ত্রী মহাশয় বললেন, - গঙ্গার ভাঙনের ব্যাপকতা এবং গভীরতা বিচার করে তা প্রতিরোধ করার ক্ষমতা একা রাজ্য সরকারের নেই, এক্ষেত্রে কেন্দ্রীয় সরকারেরও সহযোগিতা করা উচিত। তিনি ঠিকই বলেছেন। এখন তিনি বলবেন কি, গত বাজেট অধিবেশনে এই বিধানসভা থেকে একটা সর্বদলীয় প্রতিনিধি দল সর্ব-সম্মত প্রস্তাবের পরিপ্রেক্ষিতে কেন্দ্রীয় সরকারের সঙ্গে মিট করার জন্য গঠন করা হয়েছিল। কিন্তু আমরা শুনেছিলাম রাজীব সরকার সেই প্রতিনিধি দলের সঙ্গে মিট করতে চান নি। এখন কেন্দ্রে নতুন মিত্র সরকার এসেছেন, তাঁদের সঙ্গে নতুন করে আলোচনা করার জন্য আপনি কোন উদ্যোগ গ্রহণ করেছেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** এবিষয়ে একটা সুসংবাদ আপনাদের সামনে আমি পরিবেশন করতে চাইছি। ইতিপূর্বে কেন্দ্রে রাজীব গান্ধীর নেতৃত্বে যে সরকার ছিল সেই সরকারের সঙ্গে এবিষয়ে আলোচনা করার জন্য আমরা বার বার চেষ্টা চালিয়ে বিফল হয়েছি। এই বিধানসভা থেকে সর্বসম্মত প্রস্তাব গ্রহণ করেও তাঁদের সঙ্গে আলোচনা করা সম্ভব হয় নি। ইতিমধ্যে লোকসভা নির্বাচন হয়ে গেছে এবং কেন্দ্রে একটি নতুন সরকার গঠিত হয়েছে। গত ৬ দিন আগে বর্তমান কেন্দ্রীয় সরকারের জল-সম্পদ দপ্তরের রাষ্ট্রমন্ত্রী শ্রীমনুভাই কোঠারীয়ার সঙ্গে আমার সাক্ষাৎ হয়েছে এবং তাঁর সঙ্গে বিস্তারিত কথা হয়েছে। তিনি মার্চ মাসের শেষভাগে আমাদের মুখ্যমন্ত্রী, সেচমন্ত্রী এবং সর্বদলীয় কমিটির সদস্যদের নিয়ে গোটা ভাঙ্গন এলাকা ঘুরে দেখবেন তারপর আমাদের সঙ্গে আলোচনার জন্য বসবেন।

**শ্রী আবুল হাসনাত খান ঃ** আমরা জানতে পারলাম রাজ্য সরকার ৬০ লক্ষ টাকা পর্যন্ত খরচ করতে পারেন এবং ৬০ লক্ষ টাকা পর্যন্ত খরচ করার জন্য জি এফ সি সি'র কোন অনুমোদনের দরকার হয় না। কিন্তু তাদের অনুমোদন ছাড়া ৬০ লক্ষ টাকার বেশী খরচ করা যায় না। কিন্তু বর্তমানে সমস্ত জিনিসেরই দাম বেড়ে গেছে, এই অবস্থায় ঐ ৬০ লক্ষ টাকার সীমাটা বাড়াবার জন্য আপনি কি কোন উদ্যোগ গ্রহণ করেছেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় ঃ** ৩১শে জানুয়ারী জি. এফ. সি. সি'র সঙ্গে আমাদের মিটিং হয়েছে, সেখানে আমরা রাজ্য সরকারের পক্ষ থেকে ঐ প্রস্তাব রেখেছি। আশা করছি উর্ধ্ব সিলিংটা বৃদ্ধি করা হবে।

**শিক্ষক, অশিক্ষক ও পুর কর্মচারীদের জন্য তৃতীয় বেতন কমিশনের সুপারিশ কার্যকর**

*২০। (অনুমোদিত প্রশ্ন নং *৫৪।) **শ্রীসুব্রত মুখার্জী ঃ** অর্থ বিভাগের মন্ত্রী মহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, তৃতীয় বেতন কমিশনে শিক্ষক, অশিক্ষক ও পুর কর্মচারীদের সংশোধিত বেতন হার কার্যকর হচ্ছে না ; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, উহার কারণ কি?

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রীসৌগত রায় ঃ** স্যার, মাননীয় অর্থমন্ত্রী জানাবেন কি যে, তৃতীয় পে কমিশনের ব্যাপারে সরকারের যে সিদ্ধান্ত উনি সম্প্রতি ঘোষণা করেছেন, সেই তৃতীয় পে কমিশনের রিপোর্ট অনুযায়ী শিক্ষক, অশিক্ষক এবং পৌর কর্মচারীদের ক্ষেত্রে কি সিদ্ধান্ত গ্রহণ করা হচ্ছে?

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আপনার মাধ্যমে আমি মাননীয় সদস্যকে জানাতে চাই যে, এই মাসের মধ্যেই তাঁদের সম্বন্ধে আমরা আমাদের সিদ্ধান্ত ঘোষণা করব।

[1-20 — 1-30 P.M.]

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অর্থমন্ত্রী মহাশয় ঘোষণা করবেন বলেছেন এইজন্যে আমি আনন্দিত। কিন্তু শিক্ষক, অশিক্ষক এবং পুর কর্মচারীদের আশঙ্কা হচ্ছে ...

**মিঃ স্পীকার ঃ** হল না, আশঙ্কা নিয়ে প্রশ্ন হয় না, পুট ইওর কোশ্চেন।

**শ্রী সৌগত রায় ঃ** মাননীয় অর্থমন্ত্রী মহাশয় দয়া করে এই বিধানসভাকে আশ্বস্ত করবেন কি, রাজ্যসরকারী কর্মচারীদের ক্ষেত্রে যে বেতন হার উনি চালু করেছেন তার কোনরকম কাট-ছাঁট না করে শিক্ষক, অশিক্ষক এবং পুরকর্মচারীদের বেলায় করবেন কি?

**মিঃ স্পীকার ঃ** না, হল না, This is only information— I am sorry. This is not in order.

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অর্থমন্ত্রী মহাশয় এই সভায় ঘোষণা করলেন এই আর্থিক বছরের মধ্যেই সমস্ত কর্মচারীদের পে-প্যাকেট পৌঁছে দেবেন। এই মাসে যদি রোপা রুলস ঘোষণা করেন তাহলে এই আর্থিক বছরের মধ্যে শিক্ষক, অশিক্ষক এবং অন্যান্য কর্মচারীরা এই মার্চ মাসের মধ্যে পে-প্যাকেট পেয়ে যাবেন কি?

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত ঃ** এই মাসের মধ্যে ঘোষণা করা মানে হচ্ছে, এই আয় যে কয়েকদিন বাকি আছে এবং পরে। আপনি জানেন, শিক্ষা দপ্তর রুল সঙ্গে সঙ্গে বলে দেন শিক্ষকদের যে মাসের যে বিল যেভাবে তৈরী হয়। আমাদের সরকারী কর্মচারীদের ক্ষেত্রে দেখলাম ১২ তারিখে গেজেট নোটিফিকেশন-এর পর এই মাসের অর্থাৎ যে মাসে দাঁড়িয়ে আছি এই মাসের ক্ষেত্রে কিছু সংখ্যক কর্মচারী অপসন জানিয়ে পে বিলে অর্ন্তভুক্ত করেছে। এই ফেব্রুয়ারী মাসে যে বিল হবে যদি এই মাসের মধ্যে জানতে পারে এবং সকলের সহযোগিতা পায় তাহলে আমি আশা করছি, অনেক ক্ষেত্রে করা সম্ভব হবে, হয়তো প্রত্যেক ক্ষেত্রে সম্ভব হতে পারে।

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি, তৃতীয় পে-কমিশনে সরকারী কর্মচারীদের সঙ্গে শিক্ষক, অশিক্ষক এবং পুর কর্মচারীদের সংশোধীত বেতন হার কার্যকরী হবে কি?

**মিঃ স্পীকার ঃ** উনি আগেই বলেছেন ঘোষণা হবে। সুতরাং এটা হয় না।

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাইবেন কি, ১৯৭৭ সালের আগে পে-কমিশনে অর্ন্তভুক্ত শিক্ষক, অশিক্ষক এবং পুর কর্মচারীরা ছিল কিনা এবং কতদিন অন্তর রিপোর্ট বেরুতো?

**মিঃ স্পীকার ঃ** না, না এটা হবে না.। নট্ নেসেসারী।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে বলবেন কি, এর আগে যখন যেমন মহার্ঘভাতা ইত্যাদির ব্যাপার ঘোষণা করা হতো তখন সরকারী কর্মচারীদের সঙ্গে শিক্ষক, অশিক্ষক এবং পৌর কর্মচারীদের একসঙ্গে ঘোষণা করা হতো। এবারে দেখলাম, খালি সরকারী কর্মচারীদের ক্ষেত্রে ঘোষিত হল। আমার প্রশ্ন হচ্ছে, এবারে তারতম্য হল কেন? একসঙ্গে ঘোষণা করা হল না কেন?

**ডঃ অসীম কুমার দাশগুপ্ত ঃ** মাননীয় স্পীকার মহাশয়, দ্বিতীয় পে- কমিশনের ইতিহাস আমার জানা আছে। সেবার বেতন কমিশনের ক্ষেত্রে যে ঘোষণা করা হয়েছিল তাতে সরকারী কর্মচারীদের সঙ্গে শিক্ষক, অশিক্ষক এবং অন্যান্য কর্মচারীদের একসঙ্গে ঘোষণা করা হয়নি। মাঝে একটা তফাত ছিল। আজকে আমি আপনাদের কাছে এইটুকু আশ্বস্ত করতে চাই, যদিও ঘোষণা হবে তাই এটা বলা স্বাভাবিক যেহেতু মাননীয় সদস্য অশোকবাবু বললেন, প্রতি স্তরে শিক্ষক, অশিক্ষক, পুর কর্মচারী, পঞ্চায়েত কর্মী, ডিষ্ট্রিক্ট স্কুল বোর্ডের সাথে যারা যুক্ত আছে এঁদের ডেট অফ্ এফেক্‌ট সরকারী কর্মচারীদের ক্ষেত্রে যা ঠিক তাই হবে। (২) ফিকসেসনের ব্যাপারে সরকারী কর্মচারীদের যা দেওয়া হবে, (৩) এ বছর যে অর্থ ধরা আছে সরকারী কর্মচারীদের জন্য অন্যান্য ক্ষেত্রে শিক্ষক এবং অশিক্ষক কর্মচারীদের জন্যও তাই ধরা আছে।

আমি আবার বলছি এ মাসে ঘোষণার মানে হচ্ছে - সরকারী কর্মচারীদের সর্বস্তরের সহযোগিতা আমরা পাচ্ছি— সেই রকম সর্বস্তরের সহযোগিতা পেলে নিশ্চয়ই ফেব্রুয়ারী মাসের মাহুলি বিলের অন্তর্ভুক্ত করা সম্ভব হবে।

**মুর্শিদাবাদ জেলায় মদনপুর এলাকার ভৈরব নদীর ভাঙন রোধ**

***২১। (অনুমোদিত প্রশ্ন নং *৬৪।) শ্রীমোজাম্মেল হক :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার বহরমপুর অন্তর্গত থানার মদনপুর এলাকাটিকে ভৈরব নদীর ভাঙন হইতে রক্ষা করিবার জন্য সরকার পরিকল্পনা গ্রহণ করিয়াছেন ; এবং

(খ) সত্য হইলে, কতদিনের মধ্যে কাজটি সম্পন্ন হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :**

(ক) হ্যাঁ

(খ) ডিসেম্বর ১৯৮৯ সালে স্কীমটি কারিগরী অনুমোদন লাভ করিয়াছে। স্কীমটি প্রশাসনিক অনুমোদন ও প্রয়োজনীয় অর্থ পাইলেই কাজ আরম্ভ হইবে।

**শ্রী মোজাম্মেল হক :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি - ভৈরব নদীর যে সমস্ত ভাঙনের সৃষ্টি হয়েছে তাতে আর কোথাও এই ধরনের স্কীম গ্রহণ করা হয়েছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** অনেকগুলি স্কীম টেকনিক্যাল এ্যাডভাইসরী কমিটিতে আছে, আমরা খুব শীঘ্র কাজ শুরু করে দেব।

**শ্রী প্রভঞ্জন কুমার মণ্ডল :** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি — আপনাদের অ্যাডমিনিস্ট্রেটিভ এ্যাপ্রুভ্যালে বহু স্কীম টেকনিক্যাল এ্যাডভাইসরী কমিটিতে পাশ হয়ে যাবার পরও খুব দেরী হয়, এই সময়টা সরলীকরণ করার কোন ব্যবস্থা গ্রহণ করেছেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** আপনার কথা খুবই সত্য। টেকনিক্যাল এ্যাডভাইসরী কমিটিতে পাশ হওয়ার পর এ্যাডমিনিস্ট্রেটিভ এ্যাপ্রুভ্যালের কথা আসে, এবং ওখানে খুবই দেরী হয়, এই সময়টা সরলীকরণ করার চেষ্টা করছি।

**শ্রী আতাহার রহমান :** ভৈরব নদীর উৎসমুখ বন্ধ হতে চলেছে। সেজন্য কোন ব্যবস্থা গ্রহণ করা হবে কিনা মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কি?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** ভৈরব নদীর উৎসমুখ বন্ধ হতে চলেছে এবং বন্ধ হয়ে গেলে মুর্শিদাবাদ জেলার কয়েকটি থানা ক্ষতিগ্রস্থ হবে। সেই কারণে বিধানসভার এই শর্ট অধিবেশন শেষ হলে আমি নিজে, চীফ ইঞ্জিনীয়ার এবং সংশ্লিষ্ট বিধানসভার সদস্যদের নিয়ে সেখানে যাব এবং সেখানে আলোচনার পর কাজ স্থির করব।

## মুর্শিদাবাদ জেলায় নিধিনগর এলাকার ভৈরব নদীর ভাঙন রোধ

*২২। (অনুমোদিত প্রশ্ন নং *৬৫।) **শ্রীমোজাম্মেল হক :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার বহরমপুর থানার নিধিনগর এলাকাটিকে ভৈরব নদীর ভাঙন হইতে রক্ষা করিবার জন্য সরকার পরিকল্পনা গ্রহণ করিয়াছেন ; এবং

(খ) সত্য হইলে, কাজটি কবে নাগাদ আরম্ভ হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :**

(ক) হ্যাঁ

(খ) নভেম্বর ১৯৮৮ সালে স্কীমটি কারিগরী অনুমোদন লাভ করিয়াছে। স্কীমটি প্রশাসনিক অনুমোদন ও প্রয়োজনীয় অর্থ পাইলেই কাজ আরম্ভ হইবে।

**শ্রী মোজাম্মেল হক :** এই যে নিধিনগরের ভাঙন প্রতিরোধের জন্য স্কীম গ্রহণ করা হয়েছে, এর দৈর্ঘ্য কত এবং কি পরিমাণ টাকা খরচ হবে মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** এর দৈর্ঘ্য হবে ২২০০ ফিট, এবং ২৪ লক্ষ ৯৩ হাজার টাকা খরচ হবে।

**শ্রী আবুল হাসানাত খান :** মাননীয় মন্ত্রী মহাশয় দয়া করে জানাবেন গঙ্গা, ভৈরব, ভাগীরথীর ভাঙন রোধের জন্য বিরাট সংখ্যক বোল্ডার পেতে রাজ্যসরকারের কোন অসুবিধা হচ্ছে কি না?

[1-30 — 1-40 P.M.]

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** বোল্ডার সংগ্রহের ব্যাপারে শুধু মুর্শিদাবাদের ক্ষেত্রেই নয়, উত্তরবঙ্গেও বড় বোল্ডার সংগ্রহের সমস্যা দেখা দিয়েছে। এই ব্যাপারে আমি এবং মুখ্যমন্ত্রী ও সংশ্লিষ্ট মন্ত্রীর সঙ্গে কথা বলেছেন। আমি দিল্লী গিয়ে সংশ্লিষ্ট মন্ত্রী এবং সেক্রেটারীর সঙ্গে কথা বলেছি। আশা করছি, আগামী দুই মাসের মধ্যে কাজ শুরু করতে পারবো।

## মুর্শিদাবাদ জেলায় ভৈরব নদীর তীরবর্তী মালোপাড়া-পদ্মনাভপুর ঘাটটির অসমাপ্ত অংশ বাঁধানো

*২৩। (অনুমোদিত প্রশ্ন নং *৬৬।) **শ্রীমোজাম্মেল হক :** সেচ ও জলপথ বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) ইহা কি সত্য যে, মুর্শিদাবাদ জেলার ভৈরব নদীর তীরে হরিহরপাড়া থানা এলাকাস্থিত মালোপাড়া-পদ্মনাভপুর ঘাটটির অসমাপ্ত অংশ বাঁধানোর জন্য সরকার সম্প্রতি পরিকল্পনা গ্রহণ করেছেন ; এবং

(খ) সত্য হইলে, কাজটি কবে নাগাদ সম্পন্ন হইবে বলিয়া আশা করা যায়?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :**

(ক) হ্যাঁ

(খ) পদ্মনাভপুর (মালোপাড়া) অঞ্চলের একটি অংশের কাজ ইতিমধ্যে শেষ হইয়া গিয়াছে। অপর অংশের কাজের স্কীমটি গত ডিসেম্বর ১৯৮৯ সালে কারিগরী অনুমোদন লাভ করিয়াছে। স্কীমটি প্রশাসনিক অনুমোদন ও প্রয়োজনীয় অর্থ পাইলেই কাজ আরম্ভ হইবে।

**শ্রী মোজাম্মেল হক :** গতবারে যে অংশের কাজ হয়েছে সেই অংশের কাজের ক্ষেত্রে কোন অর্থ আত্মসাৎ বা দুর্নীতির কোন অভিযোগ আপনার কাছে আছে কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** এই ধরনের কোন অভিযোগ আসেনি। এলে নিশ্চয়ই তদন্ত হবে।

**শ্রী আতাহার রহমান :** মাননীয় মন্ত্রী মহাশয় বললেন যে, ভৈরব নদীর উপর অনেকগুলো কাজ হবে। আমরা মোটামুটি অফিসারদের সঙ্গে যোগাযোগ রক্ষা করছি প্রশ্ন হল, গত বছর সেখানে কনট্রাক্টররা যেসব কাজ করেছেন সেই বাবদ তাঁরা সমস্ত টাকা-পয়সা পেয়ে গেছেন কিনা?

**শ্রী দেবব্রত বন্দ্যোপাধ্যায় :** সমস্ত টাকা-পয়সা এখনো দিতে পারিনি।

## Adjournment Motion

**Mr. Speaker :** To-day I have received two notices of Adjournment Motion. The first is from Sri Ambica Banerjee on the subject of alleged police firing and firing of tear-gas shells on S.F.I. supporters who went on rampage inside the Basirhat College campus and the second is from Shri Mannan Hossain on the subject of deplorable condition of Jiaganj-Azimganj Municipality in Murshidabad district.

Shri Banerjee tabled a notice on the subject of the first motion on 22.1.90 to which I refused consent. The motion is, therefore out of order.

The subject matter of the second motion may be discussed by the Member during discussion on Governor's Address. Moreover, the Member may call the attention of the concerned Minister through Calling

Attention, Mention etc. I therefore withhold my consent to the motion.

The Member may, however, read out the text of his motion as amended.

**শ্রী মান্নান হোসেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ, জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাততঃ তার কাজ মুলতুবি রাখছেন।

বিষয়টি হল, মুর্শিদাবাদ জেলার জিয়াগঞ্জ এবং আজিমগঞ্জ পৌরসভা রাজ্য সরকারের তরফ থেকে উপযুক্ত পরিমান সরকারী অনুদান না পাবার ফলে উক্ত পৌরসভার পৌরপিতা পদত্যাগ করতে বাধ্য হয়েছেন। ফলে পৌরসভা দুই মাস ধরে পরিচালকহীন। পৌরসভার আর্থিক অনুদানের জন্য কর্মচারীরা প্রায় পাঁচ মাস বেতন পাচ্ছেন না। প্রতিবাদে কর্মচারীরা প্রায় তিন মাস ধর্মঘট চালিয়ে যাচ্ছেন। শহরে জনজীবন বিপর্যস্ত হয়েছে।

## Notices of Calling Attention

**Mr. Speaker :** I have received 4 notices of Calling Attention, namely :–

| | | |
|---|---|---|
| 1. Alleged deadlock in Kandi Raj College, Murshidabad | : | Shri Mannan Hossain |
| 2. Alleged attack on Director-General of Police on the 22nd January, 1990 on Eastern Metropolitan Bypass | : | Dr. Manas Bhunia |
| 3. Alleged murder of one Shri Bhadu Naskar of Nikarighata under Canning P.S. | : | Shri Gobinda Chandra Naskar |
| 4. Erosion of banks of the major rivers of Murshidabad district (A reply of the subject of erosion of river Padma in the district of Murshidabad is due to be made to-day) | : | Shri Jayanta Kumar Biswas |

I have selected the notice of Shri Mannan Hossain on the subject of Alleged deadlock in Kandi Raj College, Murshidabad.

The Minister-in-Charge may please make a statement today, if possible or give a date.

**Shri Abdul Quiyom Molla :** স্যার, আগামীকাল তো এই সভার শেষ দিন। কি করে উত্তর দেবো?

**Mr. Speaker :** পারলে আগামীকাল দেবেন, না হলে উত্তর মেম্বারের কাছে পাঠিয়ে দেবেন।

Now, I call upon the Minister-in-Charge of Home (Police) to make a statement on the subject of reported police firing on the public at Murarai, Birbhum on 15.1.90

(Attention called by Dr. Motahar Hossain and Shri Saugata Roy on the 17th January, 1990)

**Shri Jyoti Basu :**

Mr. Speaker, Sir,

I rise to make following statement in reply to the Calling Attention Notice given by Shri Saugata Roy and Dr. Motahar Hossain on the Subject of police firing on the public at Murarai in Birbhum district on the 15th January, 1990.

2. On the 14th January, 1990, at about 5-55 P.M., some 15/20 dacoits armed with deadly weapons committed dacoity in a jewellery shop of one Biswanath Roy of Nandigram, P.S. Murarai. The dacoits fired from pipeguns injuring Biswanath Roy who succumbed to his injuries. The place of occurrence was at a short distance of about three hundred metres from the police station. The Officer-in-charge of the Murarai police station reached the place of occurrence shortly after the incident and had to face an infuriated mob. The SDPO and CI Rampurhat soon arrived at the spot and talked to the member of the public. They were able to bring the situation under control. There was a big gathering at the police station thereafter when the local people demanded immediate apprehension of the miscreants and announced a 72-hour trade bundh. The police started a case over the incident of dacoity and murder and after raids arrested 4 persons.

3. On the 15th January, 1990 there was a procession which shouted slogans against the police and asked the people to close down their shops. The vehicular and railway traffic was obstructed. At about 10.30 A.M., a crowd of about three thousand people gathered at the police station and started abusing the Officer-in-charge., The crowd become violent and attacked the police station and resorted to heavy brickbatting

on the officers and men at the police station. The mob ransacked and looted the household articles from the quarters of Sub-Inspector, barracks of Constables to and set fire to some of the rooms. One hired police jeep was set ablaze. They tried to break open the window of the police hajat. Records and official papers were damaged or destroyed. The Officer-in-charge was present in the duty room with some of his officers and men. He is reported to have ordered firing to save their lives and Government property.

In the meantime, a reinforcement of 3 Constables and 1 NVF of Paikar O.P. was coming to Murarai PS in a rickshaw van. They were attacked at the Railway level crossing. Several rounds were fired by them to disperso the mob. On approaching the police station, they fired a few more rounds and succeeded in dispersing the crowd. In all the police fired 22 rounds and one Jasim Mal sustained bullet injury and later succumbed to his injuries. In the rioting and assault 5 police personnel were in the Murarai PS and 28 persons were arrested. Senior officers visited the area and police patrols were introduced.

It appears that there was delay in the O.C. reaching the place of occurrence. Again, it appears that adequate arrangements were not made to prevent the trouble in front of the PS or to meet and persuade the people. The O.C. and three other officers have been placed under suspension pending enquiry.

**Shri Saugata Roy** : What about judicial enquiry ?

**(Noise)**

**Shri Jyoti Basu** : There will be no judicial enquiry.

**Mr. Speaker** : Now, the Minister-in-Charge of the Irrigation and Waterways Department will make a statement on the subject of the erosion of river Padma in Murshidabad district.

(Attention called by Shri Atahar Rahaman and Shri Mozammel Hoque on the 18th January, 1990)

**Shri Debabrata Bandyopadhyay** :

The river Ganga is meandering and eroding banks since time immemorial. But there has been a spent in the process since commissioning of the Barrage at Farakka throughout the 96 KM. length in Murshidabad district. On account of severity of erosion, the State Government, in 1978, constituted Ganga Erosion Committee under the

Chairmanship of Shri Pritam Singh, Chief Engineer (Floods), Central Water Commission for enquiring into the causes of erosion and to suggest remedial measures. The Committee, in its report submitted in 1980 suggested for taking up anti-erosion works amounting to Rs.198.00 crores for different reaches along the right bank of river Ganga on down-stream of Farakka Barrage in the Murshidabad district for solution of the problem. The present cost however stands at nearly Rs.400.00 crores.

Since receipt of the report of Ganga Erosion Committee. State Government have been requesting the Government of India for considerable Central Fund for taking up Ganga Anti-Erosion Works in a planned manner. But no positive response have been received. On account of limited available financial resources, State Government is attending to the erosion at the active and vital erosion points and executing works as a palliative measure for protection of towns, populous villages, roads and other vital installations.

The Akhiraganj area on the right bank of river Ganga in P.S. Bhagabangola has been under attack of erosion for the past few years. The erosion on the fields by and by approached the inhabited area. After observation of continued erosion along a length of 12 kilometre stretch, some palliative protection measures were taken up in March, 1989 at an estimated cost of nearly Rs.56.0 lakhs. The works comprised of construction of a 30 metre long bed bar and boulder pitching for a length of 120 metre which was completed in May, 1989. These works were outflanked during the first phase of flood on 28.7.1989 and erosion continued. Consequently, some emergency protection works of palliative nature were taken up during monsoon period costing Rs.60.00 lakhs to check rate of erosion. Even, these works did not last long and were damaged and washed out is September, 1989. However, it has been subsequently observed that, the aforesaid works were not completely wasled away and the remnants of the mass of works were effective in reducing the rate of erosion. The average rate of erosion in 1989 was 250 metres as against 500 metres in 1987 and 1988. Such works are taken up within the financial limit of Rs.60.00 lakhs beyond which approval of Government of India is necessary.

In order to combat erosion of river Ganga at Akhiriganj, a phased programme of anti-erosion work has been proposed. In the first phase, a scheme has been drawn up for protection works at Hanumantnagar mouza upstream of Akhiriganj at a cost of Rs.346 lakhs. The works comprised of construction of five Nos. bed bars along with boulder pitching bank protection for a length of 980 metres. The scheme, how-

ever, requires approval of Ganga Flood Control Commission and Planning Commission along with fund construction of four nos. bed bars alongwith 800 metre long boulder pitching at Paikmari and five Nos. bed bars with 980 metre long boulder pitching protection at Akhiringanj is under preparation.

[1-40 — 1-50 P.M.]

## LAYING OF REPORTS AND ACCOUNTS

*The Annual Reoprts of the West Bengal College Service Commission.*

**Abdul Quiyom Molla** : Sir, I beg to lay the Annual Reports of the West Bengal College Service Commission for the years from 1980 to 1987.

*Fourteenth Annual Report and Accounts of the West Dinajpur Spinning Mills Ltd.*

**Abdul Quiyom Molla** : Sir, I beg to lay the Fourteenth Annual Report and Accounts of the West Dinajpur Spinning Mills Ltd. for the year 1988-89.

*Twenty-Seventh Annual Report and Accounts of the Kalyani Spinning Mills Ltd.*

**Abdul Quiyom Molla** : Sir. I beg to lay the Twenty-Seventh Annual Reports and Accounts of the Kalyani Spinning Mills Ltd. for the year 1986-87.

*Fifteenth Annual Report of the West Bengal Livestock Processing Development Corporation Ltd.*

**Shri Prabhas Chandra Phodikar** : Sir, I beg to lay the Fifteenth Annual Report of the West Bengal Livestock Processing Development Corporation Ltd. for the year 1988-89.

*First and Second Annual Statement of Accounts of the West Bengal Power Development Corpòration Ltd.*

**Abdul Quiyom Molla** : Sir, I beg to lay the 1st and 2nd Annual Statement of Accounts of the West Bengal Power Development Corporation Ltd. for the years 1985-86 and 1986-87.

*Fourteenth Annual Report of the West Bengal Essential Commodities Supply Corporation Ltd.*

**Shri Nirmal Kumar Bose :** *Sir, I beg to lay the Fourteenth* Annual Report of the West Bengal Essential Commodities Supply Corporation Ltd. for the year 1987-88.

***Annual Statement of Accounts and the Audit Report there on of the West Bengal State Electricity Board.***

**Abdul Quiyom Molla :** Sir, I beg to lay the Annual Statement of Accounts and the Audit Report there on of the West Bengal State Electricity Board for the years from 1974-75 to 1987-88.

## MENTION CASES

**শ্রী সুপ্রিয় বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে কিছু দিন আগে সল্ট লেক স্টেডিয়ামে ভারতবর্ষের প্রথম আন্তর্জাতিক ক্লাব ফুটবল ট্যুরনামেন্ট হয়েছে জওহরলাল নেহেরুর জন্ম শতবার্ষিকী উপলক্ষ্যে এই খেলাতে ল্যাটিন আমেরিকা, ইউরোপ, আফ্রিকা এবং ভারতবর্ষের বিভিন্ন দল পার্টিসিপেট করেছে। এই খেলার দিন ছিল ২০ তারিখ। গত ২০ তারিখে ল্যাটিন আমেরিকার দুটি দল পার্টিসিপেট করেছে এবং সাথে সাথে সেইদিন খেলার পরে একটা সমাবেশেরও ব্যবস্থা করা হয়েছিল। অল ইন্ডিয়া ফুটবল ফেডারেশান, অলিম্পিক ক্যাপটেন এবং এশিয়ান গেমস ক্যাপটেন এবং ভারতবর্ষের খেলোয়াড়দের মধ্যে যাঁরা পদ্মশ্রী এবং অর্জুন এওয়ার্ড পেয়েছেন তাদের রিসেপশান দেওয়া হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, অনুষ্ঠানে মাননীয় রাজ্যপাল উপস্থিত ছিলেন এবং সেই অনুষ্ঠানটি পরিচালনা করছিল এস.এস.এস কর্তৃপক্ষ এবং স্পোর্টস ডিপার্টমেন্ট। সেই অনুষ্ঠানে মাননীয় ক্রীড়ামন্ত্রীর উপস্থিত থাকার কথা ছিল। কিন্তু অত্যন্ত দুঃখের বিষয় যে, যখন বিদেশীরা মাঠে উপস্থিত, যখন সারা ভারতবর্ষের নামজাদা খেলোয়াড়রা উপস্থিত একে একে করে এবং তাঁদের সম্মান জানানোর জন্য ডাকা হচ্ছে ঠিক সেই সময়ে কোন একটি কালো হাত ইলেকট্রিক সাপ্লাই বন্ধ করে দিলো — অনুষ্ঠানটি বানচাল করে দিলো। মাননীয় অধ্যক্ষ মহাশয়, সবাই আমরা দেখেছি যে, যতটুকু সময়ের জন্য রিসেপশান চলছিল ততটুকু সময়ের জন্যই আলো বন্ধ হয়ে গেল।

* * * * *

**** [Expunged as order by the chair]**

**মিঃ স্পীকার ঃ** মন্ত্রীর বিরুদ্ধে অভিযোগ আনতে গেলে নোটিশ আগে থেকে না দিলে হবে না। এটা রেকর্ডেড হবে না।

**শ্রী সুপ্রিয় বসু ঃ** আমি মন্ত্রীর বিরুদ্ধে অভিযোগ করছি না, আমি মন্ত্রী ছাড়াই ঘটনাটা বলছি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি বলতে চাই যে, মাননীয় রাজ্যপাল বিদেশীদের এবং সারা ভারতবর্ষের খেলোয়াড়দের এবং অলিম্পিক ক্যাপটেনদের যে সম্মান জানিয়েছিলেন ঠিক তখনই ইচ্ছাকৃত ভাবে কোন কালো হাত বিদ্যুৎ বন্ধ করে দিল, মাইক বন্ধ করে দিল। এতে

সমস্ত দেশের অপমান, সমস্ত জাতির অপমান, বাঙালীদের অপমান এবং ভারতবর্ষের খেলোয়াড়দের অপমান করেছে। এর বিরুদ্ধে বিচার-বিভাগীয় তদন্ত করা হোক এবং যারা অন্যায় করেছে তাদের শাস্তি দেবার ব্যবস্থা করা হোক।

**শ্রী মোজাম্মেল হক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল মুর্শিদাবাদ জেলার হরিহরপুরে নওদা থানায় সমস্ত এলাকার জন্য একটি মাত্র সাবসিডিয়ারী হেলথ সেন্টার রয়েছে। সেখানে বিগত আড়াই ৩ বছর ধরে কোন চিকিৎসক নেই। অবিলম্বে সেখানে একজন চিকিৎসক দেওয়ার কথা ছিল কিন্তু আজ অবধি তার কোন উল্লেখ নেই। এই স্বাস্থ্য কেন্দ্রটির থেকে পি. এইচ. সি. নিয়ে যেতে গেলে বহরমপুর, বেলডাঙ্গা কিংবা আমতলায় যেতে হয়। এতে প্রায় ২০-২৫ কিলোমিটার দুর্গম পথ অতিক্রম করে যেতে হয়। অথচ পাশাপাশি হরিহরপুর স্বাস্থ্য কেন্দ্রটিতে দৈনিক প্রায় ৪০০-৫০০ রোগী চিকিৎসার জন্য আসে। এখানকার লোকসংখ্যা প্রায় পৌনে দু লক্ষ। ফলে ওখানে যে পরিমাণে জনসংখ্যা বাড়ছে তাতে স্বাস্থ্য কেন্দ্রটি আরো বাড়ান দরকার। এই স্বাস্থ্য কেন্দ্রটিতে ১০-২০টি বেড আছে, তাতে আর কতজন রোগীর চিকিৎসা হবে? সেইজন্য আমার অনুরোধ অবিলম্বে জনসংখ্যার অনুপাতে গ্রামীণ প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলিকে গ্রামীণ হাসপাতাল হিসাবে উন্নতি করুন।

**শ্রী অমর ব্যানার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে বিভাগীয় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার হাওড়া জেলার উলুবেড়িয়া থানার পাশাপাশি ডাকাতি হচ্ছে। গত কয়েক মাসের মধ্যে উলুবেড়িয়া থানার সামনে, থানার থেকে মাত্র ৫মিঃ, ৭মিঃ দূরে সন্ধ্যা ৫টা, সাড়ে ৭টা এবং সাড়ে ৯টার সময়ে ডাকাতি হয়ে গেল অথচ পুলিশ কিছু করলো না। কিছু কিছু জায়গায় ডাকাতদের ধরতে পুলিশ গেছিল কিন্তু পুলিশ সেখানে সঙের মত দাঁড়িয়েছিল। সেখানে ডাকাতরা নির্বিবাদে সমস্ত এলাকা তছনছ করে গেল, পুলিশ কিছু করলো না সুতরাং আমার প্রশ্ন হচ্ছে যে আইন শৃঙ্খলা আজকে কোথায় গিয়ে দাঁড়িয়েছে?

[1-50 — 2-00 P.M.]

আজকে নূতন করে বলার কিছু নেই, মাননীয় মুখ্যমন্ত্রী যেভাবে তিনি দাম্ভিকতার সঙ্গে উক্তি করে গেলেন জুডিসিয়াল এনকোয়ারী হবে না। আমরা দেখেছিলাম সল্ট লেকে ডি. জি.-র গাড়ির আক্রান্ত — এই সংবাদটি আমরা সংবাদপত্রে দেখেছিলাম। আমরা দেখেছি যে ৬ জায়গায় মানুষকে খুন করা হয়েছে, এবং এও দেখেছি এক জায়গায় এক তরুণীকে খুন করে পুকুরের মধ্যে ভাসিয়ে দেওয়া হল, খুন করার আগে তাকে ধর্ষণ করা হয়েছে, এই সংবাদগুলি সংবাদপত্রে বেরিয়েছে। কাগজে আরো দেখছি যে বিভিন্ন জায়গায় ৪ জন মানুষকে খুন করা হল, পশ্চিমবঙ্গে বিভিন্ন জায়গায় এই সরকার যে মানুষ খুনের রাজনীতি শুরু করেছে এবং সরকারি মদতপুষ্ট একটা দল যে কর্মকান্ড শুরু করেছে তাতে দেখা যাচ্ছে যে এই ঘটনাগুলির আজ পর্যন্ত কোথাও কোন ফয়সালা হয় নি। আমার নিজের কেন্দ্রে ৪ জায়গায় মানুষ খুন হল, কিন্তু এ পর্যন্ত এর কোন কিনারা হল না। সেইজন্য আমি বলছি

পুলিশের এই নিষ্ক্রিয়তা এবং পুলিশকে এ্যাকটিভিটিস করার কোন ব্যবস্থা যদি আপনারা অবিলম্বে গ্রহণ না করেন তাহলে পশ্চিমবঙ্গে আইন-শৃঙ্খলা বলে কিছু থাকবে না। আজকে পশ্চিমবঙ্গে যে অরাজকতার সৃষ্টি হয়েছে, ডাকাতি হচ্ছে, খুন হচ্ছে, সাধারণ মানুষ তার কোন প্রতিকার পাবে না, এই জিনিষ চলতে পারে না, তাই এই বিষয়টি দেখার জন্য আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মাধবেন্দু মোহান্ত :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি একটি অত্যন্ত উদ্বেগজনক বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি মাননীয় সেচমন্ত্রীর। নদীয়া জেলার জলঙ্গী নদীর অপর নাম খড়িয়া এটা পদ্মা নদীর শাখা নদী। এবারেও এই নদীতে প্রয়োজনমত জল আসেনি, এবং জল না আসার ফলে নদীয়ায় যে সমস্ত খাল, বিল, বাওড়া আছে সেখানে জল জমে নি। এই সমস্ত বিলে মাছ বাড়তে পারছে না জল না থাকার ফলে, এই জলঙ্গী নদীর মুখে চড়া পড়ে গিয়েছে, যার দরুণ এই দুর্ঘটনা ঘটে গিয়েছে। সেই জন্য যাতে অবিলম্বে প্রয়োজনীয় ব্যবস্থা নেওয়া যায় তার জন্য আবেদন জানাচ্ছি। নদীয়া এবং মুর্শিদাবাদে .ন কষ্ট থাকার জন্য নদীয়াতে কিছু পাট পচাবার জন্য যে জলের প্রয়োজন সেটা না থাকায়ও এই জলঙ্গী নদীতে জলাভাবেও প্রচুর মাছ মারা গিয়েছে, যার ফলে কৃষকদের এবং মৎস্যজীবিদের মধ্যে একটা প্রচন্ড ক্ষোভের সৃষ্টি হয়েছে, সেই জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী তথা পশ্চিমবঙ্গ সরকারের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী মানিক উপাধ্যায় :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে এই সভার তথা মন্ত্রী মন্ডলীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমার কন্সটিটিউয়েন্সীর রূপনারায়ণপুরে ভারতীয় কেমিক্যালস লিঃ-র একটা কারখানা আছে, সেই কারখানায় সোডিয়াম গ্লাইকোনিয়েট তৈরী করে। এই কারখানাটি ঘন জনবসতিপূর্ণ এলাকায় অবস্থিত, বিষাক্ত গ্যাসের ফলে পানীয় জল, বাতাস ও ঘরবাড়ি প্রচুর পরিমাণে ক্ষতিগ্রস্থ হচ্ছে। তাই পরিবেশ দূষণ থেকে মুক্ত করার জন্য যথোপযুক্ত ব্যবস্থাগুলি গ্রহণ করার জন্য আমি অনুরোধ করছি এবং এই ব্যাপারে প্রোডাক্ট মডিফিকেশান করলে ভাল হবে।

পুকুর, কুয়ো প্রভৃতি জায়গায় জল বিষাক্ত হয়ে যাচ্ছে এবং এর ফলে শুধু মানুষই নয়, নানা জাতের পশুপক্ষী ওই বিষাক্ত জল খেয়ে মারা যাচ্ছে। তাই আমি এই সভায় মন্ত্রীমন্ডলীর কাছে অনুরোধ করছি ইমিডিয়েটলি এনকোয়ারী করে এটাকে মডিফিকেশান করা হোক। এই বলে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গ সরকারের পুলিশ মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। সেটা হলো এই, অনেক ঢাকঢোল পিটিয়ে কেন্দ্রের বঞ্চনা, কেন্দ্র রাজ্যকে দিচ্ছে না এই সব বলে বক্রেশ্বর তাপ বিদ্যুৎ কেন্দ্র গড়ে তোলবার প্রস্তুতি নেওয়া হয়েছে। স্যার, এই বামফ্রন্ট সরকারের প্রস্তাবিত বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্প যেখানে গড়ে তোলা হচ্ছে সেখানে ৩০০ বস্তা সিমেন্ট চুরি হয়ে গেল, লোহার বীম চুরি হয়ে যাচ্ছে, বালি চুরি হয়ে যাচ্ছে মাটি চুরি হচ্ছে। মাননীয় বিদ্যুৎমন্ত্রী দুদিন আগে এই বিধানসভায় বলে গেলেন যে, ওখানে মাটি এবং খুঁটি পোতার জন্য ৫৪ কোটি টাকা খরচা হয়েছে। কনট্রাকটাররা মাটি কাটার টাকা চুরি

করেছে। স্যার এখানে সি. পি. এম.-এর ক্যাডার বাহিনী বলছে রক্ত দাও, প্রশাসনিক চাপে বিভিন্ন কল-কারখানার শ্রমিকদের কাছ থেকে তিন দিনের বেতন কেটে নেওয়া হয়েছে এই বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্পের জন্য। এই ব্যাপারে স্যার আমি আপনার মাধ্যমে মাননীয় পুলিশ মন্ত্রীর কাছে অনুরোধ করছি অবিলম্বে হস্তক্ষেপ করতে, কারণ ওই অপদার্থ বিদ্যুৎ মন্ত্রীকে দিয়ে এইসব হতে পারে না।

**শ্রী শিবপ্রসাদ মল্লিক** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় অধ্যক্ষ মহাশয় হুগলী জেলাতে সরকারী রয়্যালটি দিয়ে বে-আইনীভাবে বালি খাদ সৃষ্টি করা হয়েছে। বালি খাদের মালিক শুধু চাষযোগ্য জমি নষ্ট করছে। আমাদের আরামবাগ থানাতে তারকেশ্বর নদীর ওপরে যে শ্রী রামকৃষ্ণ সেতু আছে সেখানে যেভাবে বালি তোলা হচ্ছে এই বালি খাদের মালিক শুধু রামকৃষ্ণ সেতু ভেঙ্গে পড়বে। ৪/৫টি জেলার সংযোগ বিচ্ছিন্ন হয়ে যাবে। সুতারাং অবিলম্বে আরামবাগ থানাতে তারকেশ্বর নদীর উপর যে শ্রী রামকৃষ্ণ সেতু আছে সেখান থেকে বালি তোলা বন্ধ করবার জন্য আমি মাননীয় ভূমি রাজস্ব মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**श्री खुदीराम पहान** ः – माननीय अध्यक्ष महोदय, मैं आपके माध्यम से एक गुरुत्वपूर्ण विषय सभा मे उल्लेख करना चाहता हुँ। उतरबगांल कै चाय वगान अंचल भारतवर्ष के लिए विदेशी मुद्रा अर्जन का महत्वपूर्ण क्षेत्र होने के बावजुद आज भी अवहेलित हैं। उतरवगांल के समस्या की ओर ध्यान नही दिया जा रहा है । इस क्षेत्र में उन्नत मान का संचार व्यवस्था अज भी स्थापित नही हो पाया है । रास्ते' और सड़कों की अवस्था अत्यन्त दयनीय है । ठीक तरह से उसकी मरम्मत नही होती । स्वास्थ परिवेश समाप्त हो गया है । चाय वगान के मजदूरी को उचित मजदूरी नही मिलती । उनके वच्चो को पढाई की कोई व्यवस्था नही है । स्कुल की इमारते टुट गई है । उसकी मरम्मत नही होती है । चाय श्रमिकों को उचित वोनस नही मिलता । किरासिन तेल का संकट दिखाई देता है । उतर बंगाल मे ये सब गुरुत्वपूर्ण समस्या की ओर ध्यान देने के लिए मै संश्लिष्ट विभागीय मन्त्री महोदय का ध्यान आकृष्ट करता हुँ ।

[2-00 — 2-10 P.M.]

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করতে চাই। কলকাতার রাজপথে বিশেষ করে চৌরঙ্গী এলাকার ফুটপাত দিয়ে যেতে যেতে একটা অত্যন্ত বিরক্তিকর দৃশ্য চোখে পড়ে, কিছু কুষ্ঠ রোগগ্রস্ত ব্যক্তি পথচারীদের করুণা আদায় করার জন্য দু'হাত তুলে তাদের পথ রোধ করার চেষ্টা করে এবং তাদের বিরক্তি উৎপাদন করে। এইসব রোগীরা বিপদমুক্ত কিনা জানি না, এটা অত্যন্ত ছোঁয়াচে রোগ। তাই আমার দাবি আপনার মাধ্যমে স্বাস্থ্য মন্ত্রীর কাছে যে এই সমস্ত রোগীদের স্বাস্থ্য পরীক্ষা করা হোক, তারা নেগেটিভ কিনা দেখা হোক এবং তারা যাতে ঐ ফুটপাতের কোন ধারে বসে ভিক্ষা করে তার জন্য উপযুক্ত ব্যবস্থা করতে হবে। এইভাবে ফুটপাতের উপর দাঁড়িয়ে পথচারীদের পথ রোধ করবে এটা ঠিক নয়, এতে সকলেই বিরক্তি বোধ করেন। তাই এই বিষয়ে বিহিত ব্যবস্থা করার জন্য আমি কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী অম্বিকা ব্যানার্জী ঃ** মিঃ স্পীকার, স্যার, আমি আপনার মাধ্যমে একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। গত ১০/১/৯০ তারিখে প্রকাশ্য দিবালোকে ২।। টার সময় হাওড়া জেলার ডোমজুড় থানার অঙ্কুরহাটি অঞ্চলে একটা ঘটনা ঘটে যায় সামান্য একটা গ্রাম্য ব্যাপারকে কেন্দ্র করে। এখানকার বিরাট জনতা ৪০টি বাড়ীতে গিয়ে আক্রমণ করে, বিশেষ করে শেখ আলি আহম্মদ নামে এক বস্ত্র ব্যবসায়ীর বাড়ী থেকে ৫০ হাজার টাকার কাপড়, গহনা-গাটি নিয়ে প্রায় ২ লক্ষ টাকার জিনিস ডাকাতি করা হয় এবং বাড়ী বাড়ী গিয়ে হামলা করা হয়। আলি আহম্মদ, শেখ নাজির, শেখ সাহানাবাজ, শেখ আয়ুব, শেখ আসলাম ইত্যাদি ১২ জন লোকের নামে স্পেসিফিক এফ. আই. আর. করা হয়। কেস নম্বর ৫, আন্ডার সেকসান ১৪৭, ১৪৮, ৩২৩, ৩২৯, ৪২৭, ৪২৮। স্পেসিফিক কেস দেওয়া সত্ত্বেও আজ পর্যন্ত একটা বাড়ীতে গিয়ে কোন এনকোয়ারী পর্যন্ত করা হয় নি। অপরদিকে সেখানে যারা কংগ্রেস করে তাদের পুলিশ জিজ্ঞাসাবাদ করছে, অথচ যারা এই ঘটনার সঙ্গে জড়িত তাদের বিরুদ্ধে কোন ব্যবস্থা নেওয়া হয় নি। কারণ, দেখা গেল তারা সি. পি. এম.-এর কর্মী বলে তাদের বিরুদ্ধে কোন ব্যবস্থা নেওয়া হয় নি। স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে আমার অনুরোধ উপরওয়ালাদের সেখানে পাঠিয়ে এনকোয়ারী করে ডাইরেক্ট এক্টিভিস্টদের ধরে বিচারের ব্যবস্থা করা হোক।

**শ্রী সুখেন্দু মাইতি ঃ** মাননীয় স্পীকার মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি সম্ভাবনাময় শিল্পের বর্তমান পরিস্থিতির চিত্র হাউসের সামনে তুলে ধরে মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কাঁথির লবণ শিল্প, বেঙ্গল সল্ট কোম্পানীর সরকারী অংশীদার হচ্ছে ২৩ ভাগ এবং এর পরিচালন ব্যবস্থায় সরকারী প্রতিনিধি আছে। লবণ উৎপাদনের ক্ষেত্রে এই শিল্পের একটা উজ্জ্বল সম্ভাবনা দেখা দিয়েছিল এবং লবণের গুণগত মান থেকে শুরু করে শ্রমিক কর্মচারীদের বেতন হার, নানা রকম সুযোগ সুবিধা ইত্যাদি বিভিন্ন বিষয়ে একটা উজ্জ্বল দৃষ্টান্ত স্থাপন করেছিল। গত ৩/৪ বছর ধরে পরিচালন ব্যবস্থায় ত্রুটির জন্য বর্তমানে এই শিল্পটির করুণ অবস্থা দেখা দিয়েছে। ৩ মাসের উপর শ্রমিক কর্মচারীরা বেতন পায় নি।

৪/৫ বছর আগে যারা রিটায়ার করেছে তারা গ্রাচুইটি, প্রভিডেন্ট ফান্ড-এর টাকা পায় নি। ৫ লক্ষের বেশী টাকা প্রভিডেন্ট ফান্ডে জমা পড়ে নি। সব চেয়ে আশ্চর্যের বিষয় হল এই, এর উৎপাদন হবে কিনা সে বিষয়ে সন্দেহ দেখা দিয়েছে বিদ্যুৎ সরবরাহ কেটে দিয়েছে, ডিজেল নেই এবং উৎপাদনের প্রধান উপকরণ হল সমুদ্রের জল, মাঠে সেই জল পর্যন্ত নেই। উৎপাদনের সামগ্রিক যোগান নেই। আমি তাই আপনার মাধ্যমে মাননীয় শ্রমমন্ত্রী, শিল্পমন্ত্রী এবং অর্থমন্ত্রীর নিকট আবেদন জানাচ্ছি যে, সরকার রুগ্ন শিল্পে সাহায্য করার যে নীতি গ্রহণ করেছেন — এই শিল্পকে বাঁচাতে তারা অতি শীঘ্র সাহায্যের হাত বাড়িয়ে দেবেন সরকারী নীতি অনুযায়ী। আমি এই বিষয়ে বার বার এই হাউসে আবেদন নিবেদন করে ব্যর্থ হয়েছি, কোন ব্যবস্থা গ্রহণ করা হয় নি। বামফ্রন্ট সরকার শ্রমিক কর্মচারীর স্বার্থ সব সময় রক্ষা করে চলেছে বামফ্রন্ট সরকার যেখানে নিজেই এই শিল্পের অংশীদার, সেখানে এই শিল্পটি কখনই নষ্ট হতে পারে না, এই বিশ্বাস আমার আছে আমি তাই সরকারের কাছে আবেদন জানাব যে, এই গুরুত্বপূর্ণ শিল্পকে আপনারা রক্ষা করুন এবং শ্রমিক কর্মচারীদের বাঁচান। এই বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় মুখ্যমন্ত্রীর দল মার্কসবাদী কম্যুনিস্ট পার্টি মথুরাপুর থানায় একটি ৭/৮ জনের দল করে সকাল থেকে রাত্রি পর্যন্ত বসে থাকে। থানার মধ্যে একটা বেঞ্চ দেওয়া হয়েছে উইদিন দি থানা, সকাল থেকেই সেখানে তারা বসে থাকে। আর সেখানে বসে থেকে তারা দালালি করে এবং দালালির জিনিস দারোগার সঙ্গে ভাগাভাগি করে নেয়। কোন কংগ্রেসী কেস করতে গেলে সঙ্গে সঙ্গে দারোগাকে বসিয়ে রেখে কাউন্টার কেস ষ্টার্ট করে দেয় কংগ্রেসের বিরুদ্ধে। মথুরাপুর থানায় দুটি ডেপুটেশন হাজার হাজার লোক দিয়েছে আমি সেই ডেপুটেশনের কপিটা আনতে ভুলে গেছি, কালকে আপনাকে দিয়ে দেব। আপনি সেখানে দেখতে পাবেন, দুটি ডেপুটেশনেই স্পেসিফিক নাম দিয়ে দিয়েছে কোন্ কোন্ সি. পি. এম. থানার দারোগাকে বসিয়ে মিথ্যা কেস ষ্টার্ট করেছে। কংগ্রেসের বিরুদ্ধে কেস করেছে। প্রাকটিক্যালি থানাটা পার্টি অফিস হয়ে গেছে। বহুদিন ধরে এটা চলছে। আমি তাই মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলছি যে, থানাটা যদি পার্টি অফিসই হয় তাহলে থানার সাইন বোর্ডটি পাল্টে দিয়ে মথুরাপুর থানা, মার্কসবাদী কম্যুনিস্ট পার্টি অফিস এইটা করে দিতে বলুন। কেন না, এই ধরনের আচরণ চলতে থাকলে সাধারণ মানুষ কোন্ বিশ্বাসে থানায় যাবে? সাধারণ মানুষ থানায় গিয়ে কোন বিচার পাবে না। সেখানে ৭/৮ জন কমরেড বসে আছে কিছু হলেই দারোগা তাদের ডেকে বলবে, কি করা যাবে বলুন — দুর্ভাগ্যের বিষয়, সুদীপ বন্দোপাধ্যায় বলে দিল এটা শুধু মথুরাপুর থানায় নয়, সারা পশ্চিমবাংলায় সব থানাতেই এই জিনিস হচ্ছে। আমি আপনার কাছে জানতে চাই যে, থানার দালালি করে, থানা পুলিশকে হাত করে আর কতদিন এই ভাবে রাজত্ব চলবে? এই ভাবে বেশি দিন রাজত্ব চলে না। সি. পি. এম.-এর থানা পুলিশের দালালি অবিলম্বে মুখ্যমন্ত্রীকে আপনি বন্ধ করতে বলুন।

**শ্রী সূর্য চক্রবর্তী :** স্যার, আমি আপনার মাধ্যমে ভূমি দপ্তরের মাননীয় মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মহিষাদল থানার মায়াচর মৌজায় নদীর চরে যে নূতন জমি সৃষ্টি হয়েছে

দীর্ঘ দিন ধরে সেখানে জমি জরিপের কাজ চলছে। জমি জরিপ না হওয়া পর্যন্ত সেখানকার ভূমিহীন ক্ষেত মজুরদের মধ্যে সেই জমি বিতরণ করা সম্ভব হচ্ছে না। আমি বারে বারে এই বিষয়টির প্রতি সরকারের দৃষ্টি আকর্ষণ করার চেষ্টা করেছি যে, এই জরিপের কাজে একটু গতিবেগ সৃষ্টি করা দরকার, কাজটা যাতে তাড়াতাড়ি সম্পন্ন হয় সেটা দেখা দরকার। কিন্তু কোন এক অজানা কারণে এই জমি জরিপের কাজটি ক্রমাগত পিছিয়ে যাচ্ছে। এবং তার ফলে সংশ্লিষ্ট এলাকার লোকজন এবং পাশাপাশি মৌজার লোকজন যাঁরা সেখানে জমিজমা দখল করে চাষবাস করছে এবং যাঁরা প্রকৃতপক্ষে সেই জমি পাবার অধিকারী তাদের মধ্যে সেই জমির পাট্টা বিলি করা যাচ্ছে না। কিছু মানুষ, যাঁরা সেই জমি পেতে পারেন না তারা সেই জমি দখল করে বসে থাকছেন। মাননীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি এ বিষয়ে আকৃষ্ট করে আমি অনুরোধ জানাবো, বিষয়টি গুরুত্ব দিয়ে দেখে সরকারের পক্ষ থেকে উদ্যোগ গ্রহণ করা হোক যাতে অত্যন্ত দ্রুততার সঙ্গে সেখানে জরিপের কাজ শেষ হয় এবং পঞ্চায়েত সমিতির মাধ্যমে প্রকৃত ভূমিহীন গরিব মানুষদের মধ্যে সেই জমি বিলি বন্টন করা যায়।

[2-10 — 2-20 P.M.]

**শ্রী কামাখ্যা নন্দন দাসমহাপাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট দপ্তরের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে প্রাক্তন কেন্দ্রীয় সরকারের নানান ওজর আপত্তি সত্ত্বেও শেষ পর্যন্ত সি. ডব্লু. সি এবং কেন্দ্রীয় সরকারের অনুমোদন আদায় করা গিয়েছে আমাদের মেদিনীপুর জেলার প্রস্তাবিত সুবর্ণরেখা ব্যারেজ প্রজেক্ট নিয়ে। কিন্তু স্যার, অত্যন্ত দুঃখের সঙ্গে জানাচ্ছি যে, আমাদের রাজ্যের মধ্যে সেচ দপ্তরের একটি প্রভাবশালী অংশ এই প্রস্তাবিত ব্যারেজ প্রকল্পকে বানচাল করার জন্য উদ্যোগ নিয়েছেন। তারা ইতিমধ্যেই একটি নূতন প্রস্তাব উত্থাপন করেছিলেন প্রস্তাবিত সাইট বসরাঘাট থেকে শিফ্‌ট করে দেওয়ার। সৌভাগ্যের বিষয় যথাসময়ে হস্তক্ষেপ করায় তা কার্যকরী হয়নি। স্যার, আপনি জানেন যে গত বছরের বাজেটে সুবর্ণরেখা প্রজেক্টের জন্য কয়েক কোটি টাকা বরাদ্দ করা হয়েছে। একজন চিফ ইঞ্জিনিয়ার আছেন, একটি ডিপার্টমেন্টও চালু করা হয়েছে। ইতিমধ্যে চার চার জন চিফ ইঞ্জিনিয়ার সুবর্ণরেখা ব্যারেজ প্রজেক্টে এলেন আর গেলেন অথচ ফাইলটা আজও খোলা হল না। স্যার, এই প্রকল্পের কাজে ডেডলক করে সেখানে একটা অচলাবস্থা সৃষ্টি করার গভীর ষড়যন্ত্র চলছে এবং খুব দৃঢ়তার সঙ্গে আমি জানাচ্ছি যে আমাদের সেচ দপ্তরের এক অংশ এর মধ্যে ইনভলভ আছেন। স্যার, বিভাগীয় মন্ত্রীর কাছে আমার দাবী, গত রাজ্য বাজেটে এর জন্য বরাদ্দকৃত অর্থ, ডিপার্টমেন্ট, চিফ ইঞ্জিনিয়ার সবই চালু হয়েছে কাজেই কাজটি সেখানে যাতে অবিলম্বে শুরু হয় সেটা আপনি দেখুন।

**ডাঃ মানস ভূইঞ্যা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি অত্যন্ত গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার মেদিনীপুর জেলার প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্র, উপস্বাস্থ্য কেন্দ্র, জেলা হাসপাতাল, মহকুমা হাসপাতাল, চন্দ্রকোণাতে ডিগ্রি কলেজ ইত্যাদি সমস্ত জায়গায় বিগত কয়েক মাস ধরে — ৬ মাস ধরে — একটি অপরিহার্য ঔষধ

ষ্ট্রেপটোমাইসিন ইঞ্জেকসান পাওয়া যাচ্ছে না ফলে টি. বি. রোগীদের চিকিৎসা হচ্ছে না। অত্যন্ত লজ্জার ব্যাপার স্যার, এখানে স্বাস্থ্য মন্ত্রী আছেন, না অস্বাস্থ্য মন্ত্রী আছেন আমরা বুঝতে পারছি না, কুকুরে কামড়ানোর ঔষধও পাওয়া যাচ্ছে না। পাগলা কুকুরে লোককে কামড়াচ্ছে আর এই সরকার এমনই চলছে যে তার ভ্যাকসিন দেবার অবস্থা পর্যন্ত এই সরকারের নেই। স্যার, দীর্ঘ কয়েকমাস ধরে এই অবস্থা চলেছে। পশ্চিমবঙ্গে পাগলা কুকুরে কামড়ানো অত্যন্ত বেড়ে গিয়েছে অথচ এই সরকারের অস্বাস্থ্য মন্ত্রী সেই পাগলা কুকুরে কামড়ানোর চিকিৎসার ব্যবস্থা পর্যন্ত করতে পারছেন না। স্বাভাবিক ভাবেই স্যার, এর ফলে জলাতঙ্ক রোগ বিরাট ভাবে বিস্তার লাভ করবে। একদিকে কনভেন্ট লেনের পাস্তুর ইন্সটিটিউটে ভ্যাকসিন তৈরি হচ্ছে না, সেখানে জালিয়াতি চলেছে অপর দিকে সারা পশ্চিমবাংলায় স্বাস্থ্য কেন্দ্র, উপস্বাস্থ্য কেন্দ্র, জেলা, মহকুমা হাসপাতালে এর ভ্যাকসিন পাওয়া যাচ্ছে না। স্যার, আপনি যদি মনে করেন এটা গুরুত্বপূর্ণ ব্যাপার তাহলে অবিলম্বে, এমারজেন্সী ভিত্তিতে স্বাস্থ্য মন্ত্রীকে বলুন একটা ষ্টেটমেন্ট করতে — হোয়াট ইজ দি ষ্টেট অব এ্যাফেয়ার্স। কেন পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের লোকদের এর জন্য কয়েকশত মাইল দূরে কোলকাতায় আসতে হবে? স্যার, ডাক্তাররা ইনডেন্ট করেন এবং এগুলি কোলকাতা থেকে প্রাইমারী স্বাস্থ্য কেন্দ্রে, সাবসিডিয়ারি স্বাস্থ্য কেন্দ্রে, ডিস্ট্রিক্ট হাসপাতালে নিয়ে যাবার কথা অথচ স্যার, আপনি শুনলে অবাক হয়ে যাবেন যে গ্রামের দরিদ্র কৃষকরা যখন হাসপাতালে আসছে তখন তাঁদের বলা হচ্ছে যে কোলকাতায় যাও এবং সেখান থেকে ভ্যাকসিন নিয়ে এসো। তারা কলকাতার রাস্তায় ঘুরছে, কোন ঠিকানা জানে না পথে পথে ঘুরে বেড়াচ্ছে। আজকে যদি কুকুরে কামড়ায় ১ মাস পরে তার ভ্যাকসিন দেওয়া হচ্ছে। আপনি জানেন যে কুকুরে কামড়ালে জলাতঙ্ক রোগ হয় এবং রোগ বহুদিন পরেও দেখা দিতে পারে। কাজেই প্রথম থেকে যদি ডিটেক্ট না হয়, যদি ভ্যাকসিন না দেওয়া যায় তাহলে একটা মারাত্মক অবস্থার সৃষ্টি হতে পারে। এই বিষয়ে বিধানসভার বিভিন্ন সদস্যরা বলেছেন। কিছুদিন আগেও আমাদের মাননীয় সদস্য অসিত মালও উল্লেখ করেছেন। আজকে টি. বি. রোগের জন্য ষ্টেপটোমাইসিন এবং জলাতঙ্ক রোগের জন্য ভ্যাকসিন পাওয়া যাচ্ছে না। কাজেই আপনি এই বিষয়টা হস্তক্ষেপ করুন এবং মাননীয় মন্ত্রী মহাশয়কে এই ব্যাপারে একটা বিবৃতি দেবার জন্য বলুন।

**শ্রী কামাক্ষ্যা চরণ ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বায়ত্ব শাসন বিভাগের মন্ত্রী মহাশয়ের একটা গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর পৌরসভা এলাকায় রাস্তা জনজীবনের পক্ষে অপরিহার্য হয়ে উঠেছে। কিন্তু সেই রাস্তার অবস্থা অত্যন্ত করুণ হয়ে দাঁড়িয়েছে। সেখানে রিক্সা চালাতে পারছে না, ঠেলা চালাতে পারছে না, গাড়ী চালাতে পারছে না। মেদিনীপুর পৌরসভার মধ্যে রাস্তা-ঘাটের কোন সংস্কার করার লক্ষণ দেখা যাচ্ছে না। সেখানে মিউনিসিপ্যালিটিতে ইঞ্জিনিয়ারিং ডিপার্টমেন্ট আছে। আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি যে সেই ডিপার্টমেন্টকে বলা হোক যে পৌরসভার রাস্তা-ঘাটের সংস্কার করার জন্য এবং প্রয়োজনে নূতন করে গড়া হোক। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মান্নান হোসেন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা দুঃখজনক ঘটনার প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। গতকাল সংবাদপত্রে দেখেছি যে রাজ্যের

*ডাইরেক্টর জেনারেল অব পুলিশের গাড়ী ইষ্টার্ণ বাইপাসের কাছে আক্রান্ত হয়েছে। আজকে রাজ্যের একজন পুলিশের সর্ব্বোচ্চ পদাধিকারীর গাড়ী যদি এই ভাবে আক্রান্ত হয় তাহলে* এই ঘটনার থেকে প্রমাণিত হচ্ছে যে সারা পশ্চিমবঙ্গের সাধারণ মানুষ আজকে কি দুরবস্থার মধ্যে দিয়ে চলেছে। প্রতিদিন গ্রামেগঞ্জে চুরি, ডাকাতি, ছিনতাই এমন কি মানুষ খুন হচ্ছে। মানুষ খুন হবার পরে থানায় ডায়েরী করতে গেলে পুলিশ ডায়েরী ঠিকমত নিচ্ছে না। যাদের নামে এফ. আই. আর. করা হচ্ছে, খুনের জন্য কেস করা হচ্ছে সেই সব আসামীকে গ্রেপ্তার করা হচ্ছে না। ১৪/১/৯০ তারিখে পেঁচেরপাড়া, ডোমকল থানার অজিতুল্লা মন্ডল এবং সুক্কু মন্ডল এরা হত্যা হয়েছে এবং আরো বেশ কিছুকে আহত করা হয়েছে। এরা দুইজন কংগ্রেসের সমর্থক ছিল। সি. পি. এম.-এর লোকেরা প্রকাশ্য দিবালোকে তাদের হত্যা করে। তারপরে তার বিরুদ্ধে থানায় এফ. আই. আর. করা হয় এবং যাদের নামে এই এফ. আই. আর. করা হয় তাদের গ্রেপ্তার করা দূরের কথা একটা তদন্ত পর্যন্ত করতে চায় না। এই রকম একটা অবস্থার মধ্যে দিয়ে সারা রাজ্যের মানুষ চলছে। আজকে ডি. আই. জি. পি. আর.-এর গাড়ী আক্রান্ত হয়েছে এবং সেখানে পুলিশের বড় বড় অফিসাররা গিয়ে সেই এলাকায় তল্লাসীর অভিযান চালিয়েছে এবং বহু নিরীহ মানুষকে গ্রেপ্তার করেছে, অত্যাচার করা হয়েছে। আজকে গ্রামবাংলায় পুলিশ সাধারণ মানুষকে শেলটার দিতে পারছে না। আমি তাই আপনার মাধ্যমে দাবী জানাচ্ছি যে, যখন পুলিশের একজন সর্ব্বোচ্চ পদাধিকারীর উপরে হামলা হয়েছে তখন পুলিশ মন্ত্রীর অবিলম্বে পদত্যাগ করা উচিত। এই কথা বলে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটা গুরুত্বপূর্ণ বিষয় এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের স্বাস্থ্য ব্যবস্থা প্রকৃত পক্ষে অবর্ণনীয় দুরবস্থার মধ্যে পড়েছে। মুর্শিদাবাদ জেলার প্রায় ৩০/৩৫টি প্রাথমিক এবং সহায়ক স্বাস্থ্য কেন্দ্রে দীর্ঘ ৪ বছর যাবৎ কোন চিকিৎসক নেই। গোটা পশ্চিমবঙ্গেই প্রায় এই ধরনের অবস্থা হয়ে আছে। প্রশ্নোত্তর পর্ব থেকে যে তথ্য দেখছি তাতে দেখা যাচ্ছে যে প্রায় শতাধিক হাসপাতালে — প্রাথমিক এবং সহায়ক — কোন কমপাউন্ডার নেই, জি. ডি. এ. নেই, কোন এ্যাটেনডেনস নেই। হাসপাতালগুলি প্রায় বন্ধ হয়ে যাওয়ার উপক্রম।

[2-20 — 2-30 P.M.]

এই ধরনের একটা অবস্থা চলছে। আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয়ের কাছে আবেদন জানাচ্ছি যে এই প্রহসন বন্ধ করা হোক। অবিলম্বে যদি অন্য কোন আইনগত বার না থাকে তাহলে এ্যাডহক বেসিসে এ্যাপয়েন্ট দেওয়া হোক ডাক্তারদের। গ্রামে ডাক্তারদের থাকার জন্য ঘর বাড়ি আছে, সেখানে স্টাফরা থাকছে, অথচ কোন ডাক্তার থাকছেন না, জি. ডি. এ.-রা হাসপাতাল চালাচ্ছে। এটা খুব দুঃখজনক ঘটনা। এই বিষয়টা গ্রামাঞ্চলের স্বার্থের সঙ্গে জড়িত, এই বিষয়ে দ্রুত ব্যবস্থা গ্রহণ করা হোক এবং ডাক্তার নিয়োগের জন্য সরকার যথাযথ ব্যবস্থা গ্রহণ করুন।

**শ্রী সন্তোষ কুমার সিংহ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় আপনার মাধ্যমে মাননীয় কৃষিমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, আমার নির্বাচন কেন্দ্রে শিবপুর থেকে বেথুয়াডহরী, এই রাস্তাটা একমাত্র রাস্তা হচ্ছে ঐ অঞ্চলের কৃষকদের কৃষিপণ্য বাজারজাত করার। দীর্ঘদিন ধরে এই রাস্তাটা অবহেলিত অবস্থায় পড়ে রয়েছে, কারণ সংস্কার না হওয়ার জন্য রাস্তাটা খুব খারাপ অবস্থায় রয়েছে, কৃষকরা তাদের কৃষিপণ্য বাজারজাত করতে পারছে না। ফলে তারা প্রভূত আর্থিক ভাবে ক্ষতিগ্রস্ত হয়ে পড়ছে। তাই সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এর প্রতি রাজ্য মন্ত্রীসভা এবং কেন্দ্রীয় রেল মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। শিয়ালদহ থেকে লালগোলা পর্যন্ত, রাণাঘাট লালগোলা অংশটা বিংশ শতাব্দীর প্রথম দশকে তৈরী হয়। তখন থেকে সিঙ্গল লাইন। এরপর গত ৮০ বছর বিশেষ করে ১৯৪৭ সালে দেশ বিভাগের পর এই রেল লাইনের, পার্শ্ববর্তী জেলা নদীয়া এবং মুর্শিদাবাদ, সেখানে বিপুল পরিমাণ মানুষ বাংলাদেশ থেকে এসে বসবাস করছে। তার ফলে রেল যাত্রী এবং মাল চলাচল বহু গুণ বেড়েছে। তার জন্য রেল কর্তৃপক্ষকে গাড়ি বাড়াতে হয়েছে। কিন্তু সিঙ্গল লাইন থাকার জন্য সেই ট্রেন ঠিক মত যেতে পারে না, বিলম্ব হয়। এর ফলে রেল কর্মী এবং যাত্রীদের মধ্যে প্রায়ই বচসা হয়, এমন কী সম্পত্তি ভাঙচুর হয়, ক্ষয় ক্ষতি হয়, এমন কী জীবনহানি পর্যন্ত ঘটে। তাই আমি এই বিষয়টার প্রতি রাজ্য সরকার এবং কেন্দ্রীয় রেল মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অতি দ্রুত রাণাঘাট লালগোলা লাইনটি ডবল লাইন করা হয় এবং কৃষ্ণনগর থেকে লালগোলা পর্যন্ত ডবল লাইন করা হয়, তার জন্য আবেদন রাখছি।

**শ্রী অসিত কুমার মাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে খুব দুঃখের সঙ্গে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি, রাজীব গান্ধী সরকার মানুষ এর দুঃখের কথা ভেবে জওহর রোজগার যোজনা বিল এনেছিলেন, গরীব মানুষের স্বার্থের কথা ভেবে। কিন্তু আপনাদের রাজ্য সরকার, বামফ্রন্ট সরকার এবং কংগ্রেসের বিরোধী দল সেই বিলটা পাশ করতে দেয় নি। এই পশ্চিমবঙ্গ সরকার জওহর রোজগার যোজনার যে কোটি কোটি টাকা এসেছিল, সেই টাকা পঞ্চায়েতগুলো কাজ না করে লুঠতরাজ করেছে এইগুলো আমরা দেখতে পাচ্ছি। আমার প্রশ্ন, নির্বাচনের আগে এই জওহর রোজগার যোজনার টাকাগুলো কুক্ষিগত করে নিয়ে নির্বাচন করেছে এবং পঞ্চায়েতগুলোকে দুর্নীতির আখড়ায় পরিণত করেছে। তাই আপনার মাধ্যমে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি, এবং দাবী জানাচ্ছি প্রত্যেকটি পঞ্চায়েতকে অডিট করা হোক যে জওহর রোজগার যোজনার টাকা কোথায় গেল? আমরা জানি একদিকে বামফ্রন্ট জওহর রোজগারের বিরোধিতা করেছে, অপর দিকে টাকাগুলো ক্যাডারদের মধ্যে বিলিয়ে দিয়েছে। আমি বিষয়টির প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে তাঁকে অনুরোধ করছি যে, তিনি অডিট টিম পাঠিয়ে বামফ্রন্টের পঞ্চায়েতগুলির অডিট করার ব্যবস্থা করুন। দেখা হোক কোথায় কত মাটি ফেলা হয়েছে, কটা ডিউবওয়েল বসান হয়েছে এবং অন্যান্য ডেভোলপমেন্টের কাজ কি কি হয়েছে। কারণ আমরা জানি এই টাকা নিয়ে শুধুই দুর্নীতি

হয়েছে এবং টাকা আত্মসাৎ হয়েছে, কাজ কিছুই হয় নি। কেন্দ্রীয় সরকারের টাকা এবং রাজ্য সরকারের টাকা, সমস্ত টাকাই জনগণের টাকা, কারো ব্যক্তিগত টাকা নয়। তাই আমি অডিটের দাবী করছি, সমস্ত পশ্চিমবাংলায় অডিট করা হোক।

**শ্রী ব্রজ গোপাল নিয়োগী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় এই সভায় উত্থাপন করছি এবং বিষয়টির প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত শনিবার, ২০শে জানুয়ারী চুঁচুড়া এবং চন্দননগর রেল স্টেশনের মাঝে ব্যান্ডেল — হাওড়া মেন লাইনে একটা বগিহীন ডিজেল ইঞ্জিন নং-১৯০৫৭ বিকল হয়ে যায়, ফলে তিন ঘন্টা ধরে যাত্রী বিক্ষোভ হয়। সমস্ত গাড়ি আটকে যায়। আমি খোঁজ নিয়ে জানতে পারি যে, উক্ত ইঞ্জিনের ড্রাইভার জি. আর. মালাকার এবং ই. আর. আলি ইঞ্জিনটি খারাপ বলে সেটি চালাতে চান নি। সেটিকে একটি ফিটার দিয়ে চালান হয়েছিল। এই ভাবে কোন ইঞ্জিনই সঠিক পদ্ধতিতে মেনটেনান্স না করেই চালান হচ্ছে। ফলে হাজার হাজার যাত্রীকে অসুবিধায় পড়তে হচ্ছে। প্রতি বছর রেলের ভাড়া বাড়ান হচ্ছে, কিন্তু যাত্রীদের সুযোগ-সুবিধার প্রতি রেলওয়ে দৃষ্টি দিচ্ছে না। ঐদিন ওখানে যখন ঐ অবস্থার সৃষ্টি হয়েছিল তখন চুঁচুড়া ষ্টেশন থেকে হাওড়ার ডি. আর. এম.-এর সঙ্গে আমি যোগাযোগ করি, তারপর হাওড়া কন্ট্রোল থেকে একটা পাওয়ার ইঞ্জিন ওখানে গিয়ে ঐ খারাপ ইঞ্জিনটিকে টেনে নিয়ে যায়। তারপর আবার গাড়ি চলে। আজকে এরকম ভাবে, ইচ্ছাকৃত ভাবে গাড়ি চলাচলের ক্ষেত্রে বিঘ্ন সৃষ্টি করা হচ্ছে। তাই আমি বিষয়টির প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীকে রেল দপ্তরের দৃষ্টি আকর্ষণ করতে অনুরোধ করছি। তাঁকে অবিলম্বে রেল দপ্তরের সঙ্গে যোগাযোগ করার অনুরোধ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় :** স্যার, আপনার মাধ্যমে আমি একটি বিষয়ের প্রতি এই সভার সকল সদস্যের দৃষ্টি আকর্ষণ করছি। 'কনসার্ন ফর ক্যালকাটা' নামে একটি অরাজনৈতিক প্রতিষ্ঠান বিগত লোকসভার নির্বাচনের পর থেকে কলকাতার দেয়ালগুলি পরিচ্ছন্ন করার একটা উদ্যোগ গ্রহণ করেছেন। তাঁরা সংবাদপত্রে বিবৃতির মাধ্যমে কয়েকজন সাংসদের কাছে একটা আবেদন রেখেছিলেন, 'নির্বাচনের পরে শহর কলকাতাকে পরিচ্ছন্ন করবার জন্য নির্বাচনী প্রচার সংক্রান্ত দেয়াল লিখনগুলি যদি নিজেরা উদ্যোগ নিয়ে মুছে দেন, তাহলে খুশী হব। কলকাতার ৩০০ বছরে কলকাতা শহরকে পরিচ্ছন্ন রাখা যাবে'। এই প্রসঙ্গে আমি আমাদের সরকারী দলের চীফ হুইপের কাছে আবেদন করছি যে, বিধানসভার বিভিন্ন রাজনৈতিক দলের সদস্যরা এ বিষয়ে কে কি ভাবছেন তা নিয়ে একটা মনোজ্ঞ বিতর্কের ব্যবস্থা করুন। সংবাদপত্র পড়ে আমার মনে হচ্ছে বিষয়টি বিতর্কিত। তবে কিছু কিছু সাংসদ ইতিমধ্যেই দেয়াল লিখন মুছতে শুরু করেছেন। আবার কিছু কিছু সাংসদ বিষয়টিকে বিতর্কিত মনে করছেন। কারণ এটাকে কেন্দ্র করে কলকাতার মানুষদের মধ্যে দু' রকমের মতামত আছে। তবে অধিকাংশ মানুষেরই মত হচ্ছে দেয়াল লিখন মুছে ফেলা হোক। তাই আমি এ বিষয়ে সরকারী চীফ হুইপের কাছে আবেদন করছি যে, এই সভার সকল পক্ষের মতামত এ বিষয়ে ব্যক্ত করার জন্য একটা বিতর্কের ব্যবস্থা করা হোক। আলোচনার পরিপ্রেক্ষিতে আমরা সমস্ত রাজনৈতিক দলগুলি যদি নির্বাচনের পরে রাজ্যের সর্বত্র নির্বাচনী দেয়াল লিখনগুলি মুছে

দেবার ব্যবস্থা করতে পারি, তাহলে আমরা একটা সুস্থ রাজনৈতিক পরিবেশ তৈরী করতে পারব। সাধারণ মানুষের মধ্যে রাজনৈতিক দলগুলি সম্বন্ধে আস্থা বৃদ্ধি পাবে এবং আমরা তাঁদের কাছে গ্রহণযোগ্য হবে বলেই আমার বিশ্বাস।

[2-30 — 2-40 P.M.]

**শ্রী এম. আনসারুদ্দিন :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর একটি জরুরী বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। এর আগে আমি উল্লেখ করেছি যে হাওড়া এবং হুগলী জেলার বিস্তীর্ণ অংশে যাতায়াতের প্রচন্ড অসুবিধা। আগে মার্টিন রেল ছিল, এখন সেটা নেই। ব্রডগেজ রেল লাইন হয়েছে হাওড়া থেকে বড়গাছিয়া অবধি, ৩১ কিলোমিটার। হাওড়া এবং হুগলী জেলার বিস্তীর্ণ অংশের মানুষ আগে মার্টিন রেলে যাতায়াত করতো। এখন সেটা উঠে যাওয়ার ফলে বেশীর ভাগ লোককেই বাসের উপর নির্ভর করতে হয়। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর কাছে আবেদন রাখছি — আমি সংবাদ পেয়েছি সাউথ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্টের কিছু বাস গ্রামাঞ্চলে বামফ্রন্ট সরকার দিতে চাইছেন — জেলায় হাওড়া থেকে পানপুর ভায়া ডোমজুর, বড়গাছিয়া, মুন্সীরহাট, মাজু আর একটা হচ্ছে হাওড়া থেকে জয়নগর ঘাট পর্যন্ত আর একটা হচ্ছে হাওড়া থেকে উদয়নারায়ণপুর ভায়া জগৎবল্লভপুর আর একটি হচ্ছে, হাওড়া থেকে শিয়াখালা ভায়া জগৎবল্লভপুর পর্যন্ত এই কয়েকটি রুটে অন্তত ৪০খানা সাউথ বেঙ্গল স্টেট ট্রান্সপোর্টের বাস দেওয়া হোক।

**শ্রী সুধাংশু মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পূর্ত দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। উত্তর ২৪-পরগনা জেলার হিঙ্গলগঞ্জ এলাকা যোগাযোগ ব্যবস্থাটা মধ্যযুগীয় ব্যবস্থায় পড়ে আছে। ইতিপূর্বে এই সম্পর্কে বারবার বলা হয়েছে, আবার আমি বলছি। হাসনাবাদ থেকে শীতলিয়া পর্যন্ত প্রায় ৩৩ কিলোমিটার রাস্তা সুন্দরবন উন্নয়ণ পর্যদ থেকে ইট বিছানো হয়েছিল, সেটা অবিলম্বে পূর্ত বিভাগ গ্রহণ করে বাস চলাচলের উপযোগী রাস্তা হিসাবে তৈরী করুন এবং হিঙ্গলগঞ্জ থেকে হেমনগর পর্যন্ত প্রায় ৩০ কিলোমিটার রাস্তা যেটি অবহেলিত হয়ে পড়ে থাকার জন্য পঞ্চায়েতের মাধ্যমে আর. এল. ই. জি. পি.-র টাকায় কোন রকমে কাজ চালানোর মতন উপযোগী করা হয়েছে, এই রাস্তাটিও পূর্ত বিভাগ গ্রহণ করে বাস চলাচলের উপযোগী করে তুলুন। এছাড়া ঐ এলাকায় হাসনাবাদের কাটাখালে একটা বার্জ ব্রীজ নির্মাণ করলে এবং দুলদুলি নেবুখালিতে একটা বার্জ ব্রীজ করলে এবং কাটাখালের গৌরেশ্বর নদীতে একটা সেতু নির্মাণ করলে কলকাতা শহরের সঙ্গে সরাসরি যোগাযোগ ব্যবস্থা হতে পারে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই যোগাযোগ ব্যবস্থা উপর গত ২১ তারিখে ঐ এলাকার সমস্ত মানুষদের নিয়ে একটা কনভেনশন করা হয়েছিল। সেই কনভেনশনে দলমত নির্বিশেষে সমস্ত মানুষেরা এসেছিলেন। সেখানে কংগ্রেসী বন্ধুরাও এসেছিলেন এবং ঐ কনভেনশনে যোগাযোগ ব্যবস্থার দ্রুত উন্নয়ণের জন্য সর্বসম্মত সিদ্ধান্ত গ্রহণ করা হয়েছিল। সেই জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই, ঐ এলাকার যোগাযোগ ব্যবস্থার দ্রুত উন্নতির জন্য অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা

দরকার। কারণ, ঐ এলাকাটি দীর্ঘ দিন ধরে অনুন্নত এলাকা এবং তপশিলী আদিবাসী সম্প্রদায়ের বসবাস। আশা করি, অবিলম্বে দ্রুত ব্যবস্থা গ্রহণ করবেন।

**শ্রীমতী শান্তি চ্যাটার্জী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় উল্লেখ করতে চাইছি। আপনি জানেন, তারকেশ্বর একটা মহা তীর্থস্থান। এই তারকেশ্বরে বহু তীর্থযাত্রী যান। গাজন মেলা এবং শ্রাবণী মেলার সময় প্রচুর লোকের ভীড় হয়। এছাড়া বারো মাসই প্রচুর লোক সেখানে যান। কিন্তু সেখানে গিয়ে মানুষেরা রাজবাড়ীর মাঠ, কালীবাড়ীর মাঠ এবং রাসবাড়ীর মাঠে গিয়ে থাকেন। আজকে মন্মথ মহারাজ সেখানে সমস্ত জায়গা পৌরসভাকে মোটা টাকায় লীজ দিতে চাইছেন, এর ফলে ওখানকার মাঠে যে সমস্ত ছোট ছোট দোকানদার বা ছোট শিল্পী আছে বা সামান্য রুজি রোজগার করে খাচ্ছে তাদের খুবই অসুবিধা হবে। তাই আমি আপনার কাছে জানাচ্ছি যে যদি ঐ জমি লীজ দেওয়া হয় তাহলে তাদের যেন প্রথমে জায়গা দেওয়া হয়। তারপর রাজবাড়ী স্টেটের কর্মচারীরা সব কুকুর পুষেছেন, শোনা যাচ্ছে যে তাঁদের পোষা কুকুরে না কি নারায়ণের ভোগ এঁটো করে নষ্ট করে দিচ্ছে এবং তা নিয়ে স্থানীয় লোকেরা অভিযোগ করছেন, সেখানে এই সমস্ত কার্যকলাপ চলছে, এইগুলি প্রতিকারের জন্য যথাযথ ব্যবস্থা নেওয়ার জন্য আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়কে জানাচ্ছি।

**শ্রী শক্তি প্রসাদ বল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ ও জনস্বার্থ বিজড়িত বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। আমার বিধানসভা নির্বাচন কেন্দ্র নন্দীগ্রাম হলদী নদীর সন্নিকট স্থান। গঙ্গার ভাঙ্গন নিয়ে অনেক কথাই হল, বেশ কিছু বছর যাবৎ আমাদের ঐখানে দীনবন্ধুপুর, বাসুলীচক এবং জেলেমারার বিশাল একটি এলাকা ভাঙ্গছে, এবং ভাঙ্গনের ফলে বেশ কিছু অধিবাসীকে দূরে সরিয়ে দেওয়া হয়েছে। এ ব্যাপারে আমি গতবার বিধানসভায় লিখিত প্রশ্ন দিয়েছিলাম এবং মাননীয় মন্ত্রী মহাশয় তাঁর উত্তরে বলেছিলেন যে পরিকল্পনা গ্রহণ করা হয়েছে। যেটা প্রয়োজনীয় সেটা মাননীয় সেচ মন্ত্রী মহাশয় জবাব দেবার সময় বলে দিলেন কিন্তু ঐ টেকনিক্যাল কমিটি, ইঞ্জিনীয়ারিং কমিটি ইত্যাদি জায়গায় লাল ফিতা ঘুরতে ঘুরতে এমন একটি জায়গায় এখন এসেছে যে কিছু করা যাচ্ছে না। তারপর এবারেও ভাঙ্গনের ভয়ে ভীত সন্ত্রস্ত বেশ কিছু মানুষ গত কয়েক দিনের মধ্যে চলে এসেছেন। এর মধ্যে চীফ ইঞ্জিনীয়ার এবং কিছু অফিসার তদন্ত করে এসেছেন। মাননীয় সেচ মন্ত্রী মহাশয়ের কাছে আমার অনুরোধ যেন অবিলম্বে এই কাজ আরম্ভ করা হয়।

**শ্রী সুহৃদ বসুমল্লিক :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, বার্ণপুরের মার্কেটে ব্যবসায়ীদের মার্কসবাদী কমিউনিস্ট পার্টির অফিসে ডেকে নিয়ে যাওয়া হয় এবং তাঁদের বলা হয় যে এরপর থেকে তাঁদের মনোনীত একজন বিক্রেতা যীশু বিশ্বাস, তার মাধ্যমে সব জিনিস — আলু, পিঁয়াজ — ইত্যাদি কিনতে হবে। ছোটখাট ব্যবসায়ীরা সেই প্রস্তাবের রাজী না হওয়ায় বাইরে থেকে যে সমস্ত লোডেড ট্রাক বাইরে থেকে বার্ণপুরে যেত সেগুলিকে আটকে দেওয়া হয়েছে। পরে থানাতে গিয়ে বিক্ষোভ দেখান হয়েছে এবং ও. সি.-র

মাধ্যমে থানার ভিতরে সেই ট্রাক থেকে আলু পিঁয়াজ বের করে নেওয়া হয়েছে। হাজার হাজার মানুষ আমাদের কাছে অভিযোগ জানাচ্ছে যে যীশু বিশ্বাস আলু পিঁয়াজের বেশী করে দাম নিচ্ছে, ফলে বার্ণপুর মার্কেটের জিনিসের দাম বেড়ে যাচ্ছে। একজন ক্রিমিন্যাল, রবিলোচন নাথ, এ. এস. আই. কে মার্ডার করেছিল, তার বিরুদ্ধে ওয়ারেন্ট অফ এ্যারেস্ট আছে। অতিরিক্ত পুলিশ সুপার কে বলা হয়েছে যে, এর বিরুদ্ধে ওয়ারেন্ট অফ এ্যারেস্ট কার্যকরী করছেন না কেন? পুলিশ গ্রেপ্তার করছে না, তারা ব্যবসায়ীদের ব্যবসা বন্ধ করে দেবার হুমকী দিচ্ছে।

[2-40 — 2-50 P.M.]

স্যার, ঐ যীশু বিশ্বাস ইস্কো ফ্যাকটরীতে কনট্রাকটরী করতো, কিন্তু তাকে ব্ল্যাক লিস্টেড করা হয়। ফলে সে ইস্কোতে আর কনট্রাকটরী করতে পারছে না। আজকে তার রুজি রোজগার ঠিক রাখার জন্য মার্কসবাদী কম্যুনিস্ট পার্টি তাকে এইভাবে মদত দিচ্ছে, সাধারণ মানুষের উপর অত্যাচার চালান হচ্ছে। বার্ণপুরে যেসব অবাঙ্গালী, বিহারী ব্যবসায়ীরা রয়েছেন, তাদের বলা হচ্ছে, বার্ণপুরে ব্যবসা করতে হলে যীশু বিশ্বাসের কাছ থেকে মাল কিনতে হবে। এইভাবে সেখানে একটা সাম্প্রদায়িক ঝগড়া বাধাবার চেষ্টা করা হচ্ছে। তাই মাননীয় মুখ্যমন্ত্রীকে বলছি .....

**(এই সময় মাইক সংযোগ বিচ্ছিন্ন হয়ে যায় এবং পরবর্তী বক্তা বলতে ওঠেন।)**

**শ্রী শান্তি রঞ্জন গাঙ্গুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি বিশেষ বিষয়ের প্রতি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। শ্যামবাজার ষ্ট্রীট এবং চিত্তরঞ্জন এভিনিউর সংযোগ স্থলে বহু পুরাতন একটি স্কুল হল শ্যামবাজার এ. ভি. স্কুল। ঐ স্কুল থেকে লেখাপড়া করে বহু ছাত্র চাকরী জীবনে প্রবেশ করেছে। কিন্তু মেট্রো রেলের কার্যকলাপের ফলে ঐতিহ্যপূর্ণ ঐ স্কুলটি ধ্বংসের মুখে চলে যাচ্ছে। ইতিমধ্যে ঐ স্কুলের ল্যাবরেটরীর উপরের দেয়াল ভেঙ্গে পড়বার ফলে ছাত্র ছাত্রীদের ল্যাবরেটরীর কাজ সম্পূর্ণরূপে বন্ধ হয়ে রয়েছে। তাই আপনার মাধ্যমে সবিনয়ে মুখ্যমন্ত্রীর কাছে আবেদন করছি, ঐ স্থানটি সারাবার ব্যবস্থা হোক। ঐ স্কুলে সমস্ত ছাত্র ছাত্রী স্থান সঙ্কুলান হয় না বলে ৩নং শশীভূষণ ঘোষ লেনে আর একটি বাড়ি কর্তৃপক্ষ কিনেছিলেন, কিন্তু সেই বাড়িতে ভাড়াটে থাকায় বাড়িটি ব্যবহার করা সম্ভব হচ্ছে না। তাই আপনার মাধ্যমে মুখ্যমন্ত্রীর কাছে সবিনয়ে আবেদন করছি যে, ঐ শশীভূষণ ঘোষ লেনের বাড়ির ভাড়াটের অন্যত্র পুনর্বাসনের ব্যবস্থা করে বাড়িটিতে এ. ভি. স্কুলকে স্থানান্তরিত করার ব্যবস্থা করা হোক এবং তারপরই ঐ স্কুলের পুরানো বিল্ডিংটি রিপেয়ারের ব্যবস্থা করা হোক।

**মিঃ স্পীকার ঃ** এবারে শ্রী গোবিন্দ চন্দ্র নস্কর। কিন্তু গোবিন্দ বাবু, আপনি যে নোটিশটা দিয়েছেন সেটা ইরেগুলার এবং ইল্লিগ্যাল। প্রাইভেট কোন সংস্থা নিয়ে কি এখানে আলোচনা হবে? এটা হয় না।

**শ্রী গোবিন্দ চন্দ্র নস্কর :** রেড ক্রস সোসাইটিটি স্বাস্থ্য দপ্তরই দেখাশুনা করেন। কাজেই বলতে দিন।

**মিঃ স্পীকার :** কোন প্রাইভেট অর্গানাইজেশন নিয়ে এখানে আলোচনা হয় না। If any question arises on private organisation, then through the minister can reply ? I will not allow it. এটা বলতে দিলে কাল হয়ত কোন প্রাইভেট ক্লাব বা কোন ফুটবল ক্লাবের বিষয় নিয়ে চলে আসবেন। আই উইল নট এ্যালাউ ইট। আপনি কোয়েশ্চেন প্লেস করুন, মন্ত্রী উত্তর দিবেন।

(গোলমাল)

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে একটি বিশেষ বিষয়ের প্রতি পরিবহন মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কলকাতায় ট্যাক্সীওয়ালাদের অত্যাচার ক্রমশঃ বৃদ্ধি পাচ্ছে। যেখানে তাদের খুশী হবে সেখানে তারা যাবে। যাত্রী সাধারণ যে দিকে যেতে চাইবে কেবল সেদিকেই সে যাবে না। গতকাল 'আজকাল' পত্রিকায় এ-বিষয়ে খবর বেরিয়েছে যে, প্রাক্তন দক্ষ ফুটবলার ভাস্কর গাঙ্গুলীর মাথায় ট্যাক্সী ড্রাইভার রড দিয়ে মারায় তিনি আহত হয়েছেন। আমাদেরও বিধানসভায় আসার সময় দশজন ট্যাক্সীওয়ালাকে বললাম হয়ত একজন এলো। রোগী নিয়ে হাসপাতালে যাদের যেতে হয় তারা এটা ভালভাবে টের পান। এর আগেও ট্যাক্সীওয়ালাদের অত্যাচারের কথা বলেছি। তাদের ইউনিয়ন আছে, কিন্তু তাদের সঙ্গে আমাদের কর্তৃপক্ষ এই ব্যাপার নিয়ে কোনদিন বসেছেন কি না জানি না। এই নিয়ে বিধানসভায় মেনসন করেছি। যখন তারা দাবীর ব্যাপারে বন্ধের দিকে যায় তখন দেখতে পাই সরকার থেকে তাদের সঙ্গে আলোচনা করা হয়, কিন্তু আমরা যখন এইসব কথা বলছি তখন যাতে অন্ততঃ তারা আমাদের সঙ্গে ভদ্র ব্যবহার করেন তার জন্য তাদের সঙ্গে বসে আলোচনা করা যায় না? কলকাতার ৩০০ বছর পূর্তি উৎসব চলছে, কিন্তু দেখতে পাচ্ছি ট্যাক্সীর কনডিসন আরো খারাপ হয়েছে। এই ব্যাপারে মন্ত্রী মহাশয়ের কাছে অনুরোধ, এই ব্যাপারে তাদের ডেকে আলোচনায় বসুন। প্রয়োজনে রাস্তায় ডিজেল ট্যাক্সী নামান। ১৯৮৯ সালে ট্যাক্সীর মিটার পরিবর্তন করা হয়েছে। সকলের করার কথা। কিন্তু বেশীর ভাগ ক্ষেত্রে ট্যাক্সীর মিটার চেঞ্জ করা হয় নি। যারা মিটার বদল করেছে তাদের পুরো ভাড়াই উঠছে কিন্তু তা সত্ত্বেও তারা ৬০ পারসেন্ট বেশী ভাড়া নিচ্ছে। আমি পরিবহন মন্ত্রীকে অনুরোধ করবো এই ব্যাপারটা দেখার জন্য।

**শ্রী সৌগত রায় :** স্যার, আমি আপনার মাধ্যমে এই বিধানসভার এবং বিশেষ করে নগর উন্নয়ণ মন্ত্রীর নিকট একটি গুরুত্বপূর্ণ বিষয়ে দৃষ্টি আকর্ষণ করছি। সম্প্রতি গত ১৪ই ডিসেম্বর রাজ্য সরকার একটা নির্দেশের বলে শান্তিনিকেতন, শ্রীনিকেতন উন্নয়ণ পর্ষদ গঠন করেছেন। এই উন্নয়ণ পর্ষদ গঠন করে রাজ্য সরকার ক্ষমতা বিকেন্দ্রীকরণের নামে ক্ষমতা কেন্দ্রীকরণ করতে চান এবং স্বশাসিত পৌরসভার উপর স্পষ্ট আঘাত হেনেছেন। বিশ্বভারতী রবীন্দ্রনাথের স্মৃতি বিজড়িত প্রতিষ্ঠান। এই প্রতিষ্ঠান কেন্দ্রীয় সরকার চালান। রাজ্য সরকার দীর্ঘ দিন ধরে এখানে হস্তক্ষেপ করার চেষ্টা করছিলেন। এই উন্নয়ণ পর্ষদ গঠন করার মূল

উদ্দেশ্য হ'ল বিশ্বভারতীর ব্যাপারগুলির মধ্যে রাজ্য সরকারের হস্তক্ষেপ করা। কিন্তু তার থেকে দুঃখের কথা, এই যে ৪৩টি মৌজা নিয়ে উন্নয়ণ পর্ষদ তৈরী হয়েছে সেই ৪৩টি মৌজার মধ্যে বোলপুর পৌরসভা এলাকা পড়ে এবং বোলপুর পৌরসভায় বামফ্রন্ট-এর তৈরী বোর্ড আছে, তাতে সি. পি. আই.-এর সদস্য চেয়ারম্যান এবং নকশালপন্থী সদস্য উপসভাপতি। সেখানে বিভিন্ন দলের সদস্য আছেন। বোলপুর পৌরসভাকে উন্নয়ণ পর্ষদে পরিণত করায় তাঁরা সকলে তার সমালোচনা করেছেন। আরো আশ্চর্যের বিষয় হ'ল ওই উন্নয়ণ পর্ষদে সি. পি. এম.-এর একজন নেতাকে চেয়ারম্যান করে দেওয়া হয়েছে যিনি লোকসভার পরিষদীয় দলের নেতা। সেখানকার স্থানীয় বিধায়ককে সেখানে যুক্ত করা হয় নি। সেখানকার বিধায়ক আর. এস. পি. দলের সদস্য। তিনি এই ব্যাপারে প্রতিবাদ করেছেন, পৌরসভার যিনি চেয়ারম্যান সি. পি. আই. দলের তিনি প্রতিবাদ করেছেন, উপসভাপতি, তিনি প্রতিবাদ করেছেন। আজকে দেখতে পাচ্ছি পৌরসভা একটা স্বশাসিত সংস্থা, স্বশাসিত হিসাবে তার যে অধিকার সেই অধিকারকে কেড়ে নেওয়া হচ্ছে। স্বশাসিত সংস্থা হিসাবে তার জমি-জমা, ঘর-বাড়ী বিক্রি করার যে ক্ষমতা ছিল সেটা কেড়ে নেওয়া হচ্ছে এবং সেটা আমলাতন্ত্রের হাতে দিয়ে দেওয়া হচ্ছে। রবীন্দ্রনাথের স্মৃতি বিজড়িত সংস্থায় রাজ্য সরকার নগ্ন ভাবে হস্তক্ষেপ করছে।

## ZERO HOUR

**শ্রী অশোক ঘোষ :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে শ্রম মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। হাওড়ায় নূতন সাংসদ এসে হাওড়ার সাড়ে চার হাজার শ্রমিকের হাতে রাতারাতি একটা চাবিকাঠি দিয়েছেন। স্যার, হনুমান জুট মিল বন্ধ হয়ে গেছে। কারখানা গেটের চাবি শ্রমিকদের হাতে দিয়ে তিনি দিল্লী চলে গেলেন। জে. পি. জালান এবং বি. জালান এই দুই ভাইকে মাননীয় শ্রমমন্ত্রী শান্তি বাবু রাইটার্স বিল্ডিং-এ ডেকে পাঠিয়েছিলেন। কিন্তু তারা শান্তি বাবুর কথা শোনেন নি। এক ভাই ২৭ তারিখে এলেন। সেখানে আলোচনার পর লক আউট হবে না এই রকম সিদ্ধান্ত হয়। তারপর আমরা দেখলাম স্যার, ৪০ লক্ষ টাকা তারা ফাঁকি দিল, কর্মচারীরা মাইনে পেল না। তারপর রাতের অন্ধকারে হনুমান জুট মিল লক আউট করে দিয়ে পালিয়ে গেল। তাই আমি শ্রম মন্ত্রীকে অনুরোধ করবো তিনি অবিলম্বে যেন এখানে যে সমস্ত ইউনিয়ন আছে তাদেরকে ডেকে এবং বন্ধ কারখানার মালিককে ডেকে বর্ত্তমান অবস্থার পরিবর্ত্তন ঘটান, কারখানা খোলার ব্যবস্থা করেন। আবার নূতন করে যাতে আরো সাড়ে চার হাজার শ্রমিক বেকার না হয়ে পড়ে তার ব্যবস্থা করেন, যাতে তারা আশার আলো দেখতে পায় তার ব্যবস্থা করেন।

**শ্রী প্রভঞ্জন মন্ডল :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে সুন্দরবনের বিস্তীর্ণ অঞ্চলকে নিয়ে একটা আন্তর্জাতিক মানের পর্যটন কেন্দ্র গড়ে তোলার জন্য আমরা দাবি জানাচ্ছি। কয়েকদিন আগে সুভাষ ঘিসিং মহাশয় ওখানে গিয়েছিলেন, ডায়মন্ডহারবার পর্যন্ত গিয়েছিলেন। তিনি বলেছেন পাহাড়ের যে সৌন্দর্য সেই তুলনায় এখানে নদী এবং জঙ্গলকে নিয়ে যে সৌন্দর্যের সৃষ্টি হয়েছে সেটা কম উপভোগ্য নয়।

[2-50 — 3-00 P.M.]

ওয়েস্ট বেঙ্গল গভর্ণমেন্ট যে পরিকল্পনা নিয়ে এগোচ্ছেন, আমাদের কাছে সংবাদ আছে যে কয়েক দিন আগে ওখানে ফিশারম্যানকে দুর্গম অঞ্চলে, দুর্গম অরণ্যের মধ্যে লুকিয়ে রাখা হয়েছিল। সেই সমস্ত জেলেদের সেখানে বেঁধে আটকে রাখা হয়েছিল। এরপর পুলিশ যে সমস্ত জেলেদের উদ্ধার করতে গেলে দস্যুবৃত্তির সম্মুখীন হলো। এই ধরনের দস্যুবৃত্তির মাধ্যমে গোটা পরিবেশকে বিষাক্ত যাঁরা করছে তাঁরা সবাই কংগ্রেস এবং এস. ইউ. সি. আই.-এর সমর্থক। এই সমস্ত গুন্ডারা দস্যুবৃত্তির সঙ্গে যুক্ত। আমরা মনে করছি যে আন্তর্জাতিক মানের পর্যটন কেন্দ্র গড়ে তোলার ব্যাপারে যখন চিন্তা-ভাবনা চলছে তখন এই ধরনের দস্যুবৃত্তির বিরুদ্ধে উপযুক্ত ভাবে মোকাবিলা করা দরকার।

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** স্যার, আমি এখানে যে বিষয়টি উল্লেখ করবো তা নিয়ে, একই বিষয়ের উপরে, মান্নান হোসেন উল্লেখ করেছেন। গত শনিবার রাজ্য পুলিশের ডিরেকটর জেনারেল যখন রাত্রি বেলাতে প্রায় পৌনে দশটা নাগাদ ইস্টার্ণ মেট্রোপোলিটান বাইপাস দিয়ে আসছিলেন, তখন তাঁর গাড়ির উপরে বোমা দিয়ে আঘাত করা হয়েছে। তাঁর গাড়ির কাঁচ ভেঙে দেওয়া হয়েছে। স্বভাবতই এই ঘটনা একটা উদ্বেগজনক পরিস্থিতির সৃষ্টি করেছে। কারণ রাজ্য পুলিশের ডিরেকটর জেনারেল এর গাড়ি যদি ইস্টার্ণ মেট্রোপোলিটান বাইপাস দিয়ে আসতে গিয়ে আক্রান্ত হয় তাহলে রাজ্যের সাধারণ মানুষের নিরাপত্তার প্রশ্ন নিয়ে আমাদের ভাবতে হয়। স্যার, আপনি জানেন যে ইস্টার্ণ মেট্রোপোলিটান বাইপাস একটি অন্ধকার এলাকা। ওখান দিয়ে একটু রাত্রি করে গেলে গাড়ি থামিয়ে দেওয়া হয় এবং লুটপাটের চেষ্টা করা হয়। ঐদিনের ঘটনাটি হঠাৎ করে ডি. জি.-র গাড়ির উপরে ঘটে যাওয়ায় হৈচৈ পড়ে যায়। ওখানে ব্যাপক তল্লাসী চালিয়ে বিপুল পরিমাণে বোমা, অস্ত্রশস্ত্র উদ্ধার করা সম্ভব হয়েছে। আমার মনে হয় সমাজ বিরোধীরা কলকাতা সহ রাজ্যের বিভিন্ন এলাকায় যে ভাবে দাপট বাড়িয়ে চলেছে সেই পরিপ্রেক্ষিতে পুলিশ, প্রশাসন এবং সরকারের উচিত তাদের দমনের জন্য যথাযথ ব্যবস্থা গ্রহণ করা। এই সমস্ত সমাজ বিরোধীরা রাজনৈতিক দলের ছত্রছায়ায় যে উদ্যোগ ও উদ্দেশ্যের জন্য মদত পায় তা বন্ধ হওয়া দরকার। আমরা জানি যে এই সমস্ত সমাজ বিরোধীরা বিশেষ ভাবে সরকারী দলের ছত্রছায়ায় আশ্রয় নিয়ে বেঁচে থাকতে চায়। এই ব্যাপারে সরকারী উদ্যোগে ব্যবস্থা গ্রহণ করতে হবে।

**শ্রী শক্তি প্রসাদ বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে, বিশেষ করে জনস্বার্থের বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর কাছে অবগত করাতে চাই। স্বাধীনতার পরে আমাদের দেশে, বিশেষ করে আমার নির্বাচনী কেন্দ্র নন্দীগ্রাম সম্পর্কে বলবো যে সেখানে বিদ্যুৎ ছিল না, আজও নেই। ১৯৮৭ সালের নির্বাচনের পরে জেলাস্তরে জেলার মধ্যে গ্রামীণ বৈদ্যুতিকরণের কাজ শুরু হয়। আমার কনস্টিটিউয়েন্সী নন্দীগ্রামে দুটি ব্লক। এর মধ্যে একটি ব্লকে আংশিক কাজ হয়ে বন্ধ হয়ে গেল। যেটুকু তার জড়ানোর কাজ হয়েছিল তাও চুরি হয়ে গেল। আমরা অনেক চেষ্টা করে, পঞ্চায়েত সমিতি বিশেষ ভাবে চেষ্টা করে তিন একর জমি একোয়ার করার ব্যবস্থা করেছিল সাব-স্টেশন নির্মাণের জন্য। উক্ত একোয়ার করা জমিতে সাব-স্টেশনের কাজ কবে নাগাদ আরম্ভ হবে বলে গত বিধানসভার অধিবেশনে

মাননীয় বিদ্যুৎ মন্ত্রীকে প্রশ্ন করেছিলাম। তিনি লিখিত প্রশ্নের জবাবে বলেছিলেন যে শীঘ্রই কাজ আরম্ভ হবে। দুঃখের বিষয় মন্ত্রী মহাশয়ের প্রতিশ্রুতি রক্ষিত হয় নি। এমন কি যে তার জড়ানো হয়েছিল তাও কেটে নিয়ে চলে গেছে। এর ফলে সাধারণ মানুষ মনে করছে যে এই পরিকল্পনা রূপায়িত হবে না। লোকে এটাকে একটা প্রহসন বলে মনে করছে। আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎ মন্ত্রীর কাছে আবেদন করবো যাতে এই প্রকল্পটি অবিলম্বে কার্যকরী করা যায় তা যেন তিনি করেন।

**ডাঃ মানস ভূইঞ্যা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার সবং পটাশপুরের মাঝখানে কেলেঘাই নদীতে একটি ব্রীজ নির্মিত অবস্থায় পড়ে আছে। এই দুটি ব্লকের মধ্যে এর ফলে আজ অবধি বাস রুট চালু হল না। ১লা আগস্ট তারিখে ওই ব্রীজটি মাননীয় মুখ্যমন্ত্রীর উদ্বোধনের দিন ফিক্সড হয়েছিল। কিন্তু প্রাকৃতিক দুর্যোগের ফলে সেই প্রোগ্রাম বাতিল হয়ে যায়। আমি বিশেষ আবেদন করছি, ওই ব্রীজটি উদ্বোধনের জন্য, মাননীয় মুখ্যমন্ত্রীর যাওয়ার কথা ছিল, সেটা গিয়ে অবিলম্বে উদ্বোধন করুন। ওই ব্রীজটি শহীদ অনাথবন্ধু এবং হেমচন্দ্র কানাগুর নাম অনুসারে অনাথবন্ধু হেমচন্দ্র ব্রীজ নামে আখ্যা দেওয়া হয়েছে। আমি মাননীয় মুখ্যমন্ত্রীকে আপনার মাধ্যমে আবেদন করছি এই ব্রীজটি চালু করে দিন। কারণ ওই ব্রীজটি চালু হলে পরে মেদিনীপুর জেলার সঙ্গে উড়িষ্যার সদর মহকুমা থেকে কাঁথি মহকুমা এবং সবং, পটাশপুরের মধ্যে যোগাযোগ স্থাপন করবে। সুতরাং অবিলম্বে ওই ব্রীজটির উদ্বোধন করা হোক এই আবেদন আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে রাখছি।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী এবং সরবরাহ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমি বহুদিন আগে গ্রামে কিষাণ সভার পক্ষ থেকে পাটের দাম যাতে বৃদ্ধি পায় তার জন্য আন্দোলন করে এসেছি। পাট চাষীরা তাদের মূল্য পায় না। কয়েকদিন আগে কেন্দ্রীয় মন্ত্রী শ্রী শারদ যাদব এখানে এসে বলে গেলেন যে মিল মালিকরা এবং ব্যবসায়ীরা পাট হোল্ডিং করছে, এদের উচ্ছেদ করতে হবে। এর ফলে ২০০ টাকা কুইন্টাল পাটের দাম পড়ে গেছে। উনি বলার সঙ্গে সঙ্গে ডি-হোল্ডিং করার জন্য সরবরাহ বিভাগের নির্দেশমত সমস্ত পুলিশ, এস. ডি. ও. পাট ব্যবসায়ীদের হেনস্তা করতে আরম্ভ করেছে। ফলে হাটে চাষীরা পাট নিয়ে কোন কেনার লোক পাচ্ছে না। আবার একথাও বলা হয়েছে যে, চাষীদের ঘরে না কি পাট নেই। আমি মাননীয় মুখ্যমন্ত্রী তথা সরবরাহ মন্ত্রীর কাছে অনুরোধ করছি তিনি যেন সরবরাহ ডিপার্টমেন্ট থেকে এখনই এইরকম যে ডি-হোল্ডিংয়ের জন্য যে পুলিশী জুলুম শুরু হয়েছে তা বন্ধ করুন এবং অনুসন্ধান করুন যে সত্যি চাষীদের কাছে পাট আছে কিনা।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, যে বিষয়টির প্রতি আপনার দৃষ্টি আকর্ষণ করছি তা আমার ব্যক্তিগত ব্যাপার এবং আমি সেটা সমস্ত সদস্যদের কাছে জানাতে চাই। আমি কয়েক দিন আগে টেলিফোনেও এই কথা বলেছিলাম যে ২০.১০.৮৯ তারিখে ৮টা ১০ মিঃ আমার গাড়ী নং ডি. আই. বি. ৩৭০২ গাড়ীটি এম. এল. এ. হোস্টোলে রেখে ওপরে গেছিলাম। আমার ড্রাইভারও জামা কাপড় ছাড়ার জন্য গেছিল। কিছুক্ষণ পরে ৮.২০

মিঃ এসে দেখি এবং ড্রাইভারও দেখলো যে গাড়ীটা কোন একজন লোক চালিয়ে নিয়ে চলে গেল। এম. এল. এ হোস্টেলে লোক ছিল এবং গাড়ীটা গেটের ভেতরে পার্ক করা ছিল, এম. এল. এ. হোস্টেলের এনক্লোজারের মধ্যে গাড়ী বারান্দায় গাড়ীটা রাখা ছিল। এই ঘটনাটি ঘটার সঙ্গে সঙ্গে আমি পার্ক স্ট্রীট থানার ও. সি. কে ফোন করে বললাম যে আমার গাড়ীর এইরকম রং, স্টিকার আছে এবং ভেতরে স্টিরিও আছে। ১০মিঃ এর আগে গাড়ীটা নিয়ে গেছে, এক্ষুণি চেজ করলে পাওয়া যাবে। এরপরে আমি সি. পি. পুলিশ কমিশনারকে সমস্ত বিষয়টা বললাম, হোম সেক্রেটারিকে সমস্ত বিষয়টা বললাম এবং ডি. জি. কেও সব ব্যাপারটা বলেছিলাম। তারপরে মুখ্যমন্ত্রীর কাছে একটা ব্যাপারে গিয়েছিলাম সেখানে উনি বললেন যে কাগজে সকালে পড়লেন যে গাড়ী আপনার চুরি হয়ে গেছে। ১০মিঃ মধ্যে একটা গাড়ী চুরি হয়ে গেল? আমি এম. এল. এ. হিসাবে আমার গাড়ীটা একটু খোঁজ নেওয়ার দরকার নেই, আর যেখানে এম. এল. এ. হোস্টেলে মাত্র ১০মিঃ জন্য গিয়েছি সেখানে থেকে গাড়ী চুরি হয়ে যাবে, এটা তো ভাবা যায় না।

[3-00 — 3-10 P.M.]

আমি এতদিন পুলিশের মুখাপেক্ষী হয়ে ছিলাম যে পুলিশ বোধ হয় এটা উদ্ধার করে দেবে এবং চেষ্টা করবে যাতে এটা উদ্ধার হয়। আজ প্রায় দেড় দুই মাস হয়ে গেল কোন ফল হল না, আমি তো কোন জায়গায় বলতে বাকি রাখিনি, সি. পি. কে ১৪ বার বলেছি, ও. সি. পি. এস. কে বার আটেক বলেছি সে বলেছে এটা তো ডি. সি. ডি. ডি. দেখছে। আমি আজকে বলতে বাধ্য হচ্ছি আমার প্রচেষ্টায় হয় নি, আমি মুখ্যমন্ত্রীকে বলেছি, আমি সমস্ত জায়গায় বলেছি। স্যার, আপনি জা. ন একজন এম. এল. এ.-র অনেক কাজ থাকে, তাই গাড়ি না থাকলে যাতায়াতের অনেক কষ্ট হয়। এম. এল. এ. হোস্টেল থেকে আমি সঙ্গে সঙ্গে থানাতে জানিয়ে ছিলাম, কিন্তু এই ১০ মিনিটের মধ্যে একটা গাড়ি কতদূর যেতে পারে। আমার এটাই দুঃখ মাননীয় মুখ্যমন্ত্রীকে এই গাড়ি চুরি হওয়ার ঘটনা জানিয়ে ছিলাম কিন্তু আজ পর্যন্ত এটা উদ্ধার হল না, এটাকে ট্রেস পর্যন্ত করা গেল না। মাননীয় মুখ্যমন্ত্রীর ছেলের গাড়ি চুরি গিয়েছিল সেটা উদ্ধার হয়েছে, ছেলের বৌয়ের শাড়ী চুরি গিয়েছিল, ব্রীফকেস চুরি গিয়েছিল সে সব উদ্ধার হয়েছে। কিন্তু আমার গাড়িটা উদ্ধার হল না কেন? এটার সঙ্গে কোন রাজনৈতিক চক্রান্ত আছে বলে আমার জানা নেই, এটা আমার কাছে দুঃখের বিষয়। আমি আজকে এটা হাউসে বলতে বাধ্য হলাম। আজকে এই যে ডি. জি.-র গাড়িতে বোমা মেরেছে এতে আমি খুশি হয়েছি, ডি. জি. যদি বেশি আক্রান্ত হতো তাতেও আমি খুশি হতাম। আমি এটা এম. এল. এ. হিসাবে বলছি না একটা গাড়ি চুরি হয়ে গেল ১০ মিঃ মধ্যে অথচ সেটা পাওয়া যাবে না, কলকাতার পুলিশের এত নাম ডাক উই আর স্পেনডিং ..... Rs. 160 Crores for these people অথচ গাড়িটা পাওয়া যাচ্ছে না এর জন্য আমি ভীষণ মর্মাহত, তাই আমি আপনার মাধ্যমে আশা করি শেষ বারের মত আপনি দেখুন, আপনি দেখলে, যদি হস্তক্ষেপ করলে গাড়িটা উদ্ধার হয়।

**মিঃ স্পীকার ঃ** আপনি আমাকে একটা লিখিত সাজেসান দিয়ে দেবেন, এম. এল. এ.

হোস্টেলে ফারদার সিকিউরিটির ব্যাপারে কি সাজেসান করা যায় এটা আমাকে লিখিত ভাবে দিয়ে দেবেন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** স্যার, আই উইল গিভ ইট।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় স্পীকার মহোদয়, এবারে পশ্চিমবাংলায় বিভিন্ন জেলায় হেড কোয়ার্টার থেকে অনেক পুলিশ কর্মচারী নিয়োগের জন্য আহ্বান করা হয়েছিল, পুলিশে রিক্রুটমেন্টের জন্য বিশেষত কনস্টেবলের জন্য হাজার হাজার ছেলে সেখানে তারা লাইন দিয়েছিল। সেখানে যে অভিযোগ উঠেছিল সেটা হচ্ছে মারাত্মক অভিযোগ। পুলিশে চাকরী করতে সাধারণতঃ যায় নিম্ন মধ্যবিত্ত ও মধ্যবিত্ত ঘরের ছেলেরা, কিন্তু সর্বত্র দেখা যাচ্ছে মেজারমেন্টের জন্য টাকা নেওয়া হয়েছে, মেডিকেলের জন্য টাকা নেওয়া হয়েছে, মেডিকেলে আনফিট ফিট হওয়ার জন্য ১০০ টাকা দিতে হবে, তার ফলে যারা আনফিট হচ্ছে তাদেরকে ফিট হওয়ার জন্য টাকা দিতে হচ্ছে। ভেরিফিকেশান ফর্মের জন্য টাকা দিতে হচ্ছে। অথচ রিক্রুটমেন্ট অফিসার হিসাবে জেলাতে এস. পি. ছিলেন, এবং রিক্রুটমেন্ট বোর্ডে ডি. আই. জি. স্তরের অফিসার তারা সর্বত্র জেলায় গিয়েছেন আগের দিন থেকে। রিক্রুটমেন্টের অফিসে তারা থেকেছেন। সিলেকশান কমিটিতে এই ধরনের উচ্চ পদস্থ অফিসার থাকা সত্ত্বেও এই রকম ঘটনা হয়েছে, এর ফলে বহু যোগ্য প্রার্থী বঞ্চিত হয়েছে। এই ঘটনা ব্যাপকভাবে হয়েছে। কিছু ছেলে হয়ত চাকরী পাবে। কিন্তু আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যে সমস্ত গরীব ছেলেরা চাকরী পেল না ইন্টারভিউ দিয়েও, অথচ এই যে পুলিশের ইন্টারভিউতে ব্যাপক দুর্নীতি অফিসাররা ইচ্ছামত কাজ করছে প্রত্যেক জেলাতেই, লাইনে যাচ্ছে তারা টাকা নিচ্ছে এবং টাকা নিয়ে যা খুশি তারা করছে এই অবস্থা চলতে পারে না। এই ব্যাপারে অবিলম্বে দৃষ্টি দিতে হবে। এই জিনিস প্রমাণ করা খুব কঠিন, আমি এটা দায়িত্ব নিয়ে বলছি প্রত্যেক জেলাতে ব্যাপক দুর্নীতি হয়েছে। পুলিশ রিক্রুটমেন্টের ব্যাপারে ভেরিফিকেশানের ফর্মের জন্য টাকা নিচ্ছে, মেডিকেলের জন্য টাকা নিচ্ছে, মেজারমেন্টের জন্য টাকা নিচ্ছে, সর্বত্র ১০০ টাকা থেকে ১০০০ টাকা পর্যন্ত উঠেছে। এটা অত্যন্ত গুরুত্বপূর্ণ ব্যাপার। আমি সেইজন্য আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি একটা বিষয়ে তদন্ত হোক, যাতে এই বিষয়ে যারা দোষী বা যারা দায়ী তারা ধরা পড়তে পারে। এ না হলে প্রশাসন কি করে সাধু থাকবে, সেইজন্য আমি বারবার দাবী করছি এই যে ইন্টারভিউ হয়েছে, সিলেকশান হয়েছে, সেই ব্যাপারে তদন্ত হোক, জনসাধারণের স্বার্থে, বেকার ছেলেদের স্বার্থে।

**শ্রী সুভাষ বোস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত শনিবার গয়েসপুর কল্যাণী সংলগ্ন জায়গাতে কতকগুলি লোক নির্বাচনের সময় রাতারাতি কল্যাণী সংলগ্ন, কল্যাণী নোটিফায়েড এরিয়া অথরিটির জমিতে সেই লোকগুলিকে তুলে দেওয়া হয়েছে। ১০ দিন আগে সেখানে কিছু ঘরবাড়ী তৈরী করা হয়েছে বি. জে. পি.-র পতাকা টাঙ্গিয়ে দেওয়া হয়েছে। যাতে বি. জে. পি. সরকারী জমি দখল করে। আমরাও বলেছি সংবাদপত্রেও বেরিয়েছে যদি নিরপেক্ষ নাও হন একজন সাংবাদিক পাঠান, নূতন টালি, নূতন বাঁশ সবই নূতন দেখলেই বুঝতে পারবেন যে এগুলি ৭৫ সালে তৈরী হয়েছিল না কি ১০ দিন আগে এই ঘর বাড়ীগুলি তৈরী করা হয়েছে? এইগুলি যদি প্রশ্রয় দেওয়া হয় এবং বি. জে. পি.-র অফিসে যদি কিছু লোক বসিয়ে দেওয়া হয় তাহলে দেখবো

কি রকম হয়? রাইটার্স বিল্ডিং-এ কিছু লোককে বলতে শুনছি যে বি. জি. পি.-কে ভোট দেওয়া হয় নি বলে এইসব হচ্ছে এবং এই রকম করে সব আষাঢ়ে গল্প ফাঁদা হচ্ছে। তাহলে এইভাবে যদি সরকারী জমি দখল হয়ে যায় তাহলে তো বিশৃঙ্খলার সৃষ্টি হবে। সবাই নূতন জার্সি পাল্টেছে, আসলে ওরা কংগ্রেসের লোক। ৮/১০ দিন আগে বি. জে. পি.-র পতাকা তুলে এই সব সরকারী জমি দখল করেছে। আমি বলতে চাই মাননীয় মুখ্যমন্ত্রী তাঁর প্রশাসনকে সতর্ক রাখুন, কারণ এই রকম ভাবে বি. জে. পি.-র নাম ভাঙ্গিয়ে কংগ্রেসের লোক সরকারী জমি দখল করবার ষড়যন্ত্র করছে। এই ব্যাপারে তদন্ত করা হোক যে ওই বাড়ীগুলি ৭৫ বছরের আগে তৈরী না কি ৫ দিন আগের তৈরী? সেজন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কারণ এই রকম ভাবে বি. জে. পি.-র পতাকা দিয়ে কংগ্রেসের লোক যাতে ওই জমিতে পুনরায় না বসতে পারে সেদিকে লক্ষ্য রাখবার জন্য অনুরোধ করছি।

**মিঃ স্পীকার ঃ** মিঃ সৌগত রায়, আপনার জিরো আওয়ার আউট অফ অর্ডার, এটা বলা যাবে না। এটা কোনো পলিটিকাল ঘটনা নয়। দ্যাট ইজ সাম সর্ট অফ অ্যাডমিনি-সট্রেটিভ ম্যাটার।

**শ্রী কাশীনাথ আদক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার কেন্দ্রে এবং মুখ্যমন্ত্রীর সাতগাছিয়া কেন্দ্রে একটা বাস চলে, বাসটির নম্বর হচ্ছে ৭৬ এ। আজকে প্রায় ১৪/১৫ দিন ধরে বাসটি বন্ধ আছে। এস. ডি. ও., এস. পি., ডি. এম. প্রত্যেককে বলা সত্ত্বেও বাসটি চলছে না। এই এলাকার জনসাধারণ যেমন বজবজ, বিড়লাপুর প্রভৃতি জায়গার লোক এই বাসটিতেই কোলকাতা যাতায়াত করেন। বাসটি বন্ধ হয়ে যাবার ফলে তাঁরা খুব কষ্ট ভোগ করছেন। তা ছাড়া ওই রুটে একটি বাসই চলে বলে মালিকরা গা করছেন না। আমরা জানি আর. টি. এ. বোর্ড আর একটি নূতন রুট স্যাংসান করেছেন প্রায় ১ বছর হোলো কিন্তু রুট নোটিফিকেশান না হবার ফলে বাস চলছে না। সেজন্য আমি পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং যাতে এক্ষুণি বাস চলে সেজন্য আমি আবেদন করছি।

[3-10 — 3-45 P.M.]

(Including Adjournment)

**শ্রী অসিত কুমার মাল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, ১৯৭৬ সালের পর থেকে মাদ্রাসা ওয়েস্ট বেঙ্গল বোর্ড অফ সেকেন্ডারী এডুকেশানের আন্ডারে যে সমস্ত স্কুলগুলি আছে এবং যে সমস্ত ছেলেমেয়ে সেখান থেকে পাশ করছে ১৯৭৭ সাল থেকে তাদের সার্টিফিকেট ইস্যু করা হয় নি। এর ফলে যে সমস্ত ছেলেমেয়ে চাকরি-বাকরি পাচ্ছে সার্টিফিকেটের অভাবে তাদের জয়েন করতে অসুবিধা হচ্ছে। আমার প্রশ্ন এই সরকার এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জ করার পর বেকারদের চাকরি দিতে পারছে না, চাকরি দেওয়া তো দূরের কথা তারা কল পাচ্ছে না, তাদের বয়স শেষ হয়ে যাচ্ছে, যদিও বা কোন পরিস্থিতির মধ্য দিয়ে তারা চাকরির এ্যাপয়েন্টমেন্ট পাচ্ছে, কিন্তু এই সার্টিফিকেটের অভাবে তারা সেই চাকরিতে জয়েন করতে

পারছে না। আপনার মাধ্যমে অনুরোধ ১৯৭৬ সালের পর থেকে যে সমস্ত ছেলেমেয়ে পাশ করেছে মাদ্রাসা ওয়েস্ট বেঙ্গল বোর্ড অফ সেকেন্ডারী এডুকেশানের আন্ডারে যে সমস্ত স্কুল আছে সেই সমস্ত স্কুলগুলিতে অতি সত্ত্বর সার্টিফিকেট পাঠানোর ব্যবস্থা করা হোক। আমার কাছে এমন দৃষ্টান্ত আছে ছেলেরা চাকরি পাওয়ার পর সার্টিফিকেটের অভাবে তাদের জয়েন করতে দিচ্ছে না। অথচ এই সরকার একটা বৃহৎ ভূমিকা পালন করছে। ১৩ বছর পার হয়ে যাবার পর তারা যদি সার্টিফিকেট না পায় তাহলে আর কবে সার্টিফিকেট পাবে? তাই আমি আপনার মাধ্যমে অনুরোধ করছি যাতে অতি সত্ত্বর সার্টিফিকেট স্কুলে স্কুলে পৌঁছে যায় তার ব্যবস্থা করা হোক।

**(At this stage the House was adjouned till 3-45 p.m.)**

[3-45 -- 3-55 P.M.]

(After Adjournment)

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার কাছে আমি একটি কথা নিবেদন করছি। এখুনি আমরা জানতে পারলাম যে, আমাদের স্বাধীনতা সংগ্রামী, প্রবীন সর্বজন শ্রদ্ধেয় নেতার অবস্থা নাকি খুবই উদ্বেগজনক — এই বিষয়টি আপনি হাউসে জানালে আমরা বাধিত হব। আমরা সকলেই তাঁর আরোগ্য কামনা করে প্রার্থনা করছি। আপনি এটা এনলাইটেন করুন, আমরা সকলেই উদ্বিগ্ন হয়ে আছি।

**মিঃ স্পীকার ঃ** অবস্থা খুবই উদ্বেগজনক আছে, কনডিসন খুবই সিরিয়াস। অবস্থা ভাল নয়। আমরা সবাই উদ্বিগ্ন হয়ে আছি। লেট আস হোপ ফর দি বেস্ট।

## DISCUSSION ON GOVERNOR'S ADDRESS

**শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আজ রাজ্যপালের ভাষণের উপর বিতর্কের শেষ দিন। আমি প্রথমেই কতকগুলি বিষয় এখানে আলোচনা করব, যেগুলি অতীতে বিস্তৃত ভাবে আলোচিত হয় নি। আমরা জানি যে, গত লোকসভা নির্বাচনের পর ভারতবর্ষে কংগ্রেস দল পরাজিত হয়েছে এবং কংগ্রেসের বিকল্প একটি রাষ্ট্রীয় মোর্চার নেতৃত্বাধীন সংখ্যালঘু সরকার সি. পি. এম. সহ বামফ্রন্ট ও বি. জে. পি.-র সমর্থনে কেন্দ্রের দায়িত্বভার গ্রহণ করেছে। স্যার, আমরা নিশ্চয় জানি যে, গত লোকসভা নির্বাচনের মূল ইস্যু ছিল বোফর্স, ফেনারফ্যাক্স এবং আমরা ভেবেছিলাম হয়ত বিরোধী দলগুলির পক্ষ থেকে বোফর্স, ফেয়ারফ্যাক্স নিয়ে কংগ্রেসকে বেশী আক্রমণ করবে। পশ্চিমবাংলাতেও আমরা ভেবেছিলাম বেঙ্গল ল্যাম্প, ট্রাম কেলেঙ্কারী ইত্যাদি নিয়ে বামফ্রন্টের দুর্নীতি এখানে তুলে ধরব। কিন্তু অত্যন্ত উদ্বেগজনক ভাবে আমরা দেখতে পেলাম যে, গত লোকসভা নির্বাচনে এই ধরনের কোন রাজনৈতিক ইস্যু না হয়ে গোটা নির্বাচনটাই দাঁড়িয়ে গেল আমাদের দেশের হিন্দু ভোট কোন্ দিকে যাবে, আর মুসলিম ভোট কোন্ দিকে যাবে। অর্থাৎ সামগ্রিক ভাবে ভারতবর্ষের নির্বাচনে সাম্প্রদায়িক শ্লোগান এবারে যেমন ভাবে সমগ্র দেশের নির্বাচনকে প্রভাবান্বিত করেছে, এটা গোটা দেশের পক্ষে, সমস্ত রাজনৈতিক সচেতন মানুষের পক্ষে এবং সমস্ত দেশপ্রেমিক রাজনৈতিক দলগুলির পক্ষে একটা ভয়াবহ বিপদজনক নজির হিসাবে চিহ্নিত হয়ে থাকবে।

নির্বাচন হয়ে গেছে একদল সরকার থেকে চলে গেছে, আর একদল সরকারে এসেছে। কিন্তু যে সাম্প্রদায়িকতার বীজ ভারতবর্ষের মাটির গভীরে প্রথিত হয়ে গেল, এই গভীর ক্ষত আমাদের দেশের মাটিতে দীর্ঘদিন থেকে যাবে এবং এর মোকাবিলা করার জন্য আমাদের সমস্ত রাজনৈতিক দলগুলিকে একযোগভাবে এই অশুভ শক্তির বিরুদ্ধে লড়াই-এ নামতে হবে যারা ধর্মনিরপেক্ষতায় বিশ্বাসী। স্যার, নির্বাচনের পরে কেন্দ্রে ভি. পি. সিং-এর নেতৃত্বে সরকার প্রতিষ্ঠিত হয়েছে। হাউসে দাঁড়িয়ে আমাদের বলা হচ্ছে আমরা নাকি জনগণ দ্বারা সম্পূর্ণ ভাবে প্রত্যাখ্যাত হয়েছি বিগত লোকসভা নির্বাচনে। কথায় কথায় এখানেও বক্তারা উল্লেখ করেছেন যে, জনগণ দ্বারা কংগ্রেস প্রত্যাখ্যাত হয়েছে। স্যার, আমি আপনার কাছে একটি হিসাব দিয়ে বলতে চাই যে, এবারের লোকসভা নির্বাচনের হিসাব শুনলে সম্ভবতঃ ওদের মুখ থেকে এই ধরনের কথাগুলি আর বেরবে না।

যাদেরকে বলছেন যে আমরা জনগণের দ্বারা প্রত্যাখ্যাত সেই কংগ্রেস দল গত লোকসভা নির্বাচনে এককভাবে ভোট পেয়েছেন ৪০.৭৪ ভাগ আর আসন পেয়েছে ১৯৪টি। সেখানে জনতা দল কত ভোট পেয়েছেন জানেন? জনতা দল ভোট পেয়েছেন ১৭.৯৩ বা ১৮ পারসেন্টের কাছাকাছি। তেলেগু দেশম ৩.৫০ পারসেন্টের কাছাকাছি, বি. জে. পি. পেয়েছেন ১১.৮৩ পারসেন্টের কাছাকাছি, সি. পি. এম. পেয়েছেন ৬.৬০ পারসেন্টের কাছাকাছি, সি. পি. আই. পেয়েছেন ২.৬৭ পারসেন্টের কাছাকাছি। অর্থাৎ সামগ্রিকভাবে ভারতবর্ষের রাষ্ট্রীয় মোর্চা, যাদের অধীনে তেলেগু দেশম, ডি. এম. কে., সি. পি. এম., সি. পি. আই, ফরোয়ার্ড ব্লক — সবাই মিলে আপনারা ভোট পেয়েছেন ৪২.৮৬ পারসেন্টের কাছাকাছি, বি. জে. পি.-কে বাদ দিয়ে। আর কংগ্রেস এককভাবে পেয়েছে ৪০ পারসেন্টের উপর এবং সেখানে সহযোগী এ. আই. এ. ডি. এম. কে.-কে ধরলে পেয়েছে ৪৩ পারসেন্ট ভোট। আমরা হয়ে গেলাম ভারতবর্ষের জনগণের দ্বারা প্রত্যাখ্যাত দল আর আপনারা হয়ে গেলেন ভারতবর্ষের জনগণের কাছে গ্রহণযোগ্য দল। এককভাবে কংগ্রেস দল যা জনসমর্থন পেয়েছে সেখানে বি. জে. পি. কে বাদ দিয়ে ভারতবর্ষের সমস্ত রাজনৈতিক দলগুলি তারা ভোট পেয়েছেন ৪২ পারসেন্ট। কাজেই কংগ্রেস জনতার দ্বারা প্রত্যাখ্যাত হয় নি। গণতন্ত্রের আর্শীবাদই বলুন আর অভিশাপই বলুন সেখানে ১/২ পারসেন্ট ভোটের আনুপাতিক হারে নির্বাচনে আসনের ব্যাপারে বহুল পরিমাণে পার্থক্য এসে যায়। কংগ্রেস একক ভাবে আপনাদের সকলের চেয়ে বেশী আসন পেয়েছে কাজেই এ সম্পর্কে আপনাদের কোন রকম বিভ্রান্তি থাকার কথা নয়। এর পর ভারতবর্ষে ভি. পি. সিং-এর সরকার এলো। সেই সরকার গদিতে বসার পর আমরা প্রথমেই দেখলাম যে স্বরাষ্ট্র মন্ত্রী মুফিত মহম্মদ সঈদের কন্যাকে অপহরণ করে ৫ জন অত্যন্ত উগ্রপন্থীকে ওরা ব্ল্যাকমেল করে মুক্ত করে নিল। অথচ সেখানে আমাদের প্রধানমন্ত্রী শ্রীরাজীব গান্ধী অতীতে ভারতীয় কূটনীতিক শ্রী রবীন্দ্র মাত্রের ক্ষেত্রে এই পদক্ষেপ গ্রহণ করেন নি। স্যার, কংগ্রেস দলের পক্ষ থেকে পার্লামেন্টে আমরা অভিযোগ করে বলেছিলাম যে সৈয়দ মুফিতর কন্যার অপহরণের মধ্যে দিয়ে যেভাবে ব্ল্যাকমেলের কাছে আত্মসমর্পণ করা হল তাতে ভারতবর্ষের বিচ্ছিন্নতাবাদী শক্তি মাথাচাড়া দিয়ে উঠতে বাধ্য। আজকে আমরা দেখছি কি ধরনের অস্থির এবং উদ্বেগজনক পরিস্থিতির সৃষ্টি হয়েছে ভারতবর্ষের জম্মু কাশ্মীরের বুকে। রাজ্যপালকে বদলের মধ্যে দিয়ে — জগমোহনকে রাজ্যপাল হিসাবে নিয়োগ করার

পর যে অস্থির রাজনৈতিক পরিস্থিতির সেখানে সৃষ্টি হল তাতে ভারতবর্ষের বিচ্ছিন্নতাবাদী শক্তি মাথাচাড়া দিয়ে উঠবার সুযোগ পেয়ে গেল। ঔদ্ধত্বের বহিঃপ্রকাশ ঘটলো পাকিস্থানের প্রধানমন্ত্রী বেনজির ভুট্টো আমাদের দেশের আভ্যন্তরীণ বিষয় মতামত প্রকাশ করতে শুরু করায়। তিনি এমনভাবে আমাদের দেশের আভ্যন্তরীণ ব্যাপারে মতামত প্রকাশ করতে শুরু করলেন যা দেখে আমাদের উদ্বেলিত হবার যথেষ্ট কারণ ঘটলো। পাকিস্থানের প্রত্যক্ষ প্ররোচনার মধ্যে আমরা দেখলাম সেখানে পাকিস্থানী পন্থী শ্লোগান দেওয়া হতে লাগলো। বিচ্ছিন্নতাবাদী, উগ্রপন্থী শক্তি সেখানে পাকিস্থান জিন্দাবাদ নাম করে শ্রীনগরের বুকে আন্দোলন শুরু করলো। পরিস্থিতি আয়ত্বের বাইরে চলে যাবার উপক্রম হয়েছে। দেশের এই উদ্বেগজনক পরিস্থিতিতে আমরা কংগ্রেস দলের পক্ষ থেকে উদ্বেগ প্রকাশ করছি। আমরা মনে করছি, দলমত নির্বিশেষে ভারতবর্ষের অখন্ডতা রক্ষার জন্য সকলের এগিয়ে আসা দরকার। ভারতবর্ষের বিচ্ছিন্নতাবাদী শক্তিগুলির বিরুদ্ধে এবং সাম্প্রদায়িক সম্প্রীতির পক্ষে আমাদের সকলকে ঐক্যমত্ব হয়ে দাঁড়াতে হবে। তা না হলে আমাদের দেশে কিন্তু সমূহ বিপদ দেখা দিতে বাধ্য। স্যার, মাননীয় রাজ্যপালের ভাষণে এই সমস্ত কথার উল্লেখ করা হয় নি। দেশের ও রাজ্যের প্রকৃত পরিস্থিতিকে বাইপাস করে নিছক কতকগুলি উল্টোপাল্টা কথা ও মন্তব্য রাজ্যপালের ভাষণের মধ্যে দিয়ে বলিয়ে আমাদের বিভ্রান্ত করার চেষ্টা করা হয়েছে। আমরা এমন অভিযোগেও অভিযুক্ত হয়েছি এই সভায় যে, আমরা, কংগ্রেস নাকি বিচ্ছিন্নতাবাদী শক্তি এবং সাম্প্রদায়িক শক্তিকে মদত দেয়। এই প্রসঙ্গে আপনাদের বলব, আপনারা অতীতকে একটু স্মরণ করুন। আমাদের নেতা মোহন দাস করমচাঁদ গান্ধী সাম্প্রদায়িক শক্তির বিরুদ্ধে লড়াই করতে গিয়ে এই ভারতবর্ষের মাটিতে বুকের রক্ত দিয়েছিলেন। আমাদের নেত্রী শ্রীমতী ইন্দিরা গান্ধী বিচ্ছিন্নতাবাদীদের সঙ্গে আপোষ করেন নি বলে তাঁকে প্রাণ দিতে হয়েছিল।

[3-55 — 4-05 P.M.]

ইন্দিরা গান্ধী যদি সেদিন বিচ্ছিন্নতাবাদীদের সঙ্গে আপোষ করতে পারতেন তাহলে তিনি প্রাণে বেঁচে যেতে পারতেন। পাঞ্জাবের বুকে বিশ্বনাথ প্রতাপ সিং তার প্রথম দর্শনে দু'হাত তুলে অভিনন্দন নিতে নিতে ফিরে যান। ইন্দিরা গান্ধী তা পারেন নি, তার কারণ ইন্দিরা গান্ধীর কাছে বা কংগ্রেসের কাছে ভারতবর্ষের সংহতি, ঐক্য এবং অখন্ডতা অনেক বেশী গুরুত্বপূর্ণ এবং প্রয়োজনীয়। তাই বিচ্ছিন্নতাবাদের সঙ্গে লড়াই করতে গিয়ে ইন্দিরা গান্ধী, মোহন দাস করমচাঁদ গান্ধীকে বুকের রক্ত দিতে হয়েছে। কেবল ১৯৪২ সালের বিচ্ছিন্নতাবাদের বিরুদ্ধে তারা লড়াই করেন নি। গোর্খাল্যান্ডের বিরুদ্ধে লড়াইয়ের সময়ে দেখেছি মুখ্যমন্ত্রী থেকে আরম্ভ করে আপনাদের অন্যান্য নেতারা কলকাতা শহরের ঠান্ডা ঘরে বসে লড়াই করেছেন। লড়েছিল আপনাদের দলের সাধারণ কর্মীরা এবং তারা প্রাণ দিয়েছিল। আপনাদের নেতাদের সেদিন সেই আন্দোলনে সামিল হতে দেখি নি। পরে মুখ্যমন্ত্রীকে দেখেছি সেই আন্দোলনের মোকাবিলা করতে। পরবর্ত্তীকালে সেই গোর্খাল্যান্ডের সমস্যার সমাধান হয়েছে তৎকালীন প্রধানমন্ত্রী, তৎকালীন স্বরাষ্ট্র মন্ত্রী বুটা সিংয়ের মধ্যস্থতায়। কাজেই একথা মনে রাখতে হবে যে বিচ্ছিন্নতাবাদের বা সাম্প্রদায়িক শক্তির সঙ্গে কংগ্রেসই লড়াই করেছে। নির্বাচনের আগে আপনারা যে ভাবে বি. জে. পি. কে সাম্প্রদায়িক বলেছিলেন নির্বাচনের পরে

সেই ভাবে আর বি. জে. পি. কে সাম্প্রদায়িক বলতে শোনা যায় না। আপনাদের কাছে প্রশ্ন করতে হয় যে ভারতবর্ষের জাতীয় সংহতিকে ঐক্যবদ্ধ রাখতে গেলে কংগ্রেস এবং বি. জি. পি. এই দুটোর মধ্যে কোনটা গ্রহণযোগ্য? আজকে নির্বাচনের পরে প্রকাশ্যে একথা আপনাদের বলতে হবে। কারণ দেশের রাজনীতি যে ভাবে চলছে, যেভাবে সাম্প্রদায়িক শক্তি মাথা চাড়া দিয়ে উঠছে তাতে ভারতবর্ষের সমূহ বিপদ। লোকসভা নির্বাচনের আগে রাষ্ট্রীয় মোর্চা প্রতিশ্রুতি দিয়েছিল যে বোফর্সের দালালদের নাম এক মাসের মধ্যে প্রকাশ করতে হবে। আজকে কংগ্রেস দলের পক্ষে আমরা এই বিধানসভায় দাঁড়িয়ে আওয়াজ তুলছি যে বোফর্সের দালালদের নাম প্রকাশ করার ক্ষেত্রে রাষ্ট্রীয় মোর্চা যে প্রতিশ্রুতি দিয়েছিল সেই প্রতিশ্রুতি পালন করতে তারা ব্যর্থ হয়েছে। নির্বাচনের পরে সেই প্রতিশ্রুতি তারা রক্ষা করতে পারেন নি। আমি আপনাদের একথা বলতে চাই, আজকে যে চিৎকার আপনারা করছেন, সেই চিৎকার একদিন আপনাদের কাছে ব্যুমেরাং হয়ে দাঁড়াবে। বিরোধী দলের ভূমিকায় থেকে সরকারের দিকে আঙ্গুল তুলে তার সমালোচনা করা যত সহজ, শাসন ক্ষমতার দায়িত্ব কাঁধে নিয়ে সরকার চালান তত সহজ নয়। এই দুইয়ের মধ্যে অনেক পার্থক্য আছে। বোফর্সকে নিয়ে যখন সি. বি. আই. মামলা রুজু করেন তখন হিন্দুজার বিরুদ্ধেও করেন, উইন চাড্ডার বিরুদ্ধেও করেন। রাজীব গান্ধীকে জেরা করার কথা বলেছেন। রাজীব গান্ধীকে জেরা করতে আমরা কুণ্ঠিত হব না। আমরাও দলের পক্ষ থেকে বলবো যে করুন জেরা রাজীব গান্ধীকে, কিন্তু সঙ্গে সঙ্গে তৎকালীন অর্থমন্ত্রী, প্রতিরক্ষা মন্ত্রীকেও জেরা করতে হবে। বোফর্স কেলেঙ্কারীর সঙ্গে এরাও জড়িত হয়ে আছেন কিনা এই বিষয়েও তদন্ত করা প্রয়োজন এবং সি. বি. আইকে অনুসন্ধানের মাধ্যমে প্রমাণ করতে হবে যে তদন্ত নিরপেক্ষ। তদন্ত নিয়ে আমরা কেন চিন্তিত? কারণ বাংলার আই. পি. এস. অরুণ প্রকাশ মুখার্জী, তিনি সি. বি. আই.-এর ডাইরেক্টর ছিলেন, তাকে অন্যায় ভাবে সরিয়ে দেওয়া হল। এই ঘটনা যখন হল তখন মুখ্যমন্ত্রী প্রতিবাদ করলেন না কেন? একজন সৎ, দক্ষ প্রশাসক হিসাবে সি. বি. আই.-এর বিশ্বাসযোগ্যতা যখন দেশের মানুষের মধ্যে ফিরে আসছিল, সৈয়দ মোদির হত্যাকান্ডের জন্য অভিযোগ যখন গঠিত হয়েছিল সঞ্জয় সিংয়ের বিরুদ্ধে, আমরা সেই সময়ে দেখেছি যে বোফর্স কেলেঙ্কারীর তদন্ত করতে গিয়ে ভি. পি. সিংয়ের মন্ত্রীসভার কোন সদস্য সম্পর্কে যখন কাগজপত্র তৈরী হয়ে আসছিল তখন অরুণ প্রকাশ মুখার্জীকে সরিয়ে দেওয়া হল। আজকে কেন তাঁকে সরিয়ে দেওয়া হল এই প্রশ্ন মানুষ আমাদের কাছে জানতে চাইবে না? পশ্চিমবঙ্গের একজন দক্ষ, সৎ প্রশাসক হিসাবে অরুণ প্রকাশ মুখার্জীর অপসারণের মধ্যে দিয়ে এটাই প্রমাণিত হচ্ছে যে কেন্দ্রীয় সরকারের পক্ষে প্রধান মন্ত্রী যে সৎ, প্রচ্ছন্ন প্রশাসনের প্রতিশ্রুতি দেশের মানুষের কাছে দিয়েছিলেন আজকে তার যথার্থ প্রতিফলন হয় নি এবং সেটা এই কাজের মাধ্যমে প্রকাশিত হয়েছে। আজকে তাই এই সমস্ত কাজের জন্য দেশের মানুষের কাছে আমাদের প্রতিবাদ জানাতে হবে, তার কারণ সমস্ত বিষয়গুলির সঙ্গে আমাদের দেশের স্বার্থ জড়িত হয়ে আছে।

রাজ্যপালের ভাষণ এবার আমাদের সামনে যে উপস্থিত হয়েছে, আমরা রাজ্য সরকারের কাছে জানতে আগ্রহী ছিলাম কেন্দ্রের বন্ধু সরকারের কাছে আপনারা কী দাবী সনদ পেশ করলেন, বাংলার মানুষকে তা জানান। কী কী দাবী সনদ কেন্দ্রীয় সরকারের কাছে আপনারা

উপস্থিত করলেন? ৬৩ দফা দাবী আপনারা পেশ করেছেন সংবাদপত্রের মাধ্যমে আমি পড়েছি, বিধানসভা এখন চলছে, বিধানসভার মধ্যে ৬৩ দফা দাবী পেশ করে আমাদের অবহিত করতে পারা গেল না, কেন্দ্রীয় বন্ধু সরকারের কাছে আপনারা কী কী দাবী পেশ করেছেন, ৬৩ দফা দাবী আপনারা শিকেয় তুলে রাখলেন, এখন হলদিয়া এবং বক্রেশ্বর এই দুই দফা দাবী নিয়ে আপনারা সেই ৬৩ দফা দাবীকে দুই দফায় সীমাবদ্ধ রাখতে চাইছেন এবং বাকী দাবীগুলোকে আপনারা বিধানসভায় উপস্থিত করতে পারলেন না। আমরা বিধানসভা চলাকালীন নিশ্চয়ই এটা প্রত্যাশা করবো যে বিধানসভাকে সম্পূর্ণ ভাবে অন্ধকারে রেখে সরকার চালানো ঠিক নয়। অতীতের রাজ্যপালের ভাষণগুলো যখন পড়তাম, তাতে অধিকাংশ ক্ষেত্রে আমরা দেখতাম কেন্দ্রের বন্ধু সরকারের কাছে দাবীতে দাবীতে সেই রাজ্যপালের ভাষণগুলো পরিপূর্ণ থাকত। আজকে কেন্দ্রের বন্ধু সরকারের কাছে দাবী পেশ করেছেন, সেই সম্পর্কে কোন বক্তব্য আমরা দেখতে পাচ্ছি না। আপনারা আমাদের বক্তব্যের প্রতিবাদে কেউ কেউ বললেন যে ঐ সব আপনাদের আশায় ছাই, এই সরকার ভাঙবে না, অটুট থাকবে। আমাদের ভরসা ওখানেই। কেন্দ্রীয় সরকার আপনাদের উপর ভরসা করে টিকে আছে, মোরারজী দেশাই আপনাদের উপর ভরসা করে টিকে ছিলেন, তারপর মোরারজী দেশাই এর সরকারকে এই ভারতবর্ষের মাটি থেকে আবার বিদায় দেবার ক্ষেত্রে যে দলগুলো প্রথম ভূমিকা গ্রহণ করেছিলেন, সে তো আপনারাই। তাই আপনাদের সমর্থনে যখন কেন্দ্রীয় সরকার টিকে আছে, আমাদের নিশ্চয়ই বিশ্বাস, আজ হোক, কাল হোক আপনাদের জন্যই এই সরকারের একদিন পতন ঘটবে এবং আপনারাই প্রমাণ দেবেন সেদিন, যুক্তি খাড়া করবেন, যুক্তি উপস্থিত করবেন যে আপনাদের এর পেছনে কত যুক্তি ছিল। হলদিয়া এবং বক্রেশ্বর নিয়ে আপনারা এখানে অনেক কথা বলছেন, গৌতম বাবু তাঁর বক্তৃতায় বলেছিলেন, আমি সংবাদপত্র পড়েছিলাম এবং শুনেছিলাম যে পুঁজিপতিদের ক্যাডলক কংগ্রেসের কাছে আছে নাকী, ওরা কী বলে দেবে, কার সঙ্গে শিল্প করা যায়, কার সঙ্গে করা যায় না? আমাদের সৌগত বাবু যখন তীব্র ভাবে সরকারের হলদিয়া পেট্রোকেমিক্যালে আম্বানি, মিত্তাল, গোয়েঙ্কাদের উপস্থিতিতে সমালোচনা করেছিলেন, তিনি এই ভাষায় বলেছিলেন, আমি গৌতম বাবুকে বলি, তিনি তরুণ, তিনি সম্ভাবনাময় নেতা দলের, নিশ্চয়ই। কিন্তু আপনি কী জানেন, নিশ্চয়ই জানেন, একদিন তো আপনাদের এই দলই বাংলার বুকে এই একচেটিয়া পুঁজিপতিদের বিরুদ্ধে লড়তে হবে এক সাথে, টাটা, বিড়লা, গোয়েঙ্কার কালো হাত, গুঁড়িয়ে দাও, ভেঙে দাও, এই শ্লোগান দিয়ে তো ব্রিগেডে কত সমাবেশ এককালে করেছেন আর আজকে সকালে টাটা, দুপুরে বিড়লা, রাতে গোয়েঙ্কা, মধ্য রাত্রে মিত্তাল, কোন সময় আজকে বীরেন সাহা, এদের সঙ্গে হাত মিলিয়ে যখন দেশের শিল্প গঠন করবার জন্য একজন তরুণ কণ্ঠ থেকে এই সব কথা প্রতিধ্বনিত হতে শুনি তখন এই কথা ভেবে আমাদের করুণা হয়, আপশোস হয়, আপনারা যুব শক্তিকে সম্পূর্ণ ভাবে বিপথগামী করে তাদের দলীয় নীতিকে অন্যায় ভাবে এদের মাথায় চাপিয়ে দেবার চেষ্টা হচ্ছে, যে ইচ্ছার বিরুদ্ধে এদেরকে দিয়ে কথাগুলো সভার মধ্যে বলানো হচ্ছে। এই মার্কসবাদের বিচ্যুতি। একচেটিয়া পুঁজিপতিদের সঙ্গে মার্কসবাদের সহবস্থান, সমান্তরাল অর্থনীতির এই রাজনীতি কোন মার্কসবাদের তত্ত্বে এই কথা উল্লেখ আছে? আপনারা আজকে সেই কারণে টাটার সঙ্গে পাঁচতারা হোটেল করছেন, বিড়লার সঙ্গে ইলেকট্রনিক্স কম্পলেক্স তৈরী করছেন, গোয়েঙ্কাদের সঙ্গে, মিত্তলদের সঙ্গে আপনারা

পেট্রোকেমিক্যাল তৈরী করেছেন। মার্কসবাদের সমস্ত তত্বকে আজকে জলাঞ্জলি দিয়েছেন আর সরকারী সমস্ত পরিকল্পনাগুলো কারখানাগুলো আজকে লসে রান করছে। আজকে আপনাদের তাই মনে রাখতে হবে একচেটিয়া পুঁজিপতিদের বিরুদ্ধে লড়াই করবার জন্য একদিন যাদের উদ্বুদ্ধ করেছিলেন, আজকে সেই পুঁজিপতিদের দোসর হয়ে আপনারা ভারতবর্ষে একচেটিয়া পুঁজিপতিদের সঙ্গে সহবস্থান করছেন।

[4-05 — 4-15 P.M.]

আর কালো হাত ভেঙে দাও, গুঁড়িয়ে দাও নয়, আজকে সেই হাতের সঙ্গে হাত মিলিয়ে আপনারা বাংলাকে মুক্ত করার চেষ্টা করছেন। অথচ এক সময়ে কংগ্রেস দলকে টাটা বিড়লার দালাল, একচেটিয়া পুঁজিপতিদের দালাল বলে এই দেশের যুব-শক্তিকে কংগ্রেসের বিরুদ্ধে লেলিয়ে দিয়ে তাদের অনেক রঙ্গিন স্বপ্ন দেখিয়ে ছিলেন। তাই আজকে যুব-শক্তি বিভ্রান্ত হয়ে পড়েছে। আপনারা বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্প করছেন, ৫০ কোটি টাকা মাটি কাটতেই খরচ হয়ে গেছে। আপনারা ওখানে কনসালটেন্ট নিয়োগ করেছেন, ৫% কমিশন হিসাবে তাকে ৫০ কোটি টাকা দেবেন। অথচ যে তরুণ, কিশোর, যুবকরা সত্যি সত্যিই স্বপ্ন দেখেছিল যে, বক্রেশ্বর তাপ বিদ্যুৎ প্রকল্প রূপায়িত হবে এবং সেই হিসাবে হাজার হাজার তরুণ যুবক যে রক্ত দান করেছিল সেই রক্তের হিসাব আপনারা এই বিধানসভায় উপস্থিত করতে পারলেন না। বক্রেশ্বর নিয়ে এখানে আলোচনা হয়েছে, সাপ্লিমেন্টরি প্রশ্ন হয়েছে — কত রক্ত সংগৃহীত হয়েছে এবং সেই রক্তের বিনিময়ে কত অর্থ সংগৃহীত হয়েছে? আমরা উত্তর পাই নি। এটা বাংলার মানুষ জানতে চায়, কিন্তু তারা জানতে পারে নি। মানুষ বক্রেশ্বর প্রকল্পকে সমর্থন করেছে, বহু মানুষ, হাজার হাজার, লক্ষ লক্ষ মানুষ রক্ত দিয়েছে, তার হিসাব বাংলার মানুষ চাইলে অন্যায় করবে? আমরাও চাই আপনারা হলদিয়া, বক্রেশ্বর করুন, আমরাও হলদিয়া বক্রেশ্বরের দাবীকে সমর্থন করে এই বিধানসভা থেকে সর্বদলীয় প্রস্তাব গ্রহণ করেছি। আমরা কখনই আপত্তি করি নি। আমরা আপনাদের দাবীকে সমর্থন জানিয়ে ছিলাম। কিন্তু আপনারা হলদিয়া, বক্রেশ্বরের নামে রাজনীতি করছেন। আমরা বলেছিলাম আপনারা এই রাজনীতি বন্ধ করুন। আজকে একচেটিয়া পুঁজিপতিদের কাছে একটা সরকার বিক্রি হয়ে যাচ্ছে, বাংলার বুকে আজকে সেই পরিস্থিতি এসে দাঁড়িয়েছে। রাজ্যপালের ভাষণে অনেক বড় বড় কথা বলা হয়েছে। অথচ আমরা দেখছি গোটা রাজ্যে বিদ্যুতের বেহাল অবস্থা। কিন্তু বিদ্যুৎ পরিস্থিতি বা বিদ্যুৎ সঙ্কট নিয়ে রাজ্যের মুখ্যমন্ত্রী একদিনও এই বিধানসভায় বিবৃতি দেওয়াটা প্রয়োজন মনে করলেন না। আমরা এই বিধানসভায় বার বার প্রশ্ন করছি যে, শীতকালেও এই লোডসেডিং কেন, এইরকম ভয়াবহ পরিস্থিতি কেন? মাধ্যমিক পরীক্ষার্থীরা চরম অসুবিধার সম্মুখীন হয়েছে। অথচ রাজ্যের বিদ্যুৎ মন্ত্রী এই বিধানসভায় এসে একদিনের জন্য পরিস্থিতি সম্পর্কে কোন বক্তব্য রাখছেন না। গত বিধানসভায় বিদ্যুৎ মন্ত্রীর কাছে প্রশ্ন রেখেছিলাম যে, কোথায় সমস্যা তা বিদ্যুৎ মন্ত্রী বলুন? তিনি আমাদের সঙ্গে আলোচনা করুন। কিন্তু তাঁর কাছ থেকে কোন সাড়া পাইনি, উত্তর পাইনি। পথ-ঘাটের দুরবস্থা, কলকাতার ট্রাফিক জ্যাম-এর কথা নূতন করে বলার অপেক্ষা রাখে না। আজকেই কাগজে আছে পথ দুর্ঘটনার কথা। কোন কাগজে লিখেছে ৫০ জন আহত, কোন কাগজ লিখেছে ৯৯ জন আহত। পথ-ঘাটের দুরবস্থাকে, ট্রাফিক জ্যামকে আপনারা কোথায় নিয়ে গিয়ে পৌছেছেন!

হকারদের জন্য আজকে কলকাতার রাস্তায় চলা বিপদজনক হয়ে পড়েছে। সর্বত্র হকাররা রাস্তা জবর-দখল করে নিয়েছে, এমন ভাবে তারা ফুটপাথ দখল করেছে যে মানুষকে বিপদজনকভাবে রাস্তায় নেমে চলতে হচ্ছে, ফলে পথ দুর্ঘটনা বৃদ্ধি পাচ্ছে। একদিকে এই হচ্ছে পথ-ঘাটের অবস্থা, অপর দিকে নগর উন্নয়ণের জন্য বরাদ্দ ধরা হচ্ছে! আমি খুব দায়িত্ব নিয়ে বলছি কলকাতা শহরে বে-আইনী বাড়ি নির্মাণের ক্ষেত্রে স্বর্গ-রাজ্যে রূপান্তরিত হয়েছে, ইল্লিগ্যাল কনস্ট্রাকশনের প্যারাডাইজে রূপান্তরিত হয়েছে। শুনেছি বুদ্ধদেববাবু আগামী-কাল এ বিষয়ে কি সব বিল আনছেন। যদি আনেন তখন এ বিষয়ে আলোচনা করা যাবে। কলকাতা শহর বে-আইনী বাড়ির স্বর্গ রাজ্য হয়ে গেছে এবং হাওড়ার একই পরিস্থিতি। ছোট ও মাঝারী শহর উন্নয়ণ প্রকল্পের কাজও ভাল হচ্ছে না। এ বিষয়ে গত বাজেটে রাজ্য সরকারের যে অর্থ বরাদ্দ ছিল সেই অর্থও রাজ্য সরকার খরচ করতে পারেন নি। বুদ্ধদেব বাবু গত বছর বাজেট বক্তৃতায় আমার অভিযোগকে স্বীকার করে ছিলেন। তিনি বলেছিলেন, 'হ্যাঁ, আপনার অভিযোগ স্বীকার করছি, ছোট, মাঝারী শহর উন্নয়ণের জন্য বরাদ্দকৃত টাকা খরচ করতে পারি নি। রাজ্যের হাসপাতালগুলি নরক-কুন্ড হয়ে গেছে, কোন চিকিৎসা হয় না। প্রশান্ত শূর যদি অন্তত সাতটি বিষয়ে একটু নজর দেন তাহলেই সেগুলির অবস্থার অনেক উন্নতি হয়, অনেকটা সুষ্ঠুভাবে চলে। আমি তাঁকে অনুরোধ করছি যে, তিনি হাসপাতালগুলির জন্য বেসিক এ্যামিনিটিসের ব্যবস্থা করুন। হাসপাতালের কর্মচারীদের মধ্যে ডিসিপ্লিন ফিরিয়ে আনার ব্যবস্থা করুন। হাসপাতালগুলিকে পরিচ্ছন্ন করুন, ক্লিনলিনেসের দিকে দৃষ্টি দিন। কমিউনিকেশন উইথ দি পেসেন্টস সঠিক ভাবে চালু করুন। পানিসমেন্ট টু দোজ রেসপনসিবল ফর ব্রেকিং ডিসিপ্লিন, তার জন্য একটা ব্যবস্থা গ্রহণ করুন। এ্যাটেনডেন্স খাতাটার দিকে ভাল ভাবে নজর রাখুন। আর সুপারভিসন করুন। এই সমস্ত কাজগুলি করতে হবে। তবেই কিছুটা অবস্থার উন্নতি হবে। আজকে হাসপাতালে গিয়ে রোগী মনে করে না যে, সে হাসপাতালে রোগ সারাতে এসেছে, সে মনে করে যে, সে এমন জায়গায় পৌঁছেছে যে, তার মৃত্যু অনিবার্য।

মাননীয় মুখ্যমন্ত্রীর বিদেশ সফর নিয়ে মাননীয় মন্ত্রী শ্রী অসীম দাশগুপ্ত একটি উত্তর দিয়েছেন ২৭শে অক্টোবর ১৯৮৯ সালে। তিনি বলেছেন, মাননীয় মুখ্যমন্ত্রী ১০ বছরে ১২ বার বিদেশ সফর করেছেন। এই ১০ বছরে ১২ বার বিদেশ সফরের খরচ হিসাবে তিনি হিসাব দিয়েছেন মোট ২ লক্ষ ৯২ হাজার ৯৩২ টাকা ১৬ পয়সা খরচ হয়েছে। এছাড়া তিনি এর পরেও বিদেশ সফর করেছেন যার হিসাব মাননীয় অর্থমন্ত্রী মহাশয় আমাদের দেন নি। আমার একটাই অনুরোধ, মাননীয় মুখ্যমন্ত্রীর বিদেশ সফরের ব্রেক-আপ এ্যকাউন্টস আমাদের সামনে উপস্থাপিত করা হোক। ইয়ার ওয়াইজ ব্রেক-আপ এ্যকাউন্টস এখানে উপস্থাপিত করবার দাবী এই সরকারের কাছে আমি রাখছি। এই সরকারের কাছে বেঙ্গল ল্যাম্প কেলেঙ্কারী, ট্রাম কেলেঙ্কারী, দিল্লীতে বঙ্গভবন ইনটেরিয়র ডেকরেটর নিয়োগের কেলেঙ্কারী, রোড রোলার ক্রয় কেলেঙ্কারী, কোরিয়ার সিমেন্ট ক্রয় কেলেঙ্কারীর কথা বলেছি। কিন্তু এই সরকার সংখ্যাধিক্যের জোরে আমাদের সমস্ত কিছু দাবী বাতিল করে দিয়েছেন, একটি ক্ষেত্রেও কোন গুরুত্ব এই সরকার দেন নি, একটি ক্ষেত্রেও হাউস কমিটি নিয়োগ করছেন না। অতীতে উত্থাপিত এতগুলি অভিযোগ নিয়ে আমরা এই বিধানসভায় বলেছিলাম হাউস কমিটি ঘোষণা

করে দিন, কিন্তু তা করলেন না। এদিকে বোফর্স, ফেয়ারফ্যাক্স নিয়ে হাউস কমিটি করার জন্য আপনারা তো এত স্বোচ্চার ছিলেন, এখানে কেন নয়? আজকে পশ্চিমবঙ্গে শিল্প পরিস্থিতি ভয়াবহ অবস্থায় এসে দাঁড়িয়েছে। আজকে নৌহাটিতে গৌরিপুর জুট মিল এবং নদীয়া জুট মিল ১৯ মাস ধরে বন্ধ। নফরচাঁদ জুট মিল বন্ধ, হাওড়ার নস্করপাড়া জুট মিল বন্ধ, জয় ইঞ্জিনিয়ারিং-এর উষা ফ্যান বন্ধ, মেটাল বক্স বন্ধ, কেশোরাম কটন মিল বন্ধ, বেঙ্গল ল্যাম্প বন্ধ, এম. এম. সি. বন্ধ, হিন্দুস্থান পিলকিংটন গ্লাস ফ্যাকটরী বন্ধ — এতগুলি কোম্পানী বন্ধ, অথচ এখানে কিছু কিছু কোম্পানী ফুলে ফেঁপে উঠছে — কোনগুলি. ফুলে ফেঁপে উঠেছে — ইস্টার্ণ বিস্কুট কোম্পানী, নর্থ ইস্টার্ণ বিস্কুট কোম্পানী, ইস্টার্ণ স্ন্যাক্স ফুড প্রডাকটস, ডানকুনি, ইস্টার্ণ প্যাকেজিং কোম্পানী, স্টার ইনভেষ্টমেন্ট কোম্পানী, সিদ্ধার্থ ফুড প্রডাকটস — এই এতগুলি কোম্পানী আজকে ফুলে ফেঁপে উঠছে। এই কোম্পানীগুলির মালিকানা কাদের? ২১ হাজার ক্ষুদ্র শিল্প যেখানে বন্ধ সেখানে কোন শিল্পপতির এতগুলি শিল্প আজকে ফুলে ফেঁপে উঠছে? ওয়েস্ট বেঙ্গল ফিনানসিয়াল করপোরেশনের মদতে এই ৭টি কোম্পানীতে লক্ষ,লক্ষ কোটি কোটি টাকা নিয়োগ করে সরকারী অর্থে কোন্ শিল্পপতিরা গত ১২ বছরে এই কোম্পানীর মালিক হয়েছে মাননীয় মুখ্যমন্ত্রীর মুখ থেকে আমি তা শুনতে চাই। তাদের মালিক কে আমি তাও জানতে চাই। এই ৭টি কোম্পানীর নাম অন্ রেকর্ড লেখা থাক। ওয়েস্ট বেঙ্গল ফিনানসিয়াল করপোরেশনের মদতে এবং সরকারী তহবিল থেকে এক-একটি কোম্পানীকে কখন কখন ২৫ লক্ষ টাকা, কখন কখন ২০ লক্ষ টাকা, কখন কখন ৩০ লক্ষ টাকা এক-এক খেপে অনুদান দেওয়া হয়েছে কেন? এদের বিরুদ্ধে মাননীয় মুখ্যমন্ত্রীর কোন অভিযোগ আছে কিনা, কোন সম্পর্ক আছে কিনা এটা আজকে জানতে চাই। আমার বিশ্বাস কোন সম্পর্ক নেই, তবুও আমি ওনার মুখ থেকে শুনতে চাই। আমি মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে কতকগুলি প্রশ্ন রাখতে চাই, মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় তার জবাব দেবেন আশা করি। জম্মু ও কাশ্মীরের রাজ্যপাল জগমোহনের নিয়োগকে উনি সমর্থন করেন কি না? লোকসভার নির্বাচনের সময় যেমন ওনারা ভেবেছিলেন বি. জে. পি. সাম্প্রদায়িক দল তেমনি এখন ভাবেন কি না? বোফর্স-এর দালালদের নাম প্রকাশ করার জন্য রাষ্ট্রীয় মোর্চার সঙ্গে যে একজোট হয়েছিলেন, সেই দালালদের নাম আজ পর্যন্ত প্রকাশ না হওয়ায় নির্বাচনী প্রতিশ্রুতি লঙ্ঘিত হয়েছে কি না? প্রাক্তন সি. বি. আই. ডিরেকটর, অরুণ প্রকাশ মুখার্জীর অপসারণকে উনি সমর্থন করেন কি না? রাজ্য সরকারের বিরুদ্ধে বিভিন্ন সময়ে উপস্থাপিত দুর্নীতির যে সমস্ত অভিযোগ উঠেছে সেইসব ব্যাপারে হাউস কমিটি গঠন করবেন কি না? রাজ্যে রাজনৈতিক খুন এই মুখ্যমন্ত্রীর আমলে বেড়েছে কি না? কলকাতায় বে-আইনী গৃহ নির্মাণের প্রবণতা বেড়েছে কি না? দেশে শিল্প পরিস্থিতি উদ্বেগজনক কি না? সল্টলেকে জমি হস্তান্তর হয়েছে কিনা এবং বড়লোকরা ঐসব জমি কিনে নিয়েছে কি না? কৃষি ঋণ মকুবের জন্য কেন্দ্রের বন্ধ সরকারের উপর চাপ দেবেন কি না? এটাই আমার জিজ্ঞাস্য। সি. পি. আইয়ের সদস্য শ্রী ওমর আলি এই সরকারের ব্যর্থতা সর্ম্পকে এবং পঞ্চায়েতের দুর্নীতি সর্ম্পকে গত পরশুদিন যে বক্তব্য রেখেছেন মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় সেই বক্তব্যের সঙ্গে একমত কি না? এবং মাননীয় সদস্য শ্রী বিমলানন্দ মুখোপাধ্যায় যে বক্তব্য রেখেছেন (বামফ্রন্টের শরিকদল) সেই বক্তব্যের সঙ্গে এই সরকার একমত কি না?

[4-15 — 4-25 P.M.]

কলকাতার বুকে সল্ট লেকে যে নেহেরু ফুটবল খেলা অনুষ্ঠিত হতে চলেছিল, অরুণ নেহেরু মহাশয়, কেন্দ্রীয় বাণিজ্য মন্ত্রী এর স্পনসরশিপ বাতিল করে দিলেন। ৩৭ লক্ষ টাকা, এটা কলকাতার গর্ব, নেহেরু ফুটবল পরিকল্পনা বাতিল করে দেওয়া হয়েছিল। আমার মনে হয় কলকাতা শহরের বুকে এতবড় নেহেরু ফুটবল খেলা কখনও হয় নি, সেটা কেন বাতিল করা হল সেটা আমি মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয়ের কাছ থেকে জানতে চাই এবং সেই সঙ্গে মাননীয় রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে এবং আমাদের বক্তব্য সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** Mr. Gyan Singh Sohanpal, it is just an academic question. In a parliamentary system, issuses on which votes have been taken and elections have been held, can we discuss them after the election? Supposing on an issue, which was a relevant issue in the earlier Government, people have gone to elections and after elections another Government is elected. The issue which was discussed earlier, can it be discussed in the new Parliament? Where and how? Once the people decided an issue, can it be discussed again? That never happens.

**শ্রী সুভাষ বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি মাননীয় রাজ্যপালের ভাষণের উপর মাননীয় ননী কর মহাশয় যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব রেখেছেন আমি তাকে সমর্থন করছি। আমি রাজ্যপালের ভাষণের মধ্যেই আমার বক্তব্য রাখার চেষ্টা করব, কারণ আমি মাননীয় সদস্য শ্রী সত্যরঞ্জন বাপুলী মহাশয় এবং শ্রী সুদীপ বন্দ্যোপাধ্যায় মহাশয়ের বক্তব্য শুনলাম। আমি বেশী দিন আসি নি, যদিও পার্লামেন্টারী এ্যাফেয়ার্স সম্বন্ধে আমাদের সিনিয়ররা পার্লামেন্টে বক্তব্য রাখবেন, কিন্তু ওঁরা ওঁদের বক্তব্যকে কোথায় নিয়ে গেছেন? আমাদের দেশটা মূলতঃ কৃষি প্রধান দেশ, তার মধ্যে কি ওঁরা গেছেন? যেটা প্রতি পাতায় পাতায় রয়েছে। ওঁরা একটা জনসভার বক্তৃতা এখানে করে গেলেন, বাইরে একটা মঞ্চ করেই তো ওটা করতে পারতেন। কিন্তু যে বক্তব্য এখানে রাখা হয়েছে সেটা হচ্ছে ১৩ বছরের মধ্যে গত বছর থেকে এখানকার প্রভূত উন্নতি হয়েছে। গ্রামাঞ্চলে শিল্পের ক্ষেত্রে কতটা উন্নতি হয়েছে এই সীমিত ক্ষমতার মধ্যে, সে বিষয়ে কোন উল্লেখ করেন নি। ওঁরা নির্বাচন নিয়ে শুরু করলেন — আমি যদি ভুল না করে থাকি — তাহলে অন্তত ২৭ বার মাননীয় সত্যরঞ্জন বাপুলী মহাশয় বলেছেন যে, বামফ্রন্ট বৈজ্ঞানিক রিগিং করেছে। আমার বক্তব্য হল রিগিং কারা শুরু করেছিলেন? গণেশ ঘোষ, যিনি অস্ত্রাগার লুণ্ঠনের বিপ্লবী নেতা ছিলেন তাঁর নির্বাচনে মাননীয় প্রিয়রঞ্জন দাশমুন্সী মহাশয় দাঁড়িয়ে সেই সময় রিগিং শুরু করেছিলেন। বুথ দখল করে ছাপ মেরে রিগিং শুরু করেছিলেন। ১৯৭২ সালে জ্যোতি বসু মহাশয় বরানগরে দাঁড়ালে রিগিং করে ৪০,০০০ ভোটে তাঁকে হারিয়ে ছিলেন। যদি ফেয়ার ইলেকশন হোতো তাহলে মাননীয় জ্যোতি বসু মহাশয়কে হারানোর মত কেউই পশ্চিমবঙ্গে ছিল না। আজ জ্যোতি বসু মহাশয় একমাত্র লোক যিনি বেঁচে আছেন ও যিনি স্বাধীনতার আগে শিয়ালদহ থেকে আসাম রেলওয়ে

কনস্টিটিউয়েন্সীর হুমায়ুন কবীর একজন পুরোধাকে পরাজিত করেছিলেন, কিন্তু ওখানে আপনারা মাত্র ৩ ঘন্টার মধ্যে ইলেকশন শেষ করে দিলেন। গুলি, বন্দুক ইত্যাদির সাহায্যে ছাপ মেরে মাননীয় জ্যোতি বসুকে হারিয়ে দিলেন। কাজেই রিগিংয়ের কথা আপনাদের মুখে সাজে না। আবার বক্তৃতায় বলেছেন যে, অন্য দেশের প্রধানমন্ত্রী হলে পদত্যাগ করত। যে প্রধানমন্ত্রীর কনস্টিটিউয়েন্সীতে একজন বিধানসভার সেগমেন্ট প্রার্থী সঞ্জয় সিং গুলি বিদ্ধ হয়ে মৃত্যুর সাথে পাঞ্জা লড়া শুরু করেছেন।

ঐ কংগ্রেস সরকারের আমলে পেরী শাস্ত্রী নির্বাচন কমিশনার নির্বাচিত হয়েছিলেন। সেই নির্বাচন কমিশনার প্রাক্তন প্রধানমন্ত্রীর সিটের ১০০টি বুথে যখন রিগিং হল তখন সেই ১০০টি বুথেই পুনরায় নির্বাচনের আদেশ দিলেন। এরপরও রিগিং-এর কথা বলছেন কংগ্রেস দল! সেই ১০০টি বুথে পুনর্নির্বাচন হয়েছে। লজ্জা করে না? বক্তৃতায় ওরা রাজমোহন গান্ধীর কথা উল্লেখ করলেন না। রাজমোহন গান্ধীকে সাংবাদিকদের সামনে পেটান হল। এরপরও রিগিং-এর কথা বলছেন? স্যার, নির্বাচন যদি কোথায়ও হয়ে থাকে সেটা হয়েছে এই পশ্চিমবঙ্গে এবং এটাই হচ্ছে গণতন্ত্রের পীঠস্থান। ওরা কথায় কথায় রাস্তায় বসে পড়েন, আগুন লাগান, মৃত্যুমুখী শিশুর নাক থেকে অক্সিজেন সিলিন্ডারের নল খুলে নেন, কিন্তু তবুও পেটান হয় না। কাজেই গণতন্ত্র কোথায়? ওরা বহালতবিয়তে বাস করছেন। কিন্তু আমরা স্ত্রী-পুত্র পরিবার নিয়ে ১৯৭২ থেকে ১৯৭৭ পর্যন্ত বাস করতে পারি নি। আমরা দেখেছি, সিদ্ধার্থ শঙ্কর রায় পশ্চিমবঙ্গ সার্ভে করতে বেরিয়েছেন, কিন্তু তাতে কোন লাভ হবে না। আমরা জানি, সোনারপুরে নির্মল চ্যাটার্জীকে খুন করা হল এবং সদ্য স্বামীহারা গীতা মুখার্জীর উপর সেই খুনে জল্লাদ বলাৎকার করলো। সেই ধনা গুন্ডা সিদ্ধার্থ রায় সেখানে গেলে বলে যে, ওখানে নাকি সুষ্ঠু নির্বাচন হয় নি! সেইজন্যই রাজ্যপাল তাঁর ভাষণে বলেছেন — 'আমার সরকার সুষ্ঠুভাবে নির্বাচন সমাধান করতে পেরেছেন'। ভূমি সংস্কার এবং জমিদারী উচ্ছেদ বিলের কথা কংগ্রেস সরকার ১৯৫৫ সালে ঘোষণা করেছিলেন। কিন্তু তারা মহিষের নামে, গরুর নামে জমি বেনাম করে রেখেছিলেন। এক ভদ্রলোক মেনকা নাম ধরে ডাকায় দেখা গেল যে, যে হেঁটে আসছে সে কোন মেয়েছেলে নয়, একটি গরু। আজকে বামফ্রন্ট সরকারের আমলে ৯২ লক্ষ ৬০ হাজার একর জমি খাস করা হয়েছে এবং ৮ লক্ষ ৭৭ হাজার একর জমি ভূমিহীন কৃষকদের মধ্যে বিলি করা হয়েছে। এসব কথা তো বললেন না? আমি বলতে চাই, একমাত্র পশ্চিমবঙ্গ ছাড়া ভারতবর্ষের আর কোন রাজ্যে এইরকম ভূমি সংস্কার হয় নি। কিন্তু পশ্চিমবঙ্গে সেটা করতে পেরেছেন বামফ্রন্ট সরকার। ভারতবর্ষের ২৫টি রাজ্যে টোটাল যে খাস জমি তার পাঁচ ভাগের এক ভাগ এই পশ্চিমবঙ্গে বিলি করা সম্ভব হয়েছে।

[4-25 — 4-35 P.M.]

আজকে ওনারা বলছেন যে কাশ্মীর উত্তাল। কারা এর জন্য দায়ী? কাশ্মীরে এই যে উত্তাল হয়েছে এর বিষবৃক্ষ তো আপনারা রোপণ করেছেন। যখন ফারুক আব্দুল্লা এই ময়দানে এসে কেন্দ্র-রাজ্য সম্পর্ক উন্নতি করার জন্য অ-কংগ্রেসী সরকারগুলি মিলিত হয়েছিল ঠিক সেই সময় আপনারা কাশ্মীরে গন্ডগোল বাঁধিয়ে দিলেন। তাঁর সরকারকে ফেলে দিয়ে একজন পাকিস্থানের গুপ্তচর তাঁকে বসিয়ে দিলেন সেখানে। আপনারা সেই যে বিষবৃক্ষ রোপণ

করেছিলেন এখন সেটা ফুলে ফেঁপে উঠেছে। কাশ্মীর সম্পর্কে আপনারা আবার কথা বলেছেন? তারাই আজকে সন্ত্রাস সৃষ্টি করছে। আপনারা পাঞ্জাবের কথা বলছেন? কয়েক বছর ধরে তো সিদ্ধার্থ বাবু সেখানে ছিলেন। সেখানে দিনেও সরকার ছিল না আর রাতেও সরকার ছিল না। যে কোন লোক যখন খুশী গিয়ে যে কাউকে মেরে চলে আসতে পারতো। আজকে পাঞ্জাবে স্বাধীনতার জন্য তারা আত্মত্যাগ করছে খালিস্থান চাইছে। কংগ্রেসের ভ্রান্ত নীতি, ভ্রান্ত অর্থনীতি এবং কৃষিনীতির জন্য এই ঘটনা ঘটেছে। কারণ কোন একটা বাড়িতে যদি ৫ ছেলে থাকে তার মধ্যে কোন একটা ছেলেকে যদি সিল্কের কাপড় দেওয়া হয় আর অন্য ছেলেকে যদি সুতীর কাপড় দেওয়া হয় তাহলে তো ভায়ে ভায়ে দ্বন্দ্ব লাগবেই। কেন্দ্রের বিগত সরকার পশ্চিমবাংলাকে বঞ্চিত করেনি? আমরা এখানে পেট্রোকেমিক্যাল কমপ্লেক্স তৈরী করবো বলে অনুমোদন চেয়েছিলাম। গত ৫ বছরে পাঁচ-পাঁচটা রাজ্য পেট্রোকেমিক্যাল কমপ্লেক্সের অনুমোদন পেল আমরা পেলাম না। পশ্চিমবাংলা আপনাদের অন্ন দেয় নি, জল দেয় নি, আলো দেয় নি? আপনারা বিরোধী দল বলে একটা কথাও বলবেন না? দিল্লী গিয়ে ১৬ জন এম. পি. মুখে কুলুপ বেঁধে বসে রইলেন এক মাত্র অশোক সেন ছাড়া। মনুমেন্টের তলায় আপনাদের সম্বর্ধনা সভায় — আমরা রাজনীতি করি, আমাদের সব কথা মনে থাকে — আপনাদের সমস্ত এম. পি.-রা মিলে শপথ করেছিলেন যে পশ্চিমবাংলার স্বার্থ রক্ষা করবেন, তা না হলে পদত্যাগ করবেন। কোথায় পদত্যাগ করেছেন? একমাত্র অশোক সেন মহাশয় পদত্যাগ করেছেন। কারণ মাথার পাশের দুটো না থাকায় লজ্জা নেই। সাম্প্রদায়িক দাঙ্গার বীজ আপনারা বপন করেছেন। টালাপার্কে সাম্প্রদায়িকতার বিরুদ্ধে বক্তৃতা করেছেন আপনাদের প্রাক্তন প্রধানমন্ত্রী আবার ওই প্রধানমন্ত্রী কেরলে গিয়ে মুসলিম লীগকে পাশে বসিয়ে তাদের হয়ে ওকালতি করেছেন। এই জিনিস আমরা দেখেছি। সাম্প্রদায়িকতার কথা বলছেন আপনারা? আজকে আপনারা শিল্পের কথা বলছেন। আমরা মার্কসবাদ থেকে বিচ্যুত হই নি। এই পারলামেন্টারী ডেমক্রেসীর মধ্যে আমরা কাজ করছি। অতএব আমরা শিল্প গড়ে তুলবই। কারণ শিল্পের জঠর থেকেই বিপ্লবের জন্ম নেয়। আমরা নূতন শিল্প গড়ে তোলার অনুমোদন চাইছি। লক্ষ লক্ষ বেকার থাকবে এই অবস্থায় আমাদের মুখ্যমন্ত্রী শিল্প গড়ে তুলবে না এটা হতে পারে না। এই কথা বলে মূল প্রস্তাবকে সমর্থন করে ছাঁটাই প্রস্তাবের বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অশোক ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, রাজ্যপালের ভাষণের উপরে ধন্যবাদসূচক যে প্রস্তাব মাননীয় সদস্য ননীবাবু এনেছেন, সেই ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাবকে আমি সমর্থন করতে পারছি না। আমি সমর্থন করতে পারছি না এই কারণে যে ভাষণটিতে এককালের ইনটেলিজেন্স বুরোক্রাট, বর্তমান বামফ্রন্ট সরকারের প্রিয় রাজ্যপালকে দিয়ে প্রতিটি ছত্রে যে দপ্তরের কথা বলা হয়েছে তার প্রতিটিই অসত্যে ভরা। স্যার, আমরা দেখছি যে এক যুগ ধরে অপদার্থতা, অযোগ্যতা, অকর্মণ্যতা এই বামফ্রন্ট সরকার পশ্চিমবাংলাকে দিচ্ছে। আমরা এও লক্ষ্য করলাম যে সাম্প্রদায়িকতার সুড়সুড়ি দিয়ে কেন্দ্রের নয়া দোস্ত এই বামফ্রন্ট সরকার তাঁদের সঙ্গে গাঁটছড়া বেঁধেছে। আমি চেষ্টা করছি, প্রতিটি ছত্র কি ভাবে অসত্য দিয়ে ভরিয়ে দেওয়া হয়েছে তা দেখাবার। বলা হয়েছে যে, "রাম জন্মভূমি বাবরি মসজিদ বিতর্ক এবং তৎসম্পর্কিত ঘটনাবলী এই রাজ্যের কোনো কোনো অংশে বিভিন্ন সম্প্রদায়ের

মধ্যে উত্তেজনা সৃষ্টি করেছিল। কিন্তু প্রশাসনের সময়োচিত হস্তক্ষেপ ও এই রাজ্যের জনগণের শুভচেতনার দরুণ কোনো অবাঞ্ছিত ঘটনা ঘটেনি।" স্যার, আমি বলছি, রাজ্যের মুখ্যমন্ত্রী স্বয়ং ভোটের লোভে বাবরের জীবন-পঞ্জী নিয়ে যেখানে মুসলিম অধ্যুষিত এলাকা সেখানে বললেন, আমার বগলে বাবরের জীবন-পঞ্জী আছে। কিন্তু কে রাম? কোথায় জন্মেছিলেন তিনি তা মানুষ তো জানে না। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী মাননীয় জ্যোতি বসু মুসলিমদের সুড়সুড়ি দিয়ে আসলেন। আবার হিন্দু এলাকায় গিয়ে অযোধ্যা রাজার পূজা করে এলেন। ভারতবর্ষে অভিনয়ে পারদর্শীতার জন্য পদ্মভূষণ, পদ্মবিভূষণ পদক দেওয়া হয়। রামারাও তাঁর পারদর্শীতা দেখিয়েছেন অভিনয়ে, পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রী শ্রী জ্যোতি বসু সেই অভিনয় দেখিয়েছেন এই পশ্চিমবাংলায়। আমরা লক্ষ্য করলাম—এখানে বলা হয়েছে—"অশান্তির সব আশঙ্কা নিরসন করে লোকসভার সাম্প্রতিক নির্বাচন যে শান্তিপূর্ণ ভাবে অবাধে অনুষ্ঠিত হতে পেরেছে—এটাও আমাদের পক্ষে শ্লাঘাজনক ও তৃপ্তিদায়ক।" এই রাজ্যে নির্বাচন যে ভাবে অনুষ্ঠিত হয়েছে তারজন্য মাননীয় রাজ্যপাল তৃপ্তি পেয়েছেন। স্যার, আমি আপনার মাধ্যমে একটি কথা বলছি, লোকসভার এই যে নির্বাচন এই রাজ্যে হয়ে গেল, সেই নির্বাচনে যদি হিটলারের ন্যাৎসী বাহিনীর লোকেরা বেঁচে থাকতো তাহলে তারাও লজ্জা পেত। ভোটার লিস্ট কি ভাবে তৈরী হয়েছিল? কো-অর্ডিনেশন কমিটি, নন-গেজেটেড পুলিশ আর সি. পি. এম.'এর মস্তান বাহিনী, এই তিনজন মিলে ভোটার লিস্ট তৈরী করেছিল আর মানুষকে ভোট দিতে বাধা দিয়েছিল। এর পরেও মাননীয় মুখ্যমন্ত্রী দাবী করেন নির্বাচনে তিনি তৃপ্তি পেয়েছেন! নির্বাচনে এও দেখা গেছে যে একটা বুথে কংগ্রেস পেয়েছে তিনটি ভোট আর সি. পি. এম. পেয়েছে আটশো ভোট। এই নির্বাচন অতীতের সমস্ত নির্বাচনকে ম্লান করে দিয়েছে। আমি প্রতিটি বুথের হিসাব দিয়ে বিরক্ত করতে চাইছি না। প্রিয়রঞ্জন দাশমুন্সীকে ভোটের দিন বুথের সামনে বোমা দিয়ে মারা হয়েছে। এর পরেও মুখ্যমন্ত্রী বলবেন এখানে নির্বাচন অবাধ এবং শান্তিপূর্ণ হয়েছে? মাননীয় কেন্দ্রীয় মন্ত্রী অজিত পাঁজার বাড়িতে ভোটের সময়ে বোমা মারা হয়েছে। এই যেখানে অবস্থা ছিল সেখানে সাধারণ মানুষ ভোট দিতে যাবে কি করে? স্যার, আমরা দেখছি মাননীয় মুখ্যমন্ত্রী তৃপ্তি পেয়েছেন। তাঁর বয়স হয়েছে। তাঁর ৭৬ বছর বয়স হয়েছে। তিনি বিধানচন্দ্র রায়ের সময় থেকে আজ পর্যন্ত এই যে বয়সে এসে পৌছেছেন এবং তিনি যা বলছেন তাতে এটা বোঝা যাচ্ছে যে বয়সের ভারে তিনি হিসাব রাখতে পারছেন না। বামফ্রন্ট সরকার ক্ষমতায় আসার পর পুলিশ কমিশনারের সঙ্গে বসে পুলিশ কমিশনারকে বলে দিলেন কনস্টেবলদের নন-গেজেটেড নাম দিয়ে এ্যাসোসিয়েশন করার অধিকার দিতে। আজকে যখন দেখছেন পুলিশ বাহিনীর মধ্যে নানা রকম বিশৃঙ্খলা তখন বলছেন দুষ্টের দমন সৃষ্টের পালন করো। পশ্চিমবাংলার মুখ্যমন্ত্রীর মুখে এই কথা লজ্জাকর। মুখ্যমন্ত্রীর মুখে এই কথা মানায় না। তিনি থানায় থানায় একটি করে লোক্যাল কমিটির অফিস খুলে দিয়েছেন। তাদের দাপটে পুলিশ স্বইচ্ছায় কাজ করতে পারে না। গত আট বছরের মধ্যে কোন পুলিশ কর্মচারীর কোন প্রমোশন হয়েছে? পুলিশের মধ্যে প্রমোশন আজ বন্ধ হয়ে আছে। নীচের তলাকার মানুষ আজ কোনো বিচার পায় না—বিচারের নামে তারা যা পায় তা প্রহসন ছাড়া আর কিছু নয়। বিচার মানুষ পাবে কি করে? শুধু কমরেডদের তেল দেওয়া ছাড়া আর কিছুই করার নেই। আজকে এই অবস্থা এসে দাঁড়িয়েছে সাধারণ মানুষের সামনে। সাধারণ মানুষ পুলিশের কাছে গেলে তারা উপেক্ষিত হয়। প্রয়াত সঙ্গীত শিল্পী হেমন্ত মুখোপাধ্যায় মারা যাবার কিছুদিন

আগে তাঁর সারা জীবনের স্বীকৃতি সোনার মেডেল চুরি যায়। তিনি তখন প্রায় কাঁদতে কাঁদতে থানায় গিয়ে পুলিশের কাছে বলেন, তোমরা আমার মেডেলগুলো উদ্ধার করে দাও। কিন্তু তাঁর সেই আবেদনে পুলিশের ঘুম ভাঙেনি।

[4-35 — 4-45 P.M.]

পুলিশের ঘুম ভাঙলো তখন যখন ভি আই পির আত্মীয়ার গড়িয়াহাটে শাড়ী কিনতে গিয়ে শাড়ী চুরি গেল। পুলিশের তখন রাতের ঘুম কেড়ে নেওয়া হল। শেষ পর্যন্ত সেই শাড়ী পুলিশ দিয়ে উদ্ধার করা হল। সুতরাং পুলিশকে নিরপেক্ষভাবে কাজে লাগান হচ্ছে না। পুলিশ নিরপেক্ষভাবে কাজ করতে পারছে না। রাইটার্স বিল্ডিংসের ঠান্ডা ঘরে বসে স্টোন ম্যান পুলিশী মন্ত্রী যে ভাবে নির্দেশ দিচ্ছেন সেইভাবে পুলিশ কাজ করে যাচ্ছে। সেই অনুযায়ী থানায় থানায় কাজ হচ্ছে। আজকে পুলিশের মধ্যে নিরপেক্ষতা থাকলে আসানসোলের বালক সহ তুষ্ঠ মন্ডল, বঁনগার কালিপদ বিশ্বাস এঁদেরকে মৃত্যুর হাত থেকে বাঁচানো যেত। এদের আত্মা বিচার চাইছে, স্টোন ম্যানের কাছে এরা বিচার চাইছে। সারা পশ্চিমবঙ্গের কংগ্রেসীরা আজকে নিরাপত্তা চায়। তাই তারা চিৎকার করে বলছে যে প্রয়োজনে দিব মোরা এক নদী রক্ত, হোক না পথের বাধা, প্রস্তর শক্ত। আজকে তাই আমরা বলতে চাই যে আমরা আর এই সন্ত্রাস পশ্চিমবঙ্গের বুকে চলতে দেবো না। যখন এঁদের সরকারী অপদার্থতা দপ্তরে দপ্তরে দেখা গিয়েছে, যখনই এঁদের বিরুদ্ধে দুর্নীতি কথা বেশী শোনা যায় তখনই এরা একটা বই বার করে ফেলে। আমাদের মুখ্যমন্ত্রী একটা বই বার করে দিলেন সঙ্গে সঙ্গে, তার নাম হল অপপ্রচার পুস্তিকা। আমাদের তো বেঙ্গল ল্যাম্প এবং ট্রাম কোম্পানির ব্যাপারে মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে যে অভিযোগ ছিল, তার আমরা বিচার বিভাগীয় তদন্তের দাবী করেছিলাম। আমি তো বলছি রাজীব গান্ধী বাপের ব্যাটা ছিলেন বলে যখন তাঁর বিরুদ্ধে বোফর্স কেলেঙ্কারীর অভিযোগ উঠলো তখনই তিনি এনকোয়ারী কমিশন বসাতে বললেন এবং সেইভাবে এনকোয়ারী কমিশন বসানো হল। আমার প্রশ্ন জ্যোতি বাবু আমাদের মাননীয় মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে যেখানে বেঙ্গল ল্যাম্প এবং ট্রাম কোম্পানির অভিযোগ উঠলো তখন তিনি কেন বলতে পারলেন না যে তদন্ত কমিটি বসিয়েছি। এটুকু সাহস তিনি দেখাতে পারলেন না? উল্টে তিনি অপপ্রচার পুস্তিকা নামে একটা বই বার করে দিলেন। আর তাদেরই বন্ধু আর এস পির বিরুদ্ধে কথা বলে একটা হাস্যকর পরিবেশের সৃষ্টি করলেন। এই অবস্থার উন্নতি করার জন্যে জ্যোতি বাবু এমন একজন মন্ত্রীর হাতে এর তদন্তের ব্যবস্থা করলেন যিনি সকালে উঠে জ্যোতি বাবুর পায়ে হাত দেন আবার বিকেলে জ্যোতি বাবুকে প্রণাম করে কাজে বসেন। সেই মন্ত্রীর নাম অসীম দাশগুপ্ত, তাঁকে তদন্তের দায়িত্ব দিয়ে জ্যোতি বাবু চলে গেলেন। অসীমবাবু অনেক সার্টিফিকেট টিকেট জোগাড় করে বললেন যে না আপনি চোর নন। সেইভাবে জ্যোতি বাবু প্রকাশ্যে বললেন যে না আমি চোর নই, আমি সাধু। যতীন চক্রবর্ত্তীই মিথ্যা কথা বলেছেন। এইভাবে তো বামফ্রন্ট সরকার বেঁচে আছে, আর এতসব ঘটনার পরেও আর এস পি বামফ্রন্টের পদলেহন করে চলেছে। আবার জ্যোতি বাবু যতীন চক্রবর্তীর জায়গায় মতীশ রায়কে মন্ত্রী করতে চাইছেন। এইতো আপনাদের অবস্থা এবং এরপরেও আর এস পি পদলেহন করে চলেছে। তারপরে ফরোওয়ার্ড ব্লক, বামফ্রন্টের আরেক শরীক দল, তাদের আজকে পরিণতি কি দেখছি—তারা কুচবিহারে মার খাচ্ছে, সারা উত্তরবঙ্গে মার খাচ্ছে, তাও

সি. পি. এমের পদলেহন করে চলেছে। নেতাজীর জন্মদিনটিকে জাতীয় ছুটির দিবস হিসাবে পালন করার জন্যে আমরা সবাই মিলে বিধানসভাতে প্রস্তাব করেছিলাম এবং তাতে সকলেরই সমর্থন ছিল। কিন্তু কেন্দ্রীয় মন্ত্রী শ্রী উপেন্দ্র এসে কি বললেন? তিনি এসেই বললেন ওসব জাতীয় ছুটি ফুটি হবে না।

(গোলমাল)

আপনাদের ভাবতে লজ্জা করে না যে বীর সুভাষচন্দ্র স্বাধীনতা সংগ্রামী আপনাদের দলের নেতা, যে দলের প্রতীক সিংহ, সেই সিংহ এখন কোথায়? সেই সিংহ কি এখন খাঁচায় বন্দী হয়ে আছে? সেই সিংহ কি এখন জ্যোতি বাবুর পদলেহন করে ভেড়ার মত ঘুরে বেড়াচ্ছে? স্যার আমরা দেখেছি যে পশ্চিমবাংলায় সেই অবস্থা নেই। স্যার, স্বাস্থ্য দপ্তরের ব্যাপারে আপনারা দেখেছেন স্বাস্থ্যদপ্তরের মন্ত্রী হচ্ছেন প্রশান্ত শূর মহাশয়, হসপিটালগুলিতে যদি যান তাহলে দেখবেন যে মানুষ যখন হসপিটালগুলিতে যায় তখন দুই পায়ে হেঁটে যান আর চার পেয়েতে আসে, এটা হচ্ছে ওয়ান ওয়ে প্রশান্তবাবুর দৌলতে। হাসপাতালগুলিতে শিশুরা যারা যাচ্ছে, নবজাতক শিশুরা মারা যাচ্ছে, অথচ প্রশান্তবাবু ঠান্ডা ঘরে বসে আছেন। নব জাতক শিশুদের কুকুরে খেয়ে যাচ্ছে, অথচ মন্ত্রী ঠান্ডা ঘরে বসে আছে। মাননীয় খাদ্যমন্ত্রী নির্মলবাবুকে পশ্চিমবাংলার মানুষ খাদ্যমন্ত্রী হিসাবে জানেন, পশ্চিমবাংলার রেশন ব্যবস্থা ভেঙে পড়ার পিছনে তিনি হচ্ছেন একটা কারণ। আমরা খাদ্যমন্ত্রীকে দেখেছি বেহালায় যখন ভেজাল তেল খেয়ে মানুষ পঙ্গু হয়ে যায় তখনও সেই নির্মলবাবু বহাল তবিয়তে মন্ত্রীতে আছেন; মুখ্যমন্ত্রী তাঁকে বরখাস্ত করেননি। পশ্চিমবাংলার নগর উন্নয়ণ মন্ত্রী যিনি আজকে নিজেকে দ্বিতীয় মুখ্যমন্ত্রী হিসাবে দাবী করেন, যিনি দুর্যোধন হিসাবে বসে আছেন তিনি যদি দেখেন তাহলে দেখতে পাবেন যে আজকে প্রচুর বহুতল বাড়ী হাওড়া এবং কলকাতা জুড়ে রয়েছে। আজকে তিনি চিন্তা করছেন এই সমস্ত বেআইনী বহুতল বাড়ীগুলি বন্ধ করতে হবে যাতে প্ল্যান পাস আর না হয় তার জন্য একটা অর্ডিনান্স আনা দরকার। কুন্দলিয়ার বাড়ী ভেঙে যাবার পর মানুষ যখন চিৎকার করতে শুরু করলো বেআইনী বাড়ী হচ্ছে, ঠিকমত মেটিরিয়ালস দেওয়া হচ্ছে না তখন পূর্তমন্ত্রী বুদ্ধদেববাবুর ঘুম ভাঙল। এই রকম হাজার হাজার কুন্দলিয়া চারিদিকে ছড়িয়ে আছে। স্যার, আপনি যদি স্টেশান থেকে হাওড়ার দিকে যান তাহলে মনে হবে জঙ্গলের মধ্যে দিয়ে যাচ্ছি, কারণ সেখানে সূর্য্যের কিরণ বা চাঁদের জ্যোৎস্না প্রবেশ করে না। আজকে হাওড়া শহরে এই রকম বহু বেআইনী বহুতল বাড়ী মাথা তুলে দাঁড়িয়ে আছে। আজকে দ্বিতীয় হুগলী সেতু এখনও তৈরী হলো না—কেন? কেনই বা সেটা রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই যে, আমরা যা টার্গেট করছি সেটা হচ্ছে অমুক দিনের মধ্যে এটা করতে পারব। নগর উন্নয়ণ ও নগর সংস্কারে এলেন সাংস্কৃতিক মন্ত্রী, যিনি অভূতপূর্ব আয়োজন করলেন সারা দেশের প্রতিথযথা শিল্পী ও বিভিন্ন দেশের চিত্র পরিচালকদের নিয়ে। আমরা লক্ষ্য করলাম সেই অনুষ্ঠানে এমন অবস্থা হল যার ফলে আমাদের মাথা হেঁট হয়ে গেল, ও পশ্চিমবাংলার চলচ্চিত্র আন্তর্জাতিক কলঙ্ক হিসাবে দেখা গেল। সাধারণ মানুষ টিকিট কেটেও হলে প্রবেশ করতে পারলো না তারা বাইরে দাঁড়িয়ে রইল, দাঁড়িয়ে থেকে থেকে চলে গেল। তার কারণ রাইটার্সের জ্যোতিবাবুর ঘর থেকে ও বুদ্ধদেববাবুর ঘর থেকে এত বেশী ডে স্লিপ বিলি হয়েছে যে সেখানে শিল্পীদেরও প্রবেশাধিকার ছিল না, চলচ্চিত্রকারদেরও হলে প্রবেশাধিকার ছিল না, যার ফলে তারা বদনাম করে চিত্র পরিচালকরা ধিক্কার জানিয়েছেন,

এর পরেও বুদ্ধদেববাবু বলেন আমি ঠিক আছি। আজকে পশ্চিমবাংলায় বিদ্যুতের যে অবস্থা দাঁড়িয়েছে তাতে দেখা যাচ্ছে যে এত শীতেও লোডশেডিং হচ্ছে, এই জিনিস কি পশ্চিমবঙ্গে কোনদিন হয়েছে? পশ্চিমবঙ্গের বিদ্যুৎমন্ত্রী প্রবীরবাবু যার ডাক নাম হচ্ছে পাখী, পাখী যেমন দাঁড়ে বসতে পারে না এই আছে, এই নেই; ঠিক তেমনি এই শীতেও বিদ্যুতের অবস্থা ঐ রকম। কেন এত লোডশেডিং হচ্ছে সেটার ব্যাপারে পরিষ্কারভাবে এই ভাষণের মধ্যে উল্লেখ নেই। আপনারা বক্রেশ্বরের কথা বলছেন, অথচ আপনারা একটা খুঁটি গেড়ে ৫৪ কোটি টাকা শেষ করেছেন। আর তরুণ বালক, যুবকদের আপনারা বললেন রক্ত দাও, আমরা বক্রেশ্বর দেব। আপনাদের মনে আছে নেতাজী সুভাষচন্দ্র বলেছিলেন রক্ত দাও, স্বাধীনতা দেব, তার পরেই জ্যোতিবাবু বললেন রক্ত দাও, বক্রেশ্বর দেব। ক্যাডাররা লাইন দিয়ে রক্ত দিয়েছিলেন, আর যে সমস্ত শ্রমিকরা কলে কারখানায় কাজ করে তাদেরকে বলেছিলেন তিন দিনের পারিশ্রমিক দৈনিক ভাতা হিসাবে দিতে হবে। শ্রমিকরা যখন দিতে রাজি হল না, তারা বললো যে তিন দিনের রোজ কোথা থেকে দেব, তারা ইউনিয়নকে বলল, তারা বললো ঐসব শুনব না, তখন প্রশাসনিক চাবুকের আঘাতে তিন দিনের যা রোজ তা কেটে নেওয়া হলো। সেই চোখের জল ফেলা পয়সা দিয়ে বক্রেশ্বর কি হচ্ছে—সেখানে বস্তা বস্তা সিমেন্ট চুরি হচ্ছে, বীম চুরি হচ্ছে, মাটি কাটার টাকা চুরি হচ্ছে—সি. পি. এম.-র কন্ট্রাকটাররা চুরি করছে, যার জন্য সেখানকার মানুষ ক্ষুব্ধ হয়ে তাদের বিরুদ্ধে এফ. আই. আর. করেছে তাদেরকে এ্যারেস্ট করানোর জন্য।

[4-45 — 4-55 P.M.]

বক্রেশ্বর নিয়ে জ্যোতিবাবু তাঁর প্রতিশ্রুতি এখানে রাখতে পারবেন না। তিনি ভাবছেন, "স্বপ্ন দেখছেন, যে ডাক্তার বিধানচন্দ্র রায় কল্যানী করেছেন, দুর্গাপুর করেছেন, চিত্তরঞ্জন করেছেন, তিনিও পশ্চিমবঙ্গে মানুষের জন্য কিছু দিয়ে যাবেন, যাতে পশ্চিমবাংলার মানুষ কিছু বলতে পারেন। কিন্তু স্যার, তিনি কিছু করতে পারবেন না। এর পরে স্যার, অসীম দাশগুপ্ত, যিনি এখন মাননীয় অর্থমন্ত্রী, এই মাননীয় অর্থমন্ত্রী এখন শিল্প দপ্তর দেখাশোনা করছেন। তিনি শিল্পের জন্য কি করেছেন? ভারতবর্ষ শিল্পে শীর্ষস্থান ছিলো, পশ্চিমবাংলাকে আজকে পঞ্চম, ষষ্ঠ স্থানে নামিয়ে এনেছেন, এই ১২ বছর ধরে। আমরা অসীমবাবুকে দেখছি স্যার, সকালে তাজ হোটেলে ব্রেক ফাস্ট করছেন, এর পরে পার্ক হোটেলে লাঞ্চ করছেন, আর রাত্রিরে গ্রান্ড হোটেলে ডিনার খাচ্ছেন। এই তো অবস্থা পশ্চিমবঙ্গে। পুঁজিপুতিদের আশ্রয়ে মদতপুষ্ট এই বামফ্রন্ট সরকার কতকগুলি সাধারণ মানুষের প্রতিনিধি, কম্যুনিস্ট নেতা জ্যোতি বসু এই ভাবে রাজ্য শাসন করছেন। স্যার, যাঁরা এই বামফ্রন্ট সরকারকে ক্ষমতায় নিয়ে এলেন সেই সমস্ত গরীব সরকারী কর্মচারীদের পে-কমিশন বেরোলো ঠিকই, কিন্তু অনেকদিন পরে বেরোলো কারণ তখন জ্যোতিবাবু তিনি ওই সমস্ত শিল্পপতিদের নিয়ে ব্যস্ত। সরকারী কর্মচারীদের নিয়ে ভাববার সময় তখন তাঁর নেই। এর পর স্যার, দেখুন, পে-কমিশন বোরোলো ঠিকই কিন্তু স্যার এর থেকে বাদ পড়লো পুরসভার কর্মীরা এবং শিক্ষকরা। শিক্ষকরা চিরকালই অবহেলিত। এটা আমাদের সমাজে প্রচলিত। পুরকর্মীরা বাদ পড়লো তার একটা কারণ আছে স্যার—কারণটি হলো কলকাতা কর্পোরেশানের নির্বাচন এই বছরের জুন মাসে। কোলকাতা কর্পোরেশান সহ ৮২ টি মিউনিসিপ্যালিটির নির্বাচন হবে এই বছরে। ঠিক

নির্বাচনের মুখে দাদন দেবেন, তখন পুরকর্মীদের তৃতীয় বেতন কমিশনের সুপারিশ কার্য্যকর করবেন। অর্থমন্ত্রী সুপরিকল্পিতভাবে এই জিনিস করে চলেছেন। আমরা রাজ্যপালের ভাষণে লক্ষ্য করেছি যে এই রাজ্যে দুধ, মাংস, ডিম এবং পশমের উৎপাদন বৃদ্ধির কথা বারবার বলেছেন। স্যার, এই সরকার বিভিন্ন কর্মসূচী নিয়েছেন, কি কর্মসূচী নিয়েছেন? স্যার দুধের অবস্থা দেখুন, দুধের লাইনে লোক দাঁড়িয়ে থাকে, তাঁরা পায় না। খালি হাতে ফিরে আসে। এই অবস্থা পশ্চিমবঙ্গের দুগ্ধমন্ত্রী শ্রী প্রভাস ফদিকার করেছেন। স্যার, আজকে এই মাদার ডেয়ারীকে অরফ্যান ডেয়ারীতে পরিণত করেছেন। কলিকাতা, বর্ধমান, দুর্গাপুরে এই প্রকল্প চালু আছে। ১৯৮৭-৮৮ সালে ২০ কোটি টাকা লোকসান হয়েছে, ১৯৮৮-৮৯ সালে ১৭ কোটি টাকা লোকসান হয়েছে, ১৯৮৯-৯০ সালে ২০ কোটি টাকা লোকসান হয়েছে। এই অবস্থা দুগ্ধ প্রকল্পের নামে চলছে। প্রভাস বাবুর কোনো ক্ষমতা নেই। সি. পি. এম. এবং ডি. ওয়াই. এফ. আই-এর যখন সম্মেলন চলে তখন সুভাষ চক্রবর্ত্তী মহাশয় প্রভাস বাবুর কাছে বলেন যে লিটার লিটার দুগ্ধ পাঠাও, প্রভাসবাবুর কোনো ক্ষমতা নেই, কারণ সুভাষবাবু জ্যোতিবাবুর খুব কাছের লোক। তারপর স্যার, পশ্চিমবঙ্গের পরিবহণ ব্যবস্থার অবস্থা দেখুন, শেষ দিকে রবীনবাবু যখন দপ্তরের মন্ত্রী এবং শ্যামলবাবু কমিটির চেয়ারম্যান তখন বাইরে থেকে ঘুরে এসে এক্সপিরিয়েন্স গ্যাদার করলেন, ভাবলেন যে পরিবহণ ব্যবস্থার একটু উন্নতি হবে কিন্তু কলিকাতার পরিবহণ ব্যবস্থা অপদার্থতায় পর্যবসিত হয়েছে। যথা পূর্বং তথা পরং। গ্রামের বাসগুলিতে লোকেরা মাথার উপর বসে আছে। কুকুর, বিড়ালের মতন অবস্থায় পর্যবসিত করে ফেলেছেন। আমি বিধানসভার প্রোসিডিংস দেখছিলাম, যখন পরিবহণ মন্ত্রী ছিলেন শৈল মুখার্জী তখন তিনি বলেছিলেন প্রাইভেট বাসকে কলকাতায় আনা হোক হাওড়া শহর পেরিয়ে, তখন এখানে দাঁড়িয়ে এখন যিনি মুখ্যমন্ত্রী জ্যোতি বাবু তিনি চিৎকার করে বলেছিলেন প্রাইভেট বাসকে এখানে আনা যাবে না। এটা বিধানসভার প্রোসিডিংসে আছে। এখন হাজার হাজার বাস কলকাতা শহরে নিয়ে আসছে, তার বিরুদ্ধে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির বলার কিছু নেই। কারণ, তাদের তহবিলে প্রচুর টাকা দিচ্ছে। মৎস্য দপ্তর একটা অপদার্থ দপ্তর। এত অপদার্থ মৎস্য দপ্তরের মন্ত্রী যে আমরা বার বার বলা সত্ত্বেও তাঁকে সরান হয়নি। কারণ, তিনি সি. পি. এমের তল্পিবাহক একজন মন্ত্রী। গ্রন্থাগার দপ্তরের মন্ত্রী সরল দেব যখন চিৎকার করে বলছেন যে আমাকে অসহযোগিতা করছে প্রশাসন তখন সি. পি. এমের ক্যাডাররা গিয়ে গ্রন্থাগার মন্ত্রীকে অপমান করছে। এই হচ্ছে বামফ্রন্ট সরকারের প্রশাসন। সার্বিক ভাবে বামফ্রন্ট সরকারের যে ব্যর্থতা রাজ্যপালের ভাষণে কোথাও তার উল্লেখ নেই। আজকে বামফ্রন্ট সরকার সবচেয়ে বড় বিপদের মধ্যে পড়েছে। এতদিন কেন্দ্র দিচ্ছে না, রাজ্যের জনগণ পাচ্ছে না, রাজীব গান্ধী এইভাবে আমাদের রাজ্যের প্রতি বঞ্চনা করছে বলেছেন, আজকে নিচের তলার ক্যাডাররা বুঝতে শিখেছে যে দিল্লীতে যারা বসে আছে সেই কেন্দ্রের বঞ্চনা শুনতে আমরা রাজী নই, বন্ধু সরকারের কাছ থেকে পাইয়ে দিতে হবে। আজকে পশ্চিমবঙ্গের মুখ্যমন্ত্রীর মুখে কথা নেই যখন কাশ্মীর, পাঞ্জাব নিয়ে মানুষ উত্তাল হয়ে উঠেছে, ভারতবর্ষের প্রধানমন্ত্রীর বিরুদ্ধে জ্যোতি বাবুর কথা বলার কোন ক্ষমতা নেই। লাল ঝান্ডা করে পুকার—এই লাল ঝান্ডা, কমিউনিস্ট পার্টির লাল পতাকাকে যখন রোমানিয়ার জনগণ ক্রোধে ফেটে পড়ে নামিয়ে দিচ্ছে, ইউরোপে যখন কমিউনিস্ট পার্টির পতাকাকে নামিয়ে দিচ্ছে তখন আলিমুদ্দিন স্ট্রীটে নীরবতা পালন করছে। সারা বিশ্বে যখন

লাল ঝান্ডার এই অবস্থা তখন এখানে একা রক্ষা করছে কিরণময় নন্দ এবং জ্যোতি বসু। আমি তাই রাজ্যপালের ভাষণের তীব্র বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী বীরেন্দ্র কুমার মৈত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, অশোক বাবু আমাদের ফরওয়ার্ড ব্লকের কথামত বক্তৃতা দিলেন যে নেতাজীর জন্মদিনে ছুটি হল না, তাঁর যেন বেশী দরদ। অবশ্য আমরাও ক্ষুব্ধ, এই বিষয়ে কোন সন্দেহ নেই। বন্ধু সরকারের কাছে ১৩৭ জন এম. পি. সই করে দেওয়া সত্বেও এই ছুটি মঞ্জুর করাতে পারলেন না, সেই বিষয়ে আমরাও ক্ষুব্ধ। এই বন্ধু সরকার কয়েকদিন আগে এসেছেন, কিন্তু কংগ্রেস তো বহুদিন ধরে ওখানে বসে আছে, ভোটের আগের দিন মুসলিম ভোট পাওয়ার জন্য হজরত মহম্মদের ছুটি ডিক্লেয়ার করলেন, কিন্তু বাঙালী ভোট পাওয়ার জন্য যদি নেতাজীর জন্মদিন ছুটি ঘোষণা করে যেতেন তাহলে আমরা খুশী হতাম। যাই হোক অশোক বাবু উল্লেখ করেছেন, সেজন্য ধন্যবাদ জানাই। আমি অশোক বাবুর সঙ্গে একমত যে এই জিনিসটা হওয়া উচিত ছিল। তবে ওরা যা বললেন তাতে ওরা ভাল কিছু দেখতে পান না, বোধ হয় কলকাতা শহরের বাইরে অন্য রাজ্যে ওদের যাওয়ার সুযোগ কম হয়। বাইরে না দেখলে পশ্চিমবঙ্গে আমরা কেমন আছি সেটা বলা সম্ভব নয়। মাননীয় সদস্য সুদীপ বন্দ্যোপাধ্যায়কে দেখলাম বিধানসভার খুব বেশী সমালোচনা করতে পারেন নি, তিনি সম্পূর্ণ পার্লামেন্টের আলোচনা এখানে করলেন।

[4-55 — 5-05 P.M.]

যাতে পশ্চিমবাংলার ভাল মন্দ বিশেষ কিছু বলতে না হয়। আমার মনে হচ্ছে তিনি বাইরে বিশেষ কোথাও যান নি। বাইরে না যেতে পারলে, অন্য রাজ্যের অবস্থা না দেখলে পশ্চিমবাংলার যে কিছু ভাল হচ্ছে সেটা বোঝা যাবে না, সবই যে ভাল হচ্ছে, তা আমি বলব না, আরো অনেক ভাল হওয়া উচিত ছিল। ত্রুটি অনেক আছে নিশ্চয়। এবারে সাম্প্রদায়িকতার কথা একটু বলি। ভাগলপুরে কংগ্রেসী সরকার থাকা সত্বেও যে ভাবে নির্বিচারে সাম্প্রদায়িকতা হয়ে গেল এখানে বহু চেষ্টা করেও সেটা করা যায় নি। সাম্প্রদায়িকতা সৃষ্টির চেষ্টা হয়েছিল। ভাগলপুর থেকে রিফিউজি হয়ে বহু লোক মালদহ জেলায় এসেছিল। মুসলমান অধ্যুষিত এলাকা হওয়া সত্বেও সেখানে সাম্প্রদায়িকতা সৃষ্টি করা সম্ভব হয় নি। সাম্প্রদায়িকতা নিয়ে নির্বাচনের কথা বললেন। মালদহ জেলায় কংগ্রেসের দুজন প্রার্থী জিতেছে। তারা কিন্তু সাম্প্রদায়িকতার সঙ্গে হাত মিলিয়ে, তাদের উপর নির্ভর করেই জিতেছে সব চেয়ে আশ্চর্যের বিষয় হল এই, বি. জে পি. ভোট কংগ্রেসী বাক্সে পড়েছে এটা আপনারা সমান ভাবে হিসাব করে দেখুন যে, বি. জে. পি. ভোটগুলি গেল কোথায়? কংগ্রেসের পক্ষেই বি. জে. পি. ভোট পড়েছে। বি. জে. পির লোকেরা কংগ্রেসের গাড়ীতে করে ঘুরে বলেছে কংগ্রেসকে ভোট দাও। আর মুসলমান গ্রামে গিয়ে বরকত সাহেব বলছেন—পরিষ্কার ভাবে না করাটা উচিত হয়নি — যাই হোক, তিনি বলছেন, মুসলমানরা এদেশে থাকতে পারবে না, যদি না রাজীব গান্ধী থাকে। এই হচ্ছে ওদের শ্লোগান। আর একজন প্রার্থী তিনিও এই সাম্প্রদায়িকতা শ্লোগান প্রচার করেছেন। কাজেই আমাদের পক্ষ থেকে যতখানি না হয়েছে, কংগ্রেসের পক্ষ থেকে তার থেকে অনেক বেশী হয়েছে অন্তত আমাদের জেলায় এটা হয়েছে। দ্বিতীয় কথা হচ্ছে এই, রাজীব গান্ধী রাম জন্মভূমি দিয়ে আরম্ভ করেছিলেন। উনি ভেবেছিলেন রাম জন্মভূমির ইস্যুটিকে বাঁচিয়ে রাখলে হিন্দু ভোট পাওয়া যাবে। তাই তিনি রাম জন্মভূমি

দিয়েই প্রচার আরম্ভ করলেন। এটা ভুল হয়ে গেল। তাদের রামকে ছিনিয়ে নিল বি. জে. পি.। তিনি হেরে গেলেন। এইভাবে সাম্প্রদায়িকতার সৃষ্টি করার চেষ্টা করলেন। গোর্খাল্যান্ডের মোকাবিলা একমাত্র বামফ্রন্টের কর্মীরা বিশেষ করে সি. পি. এম কর্মীরাই করেছেন। গোর্খাল্যান্ডের বিরুদ্ধে লড়াই করে তাদের বহু লোক প্রাণ দিয়েছে। বোফর্স সম্বন্ধে এখানে আলোচনা করার প্রয়োজনীয়তা কতখানি আছে আমি জানি না। এই বিষয়ে আমাদের কি করণীয় আছে তাও আমি জানি না। ওখানে বন্ধু সরকার আছে ঠিক। কিন্তু তাই বলে ওখানে বামফ্রন্ট সরকার গদিতে বসে নেই। কাজেই এই কথা বলে সময় নষ্ট করে লাভ নেই। কৃষিতে যে উন্নতি হয়েছে সেই সম্পর্কে ওরা এক লাইন'ও বললেন না। এটা বললে আমরা বুঝতাম যে ওরা কিছুটা উন্নতির কথা বলছেন। গরীবদের জন্য সস্তা দরে চাল দেওয়া হল, কাশ্মীর ছাড়া ভারতবর্ষের আর কোথাও দেওয়া হয়নি। কাশ্মীরে অন্য কারণে দেওয়া হয়। রেশন কার্ড দেওয়া নিয়ে গোলমাল থাকতে পারে, কিন্তু ১ কোটি ৩৮ লক্ষ লোককে যে এই সুযোগ সুবিধা দেওয়া হল সেই সম্বন্ধে তো ওরা একটি কথাও বললেন না। বর্গাদাররা যে ঋণ পাচ্ছে, কংগ্রেস সরকার যেখানে আছে তারা কি পাচ্ছে? বিহার, ইউ.পি.তে পাচ্ছে? বহু বর্গা রেকর্ড হয়েছে। ওরা ভাল কাজকে ভাল বলতে পারেন না। ভাল বললে সুব্রতবাবুর মত অবস্থা হবে। ভাল কাজকে ভাল বললে পার্টিতে বিব্রত হতে হয়।

তবে আমরা যদি মনে করি যে, আমরা ফেল করা ছেলেদের মধ্যে বেশী নাম্বার পেয়েছি সেকথা বললে কিন্তু হবে না, আমাদের দোষত্রুটিগুলি দেখতে হবে। বিদ্যুতের ব্যবস্থা গ্রামাঞ্চলে ভেঙ্গে পড়েছে। এটা বিদ্যুতের অভাবের জন্য নয়, বিদ্যুতের যারা কর্মী তারা ঠিক মতন কাজ করছেন না। আজকে এর ফলে বিদ্যুৎ গ্রামে যাচ্ছে না। বিদ্যুৎ মাঠে যাচ্ছে না ফলে চাষের ক্ষেত্রে অসুবিধা হচ্ছে। এই সমস্ত জিনিসগুলি আমাদের বুঝতে হবে। আমি এখানে এটা নিয়ে বার বার বলেছি কিন্তু সবচেয়ে দুঃখের কথা যে আমি উল্লেখ করলেও এটা নিয়ে একটা তদন্তও হয়নি। আজকে এ বিষয়ে আমরা যদি সচেষ্ট না হই তাহলে ব্যাপারটা কিন্তু আমাদের বিরুদ্ধে যাবে—একথাটা আমাদের মনে রাখতে হবে। এর পর আমি বেকারীর কথায় আসছি। ৫৫ হাজার লোককে শশ্রুতে পাঠালাম। ২৫ হাজার লোক রেকমেনডেড হল কিন্তু তার মধ্যে ১০ হাজার লোকও পাইনি ব্যাঙ্ক লোন। স্যার, কেন্দ্রীয় সরকারের চাকরি তো হয়ই না কিন্তু আমাদের পশ্চিমবঙ্গ সরকারেরও বহু পদ খালি আছে যেগুলিতে রিক্রুটমেন্ট হচ্ছে না। এ দিকে আমাদের নজর দেওয়ার দরকার আছে। আমার ব্লকে তিনটি পোস্ট ৭ বছর ধরে খালি পড়ে আছে সেগুলি পুরণ হচ্ছে না। মাননীয় মন্ত্রী মহাশয়কে বলব, কেন হচ্ছেনা, কোথায় বাধা, নিযুক্তিতে অসুবিধা কি সেগুলি বিবেচনা করা দরকার এবং এরজন্য একটি কমিটি করা দরকার। এর পর আমি যে বিষয়টির অবতারণা করবো তারজন্য হয়ত আমাকে সেক্টেরিয়ান বলা হতে পারে কিন্তু না বলে উপায় নেই বলে আমি বিষয়টির অবতারণা করবো, বিষয়টি হচ্ছে, উত্তরবঙ্গ এবং দক্ষিণবঙ্গের মধ্যে পার্থক্য কিন্তু থেকেই যাচ্ছে। শিলিগুড়িকে একমাত্র উত্তরবঙ্গ বলে ধরলে হবে না, সেখানে সমগ্র উত্তরবাংলার গ্রামাঞ্চলের কথাও চিন্তা করতে হবে। সেখানে উত্তরবাংলার রাস্তাঘাট সমস্ত বিষয় দেখতে হবে। স্যার, সেখানে দুটি জলের টিউবওয়েলের জন্য এম. এল. এ. রেকমেন্ড করেছে কিন্তু এক বছরের মধ্যে দুটি টিউবওয়েল হয়নি। এই বিষয়গুলি ভেবে দেখতে হবে। দক্ষিণবঙ্গে যা হয় উত্তরবঙ্গে তা হয় না, এতে উত্তরবঙ্গের লোকরা মনে করেন তারা ডিপ্রাইভড হচ্ছেন।

এর থেকেই বিচ্ছিন্নতাবাদ আসে, উত্তরখন্ডের দাবী আসে। আমার মনে হচ্ছে আমরা একটা শান্ত আগ্নেয়গিরির উপর বসে আছি, যে কোন মুহূর্তে বিস্ফোরণ হতে পারে। কাজেই আগে থেকে এরজন্য সাবধান হওয়া দরকার। সাম্প্রতিককালে আপনারা সকলেই জানেন যে একটি প্রচন্ড কোল্ড ওয়েভ উত্তরবঙ্গের উত্তর দিয়ে চলে গেল এবং তাতে দু-একজন লোক মারাও যেতে পারে কিন্তু একখানি কম্বলও সেখানে গেল না। সেখানে আমি টেলিগ্রাম পাঠালাম, ডি. এমকে বললাম কিন্তু একখানি কম্বলও গেল না। তা' ছাড়া সাম্প্রতিককালে যে বিরাট ঝড় হয়ে গেল তারজন্য একখানি ত্রিপলও গেল না। এতে সেখানকার মানুষরা মনে করছেন যে একটা ডিসক্রিমিনেসান হচ্ছে। এর পর আমি শিল্পের কথায় আসছি। মাশুল সমীকরণ নীতি যতদিন না উঠছে ততদিন আমাদের রাজ্যের শিল্পগুলির অবস্থা এইরকম থাকবে বলেই আমার ধারণা। কয়েকটি জেলাকে বলা হয়েছে শিল্পে ব্যাকওয়ার্ড জেলা। উত্তরবাংলায় গ্রামাঞ্চলে শিল্পে পরিকাঠামো যা তৈরি করা দরকার সেগুলি তৈরি হয়নি।

[5-05 — 5-15 P.M.]

এই কথাগুলি আজকে চিন্তা করা দরকার। আমাদের গ্রামাঞ্চলে জমি আছে, জায়গা আছে, বেকার লোক আছে কিন্তু সেখানে শিল্প প্রসারের জন্য কোন ব্যবস্থা হচ্ছে না। শুনেছিলাম মালদায় শিল্পের জন্য একটা ইনফ্রাস্ট্রাকচার হচ্ছে কিম্বা হবে। কিন্তু বহুদিন যাবৎ কিছু দেখছি না। আজকে আই. আই. টি-তে লোক ভর্তি হবে কিন্তু সেখানে সীট পাচ্ছে না। আমরা শুনেছিলাম যে মালদায় মেয়েদের জন্য একটি আই. আই. টি-এর ব্যবস্থা করা হবে। কিন্তু সেটাও এখনও পর্যন্ত কিছু হয়নি। আমি মুখ্যমন্ত্রীর কাছে অনুরোধ করবো যে এই সম্পর্কে যেন ভাবা হয়। তারপরে হাসপাতালগুলি সম্পর্কে আমরা দেখেছি যে বছরের পর বছর সেখানে দক্ষ ডাক্তার থাকছে না। আজকে গ্রামের হাসপাতালগুলিতে এ. টি. এস থাকছে না। আমরা হেলথ কমিটিতে আছি, আমরা বারে বারে বলছি কিন্তু তাতেও কিছু হচ্ছে না। এ্যাম্বুলেন্স-এর জন্য টাকা মঞ্জুর হচ্ছে কিন্তু সেই টাকা যাচ্ছে না। আজকে সমস্ত জিনিস যদি রাইটার্সে কেন্দ্রীভূত হয়ে থাকে তাহলে কোন কাজ ঠিক মত হয়না। সি. এম. ও. এইচকে যদি ক্ষমতা না দেওয়া যায় তাহলে অবস্থার কোন উন্নতি হবে? এই রকম অবস্থায় আমাদের পক্ষে লোককে জবাব দেওয়া মুসকিল হচ্ছে। একটা হাসপাতালে ১৩ বছর ডাক্তার নেই। স্বাস্থ্যমন্ত্রীকে এই বিষয়ে বলা হয়েছিল। তিনি একজন কবিরাজকে দিলেন কিন্তু তিনিও যাচ্ছেন না। আমার নির্বাচনী এলাকায় এই রকম অবস্থায় হাসপাতাল চলছে। চিকিৎসা সম্পর্কে আমাদের যে ইনফ্রাস্ট্রাকচার আছে সেটা সারা ভারতবর্ষের মধ্যে ভাল এই বিষয়ে কোন সন্দেহ নেই। কিন্তু স্বাস্থ্য বিভাগে চতুর্থ গ্রেডের যে সব কর্মচারী আছে তারা ঠিক মত কাজ করছে না। তারা যদি ঠিকমত কাজ করে তাহলে অনেক সমস্যার সমাধান হয়। কিন্তু তাদের দিয়ে কাজ করানো যাচ্ছে না। মাননীয় স্বাস্থ্য মন্ত্রী মহাশয় অনেক চেষ্টা করেছেন সকালে সময় মত ডাক্তারদের হাসপাতালে আনার জন্য কিন্তু তাও সম্ভব হয়নি। এগুলি যদি বিবেচনা করা না যায় তাহলে আমরা যতই ভাল কাজ করি না কেন সেটা লোকের কাছে পৌঁছাবে না। আমাদের পশ্চিমবঙ্গে পঞ্চায়েতের মাধ্যমে কাজ করার একটা ভাল সুযোগ এসেছে। পশ্চিমবঙ্গে পঞ্চায়েত ব্যবস্থার মাধ্যমে যে ভাবে কাজ করা হচ্ছে, যে ভাবে সাহায্য করা হচ্ছে, ভারতবর্ষের আর কোথাও সেই রকম ব্যবস্থা নেই। আমাদের প্রাক্তন প্রধানমন্ত্রীও

*এই পঞ্চায়েতের মাধ্যমে যে কাজ করা হচ্ছে তার প্রশংসা করেছেন।* কিন্তু সেটা মানুষের কাছে পৌঁছাচ্ছে কিনা সেটা দেখার জন্য কোন সমীক্ষা করা হচ্ছে না। সেটার যদি স্ক্রিনিং করা না হয় তাহলে সেটা ঠিক ভাবে প্রতিফলিত হবে বলে আমি মনে করিনা। আমরা সকলের উপরে থাকলেও এটাকে আরো ভাল করার জন্য চেষ্টা করা উচিত। এই কথা বলে মাননীয় ননী কর মহাশয় যে প্রস্তাব এনেছেন তাকে তার জন্য ধন্যবাদ জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী মান্নান হোসেন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপরে মাননীয় সদস্য যে ধন্যবাদ জ্ঞাপক প্রস্তাব এনেছেন, সেই প্রস্তাবের বিরোধীতা করে আমি আমার বক্তব্য রাখছি। এই প্রথম আমরা রাজ্যপালের ভাষণে লক্ষ্য করেছি যে কেন্দ্রীয় সরকারের বঞ্চনা, কেন্দ্রের চক্রান্ত, কেন্দ্র দিচ্ছেনা, এই ধরনের কথাগুলির উল্লেখ নেই। সেদিক থেকে রাজ্যপালের এই ভাষণ অনেকটা নতুন ধরনের। রাজ্যপালের ভাষণের আমি বিরোধীতা করছি এই কারণে যে এই ভাষণের ৩ নম্বর অনুচ্ছেদে তিনি সাম্প্রদায়িক সম্প্রীতি অক্ষুন্ন থাকা, নির্বিঘ্নে ভোট হওয়া ইত্যাদি বিষয়ে বলেছেন এবং সাম্প্রদায়িক সম্প্রীতি নষ্ট না হওয়ার জন্য সন্তোষ প্রকাশ করেছেন। তিনি বলেছেন, এই সরকার এজন্য অভিনন্দন পাবার যোগ্য। আমি এই বক্তব্যের সম্পূর্ণ বিরোধিতা করছি। কারণ আমরা দেখেছি যে বিগত লোকসভা নির্বাচনের প্রাক্কালে গ্রামাঞ্চলে মার্কসবাদী কমিউনিস্ট পার্টির কর্মীরা থেকে আরম্ভ করে স্বয়ং মুখ্যমন্ত্রী পর্যন্ত অনেকেই নির্বাচনী সভায় বক্তৃতা রাখতে গিয়ে রাম মন্দিরের কথা উল্লেখ করেছেন। এখানে একথাও বলা হয়েছে যে রাম কবে জন্মেছিলেন জানিনা, কিন্তু বাবর যে জন্মেছিলেন সেটা ইতিহাসে সাক্ষী হয়ে আছে। আমরা দেখেছি যে বাংলার বিভিন্ন গ্রামে গিয়ে তার আশে-পাশের গ্রামের বিশেষ করে মুসলীম মহিলাদের বোর্খা পরিয়ে মুসলমান মহল্লায় ঘোরান হয়েছে এবং বলা হয়েছে যে এরা ভাগলপুর থেকে এসেছে এবং এই ভাবে বলে মুসলমান সমাজের ভোট আদায় করার জন্য তাদের সাহায্য প্রার্থনা করা হয়েছে। আমরা দেখেছি মুসলমান প্রধান এলাকায় তারা সাহায্য প্রার্থনা করেছে, তদন্ত করে দেখেছি সেই সমস্ত এলাকাতে আমাদের রাজ্যের কোন না কোন গ্রাম থেকে মুসলমান রমণীদের নিয়ে এসে দেখানো হয়েছে, তারা বলেছে এরা ভাগলপুরের দাঙ্গায় ক্ষতিগ্রস্ত হয়েছে, এই বলে এরা মুসলমানদের ভোট আদায় করেছে। আমরা লক্ষ্য করেছি লোকসভার নির্বাচনের সময় বলা হয়েছে, এই সরকার দাবী করছে সাম্প্রদায়িক সম্প্রীতি তারা রক্ষা করছেন, অপর দিকে এই শাসক দলের মার্কসবাদী কম্যুনিস্ট পার্টির ক্ষুধে কমরেডরা মুসলমানদের কাছে বাবরী মসজিদ ভেঙে দেওয়া হয়েছে। ৯ই সেপ্টেম্বর এর বি. বি. সি.'র প্রচারকে কেন্দ্র করে এই ভাবে তারা অপপ্রচার চালিয়েছে যে বাবরী মসজিদ ভেঙে সেখানে মন্দির করা হয়েছে। এই ধরনের প্রচার তারা চালিয়েছে। আজকে যারা সাম্প্রদায়িক সম্প্রীতি অক্ষুন্ন রাখার প্রশংসা কুড়োতে চাইছেন, তাদের আমি বলবো এই সাম্প্রদায়িক সম্প্রীতি অক্ষুন্ন রাখার জন্য একমাত্র পশ্চিমবাংলার জনগণই কৃতিত্ব দাবী করতে পারে, অন্য কেউ নয়। পশ্চিমবাংলার জনগণকে ধন্যবাদ জানানো উচিৎ। এখানে দাবী করা হয়েছে নির্বাচনে কোন রকম রিগিং করা হয়নি। নির্বাচন নিরপেক্ষ হয়েছে। আমি এর বিরোধিতা করছি। কিছুদিন আগে মুখ্যমন্ত্রী একটা জনসভায়, শিক্ষক সম্মেলনে অথবা কোন সরকারী কর্মচারীদের সম্মেলনে বলেছিলেন, এখানে বৈজ্ঞানিক পদ্ধতিতে রিগিং হয়েছে, সেই জন্য সরকারী কর্মচারী, শিক্ষক থেকে শুরু করে যারা

আই. এ. এস., আই. পি. এস. অফিসার, তাদের পর্যন্ত তিনি ধন্যবাদ জানিয়েছেন। কী রকম ভাবে কারচুপি করা হয়েছে শুনুন, প্রত্যেকটি বুথের ভোটার লিস্ট থেকে কংগ্রেস সমর্থিত যারা ভোটার তাদের নাম বাদ দেওয়া হয়েছে এবং পাশাপাশি যারা শাসক দলকে ভোট দিতে চায় তাদের ৫০ জন কে ভোটার লিস্টে নাম ঢোকানো হয়েছে, এই রকম বহু প্রমাণ আমার কাছে আছে। আমরা দেখেছি, গত নির্বাচনে প্রথম থেকে এইভাবে রিগিং শুরু হয়েছে। তারপর ভোট পোলের দিন সেদিন লক্ষ্য করে দেখেছি এবং আমাদের রাজ্যের বিভিন্ন জায়গায় খবর নিয়ে দেখেছি, এবার নির্বাচনের পর, প্রত্যেকটি পার্লামেন্ট কনস্টিটিউয়েন্সির দু তিনটি এ্যাসেম্বলি টেমেন্টে দেখেছি ক্যান্ডিডেট-এর সিগনেচারের স্পেসিমেন কপি নেই বলে কংগ্রেস দলের কোন এজেন্টকে পোলিং বুথে ঢুকতে দেওয়া হয়নি। এটা তো ক্যান্ডিডেটের দোষ নয়? এই জিনিস আমরা দেখেছি মুর্শিদাবাদ জেলার মুর্শিদাবাদ লোকসভা কেন্দ্রে। সেখানে প্রায় ৭৫টা বুথে এর জন্য পোলিং এজেন্ট দিতে পারা যায়নি। সেখানে কংগ্রেসের প্রার্থী ছিলেন আজিজুর রহমন, তিনি ইলেকশন এজেন্ট যাকে নিয়োগ করেছেন, এজেন্ট ফর্মে তিনি নিজে সই করেছেন, কিন্তু তার কপি প্রিজাইডিং অফিসার পাননি। যার ফলে এজেন্টকে পোলিং বুথে ঢুকতে দেওয়া হয়নি। বেলা ১২টা পর্যন্ত যখন এই জিনিস করা হলো তখন আমি একজন প্রিজাইডিং অফিসারকে জিজ্ঞাসা করলাম কেন এটা করা হচ্ছে? তিনি জবাব দিলেন আমার কাছে ক্যান্ডিডেটের সিগনেচারের স্পেসিমেনের কপি সেই। আমি তখন প্রিজাইডিং অফিসারকে এই সম্পর্কে লিখে দিতে বললাম, তিনি লিখে দিলেন।

[5-15 — 5-25 P.M.]

'এম-৮২ নং খুনিয়া পুকুর প্রাইমারী স্কুল বুথে কংগ্রেস(ই) কোন পোলিং এজেন্টকে রাখা গেলনা। কারণ আমার কাছে যে নমুনা সই দেওয়া আছে তাতে ইলেকশান এজেন্ট হিসাবে দীপক কুমার রায়ের নাম দেওয়া আছে। কিন্তু দীপক কুমার রায়ের সই না করিয়া প্রার্থী আজিজ্জুর রহমানের সই পোলিং এজেন্টের এ্যাপয়েন্টমেন্ট লেটারে আছে। কিন্তু আজিজুর রহমানের সই এর কোন নমুনা সই আমার কাছে নাই। অনিল চন্দ্র সাহা, প্রিজাইডিং অফিসার। এই রকম ভাবে প্রতিটি এ্যাসেম্বলী সেগমেন্টে ২০/২৫/৩০টি করে বুথে প্রিজাইডিং অফিসাররা কংগ্রেসী এজেন্টদের ঢুকতে দেয় নি। আর সেসব জায়গায় বেলা দুটোর মধ্যেই ৮০ থেকে ৯০% ভোট পুল হয়েছে। আমরা জেলা প্রশাসনের দৃষ্টি আকর্ষণ করেছিলাম, রাজ্য প্রশাসনের দৃষ্টি আকর্ষণ করেছিলাম, ইলেকশন কমিশনের দৃষ্টি আকর্ষণ করেছিলাম। কিন্তু জেলা প্রশাসন থেকে শুরু করে ইলেকশন কমিশন পর্যন্ত কেউ আমাদের কথায় কর্ণপাত করলেন না। এইভাবে যেখানে নির্বাচন হয়েছে সেখানে আজকে আমরা দেখছি রাজ্যপালের ভাষণের মধ্যে উল্লেখ করা হয়েছে যে, নির্বাচন অবাধ এবং শান্তিপূর্ণভাবে হয়েছে। নিরপেক্ষ-ভাবে হয়েছে, কোন রিগিং হয় নি! আবার এখানে আমাদের বলা হচ্ছে—আপনারা রিগিং-এর কোন প্রমাণ দিতে পারেন নি। আমাদের কাছে অনেক প্রমাণ আছে। বিগত লোকসভা নির্বাচনে যেভাবে কারচুপি এবং রিগিং করা হয়েছে তা অতীতে কোন নির্বাচনে হয় নি। রাজ্যপালের ভাষণে যে অবাধ, নিরপেক্ষ এবং শান্তিপূর্ণ নির্বাচনের কথা বলা হয়েছে তা সম্পূর্ণ অসত্য কথা, মিথ্যা কথা, আমরা ও-কথার বিরোধিতা করছি। এই ভাবেই রাজ্যপালের ভাষণের মধ্যে ভূমি সংস্কারের কথা বলা হয়েছে। আমরা যারা

গ্রামাঞ্চলের মানুষ আমরা জানি ভূমি সংস্কারের নামে প্রকৃত পক্ষে কি হয়েছে। শাসক দলেরও এমন অনেক সদস্য আছেন যাঁরা সেটা জানেন এবং বিশ্বাস করেন, কিন্তু সভায় সেকথা বলতে সাহস পান না। তথাপি আমরা কয়েকটি ক্ষেত্রে দেখেছি শাসক দলেরই কয়েক জন সদস্য ভূমি সংস্কারের ব্যাপারে তাঁদের আপত্তির কথা বার বার উল্লেখ করেছেন। গত বার সেচ দপ্তর সম্বন্ধে বলতে গিয়ে শাসক দলের বড় শরিক দলের সদস্য এখানে উল্লেখ করেছেন যে, সেচ দপ্তর দুর্নীতিগ্রস্ত। ফলে লক্ষ লক্ষ টাকা তছরূপ হচ্ছে। মুর্শিদাবাদের জাখেরিগঞ্জের গঙ্গা ভাঙ্গন রোধ থেকে শুরু করে সর্বত্র দুর্নীতি। আজকেই শুনলাম শাসক দলের একজন সদস্য সেচ দপ্তরের কাজ নিয়ে ক্ষোভ প্রকাশ করলেন। আমরা জানি মুর্শিদাবাদ জেলার আখেরিগঞ্জেই শুধু নয়, মুর্শিদাবাদ জেলার বিভিন্ন প্রান্তে এই জিনিস হচ্ছে। সুদুর ফারাক্কা থেকে জলঙ্গী পর্যন্ত গঙ্গা, পদ্মা এবং ভৈরবের ভাঙ্গনে বহু মানুষ ঘর ছেড়ে, বাড়ি ছেড়ে যেতে বাধ্য হয়েছে। যাদের ঘর বাড়ি নদী গর্ভে চলে গেছে তাদের পুনর্বাসনের কোন ব্যবস্থা হয় নি। এই হচ্ছে অবস্থা, এই অবস্থার মধ্যে আমরা দেখছি যে, বন্যা নিয়ন্ত্রণের জন্য, গঙ্গার ভাঙ্গন রোধ করার জন্য, পদ্মার ভাঙ্গন রোধ করার জন্য, ভৈরবের ভাঙ্গন রোধ করার জন্য যে সমস্ত কাজ হয় সেই কাজের টেন্ডার এই সরকারের পক্ষ থেকে বা সরকারের মন্ত্রীর পক্ষ থেকে এমন সময় ডাকা হয় যে, এই কাজ প্রতি বছরই আমরা দেখি বর্ষাকালে আরম্ভ হয়। আখেরিগঞ্জে যাঁরা গিয়েছেন তাঁরা নিশ্চয়ই দেখেছেন, যাঁরা যান নি, তাঁরা যদি যান তাহলে দেখতে পাবেন যে, গত বর্ষার সময়ে ১ কোটি ৫৬ লক্ষ-রও বেশী টাকা সেখানে খরচ করা হয়েছিল। আখেরিগঞ্জের যে জায়গায় ঐ পরিমাণ টাকার বোল্ডার ফেলা হয়েছিল সে জায়গায় সমস্ত গ্রামগুলি পরবর্তী পর্যায়ে পদ্মায় চলে গেছে। প্রকৃত ক্ষতি যেখানে হয়েছে, সেখান থেকে ২ কিলো মিটার দূরে বোল্ডার পড়ে আছে। সমস্ত টাকা জলে চলে গেছে। ভাঙ্গন রোধ করা সম্ভব হয় নি। এই ভাবে ফারাক্কা, ধুলিয়ান, জলঙ্গী, কালীনগর, লালগোলা, ভগবানগোলা প্রভৃতি এলাকায় নদী ভাঙ্গন মারাত্মক আকার ধারণ করেছে। অথচ পদ্মা, গঙ্গা, ভৈরবের ভাঙ্গন প্রতিরোধ সম্বন্ধে রাজ্যপালের ভাষণের মধ্যে কোন উল্লেখ নেই। এই প্রসঙ্গে আমি এই মন্ত্রীসভার কাছে, তথা সেচমন্ত্রীর কাছে বিনয়ের সঙ্গে অনুরোধ করছি যে, বর্ষার সময় গঙ্গার ভাঙ্গন রোধ করার জন্য টাকা খরচ করবেন না। শীতকালে বা অন্য সময়ে টাকা খরচ করুন। আমার মনে হয় শীতকালে বন্যা নিয়ন্ত্রণ এবং ভাঙ্গন রোধের চেষ্টা হলে অনেকাংশে সেটা সফল হবে। বর্ষার সময় লক্ষ লক্ষ টাকা খরচ করে সেই টাকা গঙ্গা ও পদ্মার জলে ভেসে যাচ্ছে। এখানে একজন মাননীয় সদস্য গঙ্গার ভাঙন রোধ করতে গিয়ে সেচ দপ্তর দুর্নীতির আশ্রয় গ্রহণ করেছেন এই কথা বলেছেন। আমি জানি না দুর্ণীতির আশ্রয় গ্রহণ করেছেন কিনা? আমি দেখেছি, সেচ দপ্তর বিশেষ করে মাননীয় সেচ মন্ত্রী মহাশয় বর্ষার সময় ভাঙন রোধ করার জন্য যথেষ্ট চেষ্টা চালিয়ে যাচ্ছেন। কিন্তু উপযুক্ত পরিমাণ টাকা দেওয়া হচ্ছে কিনা জানি না, ফলে একদিকে পাড় ভেঙে যাচ্ছে। পুনর্বাসনের ক্ষেত্রে দেখছি সুষ্ঠু পুনর্বাসন ব্যবস্থা করা হচ্ছে না। এই সরকার ভূমি সংস্কারের ক্ষেত্রে দেখছি সন্তোষ প্রকাশ করেছেন। কিন্তু আমরা কি দেখেছি? গ্রামের লোক যারা প্রকৃত বাস্তুহীন, যারা বর্গাদার যাদের জমি নেই, যাদের বাড়িঘর নেই, তাদের বাস্তুভিটার ব্যবস্থা করে দেওয়া হয়নি। গ্রামের কোন বাস্তুহীন, ভিটেহীন মানুষ সরকারী খাস জমিতে বাড়ী করতে গেলে শাসকদলের লোকেরা তাদের জোর করে উঠিয়ে দিয়েছে। এইরকম বহু অভিযোগ আমাদের কাছে আছে। যাইহোক,

সময় নেই, তাই আমি রাজ্যপালের ভাষণের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই সভায় মাননীয় রাজ্যপালমহোদয় যে ভাষণ দিয়েছেন আমি তারজন্য এবং আমাদের মাননীয় সদস্য শ্রী ননী কর মহাশয় যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব এনেছেন তারজন্য আমি সমর্থন জানাচ্ছি। আজকে চারদিন ধরে রাজ্যপালের ভাষণের উপর বিতর্ক চলছে। এই বিতর্কে অংশ নিয়ে বিরোধী দলের মাননীয় সদস্যগণ অনেক কথার অবতারণা করলেন, কিন্তু তার মধ্যে বেশীরভাগই পুরানো কথা, শুধু একটি নতুন কথা বা নতুন সুর তাঁদের কণ্ঠে শোনা যাচ্ছে সেটা হচ্ছে, ইতিপূর্বে কেন্দ্রীয় সরকার এই রাজ্যের প্রতি যে বঞ্চনা করে গেছেন, যে পক্ষপাতিত্ব করে গেছেন সেটাকে আড়াল করার জন্য, তার সাফাই গাওয়ার জন্য তাঁরা ইতিপূর্বে যে ভুমিকা পালন করে এসেছেন এখন সেই ভূমিকা এখানে লক্ষ্য করা যাচ্ছে। এছাড়া অন্যান্য যে সমস্ত কথা সেগুলি মামুলি কথা, বারবার বলে থাকেন। যেমন, আইন-শৃঙ্খলার কথা, বন্ধ কলকারখানার কথা, বেকার সমস্যার কথা, সাম্প্রদায়িকতার কথা। এগুলি সবই পুরানো কথা, কিন্তু এগুলি তাঁদের মনের কথা নয়। যদি মনের কথা হতো তাহলে এরজন্য তাঁরা আগে কিছু কাজ করে যেতেন, কিছু প্রমাণ রেখে যেতেন। কিন্তু সেই কাজের প্রমাণ আমরা দেখিনি। দীর্ঘদিন তাঁরা এই রাজ্যের শাসনে ছিলেন এবং কেন্দ্রে এই সেদিন পর্যন্ত তাঁদের দলের সরকার ক্ষমতায় ছিলেন কিন্তু তাঁরা কোন কাজের ছাপ রেখে যেতে পারেন নি। পশ্চিমবাংলার সমস্যার প্রতি তাঁরা যে উদ্বিগ্ন, পশ্চিমবাংলার সমস্যা যাতে দূর হয় তারজন্য কোন কর্মসূচী রূপায়ণের কোন প্রমাণ রাখেন নি। তা যদি রাখতেন তাহলে হলদিয়া প্রকল্প-এর জন্য ১২ বছর ধরে অপেক্ষা করতে হতো না। ঐ বক্রেশ্বর প্রকল্পে সহযোগিতা করার জন্য হাত বাড়িয়ে দিয়ে আবার তা গুটিয়ে নিতেন না। এটা কেন হল? সব কিছু পরিচালিত হয়েছে রাজনৈতিক দৃষ্টিভঙ্গীতো যে হলদিয়া আজ ১২ বছর ধরে ঝুলিয়ে এবং আটকে রাখা হয়েছিল সেটাও ঐ একই রাজনৈতিক কারণে আবার নির্বাচনের ঠিক পূর্ব মুহূর্তে প্রাক্তন প্রধানমন্ত্রী রাজীব গান্ধী মহাশয় প্রকল্পের শিলান্যাস করে ছিলেন ঐ একই রাজনৈতিক কারণে। তিনি এসে বলেছিলেন যে, এই প্রকল্প পশ্চিমবঙ্গকে এগিয়ে নিয়ে যাবে, এটা বুঝতে তাঁর ১২ বছর সময় লেগে গেল? এর আগে তিনি বুঝতে পারেন নি যে, প্রকল্পটা করতে পারলে পশ্চিমবঙ্গের মানুষের কতখানি কল্যাণ সাধন হতে পারে। তিনি ভালই বুঝতেন যে সেটা করলে পশ্চিমবঙ্গে বামফ্রন্ট সরকার ভাল জায়গায় আসতে পারতেন মানুষের কাছে দেয় প্রতিশ্রুতিগুলি পূরণ করতে পারতেন সেটা কি

[5-25 — 5-35 P.M.]

তিনি জানতেন না? বক্রেশ্বরের সম্বন্ধে ঐ একই কথা প্রযোজ্য। অনেক আশা নিয়ে রাজ্যসরকার ঐ বক্রেশ্বর করার উদ্যোগ গ্রহণ করেছিলেন, তিনি একটা ইঙ্গিতও দিয়েছিলেন, শেষ বেশ কি হল, তিনি হাত গুটিয়ে নিলেন, ফলে কি হল? রাজ্য সরকার একক ভাবে উদ্যোগ নিয়ে জনগণের সহযোগিতা নিয়ে সেই প্রকল্প গড়ে তোলার জন্য সচেষ্ট হচ্ছেন। আইন শৃঙ্খলা? ওঁদের মুখে আইন শৃঙ্খলার কথা শুনলে হাসি পায়। অন্য রাজ্যে যাবার দরকার নেই, এই পশ্চিমবঙ্গেই তাঁরা যেভাবে রাজ্য শাসন করেছিলেন সে কথা সে দৃষ্টান্ত মানুষ এখনও ভুলে যায় নি। সেই সব প্রসঙ্গে অবতারণা করে হাস্যকর পরিস্থিতির সৃষ্টি করে লাভ নেই। সাম্প্রদায়িকতার কথা, আপনারাইতো তাদের মদত দিয়েছেন রাজনৈতিক

স্বার্থে, পরিণামটা কি তখন ভেবে দেখেছিলেন, দেখেন নি, আজকে এখন এইসব কথা বলছেন। তাঁদের রাজ্য দলের যিনি সভাপতি সেই খান চৌধুরী সাহেব বিভিন্ন সভায় বলে বেড়াচ্ছেন যে নির্বাচনের পরে বামফ্রন্টের সঙ্গে মোকাবিলার জন্য বি. জে. পি. গোর্খাল্যাণ্ডের, ঝাড়খণ্ডের সঙ্গে আঁতাত করা হবে। এখন তাঁর কণ্ঠস্বরে কি সব কথাবার্ত্তা শোনা যাচ্ছে, ভেবে দেখছেন না পরিণামটা। তাহলে সাম্প্রদায়িকতার সৃষ্টি কারা করছে? দার্জিলিংয়ে লোকসভায় আপনারা কোন প্রার্থী দিলেন না, জি. এন. এল. এফ. কে সমর্থন করলেন। অর্থাৎ ঐ সব অসার কথাবার্ত্তা বলছেন। কাশ্মীর নিয়ে তো খুব উদ্বেগ প্রকাশ করলেন, এটা কয়েকদিনের মধ্যে কি হঠাৎ হয়ে গেল? এতদিন তো তাঁদের উদ্বেগ প্রকাশ করতে দেখিনি। মাননীয় মুফিত মহম্মদ সৈয়দের কন্যা যখন অপহৃত হয়েছিলেন তখন ফারুক সাহেবই তো সেখানে মুখ্যমন্ত্রী ছিলেন। মাননীয় ফারুক সাহেবের চোখের সামনেই তো হাজার হাজার উগ্রপন্থী, বিচ্ছিন্নতাবাদীরা সোল্লাসে নৃত্য করেছিলেন রাস্তায় টিভিতে দেখা গেছে, তখন তো কই উদ্বেগ প্রকাশ করতে দেখিনি। তিনি বার বার ছুটে যাচ্ছেন রাজীব গান্ধীর কাছে পরামর্শ নিতে, এই ভূমিকায় নামতে তো তিনি চান নি, কাশ্মীর কংগ্রেস পক্ষ তো ছিল না। তাদের বিরুদ্ধে বাধ্য করা হয়েছে পদলেহন করতে, ফারুক সাহেবের পদ সেবা করতে গিয়ে নিজের ভূমিকা যেটুকু ছিল তাও হারিয়ে ফেললেন। কাশ্মীরের মানুষের উপর তাঁর কোন নিয়ন্ত্রণ নেই। বিষময় ফল হিসাবে তারই পরিণতি দেখা দিয়েছে। আজকে যদি কেউ বলে যে তারা বিচ্ছিন্নতাবাদী হয়ে উঠেছে তাহলে কি অন্যায় বলা হবে? আজকে মানুষ সেই সন্দেহই করবে। রাজ্যের উন্নয়ণের বিষয়ে ওরা বলেছেন। তারা তো গ্রামে যান না খুব একটা, তাই গ্রামের মানুষের সঙ্গেও যোগাযোগ কম গ্রামে গেলে এসব করার দরকার হত না। আজকে নিঃসন্দেহে গ্রামের একটা আমূল পরিবর্তন হয়ে গেছে। মজুরী বৃদ্ধির ফলে ক্ষেত মজুরদের আর মহাজনের কাছে হাত পাততে হয়না। আজকে মার্চ মাস আসার সঙ্গে কাজ চাই, খাবার চাই বলে পঞ্চায়েত অফিসে বা ব্লক অফিসে কাউকে ধর্ণা দিতে হয় না। এটা উন্নতি নয়? আজকে গ্রামে পানীয় জলের জন্য এক গ্রাম থেকে অন্য গ্রামে ছুটতে হয় না। এসব দেখেও তারা দেখছেন না। কিন্তু এর ফলে একটা খারাপ দিক দেখতে পাচ্ছি। শ্রমজীবী হত-দরিদ্র মানুষের রোজগার বেড়েছে ঠিকই, কিন্তু চেতনা ঠিকভাবে না বাড়বার ফলে একটা খারাপ জিনিসও দেখতে পাচ্ছি। আজকে গ্রামের মহল্লাতে মহল্লাতে নেশার জিনিসের আমদানি বেড়েছে। তারফলে গ্রামের তফসিলী আদিবাসী পল্লীতে সন্ধ্যাবেলা আর ঢোকা যায় না, নেশায় সবাই মসগুল হয়ে থাকে। আগে এটা উৎসব পার্বনে হত, কিন্তু এখন সেটা নিত্য-নৈমিত্তিক হয়ে দাঁড়িয়েছে। কাজেই শুধুমাত্র রুজি-রোজগার বাড়লেই তাদের উন্নতি হবে, বিকাশ ঘটবে তার কোন গ্যারান্টি নেই। কাজেই এই দিকে যাতে নজর দিতে পারি তারজন্য সজাগ হতে হবে। গ্রামাঞ্চলের সাথে আজকে শহরাঞ্চলেরও অনেক পরিবর্তন হয়ে গেছে এবং তার প্রমাণ এই নির্বাচনেই হয়ে গেছে। কারণ দেখা যাচ্ছে যে, তারা কলকাতায় যে সমর্থন পেতেন সেই জায়গায়ও তাদের ধ্বস নেমেছে এবং সেটা বামপন্থীরা কেড়ে নিয়েছে। তবে এটা শুধু সংখ্যা তথ্য দিয়ে বিচার করলে হবে না। আজকে গ্রামের মানুষের কাছে গেলে এবং তাদের জিজ্ঞাসা করলে তারা বলবে যে, দুইটি সরকারের সাফল্য বিচার করলে নিশ্চিৎভাবে তুলনামূলকভাবে বামফ্রন্ট সরকারের সাফল্য অনেক বেশী। তাই রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব আনা হয়েছে তাকে পুনরায় সমর্থন করে শেষ করছি।

[5-30–5-45 P.M.]

**श्री सुल्तान अहमद** : डिपूटी स्पीकार सर, गवर्नर का खुदवा या गवर्नर का ऐड्रस जो पेश क्यिा गया है, उसको सुनने से मालुम होता हैकि यह सरकारी पुलिन्दा है और वामफ्रन्ट-लेफट फ्रन्ट ने पिछले साल जो पश्चिम वंगाल में और पश्चिम बंगाल की तवारीख में–इतिहास में नहीं मिलेगी। फिरकापरस्ती जो गवर्नर के खुदवे में लिखा गया है, पश्चिम बंगाल में फिरकापरस्ती की बात यह गलत है। पश्चिम बंगाल में आज फिरकापरस्ती नहीं है। यहां की आवासी फिरकापरस्ती से घृणा करती है। इसमें सरकार की कोई क्रेडिट या सरकार की तारिफ की बात नहीं है। लेकिन पिछले दिनों हमने यहां देखा कि पश्चिम बंगाल की रूलिंग पार्टी-मार्क्सवादी कम्युनिस्ट पार्टी ने इल्म वनाकर हथियार वनाया और एलेकशन में काम लिया। आज अगर फिरकापरस्ती हथियार बनाने के लिए की मुस्लिम इलाके में जाकर मुस्लीम लीग जैसी बात हमारे ज्योति वाबू करते हैं और वे मुस्लीम लीग के लीडर हो गये हैं। इसपर भी अपने को मार्क्सवाद और सी० पी० एम० के नेता कहते हैं। आज यह नमूना मार्क्सवादियों ने पश्चिम वंगाल में पेश किया है।

भागलपुर में फिरकावाराना दंगा हुआ। इस दंगे से ज्योति वाबु या उनकी पार्टी का कोई ताल्लुक नहीं था। भागलपुर दंगे के संवंध में गलत भी० डी० ओ० दिखाया, गया। मैं उस वी० डी० ओ ग्राफी को चैलेंज करता हूँ ज्योति वाबु से। आपके पास भागलपूर है, वहाँ जाकर देखें कि किस तरह ने मुसलमानों का खून हुआ-कत्लेआम हुआ। आज उनकी वन्धु सरकार दिल्ली मे बैठी है। उस कैसेट को दिल्ली भेज दें, ताकि केन्द्र की सरकार जान जाय कि भागलपुर मे क्या हुआ। क्या सच है क्या झूठ है। ज्योति वावु जव हिन्दू इलाके में जाते हैं तो इस तरह की बातें करते हैं कि उनसे वड़ा कोई हिन्दू नेता नहीं है। लेकिन मुस्लीम इलाके में जाकर कहते है कि राम कौन था, कोथाय जन्मे छे आमरा जानी ना। इतिहासे कोनो दिन पड़ी ना। अफसोस की बात है कि आज इस चीज को मार्क्सवादियों ने सामने रखा और एलेकशन में काम किया। पश्चिम बंगाल में लोकसभा का जो एलेकशन हुआ है, उसमें पश्चिम बंगाल का सिर नीचा कर दिया है।

एलेकशन में भोटों की चोरी हुई है, ज्योति वावु ने साइन्टिफिक रिगिंग की

बात मान ली है। ये लोग रिगिंग करना जानते है। आपलोग जानते है कि फुटवाल के मैदान में बहुत शोर मचा था, टीम के उपर अभियोग उठा था कि टीम लायेन्समैन और राफरी को लेकर खेलता है। पश्चिम बंगाल में इन बारह सालों में जो एलेकशन हुए हैं, उसमें ज्योति बाबू पुलिस को लेकर एलेकशन करते हैं। पश्चिम बंगाल में चार महीने पहले ही कहा गया था कि प्रियरंजन दास मुंशी, अजीत पांजा और ममता बनर्जी को जीतने नही देगें। ज्योति बाबू ने यह भी कहा था सी० पी० एम० ने भी यह कहा था कि लोकसभा के 42 सीटों में कांग्रेस को एक भी सीट नहीं मिलेगा। अब आपने देख लिया कि आज कल ज्योति बाबू लग रहा है कि अस्ट्रोलोजी पामिस्ट्री सीख रहें हैं और तांत्रिक क्रिया से देखकर बताते हैं कि पश्चिम बंगाल में किसको कितनी सीट मिलेगी। उनको यह इसलिए मालूम है कि उनके हाथ मे एडमिनिस्ट्रेशन है। पुलिस है आमला है और सी० पी० एम० गुण्डे हैं। इनको लेकर एलेकशन में पोलिंग स्टेशन में जनता को जाने से रोका जाता है। आप कान खोलकर सुन लें डिपुटी स्पीकर, अब यहां की जनता बरदाम्त नहीं करेगी। पूरी पृथ्वी का इतिहास बदल रहा है। कम्युनिज्म फेल हो रहा है। कम्युनिस्ट मुँह नहीं दिखा पा रहे हैं। रोजाना कम्युनिस्ट देश का झण्डा नीचे उतर रहा है। लोग अपने पावों से कास्ते हथैड़ी के झण्डे को रास्ते में रगड़ रहे हैं। आज संसार में कम्युनिज्म फेल हो रहा है।

पश्चिम बंगाल में 12 साल से मार्क्सवादी कम्युनिस्ट पार्टी-लेफट फ्रन्ट जो शोषण कर रही है, यह जनता अब बरदास्त नहीं करेगी। आज जहां तक सरकार चलाने का ताल्लुक है, आप लोगों ने इन बारह सालों में बहुत जुल्म तस्दुद की किसी शायर ने कहा है :-

क़ातिल ही मशीहा है, कातिल ही सवाली है।

शीशे की अदालत में, पत्थर की गवाही है।

शीशे की अदालेत में बैठकर गवाही कौन दे रहा है। जो लोग कातिल हैं, खूनी हैं, आज वही लोग कह रहे हैं कि हमारे राज्य में अमन और शान्ति है।

जुल्म फिर जुल्म है, बढ़ता है तो मिट जाता है।

खुन फिर खून है, टपकेगा तो जम जायगा।

आज पश्चिम बंगाल मे जो हो रहा है, उसको बताना बड़ा ही मुश्किल है। गवर्नर साहव के एड्रेस में बहुत बड़ी-बड़ी बातें कही गई है। आज अगर यहां ज्योति बाबु होते तो मै उनको पश्चिम बंगाल के मुख्यमंत्री के नाम से नहीं बुलाता, उनको कहता पश्चिम वंगला के ताउ जी। बंगाल में ज्योति बाबु की ताउ की हैसियत है। मगर दिल्ली में ज्योति बाबु का कुछ नही चल रहा है। दिल्ली थिके किछू पाच्छेन ना। देवीलाल घूरे-घूरे कृषकेर जे दस हजार टाका आछे ताके मूकूब करे दिछेन। किन्तु गवर्नरेर एड्रेसे आमरा कोनो जगह देखी ना कि जारा दस हजार लोन नियेछेन तार लोन मूकूब होये जावे। आज के बंगलार ताउ जी कोथाय, आमार वक्तव्य सुन वेन।

डिपूटी स्पीकर सर, आज आप भी जानते हैं और मैं भी जानता हूँ कि एग्रीकल्चर की हालत क्या है। किसानों की हालत क्या है। आज इस सरकार को आन्ध प्रदेश से चावल मांगाना पड़ता है। एलेकशन के पहले हमारे खाद्य मंन्त्री निर्मल बोस जो एक लेजुर की तरह मिनिस्टर हैं, मार्क्सवादी के कहने पर ऐसा क्िया। वे आन्ध प्रदेश से चावल मंगवाए। वड़े अफसोस की वात है कि आज तक पश्चिम बंगाल में कितने एग्रीकल्चरल लेवर हैं, उनका कोई हिसाव नहीं मिला। एक करोड़ है या डेढ़ करोड़ है, इसको लेकर सी० पी० एम० और फारर्वड व्लाक में झगड़ा हो गया। आन्ध्र प्रदेश से जो चावल आया है, उसकी छान-वीन होनी चाहिए। क्योंकि एन० टी० रामाराव से कमीशन लिया गया है, इस बात को मैं चेलेंज के साथ कहता हूँ। यह गवर्नर के एड्रेस में नहीं आया है। एलेकशन के पहले जिन किसानों को चावल दिया गया, उनकी गरीवी आपलोगों कें सामने आ गई। उनकी हालत क्या है। यह एलेक्शन के पहले सामने आ गई। किन्तु एलेक्शन के बाद उनकी हालत को भूल जाते है।

आज पश्चिम बंगाल में बहुत बड़ी संख्याँ जो अकालियतों की है-माइनारीटी जिसे कहते है, उनको ज्योति बाबू और उनकी पार्टी वेवकूफ बनाती है। पंद्रह प्वाइन्ट प्रोग्राम आपने देखा है, जिसे विश्वनाथ प्रताप सिंह भी कहते है कि 15 प्वाइंट प्रोग्राम को इम्पलीमेन्ट करेंगे। लेकिन इन वारह सालों में आपने सिर्फ कहा ही है, कुछ किया नहीं है। ज्योति बाबू की सरकार-वामफ्रन्ट की सरकार ने इनकी भलाई के लिए कुछ

नही किया है। आज वोट लेने की जरूरत पड़ी-माइनारीटीज वोट लेने की मुसलमानों का वोट लेनें के लिए भागलपूर का इण्सीडेन्ट दिखाकर, मुसलमानों को वावरी मस्जीद दिखाकर उनका वोट लेने की आप लोगों ने कोशिश की। किन्तु जहां तक उनको सुविधा देने की बात है, उनको सहूलियत देने की बात है, उनकी पार्टी कुछ नही सोचती हैं। माइनारीटी की मांग थी कि उनकी जवान जो उर्दू है—उर्दू एकेडमी बनाई जाय। एकेडमी का फाउण्डेशन एलेक्शन के पहले हुआ भी। बड़े दुख के साथ कहना पड़ता है कि ज्योति बाबू और उनकी पार्टी के जीत जाने के वाद इमारत का काम बन्द हो गया, अव काम नहीं हो रहा है। आप ही वतावें कि यह घोखेवाजी की सियासत, वेवकूफ बनाने कि सियासत पश्चिम बंगाल में और कितने दिनोंतक चलेगी। अब यह और अधिक दिन तक चलनें वाला नहीं है।

जहाँ तक कल-कारखानें का ताल्लुक है उसके बारे में तो कुछ कहना ही नहीं है। असीम दास गुप्ता जिन्हे पश्चिम बंगाल की आवाम अव अम्वानी वावु के नाम से जाननें लगी है, हमने इनका नाम अम्वानी बाबू रख दिया है, मै उनसे पूछना चाहता हूँ असीम बाबू कहें कि हल्दिया मे आप क्या करने जा रहें है। पश्चिम बंगाल मे कितने ही सिक इण्डस्ट्रीज हैं-जो कल कारखाने बन्द है और हजार-हजार मजदूर जो बेकार है, जिन्दगी-मौत की लड़ाई लड़ रहें हें, उनके लिए आपने क्या सोचा है। कल-कारखाने और जूट मिल को खोलवाने के लिए अम्वानी बाबू और ज्योति बाबू ने क्या कोशिश की है। कि भाई एक कल-कारखानें जो वन्द पड़े हैं, उन्हे भी लो और उनको खोलो ताकि भूखों मरने बाले मजदूर काम पा सकें। हल्दिया तो उनको मिलेगा, मगर जो कारखाने बन्द हो गए है, उनका क्या होगा। आज इण्डस्ट्री के खेत्र में गुजरात आगे वढ़ रहा है, उड़ीसा आगे बढ़ रहा है लेकिन पश्चिम बंगाल पीछे हो रहा है। गवर्नर साहव के एड्रेस में कहीं नहीं है कि ज्योति बावू की सरकार ने कितने नये कारखानें खोलवायें हैं और कितने बन्द कारखानों को चालू किया है। पश्चिम बंगाल में आर्डीनरी इण्डस्ट्री-बड़ी इण्डस्ट्री की वात भूल जाइए। एक टूथ पेस्ट इण्डस्ट्री दांत घोने के लिए, वह भी पश्चिम बंगाल में नहीं बनी है, आज टूथ पेस्ट वाहर से आता है। दवा जो हमलोग खाते हैं वह भी यहां नहीं बनती है। यहाँ से इण्डस्ट्री उठाकर महाराष्ट्र गुजरात ले जाया जा रहा है। आपलोगों

को क्या यह बात मालूम नहीं है। खाली हल्दिया की बात सोचते हैं और इसका झण्डा ऊँचा करके दिखा रहे हैं।

ये बड़े अफसोस की बात है कि अस्पताल की हालात तो और भी खराव है। प्रशान्त बाबू बार-बार कहते हैकि विदेशी लोगों को लेकर हम साल्टलेक मे अस्पताल बनायेगें। कहीं भी इसका जिक्र गवर्नर के एड्रेस में नहीं है। कलकत्ते के अस्पतालों में छोटे-छोटे बच्चे जो मां के पेट से जन्म लेते है, अपना दम तोड़ देते हैं। मेडिकल कालेज से राइटर्स विल्डिंग की कितनी दूरी हैं प्रशान्तों बाबू के कान में जूँ तक नहीं रेगंता। आपको सोचना चाहिए कि आज अस्पतालों में क्या हो रहा है। प्रशान्तों वावू ने काम शुरू किया है, उनको इन्सानों की इलाज से ज्यादा फिक् है एड्स की इलाज का। लेकिन पश्चिम बंगाल की जनता में एड्स कम है। प्रशान्तो बावू को तलाश करना होगा। आज इण्डस्ट्री खोलवाने की बात नहीं हो रही है।

आज नेहरू सेन्टेरियम चल रहा है, आपको नेहरू से नफरत है लेकिन आप ही वतावें कि क्या मौलाना आजाद की सेन्टेनरी नहीं होनी चाहिए, क्या हुआ है शहीद खुदीराम का सेन्टेनरी होने वाला है, आप क्या करेंगे, आप ही जानते हैं। आप की वन्धु सरकार के प्रधानमंत्री विश्वनाथ प्रताप ने शपथ लिया था। राम मनोहर लोहिया और जयप्रकाश के नाम से। उन्होनें नेहरू, मौलाना आजाद और गांधी जी का नाम नहीं लिया था। नेहरू सेन्टेरियम में 35 लाख रुपये देने की वात थी लेकिन वन्धु सरकार ने नहीं दिया। तो यह केसी वन्धु सरकार है। नई सरकार आती है, वह वादा से पीछे हट जाती है। कोई भी काम कण्टीनूअस प्रोसेस में होना चाहिए।

इसी शहर में लेंपकाण्ड हुआ, उसका हिसाव-किताव सरकार ने आज तक नहीं दिया है। सुभाष वावू हिसाव नहीं दे रहे है। सुनने में आ रहा है एक और धन्धा शुरू होने वाला है—लता मंगेस्कर सिस्टर नाई। उसमें भी रूपया नौ-छौ होगा। सरकार को यह बात मालूम हो।

मै आखिर में गवर्नर साहव के स्पीच पर जो धन्यवाद प्रस्ताव आया है। उसका विरोध करता हूँ और अमेण्डमेण्ट हमारी पार्टी की और से दिया गया है, उसको सपोर्ट करता हूँ।

[5-45 — 5-55 P.M.]

**শ্রী স্বদেশ চাকী :** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপরে যে ধন্যবাদ জ্ঞাপক উৎথাপিত হয়েছে আমি তা সমর্থন করছি। বিরোধী দলের সদস্য এখানে কয়েকদিন ধরে অনেক কথা বলেছেন, সেইসব কথার উত্তর না দিয়ে একটি কথা স্মরণ করিয়ে দিতে চাই যে পশ্চিমবঙ্গ এবং ভারতবর্ষের জনগণের কথা ভাবুন, জনগণের রায়কে স্বীকৃতি দিন। যারা পশ্চিমবঙ্গে এবং ভারতবর্ষের শাসন ক্ষমতায় ছিলেন, সেখান থেকে আজকে বিরোধী দলের আসনে বসতে হচ্ছে এর থেকে লজ্জার আর কি হতে পারে। তবুও আপনারা গলাবাজি করে যাচ্ছেন। আপনারা আপনাদের আত্মসমালোচনা করুন। রাজ্যপালের ভাষণ কেন সমর্থন করছি তার কারণ জানাচ্ছি। পশ্চিমবঙ্গের ভূমি সংস্কার ব্যবস্থা সারা ভারতবর্ষের নজির বিহীন একটা ঘটনা এর ফলে পশ্চিমবঙ্গের অজস্র ভূমিহীনরা, তফসিলী এবং আদিবাসী এবং বিভিন্ন শ্রেণীর মানুষেরা আজকে জমির মালিক হতে পেরেছে। আজকে নিশ্চিন্তভাবে বর্গাদাররা বর্গা উচ্ছেদের হাত থেকে রেহাই পেয়েছে। তারা নিরাপত্তার ব্যাপারে গ্যারান্টি পেয়েছে। তারা তাদের জমিতে ফসল উৎপাদন করতে পারছে। কিন্তু উত্তরাধিকার সূত্রে যা পেয়েছি ভূমি সংস্কার প্রশাসনের ভেতরে, তার ভেতর থেকে আজও আমরা গলদ দূর করতে পারছি না। এরফলে আমরা দেখতে পাচ্ছি যে আমাদের জেলাতে হাজার হাজার একর জমিতে সরকারী খাস এবং ভেস্টেড জমিতে ভূমি সংস্কার প্রশাসন দপ্তরের আওতায় থেকেও আনারসের বাগান করে চলেছে। যেসব জমির মালিকরা ওই ভাবে বেআইনীভাবে আনারসের চাষ করে যাচ্ছে তাদের কাছ থেকে খাজনা আদায় করার জন্য কোন ব্যবস্থা নেওয়া হচ্ছে না বা শাস্তি দেওয়ার কোন চেষ্টা হচ্ছে না। এই প্রশাসনের গলদের জন্য নতুন করে টি বোর্ডের অনুমোদন ছাড়াই চা-বাগান গড়ে উঠছে। এই চা-বাগানের কথা শুনলেই নীলকরের কথা, নীল চাষীদের কথা মনে পড়ে যায়। নতুন করে সরকারী খাস এবং ভেস্টেড জমি দখল করে চা-বাগানের চাষ হচ্ছে। অবশেষে হয়তো এই চা-বাগানের মালিকরা টি বোর্ডের অনুমোদন পেয়েই যাবে। আমরা যারা বামফ্রন্ট সরকারে আছি, তারা যদি এর প্রতিকারের ব্যবস্থা না নিই তাহলে আমাদের এই প্রশাসন গলদপূর্ণ দুর্নীতিপূর্ণ থেকে যাবে। এই জিনিস দূর করতে না পারলে জনগণ কখনো আমাদের ক্ষমা করবে না একথা আমাদের সব সময়ে মনে রাখতে হবে। তারপরে রাজ্যপালের ভাষণে যেমন স্বীকার করা হয়েছে যে সামগ্রিক ভাবে শিল্পে শান্তি বজায় থাকলেও লকআউট আরো বেড়েছে। একথা সত্যি যে শ্রমিক শ্রেণীর উপরে মালিকদের অত্যাচার বেড়েই চলেছে এবং মালিকদের সেচ্ছাচারিতা ক্রমশ বাড়ছে। শিল্পের ক্ষেত্রে এই যে অসন্তোষ এ কখনো বামপন্থী নীতির আদর্শ হতে পারে না। আমরা সব সময়ে এর প্রতিকারের চেষ্টা করবো। এই রকম শান্তি শ্রমিক শ্রেণীর নয়, এটা হল মালিক শ্রেণীর শান্তি। শিল্পে শান্তি প্রতিষ্ঠার জন্য বামফ্রন্ট সরকারকে অবিলম্বে শ্রমিক শ্রেণীর দিকে চেয়ে আরো সুনির্দিষ্ট কঠোর নীতি প্রণয়ন করতে হবে; এটা আমি দাবী করছি। আজকে মালিক শ্রেণী যে ভাবে হামলা সৃষ্টি করছে শ্রমিক শ্রেণীর উপর—প্রতিরোধ বিহীন অবস্থায় আজকে যদি মালিক শ্রেণী স্বেচ্ছাচারিতা করার সুযোগ পায়—তাতে আমাদের এই শান্তি বজায় রাখার কোন মানেই হয় না, কারণ শ্রমিক শ্রেণী আজকে দিনের পর দিন বিক্ষুব্ধ হতে চলেছে। রাজ্যপালের ভাষণে আরো ঘোষণা করা হয়েছে—যা আমি পূর্ণভাবে

সমর্থন করি—'৯৫ সালের মধ্যে ১৪ বছর পর্যন্ত বালক-বালিকাদের অবৈতনিক সার্বজনীন শিক্ষা ব্যবস্থা করা হবে। কিন্তু আমি সবিনয়ে বলতে চাই বর্তমানে যে শিক্ষা ব্যবস্থা আছে সেই শিক্ষা ব্যবস্থার আরো উন্নতি হওয়া দরকার, যাতে নিয়মিত ক্লাসগুলি হয়, স্কুলগুলি হয় তার ব্যবস্থা করা দরকার। গৃহ থেকে আরম্ভ করে সামাজিক ক্ষেত্রে আরো উন্নয়ণমূলক পরিস্থিতি এবং পরিবেশ তৈরী করতে না পারলে এই পরিকল্পনা ব্যর্থ হয়ে যেতে পারে। এছাড়া পশ্চিমবঙ্গে দ্বৈত শিক্ষা ব্যবস্থা চালু হচ্ছে যার ফলে এক শ্রেণীর ধনীর ঘরের ছেলেরা তারা শিক্ষা লাভ করছে ভাল জায়গায় এবং দীন, দরিদ্র গরীব মানুষগুলি তারা দৈন্য স্কুলগুলিতে শিক্ষালাভ করছে। তার ফলে জনসাধারণের মধ্যে দরিদ্র মানুষগুলির মধ্যে একটি বিক্ষোভ সৃষ্টি হচ্ছে, এই দ্বৈত শিক্ষা নীতিকে অবিলম্বে বন্ধ করা দরকার। সম্পূর্ণভাবে সকলের জন্য শিক্ষা ব্যবস্থা করা দরকার। তা নাহলে আর একটা দারুণ অসন্তোষ সৃষ্টি হতে পারে। বিধিবহির্ভূত যে শিক্ষা ব্যবস্থা এখন চালু আছে তার ক্ষেত্রেও আমাদের আরো দৃষ্টিভঙ্গী পরিবর্তন করা দরকার। সামান্য ১০৫টাকা করে মাইনে শিক্ষা ব্যবস্থা চালু হতে পারে না, তার পরিবেশ, তার সামাজিক কাঠামো তার শিক্ষাদানের পদ্ধতি সমস্ত কিছু পাল্টানো দরকার। এই যে স্কুল কলেজগুলি চলছে তার জন্য যে মেন্টেনান্সের ব্যবস্থা সেটা আগে জোরদার হওয়া দরকার বলে আমি দাবী করি। এবং আমি মনে করি তা নাহলে এই শিক্ষা বহির্ভূত যে শিক্ষা ব্যবস্থা এটি একটী বাঞ্চালের পথে চলে যাচ্ছে এবং দেশের লক্ষ লক্ষ টাকা আজকে অযথা ব্যয় হচ্ছে।

যেটা এই শিক্ষা ব্যবস্থার মধ্যে হওয়া দরকার সেটি আজকে ব্যর্থতার দিকে যাচ্ছে। কিন্তু এই কথা ঠিক সমবায় ব্যাঙ্কগুলির সঞ্চয় বৃদ্ধি হচ্ছে, সমবায়ের সদস্য সংখ্যা বৃদ্ধি পেয়েছে। তবে এই কথা মনে রাখতে হবে বা দুর্ভাগ্য আমাদের কংগ্রেসী আমলে যে দুর্নীতি সমবায়গুলিতে সৃষ্টি হয়েছিল তা আমরা আজও দূর করতে পারিনি, এবং দূর করা অবিলম্বে দরকার। এই বলে রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব উত্থাপিত হয়েছে তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

[5-55 — 6-05 P.M.]

**শ্রী দেবপ্রসাদ সরকার ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপাল গত ১৫ই জানুয়ারী যে ভাষণ এই সভায় দিয়েছেন, সে ভাষণ যদি এ রাজ্যের বাস্তব অবস্থাকে প্রতিফলিত করত তাহলে এই ভাষণের সমর্থন করার প্রশ্ন ছিল। কিন্তু যেহেতু পশ্চিমবাংলার বাস্তব অবস্থাকে প্রতিফলিত করেনি তাই এই ভাষণকে সত্যনিষ্ঠ ভাষণে প্রতিফলিত করার জন্য আমি কিছু সংশোধনী এখানে আনছি। আশাকরি সত্যের প্রতি সমর্থন জানিয়ে আপনারা আমার সমর্থনগুলি মেনে নেবেন। মাননীয় ডেপুটি স্পিকার মহোদয়, এখানে নানা প্রশ্ন উঠেছে সাম্প্রদায়িকতার প্রশ্ন, নবম লোকসভা নির্বাচনের প্রশ্ন, রিগিংয়ের প্রশ্ন এই সব প্রশ্ন আজকে উঠেছে। পরে যদি সময় থাকে তাহলে আমি পরে বলবো। কিন্তু আমি তার আগে কয়েকটি কথা বলে নিতে চাই। আজকে পশ্চিমবাংলায় তাঁরা যে দাবী করছেন, এই ভাষণে দাবী করা হয়েছে যে ভূমিসংস্কারের ক্ষেত্রে তাঁদের সাফল্য হয়েছে। এই পরিস্থিতিতে বলতে চাইছি, এই ভাষণে বলা হয়েছে যে খাসজমি সরকারের হাতে আছে ১২.৬০ লক্ষ একর। আর যে খাসজমি তাঁরা বিলি করেছেন তাতে দেখা যাচ্ছে যে প্রায় ৪ লক্ষ একর খাসজমি তাঁরা

ভূমিহীনদের মধ্যে এখনো বিলিবন্টন করতে পারেন নি। ফলে ভূমিসংস্কারের ক্ষেত্রে তাঁদের দাবী, তাঁর সরকার কতখানি তৎপর এটা তার একটা নিদর্শন। আর এই যে দ্বিতীয় এই যে ২২.৬০ লক্ষ একর মেজর জমি ৬৯ সালে যুক্তফ্রন্ট সরকারের আমলে হয়েছিলো। কিন্তু বামফ্রন্টের ১২ বছরের রাজত্বে সামান্য অংশ যাঁরা এই রাজত্বে বেনামী জমিকে খাসজমি হিসাবে এনেছেন। আরো কথা হচ্ছে যে, ভূমিসংস্কারের প্রশ্নে মাননীয় ভূমিরাজস্বমন্ত্রী তিনি এখানে ভূমিসংস্কার সংশোধনী আইন পেশ করেছেন। ভূমিসংস্কার দ্বিতীয় সংশোধনী, তৃতীয় সংশোধনী আইন পাশ করবার সময় এই বিধানসভায় বলা হয়েছিলো এই আইন কার্যকরী হলে কৃষি এবং অকৃষি জমি একসঙ্গে ধরে পশ্চিমবাংলায় উদ্বৃত্ত জমি হিসাবে কয়েক লক্ষ জমি খাসজমি হিসাবে সরকারের হাতে আসবে। কিন্তু এই ভূমিসংস্কার দ্বিতীয় এবং তৃতীয় সংশোধনী রাষ্ট্রপতি ১৯৮৬ সালে এবং ১৯৮৮ সালে অনুমোদন করে দিয়েছেন। তা সত্ত্বেও আজ পর্যন্ত সেই ভূমিসংস্কার আইন যথাযথভাবে ভূমিহীন এবং গরীব ক্ষেতমজুরদের, যাঁরা প্রকৃতপক্ষে এই আইনের সুবিধা পাবার অধিকারী, তাঁদের স্বার্থে এই আইন যথাযথভাবে কাজে আসেনি। একাধিকবার মত বৃদ্ধি করা হয়েছে। আবার এই দপ্তর থেকে ঘোষণা করা হয়েছে যে, ৩১শে মার্চ পর্যন্ত বৃদ্ধি করা অনিবার্য। এই সমস্ত উদ্বৃত্ত জমির মালিক জমিচোর, জোতদার। এঁরা এই সমস্ত জমি সরিয়ে দেবার নানারকম কারচুপি করছে। বেনামে সরিয়ে দিচ্ছে। মুখে বলা হচ্ছে আইনের আশ্রয়ে দেবো। শুধু বলা হচ্ছে ভূমিসংস্কার আইন পাশ করালাম, আমরা জমিচোরদের ধরবো, কিন্তু এখনো পর্যন্ত তাঁরা সেটা কার্যকরী করছেন না। অথচ এখানে ভূমিসংস্কার আইনের কথা, প্রতিশ্রুতির কথা বলছেন। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে শিক্ষাক্ষেত্রে একটা নৈরাজ্য চলছে এটা আপনি জানেন। এটা আমাদের কথা নয়, এই পশ্চিমবাংলায় শিক্ষার ক্ষেত্রে আজকে নৈরাজ্য এমন একটা অবস্থায় গেছে আজকে বিশ্ববিদ্যালয়ের প্রশ্নে, শিক্ষার প্রশ্নে এই পশ্চিমবাংলায় সরকারের চরম অসহযোগিতা—তার প্রমাণ রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়। রবীন্দ্রভারতী বিশ্ববিদ্যালয়ের উপাচার্য তাঁর সঙ্গে যেভাবে অসহযোগিতা করা হয়েছে একটা একটা করে যে তাঁকে আজকে অনশনে যেতে হচ্ছে। তিনি আগামী ৩০শে জানুয়ারী অনশনে বসেছেন কতকগুলি অসহযোগিতার জন্য। তাঁর দাবী অত্যন্ত নায্য। বি. টি. রোডে ইউ. জি. সির যে কমপ্লেকস তার জন্য যে ২৬ লক্ষ ৮২ হাজার টাকা দরকার তাতে রাজ্য সরকার তার অংশ দিলেন না। অথচ সন্ট লেকে ইউ. জি. সি. ৩ লক্ষ টাকা দিয়েছেন কিন্তু রাজ্য সরকার দিচ্ছে না। উপাচার্য, প্রফেসরস তাঁদের আবাসন নির্মাণের জন্য ইউ. জি. সি অনুমোদন দিয়েছে, কিন্তু রাজ্যসরকার দিচ্ছেন না। কেন্দ্রীয় গ্রন্থাগার ভবনের জন্য ইউ জি সি অনুমোদন দিল, সেখানে রাজ্যসরকার দিচ্ছেন না। বনহুগলীতে তাদের যে জমি আছে সেই জমি স্থানীয় কিছু লোকের জন্য পাওয়া যাচ্ছে না, এই বিষয়ে রাজ্য সরকার নির্বিকার। জোড়াসাঁকোতে রবীন্দ্রভারতী ইউনিভার্সিটি ক্যাম্পাসে যে ভবন সেই ভবনের অবস্থা জরাজীর্ণ, সেই ভবনের জন্য ইউ জি সি ১০ লক্ষ টাকা দিয়েছেন কিন্তু রাজ্য সরকার তাঁর দেয় টাকা দিচ্ছেন না। ফলে বিশ্ববিদ্যালয়ের প্রতি চূড়ান্ত অবহেলার প্রতিবাদে এই বিশ্ববিদ্যালয়ের উপাচার্য্য আগামী ৩০ শে জানুয়ারী থেকে অনশনে বসবেন। স্যার, আপনি জানেন এরা শিক্ষার গণতন্ত্রের কথা বলেন, অথচ শিক্ষার অটোনমির উপর কি নগ্ন হস্তক্ষেপ তার জ্বলন্ত নিদর্শন আসানসোল গার্লস কলেজের অধ্যক্ষা। তিনি যেভাবে নিগৃহীত হচ্ছেন সেটা তার

প্রকৃষ্ট প্রমাণ। আমি তার প্রমাণ দিতে পারি, তাঁর সঙ্গে আমার সমস্ত রকমের কথা হয়েছে কিভাবে তাঁকে নিগ্রহ করা হয়েছে। সেখানে পরিচালন ব্যবস্থার সঙ্গে তাঁর বিরোধ। বিরোধ হতে পারে, কিন্তু তার মীমাংসা কোথায়? ফলে সেই কলেজের একজন প্রিন্সিপ্যাল হিসাবে তাঁর যে কনস্টিটিউসন্যাল রাইটস টুওয়ার্ডস দি কলেজ সেটা তিনি ডিসচার্জ করতে পারছেন না, তাঁকে করতে দেওয়া হচ্ছে না। আমি এই হাউসে বলেছি তাঁর ঘরে বেয়ারার সার্ভিস পর্যন্ত বন্ধ করে দেওয়া হয়েছে, স্টেশনারী মেটিরিয়্যালস সাপ্লাই করা বন্ধ করে দেওয়া হয়েছে, শিক্ষা সংক্রান্ত সমস্ত কাজকর্ম থেকে তাঁকে বাদ দেওয়া হয়েছে। তাঁকে হাজিরা খাতায় সই করতে দেওয়া হয় না। কর্মচারীদের ছুটির খাতায় তিনি সই করতে পারছেন না। তাঁকে বেতন নেওয়ার জন্য ক্লার্কের ঘরে ঢুকে বেতন নিতে হয়। এইভাবে তিনি অপমানিত হচ্ছেন। বর্ধমান বিশ্ববিদ্যালয়ের যিনি ভাইসচ্যান্সেলর, মোহিতোষ বাবু, তিনি সম্প্রতি বলেছেন ওখানে প্রশাসক নিয়োগ করা দরকার। গভর্ণিং বডি যার সঙ্গে বিরোধ সেই গভর্ণিং বডির যিনি প্রেসিডেন্ট যিনি সি. পি. এমের নেতা তাঁকে সেখানে এ্যাডমিনিস্ট্রেটর নিয়োগ করা হয়েছে। তিনি প্রশাসক নিযুক্ত হওয়ার পর একটা ফতোয়া দিয়েছেন যে প্রিন্সিপ্যাল হিসাবে তিনি কোন ফাংকসান করতে পারবেন না, সব কাজ প্রশাসকের যিনি প্রতিনিধি তিনি করবেন, প্রিন্সিপ্যাল শিক্ষাগত প্রশ্নে সমস্ত জিনিস দেখবেন এবং সেখানে ঐ প্রিন্সিপ্যালকে খুন করার জন্য ষড়যন্ত্র করা হয়েছে গত ২২শে ডিসেম্বর তারিখে একটা মোটর সাইকেল তাঁকে ধাক্কা মেরেছিল। এজন্য তাঁর জীবনে নিরাপত্তার প্রশ্ন উঠেছে। পশ্চিমবঙ্গের শিক্ষক সমাজ, শিক্ষক সমিতির একজন হয়ে এবং পশ্চিমবঙ্গের একজন মানুষ হিসাবে আমি সমস্ত শুভ বুদ্ধিসম্পন্ন মানুষের কাছে আবেদন রাখছি যেভাবে কর্মচারীদের সামনে ছাত্র-ছাত্রীদের সামনে অধ্যক্ষা, শিক্ষক, শিক্ষার্থীরা লজ্জিত হচ্ছেন এটা অত্যন্ত দুঃখের কথা। এটা শুধু অধ্যক্ষা নিগৃহীত হওয়ার প্রশ্ন নয়, এটা পশ্চিমবঙ্গের শিক্ষা ব্যবস্থাকে কলুষিত করছে, সেখানে পঠন-পাঠন বিঘ্নিত হচ্ছে। আমি উচ্চ শিক্ষামন্ত্রীর কাছে দাবি জানিয়েছি যে এই অবস্থার অবসান হওয়া দরকার। এইভাবে শিক্ষা ক্ষেত্রে নৈরাজ্য চলছে। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, আমরা জানি যে নাগরিকদের যে ফান্ডামেন্টাল রাইট সেই রাইট যখন কার্টেল হয় তখন বিচার বিভাগের কাছে তার রিলিফ পায়। কিন্তু সেই হাইকোর্টের আদেশকে ছেঁড়া কাগজের মত সেখানে ছিঁড়ে ফেলা হচ্ছে।

[6-05 — 6-15 P.M.]

প্রশাসনের সর্বোচ্চ স্তর পর্যন্ত ইভেন আপ টু দি লেভেল অব দি চীফ সেক্রেটারি—হাই কোর্টের নির্দেশের কোন মূল্য দেওয়া হচ্ছে না স্যার আপনি দত্তনগর মেন্টাল হসপিটালের কথা জানেন। আগে এর নাম ছিল বঙ্গীয় উন্মাদ আশ্রম। ভারতবর্ষের মধ্যে সর্ব প্রথম বেসরকারী মেন্টাল হসপিটাল, যেটা ১৯৩৫ সালে প্রতিষ্ঠিত হয়েছিল এবং এর প্রতিষ্ঠাতা হচ্ছে অতুল বিহারী দত্ত। ইনি ডঃ সত্যেন বোসের ঘনিষ্ঠ বন্ধু এবং ডঃ সত্যেন বোসের পরিকল্পনা অনুযায়ী এই মেন্টাল হেলথ সেন্টার কম্পলেক্সটি তৈরী হয়েছিল। এই হেলথ সেন্টারটি বাইরে থেকে কোন ডোনেসন পায় না, ডোনেসন নেয় না। কম্পলিটলি এর একটা ট্রাস্টি প্রপার্টি আছে এবং সেই ট্রাস্টি প্রপার্টির উপর ভিত্তি করে এই হেলথ সেন্টারটি চলে। এই হেলথ সেন্টারের ট্রাস্টি প্রপাটি জবর দখল হয়ে যাচ্ছে। গত ১০ই ডিসেম্বর জবর দখল

হয় এবং সেটা নিয়ে হাইকোর্টে নালিশ জানানো হয়। হাইকোর্ট তার উপর ইনজাংসান জারি করে এনক্রোচারদের এনকোচমেন্ট বন্ধ করতে বলে। কিন্তু সেটা কার্যকরী হল না। হাইকোর্টের বিচারপতি ক্ষুব্ধ হয়ে হোম সেক্রেটারি, চীফ সেক্রেটারিকে বলল, "আমার হচ্ছে এই নির্দেশ"। এই নির্দেশ চীফ সেক্রেটারি, হোম সেক্রেটারির কাছে পৌঁছে দেওয়া হল। হাইকোর্টের নির্দেশ ভায়োলেট করা হল। ১৭ই জানুয়ারীর জাজমেন্টে জাজ অত্যন্ত ক্ষুব্ধ হয়ে বললেন হোম সেক্রেটারি, চীফ সেক্রেটারি তাঁর এই যে নির্দেশ পালন করলেন না, ইট ইজ নট ডিজায়ারেবল। আজকে হোম সেক্রেটারি, চীফ সেক্রেটারি পর্যন্ত হাইকোর্টের এই নির্দেশকে একটা চোথা কাগজের মত ছিঁড়ে ফেলে দিলেন। এই ধরনের একটি পাবলিক সার্ভিস প্রতিষ্ঠান, যা কিনা ৫০ বছরের উপর সার্ভিস দিয়ে যাচ্ছে, তাকে এই ভাবে ধ্বংস করে দেওয়া হচ্ছে। মাননীয় উপাধ্যক্ষ মহোদয়, খাদ্য নীতির প্রশ্নে আপনি আসুন—এটা পশ্চিমবঙ্গের মূল সমস্যা, অথচ খাদ্য সংগ্রহের ব্যাপারে রাজ্যের চূড়ান্ত ব্যর্থতা লক্ষ্যণীয়। আভ্যন্তরীণ খাদ্য শস্য সংগ্রহের ব্যাপারে রাজ্য সরকারের চূড়ান্ত অবহেলা দেখা যাচ্ছে তারা বলছেন ১ কোটি ১৫ লক্ষ টন খাদ্য উৎপাদন হয়েছে। অথচ খাদ্য শস্য সংগ্রহের টার্গেট হচ্ছে ২ লক্ষ টন। এটা কোন পারসেন্টেজে আসে আমি জানি না। যুক্তফ্রন্ট সরকার যখন ছিল তখন তাদের টার্গেট ১০ লক্ষ টন ছিল। অর্থাৎ এরা চালকলের মালিক, জোতদারদের গায়ে হাত দিতে চাইছেন না। মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, রাজকীয় ভাবে কলকাতার ৩০০ বছর পূর্তি করতে যাচ্ছেন। কলকাতার ৩০০ বছর পূর্তি উৎসব পালন করা হচ্ছে, ভাল কথা আমরা জানি এই কলকাতা ছিল একদিন নেতাজী সুভাষ চন্দ্র বসু, দেশবন্ধু চিত্তরঞ্জন দাসের কলকাতা। তাদের পরিচালনায় এই কলকাতা করপোরেশন সেদিন ছিল বৃটিশ সাম্রাজ্যবাদী শক্তির বিরুদ্ধে সংগ্রামের মঞ্চ সেদিন সত্যিই এটা ছিল যথার্থ সেবা মূলক, সমস্ত রকম দুর্নীতি মুক্ত প্রতিষ্ঠান। আর আজকে সেই কলকাতা করপোরেশনের কি অবস্থা হয়েছে একবার চিন্তা করে দেখুন। এই কলকাতা ছিল একদিন আন্দোলন, সংগ্রামের প্রাণকেন্দ্র। রামমোহন, বিদ্যাসাগর, সুভাষ বোস, চিত্তরঞ্জন, শরৎচন্দ্র, রবীন্দ্রনাথ, নজরুলের শিক্ষা ধারায় অনুপ্রেরণায় কলকাতার ছাত্র, যুবকরা গোটা ভারতবর্ষকে পথ দেখিয়েছিল, আজকে সেই কলকাতাকে কোথায় নিয়ে গেছেন সেটা একটু চিন্তা করে দেখুন।

**(এই সময় লালবাতি জ্বলে ওঠায় মাইক অফ হয়ে যাওয়ায় কিছুই শুনতে না পাওয়ায় লেখা সম্ভব হয়নি।)**

**শ্রী সূর্য চক্রবর্তী ঃ** মাননীয় উপাধ্যক্ষ মহাশয়, মাননীয় রাজ্যপালের ভাষণের উপর যে ধন্যবাদজ্ঞাপক প্রস্তাব মাননীয় সদস্য শ্রী ননী কর মহাশয় উত্থাপিত করেছেন তা আমি সমর্থন করে কয়েকটি কথা বলছি। স্যার, গত ১২ বছর ধরে পশ্চিমবাংলার বামফ্রন্ট সরকার যে সাফল্য অর্জন করেছেন এবং সেই পরিপ্রেক্ষিতে বিশেষ করে গত এক বছরের যে সাফল্য দপ্তর ভিত্তিক তা মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লিখিত হয়েছে এবং প্রতিটি ক্ষেত্রে সাফল্য আমাদের উৎসাহিত করেছে এবং তা রাজ্যের জনগণের জীবন নির্বাহের ক্ষেত্রে একটা গুরুত্বপূর্ণ ভূমিকা পালন করেছে সে বিষয়ে কোন সন্দেহ নেই। এই প্রসঙ্গে বিরোধীদলের মাননীয় সদস্যদের বক্তব্য আমি শুনলাম। স্যার, আমরা লক্ষ্য করেছি, রাজ্যপালের ভাষণে যেমন এই সরকারের সাফল্যের কথা বলা হয়েছে তেমনি কখনও এই দাবী করা হয়নি যে

কোথাও ত্রুটিবিচ্যুতি নেই বা আমাদের রাজ্যের সমস্ত রকমের সমস্যার সমাধান এই সরকার করে ফেলেছেন। কিন্তু বিরোধী পক্ষের মাননীয় সদস্যরা সে বিষয়ের আলোচনার মধ্যে না গিয়ে উপর উপর আলোচনা করলেন এবং সাম্প্রদায়িকতা, শিক্ষা ক্ষেত্রে নৈরাজ্য এইসব কথা বল্‌লেন, স্যার, বক্রেশ্বর প্রকল্প নিয়ে অনেক নাকি কান্না তাঁরা কাঁদলেন। এই প্রসঙ্গে আমি বলব, কংগ্রেস দলের মাননীয় সদস্যদের মুখে বক্রেশ্বর নিয়ে কোন কথা শোভা পায় না। যখন কেন্দ্রে কংগ্রেসী সরকার ছিলেন তখন বক্রেশ্বর প্রকল্প করা উচিত নয়, করা যাবে না, পরিবেশ দূষিত হবে ইত্যাদি নানান কথা বলেছিলেন। তারপর ঋণ তো দিলেনই না উপরন্তু আমরা নিজেরা যখন করতে চাইলাম তখন জল পাওয়া যাবে না ইত্যাদি নানান কথা বলতে আরম্ভ করলেন। অর্থাৎ যেন তেন প্রকারেন এই বক্রেশ্বর প্রকল্প যাতে বন্ধ করে দেওয়া যায় তার জন্য সর্বোতভাবে প্রয়াস চালিয়েছেন কংগ্রেসী সদস্যরা। তারপর পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার যখন বাস্তবে এই বক্রেশ্বর প্রকল্প স্থাপন করতে চলেছেন, কাজে অগ্রগতি ঘটছে তখন আবার ওঁরা সুর পাল্টে বলছেন, সেখানে তছরূপ হয়ে যাচ্ছে ইত্যাদি ইত্যাদি। কিন্তু এ সম্পর্কে কোন তথ্য ওঁরা দিতে পারছেন না। কিছু বাজারী পত্রিকা যারা কংগ্রেসের দোসর, যারা কংগ্রেসের মুখে ভাষা যুগিয়ে দেয় তাদের কথার চর্বিত চর্বন এই বিধানসভার অভ্যন্তরে কংগ্রেসী সদস্যরা করছেন এটাই হচ্ছে বাস্তব ঘটনা। স্যার, শুধু পশ্চিমবঙ্গে নয়, গোটা ভারতবর্ষে তথা গোটা পৃথিবীতে এই বক্রেশ্বর প্রকল্প একটা নজীরবিহীন ঘটনা হিসাবে চিহ্নিত হয়ে থাকবে। জনগণকে সঙ্গে নিয়ে একটি সরকার অজস্র প্রতিবন্ধকতা অতিক্রম করে এই প্রকল্প রূপায়িত বা বাস্তবায়িত করতে চলেছেন। এর থেকে সকলের শিক্ষা গ্রহণ করা উচিত। তারপর স্যার, আমরা দেখছি, হলদিয়া পেট্রো কেমিক্যালসের ব্যাপারে ওঁদের খুব কষ্ট হচ্ছে। টাটা, বিড়লা, ডালমিয়া, আম্বানীরা আসছেন পশ্চিমবঙ্গে শিল্প প্রকল্প তৈরী করতে। ১২ বছর ধরে স্যার, ওঁরা চেষ্টা করেছেন পশ্চিমবঙ্গে যাতে শিল্প স্থাপিত না হয়। এখন যখন পশ্চিমবঙ্গে শিল্প স্থাপন করতে চলেছেন রাজ্য সরকারের সাহায্যে ও আনুকুল্যে ভারতবর্ষের শিল্পপতিরা তখন এদের খুব কষ্ট হচ্ছে। কষ্ট হচ্ছে আরো নানান কারণে, সব কথা অবশ্য বলা যায় না কিন্তু আমরা বুঝতে পারছি যে ওদের কষ্ট হচ্ছে। স্যার, এই প্রসঙ্গে আমি ওদের জানিয়ে দিতে চাই যে বক্রেশ্বর প্রকল্প এবং হলদিয়া পেট্রো কেমিক্যাল পশ্চিমবঙ্গে স্থাপিত হবে এটা যেন তাঁরা মনে রাখেন। লোকসভার নির্বাচনের আগে দেখলাম কেন্দ্রে কংগ্রেসের যে সরকার ছিল সেই সরকারের প্রধানমন্ত্রী এসে একটা শিলান্যাস করে গেলেন ১৫ তারিখে। সেখানে পাথর পোঁতা হল শুধুমাত্র রাজনৈতিক উদ্দেশ্য নিয়ে। আমরা দেখেছি অতীতে ওঁরা অনেক কুৎসা করেছেন এই প্রকল্প নিয়ে এবং তার মধ্যে দিয়ে পশ্চিমবঙ্গের জনগণের বিরুদ্ধে কাজ করেছেন, আর এখন যখন এই প্রকল্প তৈরী হচ্ছে তখন কে শিল্পপতি হবেন, ডাউনষ্ট্রিম কারা পাবেন এইসব নিয়ে চিৎকার করছেন। কংগ্রেসী সদস্যদের বলি, হলদিয়ায় পেট্রো কেমিক্যাল কমপ্লেক্স রাজ্যসরকার করছেন, হ্যাঁ, শিল্পপতিরা সাহায্য করছেন কিন্তু মনে রাখবেন যে এই প্রকল্প কোন কংগ্রেস সরকারের সাথে শিল্পপতিরা করছেন না। কারণ কংগ্রেস মানেই হচ্ছে বুর্জোয়া, জমিদারদের দালাল। তাই কোন শিল্পপতির সঙ্গে যখন কংগ্রেসের আঁতাত হয়, কোন চুক্তি হয় তখন প্রকৃতপক্ষে সেই চুক্তি হয় একটা পুঁজিপতির সঙ্গে আর একটা পুঁজিপতির চুক্তি। আর পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার যে চুক্তি করতে যাচ্ছেন তা হচ্ছে শিল্পপতিদের সঙ্গে বাংলার শ্রমিকশ্রেণীর চুক্তি। সেখানে শ্রমিকদের

স্বার্থ রক্ষা করে এই প্রকল্প তৈরী করতে পশ্চিমবঙ্গের বামফ্রন্ট সরকার বদ্ধপরিকর। সাম্প্রদায়িকতার ব্যাপার ওঁরা তুলেছেন। স্যার, রাজ্যের মুখ্যমন্ত্রী, যিনি সরকার পরিচালনা করছেন এবং এর অন্তর্ভুক্ত দলগুলি সাম্প্রদায়িক কিনা এখানে তার বিচার তো হয়ে গেল গত লোকসভার নির্বাচনে। লোকসভার নির্বাচনে পশ্চিমবঙ্গের জনগণ এই বামফ্রন্ট সরকারের বিগত ৫ বছরের কার্যকলাপ যেমন পর্যালোচনা করে দেখেছেন তেমনি ভারতবর্ষের স্পর্শকাতর বিষয় যেগুলি আছে এবং সাম্প্রদায়িক ব্যাপার যেগুলি আছে সে সম্বন্ধে আমাদের বক্তব্য শুনে পরীক্ষা-নিরীক্ষা করে তাঁরা তাঁদের মতামত ব্যাখ্যা করেছেন। কংগ্রেস, তারা তাদের দলটাকে কোথায় নিয়ে গিয়েছে সেটা সবাই বুঝেছেন। এই দল সাম্প্রদায়িকতার প্রশ্নে প্রকৃতপক্ষে কি নীতি তাঁরা গ্রহণ করে চলেছেন এবং তাঁরা সুবিধাবাদী কিনা সেটা লোকসভার নির্বাচনে প্রমাণ হয়ে গিয়েছে।

[6-15 — 6-25 P.M.]

গোটা উত্তর ভারতে ধ্বস নেমে গেছে। এটা থেকে আপনারা শিক্ষা গ্রহণ করুন। আমরা জানি যে বুর্জোয়া গণতন্ত্রে দালালরা কখনই এই শিক্ষা গ্রহণ করতে পারবে না। তবে এর থেকে শিক্ষা গ্রহণ করা উচিত। আমরা আরো লক্ষ্য করেছি যে কংগ্রেসী সদস্যরা কাশ্মীরের জন্য মায়া কান্না কাঁদছেন। এটা ঠিক যে সেখানে রাজ্যপাল নিয়োগ করা হয়েছে। রাজ্যপাল নিয়োগের প্রশ্নে আমাদের বক্তব্য ইতিমধ্যে কাগজের মাধ্যমে প্রকাশিত হয়েছে। এক-আধটা ভুল হতে পারে, সেটা নিয়ে আলোচনা হতে পারে। কিন্তু যে সমস্ত কথাবার্তা কংগ্রেসের সভাপতি এবং যিনি লোকসভার বিরোধী পক্ষের নেতা তিনি বলেছেন এবং কাশ্মীরের পদত্যাগী মুখ্যমন্ত্রী ফারুক আব্দুল্লা যে আহ্বান জানিয়েছেন কাশ্মীরের জনগণের কাছে সেটা ভারতবর্ষের সংহতির পক্ষে অত্যন্ত ক্ষতিকর, এটা তাদের বোঝা উচিত ছিল, স্বীকার করা উচিত ছিল। দুই দিন আগেও আমরা দেখেছি যে সেখানে সাম্প্রদায়িক উষ্কানী মূলক কাজ করার চেষ্টা করা হয়েছে, উগ্রপন্থী মূলক কাজ করার চেষ্টা করেছে পাকিস্তান পন্থীরা এবং তার মোকাবিলা করার চেষ্টা করা হয়েছে। আমরা এই সম্পর্কে আমাদের বক্তব্য রেখেছি। কয়েকদিন আগে ফারুক আব্দুল্লা সাহেব বলেছেন যে ওরা প্রকৃত দেশদ্রোহী, ওরা উগ্রপন্থী, ওদের সঙ্গে আলোচনা করা যায় না। তারপরে জগমোহনকে রাজ্যপাল নিয়োগ করার প্রশ্নে পদত্যাগ করলেন এবং পদত্যাগ করে যে বক্তব্য রাখলেন সেটা ক্ষতিকারক। তিনি আহ্বান জানিয়েছেন জনগণের কাছে—জম্মু এবং কাশ্মীরে যে সংগ্রাম হচ্ছে প্রকৃতপক্ষে সেটা জাতীয় সংহতি ক্ষুন্ন করা জন্য—এই সংগ্রামে ঐক্যবদ্ধ ভাবে সামিল হওয়ার জন্য। এর থেকে, ক্ষতিকারক আর কি হতে পারে এবং আপনাদের সভাপতি রাজীব গান্ধী সার্টিফিকেট দিয়েছেন। প্রাক্তন প্রধানমন্ত্রী সার্টিফিকেট দিয়েছেন। ভারতবর্ষকে রক্ষা করার প্রশ্নে ফারুক আব্দুল্লা সাহেব আরো সামনের সারিতে উঠে গেছে। সেখানকার প্রাক্তন মুখ্যমন্ত্রী ফারুক আব্দুল্লার এই আহ্বান এবং তার পরিপ্রেক্ষিতে রাজীব গান্ধীর যে বক্তব্য তার থেকে কংগ্রেস দল শিক্ষা গ্রহণ করতে পারে। প্রকৃতপক্ষে ক্ষমতায় যাবার জন্য, নির্বাচনী বৈতরণী পার হবার জন্য কতটা সুবিধাবাদী হতে পারে সেটা এ থেকে বোঝা যাচ্ছে। লোকসভার নির্বাচনে এবং তার পরবর্তী পর্যায়ে এই সমস্ত কথাবার্তাগুলি, এই সমস্ত কাজকর্মগুলি আমরা দেখেছি। আমি একথা বলতে চাই যে সারা পশ্চিমবঙ্গ জুড়ে যে কাজ করা হয়েছে এবং যে সাফল্য অর্জন

করা হয়েছে সেটা গোটা ভারতবর্ষের পক্ষে অনুকরণীয়। মাননীয় সদস্য সরকার মহাশয় বলেছেন যে শিক্ষা ক্ষেত্রে নৈরাজ্য। যে জায়গায় তিনি বসে আছেন সেখান থেকে নিশ্চয়ই তার সেই বক্তব্য রাখতে হবে এবং সেই বক্তব্যই তিনি রেখেছেন। পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকাররের ১২/১৩ বছরের কাজকর্ম এবং গত এক বছরের কার্যকলাপ-এর মধ্যে তিনি কোন সাফল্য দেখতে পান নি। যেমন এটা কংগ্রেসীদের চোখে পড়েনি তেমনি তার চোখেও পড়েনি। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আর একটা কথা বলে শেষ করবো। আমরা লক্ষ্য করেছি যে কয়েকদিন আগে ইউ. জি. সি'র চেয়ারম্যান সাহেব এসেছিলেন এবং তিনি বলেছিলেন যে এখনও ভারতবর্ষের মধ্যে সবচেয়ে মেরিট সরবরাহ করে পশ্চিমবঙ্গ। একথা আজকে আমাদের মনে রাখতে হবে। এই কথা বলে এই প্রস্তাবকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গৌরহরি আদক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, প্রায় ৪ দিন ধরে রাজ্যপালের ভাষণের উপরে বিতর্ক চলছে এবং আনুমানিক প্রায় ৪০ থেকে ৫০ জন মাননীয় সদস্য তারা এর উপরে বক্তব্য রেখেছেন। এই বক্তব্যগুলি আমি মন দিয়ে শুনেছি বিশেষ করে বিরোধী দলের বক্তাদের বক্তব্যগুলি। ১৫ তারিখে যে রাজ্যপালের ভাষণ হল সেই সম্পর্কে ১৭ তারিখে কংগ্রেসের একজন বক্তা এবং ১৮ তারিখে কংগ্রেসের একজন বক্তা যে ভাবে জ্যোতিবাবুকে কটাক্ষ করেছেন সেটা আমি এখানে তুলে ধরতে চাই। আমরা গ্রামের রাজনীতি করি, কংগ্রেসের আঁকাবাকা রাজনীতি আমরা বুঝিনা। আমরা জানি যে বামফ্রন্ট করে তাতে বিশ্বাসী হয়ে কাজ করে এবং সেখানে শালীনতা, শোভনতা এগুলি মেনে চলে। কিন্তু দেখা গেল ১৭ তারিখে সত্য বাপুলি মহাশয় জ্যোতি বাবুকে লক্ষ্য করে কটাক্ষ করলেন এবং বললেন ৩০ দফা প্রকল্প কেন্দ্রীয় সরকার অনুমোদন করলেন কী না, তা জানানোর জন্য তাঁকে বিশ্বাসঘাতক বলেছেন। সৌগত বাবু জ্যোতি বাবুকে পশ্চিমবঙ্গের কলঙ্ক, এই বলে বক্তৃতা করেছেন। ঐ ৩৪টি অনুচ্ছেদে যা আছে সেটাকে ঠিক ভাবে বিশ্লেষণ করা দরকার, তা না করে সঙ্গে সঙ্গে বর্তমান কাগজের হেডলাইন সাংবাদিক, সেটাকে বিচার বিবেচনা না করে তুলে ধরলেন। সেই জন্য আজকে সকলের ধারণা হয়েছে আজকে যারা কংগ্রেস করছে,তারা কংগ্রেস না করে নেতা সেজে এই সব জিনিসগুলো করছে বলে আমার ধারণা। এরা কংগ্রেস না করে কংগ্রেস নেতা সেজে রয়েছে। আমি মনে করি একজনকে কটাক্ষ করে বামফ্রন্ট সরকারের রাজনীতিকে দমিয়ে রাখা যায় না। আর এই রকম রাজনীতি করলে কংগ্রেস কোনদিন আসতে পারবেনা ক্ষমতায়। আজকে যাঁকে পশ্চিমবঙ্গে কলঙ্কিত করা চেষ্টা করছেন, তাঁকেই ভারতবর্ষের নানা জ্ঞানী লোক প্রশংসা করছেন, তাঁর পান্ডিত্যের প্রশংসা করছেন। আবার উনারা রিগিং এর কথা বলছেন, আমরা নাকি সায়েন্টিফিক রিগিং করেছি। আমরা তো বুঝি, সায়েন্টিফিক সোস্যালিজম, সায়েন্টিফিক রিগিং আমরা বুঝি না। আপনারা যদি বুঝে থাকেন তাহলে সায়েন্টিফিক রিগিং এর পেছনে ছুটুন। আপনাদেরই একজন সর্ব ভারতীয় নেতা বলেছিলেন, রিগিং এর কথা না বলে, আমাদের সংগঠনকে মজবুত করতে হবে। আজকে আপনাদের কথাতে পরিষ্কার বোঝা যাচ্ছে, আপনাদের নেতাদের সঙ্গে আপনারা একমত হতে পারছেন না। আপনারা আপনাদের নেতাদের সঙ্গে বিশ্বাস ঘাতকতা করছেন। সুতরাং আপনারা যে কথাগুলো বলছেন, এই বিধানসভার চৌহদ্দির মধ্যে বলেছেন, সেটা আমরা জানি। বাইরে

গিয়ে বলবেন, সেই সাহস হবে না, কারণ আপামর জনসাধারণ মুখের মত জবাব তারা দিয়েছে। সুতরাং রিগিং এর কথা বলে কোন লাভ নেই। পঞ্চায়েত সম্পর্কে বিভিন্ন রকম কথা বলা হয়েছে, আজকে ১২ বছরে অন্ততঃ কিছুটা সাফল্য হয়েছে, এটা সকলেই স্বীকার করেন। তা যদি না হতো তাহলে পশ্চিমবঙ্গের মানুষ আজকে জ্যোতিবাবুর নেতৃত্বকে কখনই এই ভাবে ভোট দিয়ে তাদের তৃতীয়বার সরকারে আনতো না। যদি আজকে পঞ্চায়েতে কারচুপি হচ্ছে, অন্যায় করছে, দুর্নীতি করছে, এই সব মনে করেন তাহলে জনগণের কাছে যান এবং বলুন যে এই দুর্নীতি, কারচুপি হচ্ছে, তা আপনারা যাবেন না, যেখানে যাওয়া দরকার সেখানে যাচ্ছেন না। শুধু এই কলকাতার বুকে আপনারা বিভিন্ন রকম ভাবে বিশৃঙ্খলা সৃষ্টি করবার চেষ্টা করছেন। আজকে সাম্প্রদায়িকতার কথা ওঁরা বলছেন, সাম্প্রদায়িক সম্প্রীতির কথা ওরা বলেন কী করে? অখন্ড ভারতবর্ষ ভাগ হবার পর গান্ধীজী বুঝেছিলেন যে নেহেরু ক্ষমতা পাবার চেষ্টা করছেন, এটা ৪৫/৪৬ সালের ঘটনা, সেটা আপনাদের জানা দরকার। আমরা জানি ১৯৪৬ সালের ১৬ই আগস্ট যে রক্তক্ষয়ী সংগ্রাম হয়েছিল, আমরা দেখেছি গান্ধীজী কী ভাবে মর্ম বেদনা ভোগ করেছেন এবং তারপর তিনি দেশ ভাগ মেনে নিয়েছেন। আমরা এইটুকু বুঝি, আজকে আপনারা ক্ষমতার লড়াই-এ এগিয়ে যেতে চান, আপনারা ক্ষমতাকে কুক্ষিগত করবার চেষ্টা করছেন। আজকে সেচের উন্নতি হয়েছে, আপনাদের আমলে সেচের কত রেশিও ছিলো বলুন তো?

[6-25 — 6-35 P.M.]

আমরা জানি আপনাদের সময়ে ২৫% রেশিও ছিল সেচের। আর এই ১২ বছরে অন্তত ৩৮ শতাংশ জমিকে সেচের আওতায় আনা সম্ভব হয়েছে। এটা তো কেউ অস্বীকার করতে পারনে না। এটাকে তো আপনাদের স্বীকার করতে হবে। আপনারাই বলুন রাস্তা-ঘাটের উন্নতি হয়েছে, কি, না? আপনাদের সময়ে পঞ্চায়েত নির্বাচন হয় নি, তাদের হাতে কোন টাকা দেওয়া হয় নি। আজকে আপনারা জওহর যোজনার কথা বলছেন। ৪২ বছর পরে আপনারা এ কথা বলছেন। কিন্তু আপনারা নিশ্চয়ই জানেন যে জওহর যোজনার পূর্বেই বামফ্রন্ট সরকার পঞ্চায়েতের মাধ্যমে এ' সমস্ত কাজ শুরু করে দিয়েছেন এবং তার সাফল্যও পাওয়া গেছে। অতএব সেদিক দিয়ে বিচার করলে দেখা যায় যে, সার্বিক উন্নতি না হলেও কিছু কিছু উন্নতি হয়েছে, অনেকখানি উন্নতি হয়েছে। হ্যাঁ এখনো অনেক ঘাটতি আছে এবং আমরা তা স্বীকার করি। আমরা তা অস্বীকার করি না। তাই আমি একথা বলছি যে, পঞ্চায়েতের মাধ্যমে বা বি. ডি.ও'র মাধ্যমে সোসাল ফরেস্ট্রি, এন. আর. ই. পি'র ফরেস্ট্রি, আর. এল. ই. জি. পি.'র ফরেস্ট্রির কাজ গুলি ঠিক ভাবে হচ্ছে না। সেখানে ঘাটতি আছে। আমরা জানি ব্লক স্তরের কিছু কিছু কাজের ঘাটতি আছে। অতএব লক্ষ লক্ষ টাকা খরচের ক্ষেত্রে কেবল মাত্র ইউটিলাইজেশন সার্টিফিকেটই যথেষ্ট নয়, সেখানে এ্যাচিভমেন্ট দেখা দরকার। পরিশেষে মাননীয় সদস্য ননী কর মহাশয় রাজ্যপালের ভাষণের ওপর যে ধন্যবাদ-জ্ঞাপক প্রস্তাব উত্থাপন করেছেন তাকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সাধন পান্ডে ঃ** মাননীয় স্পীকার স্যার, রাজ্যপালের ভাষণের ওপর মাননীয় ননী কর মহাশয় যে ধন্যবাদ-জ্ঞাপক প্রস্তাব এনেছেন তাতে আমি কিছু এ্যামেন্ডমেন্ট দিয়েছি। এই ভাষণের মধ্যে একটা গোলাপী ছবি দেখান হয়েছে। এই গোলাপী ছবিটাকে মেনে নেওয়া যায়

না। স্যার, এই কয়েক দিন ধরে এখানে অনেকে বলেছেন কংগ্রেস নাকি পরাস্ত হয়েছে! কংগ্রেস অতীতেও পরাস্ত হয়েছিল। কিন্তু কংগ্রেস ১০৫ বছর ধরে এখনো বেঁচে আছে, সেটা এই শিশুরা অনেকেই জানেন না। স্যার, আমি এখানে একটু বিশ্লেষণ করতে চাই। স্যার, দক্ষিণ ভারতের যে মানুষটা গত নির্বাচনে ভোট দিয়েছে তখন সে কংগ্রেস পরাজিত হয়েছে বলে স্বীকার করে নি। পূর্ব ভারতের মানুষ যখন কংগ্রেসকে ভোট দিল তখন সে কংগ্রেস পরাস্ত হয়েছে বলে স্বীকার করে নি। ঐ সমস্ত অঞ্চলে সকলের চেয়ে কংগ্রেসের অনেক বেশী সদস্য জিতেছে। স্যার, আমরা কোথায় পরাজিত হয়েছি? আমরা পরাজিত হয়েছি সেখানে যেখানে রূপকানোয়ার সতী হয়েছে। সেই রাজস্থানে, গুজরাটে আমরা পরাজিত হয়েছি। আমরা সেই সতী প্রথার অপোজ করেছিলাম। যারা সেখানে মিছিল করে সতী প্রথাকে সমর্থন করেছিল—হিন্দু সাম্প্রদায়িক শক্তি—তারা সেখানে জিতল। আমরা সেখানে হেরে গেছি। হেরে গেলেও সাম্প্রদায়িকতার বিরুদ্ধে আমাদের পিতাকে আমরা উঁচু করে রাখব, এই প্রতিজ্ঞা এখানে করছি। স্যার, আমরা আর হেরে গেছি কোথায়, না, উত্তর-প্রদেশে। স্যার, বাবরি মসজিদ, রাম-জন্মভূমি নিয়ে এখানে অনেকে অনেক কথা বলেছেন। আমি আর বেশী কথা বলতে চাই না। মাননীয় মুখ্যমন্ত্রী বলেছিলেন, 'পশ্চিমবঙ্গে ওসব হতে দেব না, রক্ত দিয়ে আটকাবো।' আমরা শুনে আনন্দ পেয়েছিলাম এবং আমরা মুখ্যমন্ত্রীর বক্তব্যকে সমর্থন করেছিলাম। কিন্তু তারপরে কি হ'ল? বি. জে. পি.'র এক নেতা কলকাতায় স্টেটমেন্ট দিলেন, ''মুখ্যমন্ত্রীকে দেখে নেব, আমরা লড়াই করব।'' তারপরে কি দেখলাম? মাননীয় পুলিশ কমিশনার চলে গেলেন এ' ময়দানে এবং ময়দানে গিয়ে ইঁট পুজোর ব্যবস্থা করলেন। আর আমার কি দেখলাম? আমরা দেখলাম মাননীয় মুখ্যমন্ত্রী জ্যোতি বসু ইঁটগুলোক গাড়িতে তুলে দিলেন। যদি দেখতাম মাননীয় জ্যোতি বসু ইঁট গুলো ফেলে দিয়েছেন, পুড়িয়ে দিয়েছেন, তাহলে বুঝতাম যে তাঁরা বামপন্থী চিন্তা-ধারা আছে! তিনি তা করলেন না, তিনি সেগুলোক লরি করে বর্ডার ক্রস করিয়ে উত্তরে-প্রদেশে পাঠিয়ে দিলেন। যেই সেগুলি সেখানে নামান হ'ল অমনি তিনি বললেন, 'রাজীব গান্ধী সাম্প্রদায়িক।' পাঠিয়ে দিলেন তিনি, আর পাঠাবার পর বললেন, 'রাজীব গান্ধী সাম্প্রদায়িক।' স্যার, এটা কোথাকার রাজনীতি? এই রাজনীতিতে কে কাকে ঠকাচ্ছে? নিজেকেই ঠকাচ্ছেন। স্যার আজকে কাশ্মীরের উপর কি ঘটছে? আজকে কাশ্মীর নিয়ে আগুন জ্বলছে। কেন জানেন? এখানে অনেক সদস্য বলেছেন কংগ্রেস এর জন্য দায়ী? আমি আপনাদের কাছে একটি প্রশ্ন রাখতে চাইছি, ৩৭০ ধারা যে রাজনৈতিক দল বাতিল করে দেবে বলেছিলেন কাশ্মীরের বুক থেকে তারা আজকে কেন্দ্রীয় সরকারের ক্ষমতায় আছে। যেদিন থেকে ক্ষমতায় বসেছে সেদিন থেকে কাশ্মীরের জনগণ বুঝে গেছে ৩৭০ ধারা বাতিল করতে চলেছে। পারবেন? মুখ্যমন্ত্রী জ্যোতি বসু বিশ্বনাথ প্রতাপ সিংকে নিয়ে কাশ্মীরের বুকে গিয়ে বলতে যে ৩৭০ ধারা বাতিল হবে না বি. জে. পি সমর্থন না করেও, আমি জানতে চাই কমরেড জ্যোতি বসুর কাছে, পারবেন? এরা বলছে, নতুন সরকার আসার পর পাঞ্জাবে ১৭৭ জন মানুষকে টেরোরিষ্টরা খুন করে মেরেছে। ওদের তাউজি বলছে, কংগ্রেসকে দরকার নেই, পাঞ্জাবের সলিউশন আকালি ছাড়া, কংগ্রেস ছাড়াই হবে। আর কোন রাজনৈতিক দল পাঞ্জাবে আছে আমি জানতে চাই? মাননীয় মুখ্যমন্ত্রী যেন তাঁর উত্তর দেন। আপনাদের আমি একটার পর একটা ঘটনার কথা উল্লেখ করবো। আমি বলছি, অপারেশন ব্ল্যাক খান্ডারের পর গোল্ডেন টেম্পেলে, গুরুদ্বারের মধ্যে কোন রকম রাজনৈতিক কার্যকলাপ আমরা

বন্ধ করে দিয়েছিলাম। আর এখন দমদমি টাঁকশাল ও এ. আই. এস. এস. এফ তার মধ্যে ঢুকে গেছে। তারা খালিস্থানি জিন্দাবাদ করছে। মাননীয় মুখ্যমন্ত্রী ময়দান থেকে ঘোষণা করেছেন অক্সিজেন দিয়ে বাঁচিয়ে রাখো, কারণ বাঁচিয়ে রাখার দরকার আছে, কংগ্রেস যেন না আসে। আরে অক্সিজেন দিয়ে কাকে বাঁচাচ্ছেন? আরে অক্সিজেন দিলে বিষাক্ত কার্বন নিজেদের শরীরের মধ্যে ঢুকে নিজেরাই মরবেন আর দেশকেও মারবেন। আজকে বলতে লজ্জা হচ্ছে, ওদেরই সদস্য বলেছেন রাজ্যপালের ভাষণ নিয়ে বলুন। আপনারা এত বছর কি করলেন তা তো ভাষণে বলেন নি? রাজীব গান্ধীর এবং ইন্দিরা গান্ধীর ফিরিস্তি করলেন। এই সরকার বলছেন কফার এম্পটি, আমাদের ভাণ্ডার শূন্য। তাউজি দিল্লী থেকে ঘোষণা করলেন জহর রোজগার যোজনা বরবাদ হো গিয়া। কিন্তু এই বইতে কেন আছে জহর যোজনায় কাজ হয়েছে? আমি এটা জানতে চাই সত্য কথা কে বলছে, তাউজি বলছে, না মুখ্যমন্ত্রী জ্যোতি বসু বলছেন। আপনারা রাইট অফ লোন করেছেন। কো-অপারেটিভের লোনগুলি শেষ করে দিন, পারবেন প্রতিশ্রুতি রাখতে? জ্যোতি বসু বলেছিলেন ওদের মেনিফেস্টো আমাদের মেনিফেস্টো। সুতরাং কমরেড জ্যোতি বসুকে ওদের মেনিফেস্টো রাখতে হবে। রাইট টু ওয়ার্ক সংবিধান সংশোধন আসছে। ওদের মেনিফেস্টো অনুযায়ী কাজ দেওয়া হবে মানুষকে। নির্বাচনী প্রতিশ্রুতি রাখতে হবে, মানুষের ঋণ মকুব করা হবে এই প্রতিশ্রুতি রাখতে হবে। এটা আপনাদের মেনিফেস্টো, অস্বীকার করতে পারবেন না। আজকে দেশ কিভাবে চলছে? আজকে ক্যাবিনেট ডিসিসনটা সকালবেলায় বিশ্বনাথ প্রতাপ সিং বি.জে.পির কাছে পাঠাচ্ছেন আর বিকালবেলায় সি. পি. এম অফিসে পাঠাচ্ছেন। মুখ্যমন্ত্রী জ্যোতি বসু বলেছিলেন ক্যাবিনেট সেক্রেটারী হিসাবে আমরা রমা মজুমদারকে চাই। পারবেন একটা বাঙালীকে ঢোকাতে? জেনে রাখুন, উত্তর প্রদেশের ১৭ জন সেক্রেটারী দিল্লীর দরবারে বসে আছেন। মিনিস্টার মুফতি মহম্মদ সঈদ কমিউনাল টেনশন রুখতে পারবেন?

[6-35 — 6-45 P.M.]

যদি মুসলমান হোম মিনিস্টার করতে পারতেন তাহলে বুঝতাম যে কত বড় ক্ষমতা, কিন্তু তা পারলেন না। এ কি সস্তায় বাজীমাৎ? মুফতি মহম্মদ কি করবে? স্যার, এদের কথা বার্তা শুনে দুঃখ লাগে। আমি মাননীয় রাজ্যপালের ভাষণের মধ্যে কি দেখলাম। লোকপাল বিল এবং লোকায়ুধ বিল নিয়ে মুখ্যমন্ত্রীর বিরুদ্ধে তদন্ত হবে, ভি. পি. সিং এ ব্যাপারে কি করছেন? সি. পি. এম. লোকপাল বিল সমর্থন করছে, লোকায়ুধ বিল সমর্থন করুন, দেখি, কত বড় সাহস আছে। লোকায়ুধ বিল সমর্থন করা যায় না। এখানে, এ রাজ্যে মন্ত্রীদের দুর্নীতি কোথায় যাচ্ছে,—এই রকম করেই সরকার চলছে। স্যার, এখন এখানে প্রত্যেকদিন শিল্পপতিদের আনাগোনা দেখছি। একটা কথা বলছি, শিল্পপতিরা এখানে শিল্প তৈরী করার জন্য আসেন না, তাঁরা আসছেন বিশ্বনাথ প্রতাপ সিংয়ের চাবুকের হাত থেকে বাঁচবার জন্য এবং সেজন্যই জ্যোতিবাবুর ছেলের সঙ্গে কথাবার্ত্তা বলে যাতে নিজেদের বাঁচাতে পারেন সে চেষ্টা করছেন। এখানকার শিল্পপতিদের চরিত্র আমাদের জানা আছে। জ্যোতি বসুর সঙ্গে হানিমুন করছেন, কিন্তু তাতে শিল্প গড়ে উঠবে না। তার কারণ বাটা, লিংটন, ব্রিটানিয়া এদের হেড কোয়াটার এরা সবই সরিয়ে নিয়েছে; এমন কি, কোল ইন্ডিয়ার চেয়ারম্যানও কিছুদিনের মধ্যে দিল্লীতে সরে যাবেন। কাজেই এই রাজ্যে কোথায় শিল্প হবে? আপনারাই তো শিল্পপতিদের

শিখিয়ে ছিলেন, বলেছিলেন এরা টাটা, বিড়লার দালাল, কংগ্রেসের রাজত্বে শিল্প স্থাপনে বাধা দিয়েছিলেন। এখন মুখ্যমন্ত্রী মহাশয় বলছেন, পূর্ব ইউরোপে এ রকম বিপ্লব হবে জানতাম না। এখন তিনি বলছেন যে, নেতাজী সুভাষচন্দ্রের পুনর্মূল্যায়ণের ব্যাপারে অনেক ভুল ত্রুটি থেকে গেছে, হাসপাতালের কর্মচারীদের লড়াই করা উচিত নয়, রোগীদের সেবা করা উচিত। আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় এখন একটু সঠিক পথে চলতে চেষ্টা করছেন। কেউ প্রশংষার কাজ করলে আমরা তার প্রশংসা করি। এই যে, এখন উনি বলছেন যে টাটাকে হলদিয়ার ভার দেবেন, সেটা আমরা সমর্থন করি। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কোথায়, বলুন, ৫০ দিনের সরকার হয়ে গেল, ৫০ দিনের হনিমুন, উপেন্দ্র পলিসি ইমপ্লিমেন্ট হবে তো? আপনাদের নির্ধারিত ১৪ টি আইটেম মানুষ ন্যায্য দরে পাবে তো? ইস্কোর কাছ থেকে টাকাটা পশ্চিমবঙ্গ পাবে তো? দুর্গাপুর শিল্পোন্নয়ন ব্যাহত হবে না তো? অনেক কিছুই আছে, আমরা সেগুলি জানতে চাই। লোডশেডিং আছে। মহারাজ, দয়া করে রাজভবন থেকে বেরিয়ে রাত্রে একটু কলকাতা শহরটা ঘুরুন—দেখবেন, নিশীথ রাত্রের কলকাতা অন্ধকার, আলো নেই। বেঙ্গলে কটা ব্যাঙ্ক হল? অনেক দাবী তো কেন্দ্রীয় সরকারের কাছে ছিল বাংলা দেশের ব্যাঙ্ক হবে তো? গোয়েঙ্কা হলদিয়ায় যেতে পারবে না কেননা মাননীয় বিশ্বনাথ প্রতাপ মুখ্যমন্ত্রী মহাশয়কে বলে দিয়েছেন, তাঁকে দিতে পারবেন না। আমি চ্যালেঞ্জ করে বলতে পারি গোয়েঙ্কা পাবে না। মাননীয় বিশ্বনাথ প্রতাপ বাধা সৃষ্টি করছেন। আমি বলে দিলাম অন্য ইনডাস্ট্রিয়াল গ্রুপ পাবে। আর, আইন শৃঙ্খলার কথা বলছেন? এই যে ডি. জি.র গাড়ীতে পর পর বোমা পড়ল, বলতে লজ্জা লাগে, আর মাননীয় মুখ্যমন্ত্রী কি'না বলেন যে, আইন শৃঙ্খলা নিয়ে আমরা গর্বিত। আর আইন-শৃঙ্খলা? গুন্ডা বদমাস সমস্ত ছেড়ে দেওয়া হয়েছে, একটির পর একটি অন্যায় করে যাওয়া হচ্ছে, থানা গুলিকে পার্টি অফিস করা হয়েছে। অত্যন্ত সুন্দরভাবে বীরেন মৈত্র মহাশয় হাউসে বলছিলেন এসব কথা। তিনি আরো বলছিলেন যে, বিগত তের বছর উত্তরবঙ্গের হাসপাতালগুলিতে ডাক্তার পৌছায়নি। বীরেন বাবু আপনাদেরই ফ্রন্টের লোক, তিনি বলছিলেন এসব কথা। এখানে ওঁরা বলছিলেন যে, ভারতবর্ষে কিছুই হয়নি, সিচুয়েশন পাল্টায়নি। বলেছেন, ফাইভ পারসেন্ট ইকোনোমিক গ্রোথ ছিল লাস্ট ইয়ারে, তার আগের বছর যা ছিল এইট পারসেন্ট। আরো বলেছেন যে, আমরা নাকি দেশকে দেউলিয়া করে গেছি। আজকে ভারতবর্ষ যদি দেউলিয়া হয় তাহলে পশ্চিমবঙ্গও দেউলিয়া। কয়দিন আগে রাজীব গান্ধী আপনাকে ফোন করেছিলেন। তিনি জানেন যে, বর্তমানে আপনাকে বললেই কাজ হবে, বিশ্বনাথ প্রতাপ সিংকে বললে কাজ হবে না, কারণ কেন্দ্রীয় সরকার আপনার দ্বারাই চলছে। তাই মুখ্যমন্ত্রীকে বলবো, রাজনীতি যদি করতেই হয় তাহলে ওঁদের বলুন যে, ব্যান অফ এমপ্লয়মেন্ট তুলে দিতে, চাকরীতে আবেদন করবার ক্ষেত্রে পোস্টাল অর্ডার বাতিল করতে। ওঁদের যখন তিনি বলতে পারেন তখন মেরুদণ্ড সোজা করে এসব ওঁদের বলুন। না হলে বি. জে. পি. তো হর হর বোম বোম বলছে। এবারে তাঁরা কাশীতে বিশ্বনাথ দেখাবেন। আজকে আমরা দেখতে পাচ্ছি যে, ভারতবর্ষকে যেন ভাগ করে দেওয়া হয়েছে যাতে পশ্চিমবঙ্গ পড়েছে আপনার দিকে এবং রাজস্থান, গুজরাট পড়েছে বি. জে. পি.-র দিকে। আজকে যখন একটার পর একটা হিংসাত্মক ঘটনা ঘটছে তখন, মুখ্যমন্ত্রীকে বলছি, সাম্প্রদায়িক শক্তিকে যদি রেসপেক্ট দেন, সম্মান দেন, তাহলে তারা মাথায় চড়ে বসবে। আজকে ঠিক তাই হয়েছে, বি. জে. পি. মাথায় চড়ে বসছে। আমি বলি, রাজীব গান্ধী নেতা

এবং ভারতবর্ষের মানুষের নেতাই থাকবেন। তাই আজকে একটি কথা বলি ভোটার লিস্টের ব্যাপারে। এই যে ব্যালট পেপারগুলো এনেছি (হাতে তুলে ধরে), এই ব্যালট পেপারগুলো ছোঁড়া হয়েছে। এই ব্যালট পেপারগুলো নিয়ে সায়েন্টিফিক রিগিং করেছেন আপনারা। ঐ যে মহারাজ বসে আছেন (মাননীয় মুখ্যমন্ত্রীকে দেখিয়ে), তাঁকে জিজ্ঞাসা করি, এর কি বিচার হবে এই রাজ্যে? এখন এই রাজ্যে শুধু সায়েন্টিফিক রিগিংই নয়, সায়েন্টিফিক বুলিং হচ্ছে। সংবাদপত্রে সংবাদ যাতে এজেন্টরা গ্রামাঞ্চলে পৌঁছে দিতে না পারে তারজন্য অত্যাচার চলছে। তাদের বলা হচ্ছে, 'কেন তুমি সংবাদপত্র পৌঁছে দিচ্ছ? তোমাকে আমরা একঘরে করলাম'। এই হচ্ছে সংবাদপত্রের স্বাধীনতা! মুখ্যমন্ত্রী ভাবছেন, সবকিছু তিনি পেয়ে গেছেন। আজকে ঐ বি. জে. পি.-র সঙ্গে হাত মিলিয়ে ক্ষমতা ভোগ করছেন! এই ভাষণের এক জায়গায় বলা হয়েছে যে, বিগত পাঁচ-সাত বছরের চেয়ে এ-বছর নক-আউটের ঘটনা আরো বেশী করে লক্ষ্য করা গেছে। স্যার, এটা সারেন্ডার টু দি ইন্ডাস্ট্রিয়ালিস্ট। এটা ইন্ডাস্ট্রিয়ালিস্টদের কাছে সারেন্ডার। মুখ্যমন্ত্রী বাটার এগ্রিমেন্ট সম্পর্কে বলেছিলেন, 'বাটাকে বলে দিচ্ছি, পশ্চিমবঙ্গ থেকে তারা যাবে না।' কিন্তু আমরা দেখছি, বাটা চলে গেছে দক্ষিণ ভারতে, উত্তর ভারতে। শিল্পপতিরা আপনাকে ধোঁকা দিয়ে চলে যাচ্ছে। আপনাকে লাস্ট কথা বলি যে, মহারাজ, দিল্লীতে কনফারেন্স অফ চীফ মিনিস্টার যা হয়েছিল সেই কনফারেন্সে আপনিও গিয়েছিলেন। সেখানে বলেছিলেন— We suggest that one station for Radio and one channel for Television be reserved for the State Government.

[6-45 — 6-55 P.M.]

মহারাজ হয়েছেন। গত ৫০ দিন তো হয়ে গেল, আপনার কথা—বাঙালীর কথা কি রেখেছেন উপেন্দ্র? মহারাজ বলে দিন? জবাব দিন লোকপাল বিল করবেন কিনা? আপনার বিরুদ্ধে তদন্তের কথা লোকপাল বিলে আনবেন কিনা, লোকপাল বিল তো লোকসভায় পেশ হয়েছে।

**শ্রী জ্যোতি বসু ঃ** স্পীকার মহাশয়, যে সব সংশোধনী প্রস্তাব দিয়েছেন তার বিরুদ্ধে এবং যে প্রস্তাব উত্থাপিত হয়েছে ধন্যবাদ জ্ঞাপক সেটাকে সমর্থন করে দু-একটা কথা বলতে চাই। যতটা আমি এখানে শুনলাম, যা নোট নেওয়া হয়েছে, বক্তব্যে যা বলেছেন বিশেষ করে বিরোধী দল থেকে তার অনেকগুলির জবাবের কোন ব্যাপার নেই। কারণ রাজ্যপালের বক্তব্যের সঙ্গে সেটা প্রাসঙ্গিক নয়, কোন রকম সম্পর্ক নেই। যেমন এখানে কিছু না পেয়ে চলে গেলেন রুমানিয়াতে। এটা বলেছেন কিনা জানিনা, পানামা কেন আক্রমণ করলো আমেরিকান সাম্রাজ্যবাদ। এই সব এখানে আলোচনার বিষয় নয়। এখানে পাঞ্জাব, কাশ্মীর এই সব গুরুত্বপূর্ণ। তবে এই বিষয়ে আমাদের গভর্ণরের কিছু করার নেই। কাজেই যে সব কথা এখানে বলবার নয় সেইগুলি বলা হয়েছে। সেই সবের মধ্যে আমি যাচ্ছি না। একটা কথা বার বার বলেছি, এখানে জবাব দেবার সময়ও বলে দিই—এই দিকে যাঁরা আছেন ওই দিকে যাঁরা আছেন তাঁদেরও—আমার বক্তব্য যে ধর্ম এবং রাজনীতিকে কখনও মেশাবেন না। এটা মেশালে সর্ব্বনাশ হয়ে যাবে। আমাদের যে সংবিধান আছে তা হ'ল ধর্ম নিরপেক্ষ রাষ্ট্র। তার জন্য আমরা গর্বিত। এটা হওয়া উচিত। আমাদের পাশে অনেক প্রতিবেশী রাষ্ট্র আছে

এখানটা সেখানকার মতো নয়। সেখানে কোন একটা ধর্ম আছে, সেটা কোন একটা ধর্মের রাষ্ট্র। এটা আমরা চাই না, এটাই আমাদের চালিয়ে যেতে হবে। আমরা দেখেছি ভারতবর্ষের নির্বাচনে এই জিনিস থাকেনি। নানা সংস্থা আছে যারা ধর্ম এবং রাজনীতি মিলিয়েছেন এবং বিশেষ করে রাম জন্মভূমি এবং বাবরী মসজিদ নিয়ে। আমি অসংখ্য খোলা মিটিং-এ বলেছি যে ধর্মের বিরুদ্ধে কেউ হতে পারে না, এটা সংরক্ষিত আছে, সেই অধিকার আমাদের সংবিধানে আছে যে, যে যার ধর্ম পালন করবেন। কিন্তু এটা মেশালে সর্ব্বনাশ হয়ে যাবে। সংবাদপত্রে আমরা দেখেছি, সেখানে কি হল? রাম জন্মভূমি এবং বাবরী মসজিদ নিয়ে সেখানে মামলা আছে। কোর্টে অযোধ্যায় স্থান নিয়ে মামলা আছে। সেই মামলা থাকা সত্ত্বেও অনুমতি দেওয়া হ'ল শিলান্যাস করতে সেখানে। কংগ্রেস সরকার অনুমতি দিলেন, কেন কোর্টকে জিজ্ঞাসা করলেন না? এডভোকেট জেনারেলকে জিজ্ঞাসা করে বললেন যে এখানে শিলান্যাস হবে। এটাতে আমাদের আপত্তি ছিল যে জায়গা কি করে ঠিক হ'ল। রাম জন্মভূমিতে একটা মন্দির হতে পারে, রাম জন্মভূমিতে অনেক রামের মন্দির আছে, আরো একটা মন্দির হতে ক্ষতি কি আছে। আরো একটা মসজিদ হলে ক্ষতি কি আছে। আরো একটা মন্দির বা মসজিদ হলে কেউ কিছু বলতো না। কিন্তু একটা মসজিদ ধ্বংস করে আরো একটা রাম মন্দির করা এটা এখন কি করে হয়। এটাতো বিচারে আছে। এটাতে আমাদের আপত্তি আছে। যেহেতু এটা বিচারাধীন আছে সেখানে কি করে শিলান্যাস হয়ে গেল নির্দ্দিষ্ট জায়গায়। বাইরে করতে কোন কিছু বলার ছিল না। যাঁরা রামকে ভালবাসেন রামকে পূজা করেছেন, কি আছে তাতে? সেই সব কথা আমি পরিষ্কার করে বলেছি। এখানে রাম শিলা পূজার কথা ঘোষণা করা হ'ল। আমি সেখানে একই কথা বলেছিলাম, আপনারা যে কোন জিনিসের পূজা করতে পারেন, আপনারা পূজা করুন, ক্ষতি কি? কেউ হয়ত রাগ করলেন বাংলা ভাল জানিনা বলে—বলেছি যে ইঁট পুজো। একটা দুটো মিটিং-এ এই কথা বলেছিলাম। তাতে নাকি আমি হিন্দুদের সেন্টিমেন্টে আঘাত করেছি। বলেছেন শিলাপূজা কেন বললেন না? আমার থেকে ভাল বাংলা-টাংলা জানেন তাঁদের জিজ্ঞাসা করেছিলাম। তাঁরা বললেন দুটি জিনিস তো এক নয়। শিলা আর ইট এক না। আপনি এই কথা বলে কিছু ভুল করেন নি, এটা তাঁদের অনেকে বলেছেন। কিন্তু তাঁদের মধ্যে কেউ কেউ বলেন যে, ওঁদের আঘাত লেগেছে। আমি বলেছিলাম আপনারা পূজা করুন, কিন্তু মিছিল ইত্যাদি করবেন না এবং অন্য ধর্মের প্রতি আঘাত করবেন না। এই কথা আমরা বারবার করেই বলেছি। আর সেজন্য বলেছি নিজের নিজের বাড়িতে আপনারা পূজা করুন। সৌভাগ্যবশতঃ পশ্চিমবাংলায়, এটা আমাদের এদিককার কথা নয়, পূজা মণ্ডপে অনেকেই গিয়েছিলেন, তাঁরা দেখেছেন। যখন এখানে দুর্গাপূজা হচ্ছে তখন ওঁদের অনেকে আমাকে বলেছিলেন যে তাঁরা এখানে শিলা পূজা করবেন। পূজা মণ্ডপের কর্ত্তৃপক্ষ বললেন যে তাঁরা শান্তিপূর্ণ ভাবে পূজা করবেন। এটা তাঁরা বরাবরই করেন। তাঁরা আরও বলেন, এটা আমাদের জাতীয় উৎসবের মত, এটা আমরা করবো। আমি শুনেছি অনেক জায়গায় ঐ শিলাপূজা প্রত্যাখ্যাত হয়েছে। শিলাপূজা যা হয়েছে তা খুব বেশি জায়গায় নয়, দু'একটা জায়গায় হয়েছে। এটা পশ্চিমবাংলার চেতনার পরিচায়ক। এটা এখানকার সবার চেতনার পরিচায়ক। কারণ, তা না হলে এটা হলো কি করে? এটা অন্য জায়গা হলে কি হতো? সেজন্য আমরা এরজন্য একটু গর্ব

করবো না। এই কারণেই এই কথাটা একটু পরিষ্কার করে বললাম। আমরা পূজা করেছিলাম। দুটো জায়গায় কথা দিয়েও ওঁরা কথা রাখেন নি। মালদহ এবং আসানসোলের একটা জায়গায় ওঁরা কথা রাখেন নি। আমাদের সেজন্য পুলিশের হস্তক্ষেপ করতে হয়েছিল। যাইহোক, ওঁরা বললেন, আমরা পূজা করেছি, এবারে আমাদের এই ইটগুলো নিয়ে যেতে হবে। আমরা বাধা দিতে পারি না। কেউ যদি লরীতে করে চাপিয়ে ইট নিয়ে যেতে চায় তাহলে আমরা বাধা দিতে পারি না। আমি বলেছিলাম আপনারা ইট নিয়ে যান। কিন্তু সেগুলো এমন জায়গা বা এমন এলাকা দিয়ে নিয়ে যেতে হবে যাতে কোন গোলমালের আশঙ্কা না থাকে। অন্য সম্প্রদায়ের মনের উপরে যেন কোন আঘাত না লাগে সেজন্য সঙ্গে পুলিশ যাবে। পুলিশ সঙ্গে গিয়ে বিহার সীমান্তে ছেড়ে দেবে। এই জন্য বিহার 'এর বর্ডার পর্যন্ত পাঠিয়েছিলাম। তারপর ওখান থেকে বিহার সরকারের ব্যবস্থা নেবার কথা ছিল। এখন এই যে মৌলবাদ মাথা চাড়া দিচ্ছে, এর বিপদ হিন্দুদের মধ্যে যেমন আছে তেমনি মুসলমানদের মধ্যেও আছে। সবাই মিলে এই মৌলবাদের বিরোধিতা করতে হবে। বিরোধী পক্ষে যাঁরা আছেন তাঁদের এবং আমাদের এর বিরোধিতা করতে হবে। এছাড়া আমাদের পথ নেই। এটা না করলে আমরা ভারতবর্ষকে বাঁচাবো কি করে? কাজেই এই জিনিসটা সকলে মিলে করতে হবে। বিপদটা এখন বাড়ছে। নির্বাচনের সময়ে মিটিং করতে গিয়ে বলেছিলাম যে কংগ্রেস হারবে। কিন্তু এখন যে আবহাওয়া সৃষ্টি হয়েছে তা থেকে ভারতবর্ষকে মুক্ত করতে কতদিন লাগবে নির্বাচনের সময়ে এই কথাটা পরিষ্কার করে বলেছিলাম। আর একটা জিনিস আমরা দেখছি। রাজ্যপালের ভাষণের মধ্যে ৩২টি ডিপার্টমেন্টের কথা বলা হয়েছে। এই ব্যাপারে কিছু সংশোধনী প্রস্তাবের মধ্যে দেখলাম, কিন্তু সেই সমস্ত বিষয়ে এখানে কেউ বিশেষ কিছু বলবেন না। সংশোধনীতে স্পেসিফিক কিছু লিখেছেন। কিন্তু বলবার সময়ে কিছু বললেন না। যা ওঁরা এখানে বললেন—কোথায় রুমানিয়ায় কি হলো, সেইসব কথাবার্তা বললেন। রাজ্যপাল এখানে যখন বক্তৃতা দিচ্ছিলেন তখন ধ্বনি শুনলাম, পেট্রোকেমিকেল হবে না। তাতে আপনাদের কী সুবিধা হবে? পেট্রোকেমিকেল যদি না হয় তাহলে আপনাদের কোন সুবিধা হবে? সেই রকম আরও শুনলাম, বক্রেশ্বর হবে না। আমি বলছি, হচ্ছে, হবে। কথাবার্তা চলছে। রাজ্যপালের বক্তৃতার মধ্যে রেফারেন্সও আছে—আমরা যেটা এখনও পাইনি, সোভিয়েত ইত্যাদি আরও অনেক কিছু আছে। তবে অনেকদূর কথাবার্তা এগিয়েছে। সব কিছু ধরে নিয়ে আমরা আগের অবস্থায় নিয়ে যেতে পারি কিনা সেই সমস্ত নিয়ে কথাবার্তা চলছে। এটা নিয়ে আলোচনা চলছে কিন্তু ওইখান থেকে ধ্বনি উঠেছে আমি তাদের বলি, আপনারা পরিষ্কার বোঝার মনোভাব নিয়ে চলুন, অন্তত কিছু না হোক মরুভূমি তো হয়ে যাচ্ছে না। কিন্তু দুঃখের বিষয় হল যে পেট্রোকেমিক্যাল এখানে কেন হবে তাই নিয়ে ওঁনারা চিৎকার শুরু করলেন।

**(গোলমাল)**

[6-55 — 7-05 P.M.]

**শ্রী সাধন পান্ডে :** আমরা তো কখনো বলিনি যে এখানে পেট্রো-কেমিক্যাল হবে না। পেট্রো-কেমিক্যাল হবে, হবে। আমার সময়ে বলতে দেওয়া হয় নি, এখন আমিও বক্তৃতা করতে দেব না।

**শ্রী জ্যোতি বসু ঃ** রাউডিয়াজিম একদিকে হতে দিন। আপনারা এই রাউডিয়াজিমে অংশ গ্রহণ করছেন কেন? মানুষকে বিচার করতে দিন। ওঁনারা তো ভোট নিয়ে এসেছেন, জনগণ ওঁদের ভোট দিয়েছেন এবং তাঁদেরই বিচার করতে দিন। কয়েকজন বললেন যে রাজ্যপালের ভাষণের সময়ে কেন এই নতুন সমর্থিত সরকারের সঙ্গে যে কথাবার্তা হয়েছে তা লেখা হয় নি কেন? আমি বলি শুনুন—সবে তো একটা নতুন সরকার তৈরী হয়েছে এবং যখন এই রাজ্যপালের ভাষণ লেখা হয়েছিল বক্তৃতার জন্য তখন তো কথাবার্তা হয় নি। তারপরে তো কথাবার্তা হয়েছে। সুতরাং সেখানে কি করে লিখবো? আগামী দিনে জানবেন, বাজেট অধিবেশনে। ২-১ মাস বাদেই বাজেট অধিবেশনে জানতে পারবেন কতটা কথাবার্তা এগিয়েছে। তখনই জানতে পারবেন আমরা এই নতুন সরকারের কাছ থেকে সুবিচার পেয়েছি কিনা। সেইজন্য আপনারা যে অভিযোগ করেছেন তা মূল্যহীন অভিযোগ। তবে আপনাদের একটা কথা বুঝিয়ে দিতে চাই যে, অবস্থার কিছুটা পরিবর্তন হয়েছে। আগে কেন্দ্রের কংগ্রেস সরকার ছিল, তাদের কাছে অনেক দাবী আমরা করেছি, অনেক কথা বলতাম কিন্তু কেউ কোন কর্ণপাতই করতেন না। যদিও বা বললেন দেখবো কিন্তু কাজে কিছুই হল না। এই ব্যাপারে আমরা বহু চিঠিপত্র দিয়েছি, তার উত্তর পর্য্যন্ত দেওয়ার প্রয়োজন মনে করেন নি। পেট্রো-কেমিক্যালের জন্য আমরা দু বছর ধরে চিঠি দিয়েছি তার একটা জবাব পর্যন্ত প্রধানমন্ত্রীর কাছ থেকে বা তার দপ্তরের কাছ থেকে আমরা পাইনি। শেষকালে আমরা সিদ্ধান্ত নিলাম যে আমরা করবোই এবং তখন ঠিক নির্বাচনের দুদিন আগে, প্রধানমন্ত্রী এখানে এসে শিলান্যাস করে গেলেন। পেট্রো-কেমিক্যালের ব্যাপারে এই যে পরিবর্তন এটা নিয়ে আমি বিশদভাবে বলতে চাই না। পরিবর্তন একটা হয়েছে, তা হচ্ছে এ্যাটিচিউডের। এখানে আরো বলছি যে, চিঠি পাঠালে তারা নোট করে রাখেন বা জবাব দিতে চেষ্টা করেন। এই যে কেন্দ্র-রাজ্য সম্পর্ক যেটা আমরা বদলাবার জন্য এতোদিন ধরে বলেছি এবং কেন্দ্র-রাজ্য সম্পর্কের ব্যাপারে সারকারিয়া কমিশনের রিপোর্ট যেটা বেরিয়েছে, তা নিয়ে এই নতুন সরকার আলোচন করেছেন এবং সেখানে যতটুকু নজর দেওয়া যায় দেখছেন। ওঁনারাও খানিকটা দেখছেন, বদলেছেন এবং আগে যেটা আলোচনা হতে দিত না, ক্ষমতা কেবল কেন্দ্রীভূত করে রাখতো, এখন অন্তত সেই জিনিসটা নেই। তারা রাজ্যগুলির ব্যাপারে চিন্তা-ভাবনা করছে। অর্থাৎ এইদিক থেকে একটা পরিবর্তন দেখা গেছে। তারপরে যেটা বলার দরকার তা হচ্ছে, ১০০টি রুগ্ন শিল্প বি আই এফ আরের কাছে দিয়েছি। সিক ইন্ডাস্ট্রিগুলি নিয়ে কথাবার্তা চলছে, একটা পরিবর্তন করতে হবে যাতে আমরা এগুলো চালু করতে পারি। আর কতগুলি আছে যেগুলি বাছাবাছি চলছে কে কোনটা কেনে, এতে আগে পরে হতে পারে। কিছু অদল-বদল করেছি। আমরা বি. আই. এফ. আরের সঙ্গে কথাও বলেছি। অর্থমন্ত্রকের সঙ্গে কথা বলেছি এবং প্ল্যানিং কমিশনের ডেপুটি চেয়ারম্যানের সঙ্গে কথা বলেছি। কিছু নিয়ম-কানুনের অদল-বদল করার দরকার আছে। সেখানে আমাদেরও কিছু দিতে হবে, ওঁদেরও কিছু ছাড়তে হবে এবং এই ভাবে অগ্রসর হতে হবে। তারপরে যেটা হচ্ছে, এখানে বিদ্যুৎ সম্বন্ধে বলেছেন। তবে যেটায় এখানে আমরা সবাই নিশ্চিত—আমরা সবাই এক কথা বলছি—সেটা হচ্ছে বিদ্যুৎ কম আছে, আমরা দিতে পারছি না। এবং ৬/৭ মাস আগে যা দিতে পেরেছিলাম এখন অতটা দিতে পারছি না। কিছু যন্ত্রপাতি বিকল হয়ে গিয়েছে, মেরামতি হচ্ছে,—আগে বসানো হয়নি, এখন বসানো হচ্ছে, এগুলি ঠিকই—এই

অবস্থা দাঁড়িয়েছে। কিন্তু কত তাড়াতাড়ি কি করা যায় আমরা সেটা চেষ্টা করছি এটুকু আজকে এখানে বলতে পারি। তবে এটাও বলতে পারি যে এদিকে আমরা পূর্ণ মাত্রায় নজর রেখেছি। তারপর আমাদের এখানে যে চটকলগুলি আছে সেই চট শিল্পের কি হবে, তারপরে টেকস্টাইলের কি হবে, মন্ত্রী ইতিমধ্যে এসে গিয়েছেন, কমিটি করা হয়েছে,—আগে যেগুলি হয়েছিল, সেগুলি হচ্ছে না, অদল-বদল করতে হবে—আশাকরি এটা এগুবে। দুইটি খুব বিপদের মধ্যে আছে টেকস্টাইল শিল্প এবং জুট—মন্ত্রী এসেছিলেন, অফিসাররা এসেছিলেন, কথা হয়েছে, আশা করি পরবর্তীকালে ভাল খবর দিতে পারব। এখন কথা হচ্ছে যে এটাই হচ্ছে অসুবিধা, যে ৫ বছর ধরে রেজাল্টের কথা শুনলাম না, ১০ বছর ধরে পেট্রো-কেমিক্যালসের কথা তো শুনলাম না কোন—বক্রেশ্বর তো বাধা দেওয়া হল—কেন, প্লানিং কমিশন যেটা দিয়েছিলেন বক্রেশ্বরে কেন সেটা নিয়ে নেওয়া হল আমাদের কাছ থেকে, তার কোন জবাব আছে। সেখানে এ' সম্পর্কে বলা হল না, খালি খোসামোদি, রাজীব গান্ধীকে এত ভয় কিসের, মানুষ তো এত ভয় করে না, হারিয়ে দিয়েছেন, আপনাদের এত ভয় কিসের? একটা কথা বলবেন তো তার কাছে এটা ঠিক হচ্ছে কি বেঠিক হচ্ছে, এই করে এই রাজীব গান্ধীরও আপনারা সর্বনাশ করেছেন—এটা আমি বলব যে খোসামোদ খোসামোদ আর খোসামোদ করে সেই ভদ্রলোকেরও আপনারা সর্বনাশ করে দিয়েছেন।

(গোলমাল)

এখন ভালই হচ্ছে, ওঁর ট্রেনিং হচ্ছে বিরোধী দলের নেতা হিসেবে, আর পার্টি ফাটি কি করছেন, করুন। যাইহোক এটা কথা নয়, আমার শেষ কথা হচ্ছে কি বলা হল এখানে, সবাই মিলে বলছেন আমাদের নির্বাচনের কথা, আর কোন কিছু নয়। একটা জায়গায় আছে নির্বাচনের কয়েকটি লাইন 'শান্তিপূর্ণ ভাবে নির্বাচন হয়েছে'—এটা ওদের পছন্দ নয়। ওরা মনে করে ঐ বিহারে যেমন হয় সেই রক. হ'তে হবে। অন্যান্য জায়গায় যেমন হয় সে'রকম হতে হবে। আমাদের এখানে আমাদের পুলিশ ছিল, বাইরে থেকে যে পুলিশ আমরা এনেছিলাম কয়েকহাজার সমস্ত মিলিয়ে তারাও ছিল, আমাদের কর্মচারীরা কংগ্রেসের পক্ষে কিনা বা কার পক্ষে কিনা জানিনা, তবে কোন অভিযোগ তাদের বিরুদ্ধে নেই। তবে একটা হাস্যকর ব্যাপার হচ্ছে রিগিং বলা হচ্ছে, এখন এটা নূতন, আগের ১০ বছরে এটা শুনিনি, ১১ বছরেও এটা শুনিনি। এখন হচ্ছে সাইন্টিফিক রিগিং বৈজ্ঞানিক রিগিং, আবার শুনলাম সন্ত্রাস, নূতন নূতন সব ভাষা শুনলাম—কাজেই এর কোন জবাব দেবার প্রয়োজন আমার নেই। আমি আগেও বলেছি প্রশ্নোত্তরের সময়, একটাও কোন লিখিত অভিযোগ নেই যে কোন কংগ্রেসের লোককে বা এজেন্টকে বার করে দেওয়া হয়েছে। নির্বাচনে ওঁরাও শান্তিপূর্ণভাবে অংশ গ্রহণ করেছেন কারণ ওদের জেতবার আশা ছিল, কিন্তু যখন ওরা দেখল ১৬ থেকে ৪ নেমে যাচ্ছেন—যখন কাউন্টিং হচ্ছে—তখন ওরা বলতে আরম্ভ করলেন—যখন বুঝেছেন যে হেরে যাবেন—রিগিং হয়েছে। তারপর ওদের কে বুদ্ধি দিল আপনাদের ঐ রকম হাস্যকর কথায় কেউ বিশ্বাস করবে না কারণ প্রায় ৮০ ভাগ লোক ভোট দিয়েছে—চোখের সামনে আমরা দেখেছি লাইন দিয়ে ভোট দিচ্ছে—কাজেই আপনারা এইসব বলবেন না। তখন ওদেরকে ওরা বুদ্ধি দিলেন আপনারা সাইন্টিফিক রিগিং বলুন। তারপরে দেখছেন যে সন্ত্রাস নেই— কাজেই এখন বলছেন যে সাইন্টিফিক সন্ত্রাস। মাননীয় স্পীকার মহাশয়, আমার শেষ কথা বলছি এটা

দুঃখের বিষয়—আমাকে মন্ত্রী বলছেন ৪ হাজারে হেরেছিলেন মাননীয় সদস্য আলিপুরে, তিনি এখন ১৪ হাজারের বেশী ভোট পেয়ে গিয়েছেন কোন সাইন্টিফিকে করেছেন আমাকে একটু বুঝিয়ে দিন—ইন্দিরা গান্ধী যখন ফিরে এলেন ৮০ সালে, তখন আমি দিল্লীতে একটা মিটিংয়ে গিয়েছিলাম সেখানে জনসংঘের একজন ভদ্রলোক প্রফেসর—ঐ রকম প্রফেসর হবে তিনি আমাকে বলছেন যে ওরা জিততে পারে না, কিন্তু জিতে তো গেলেন, জিততে পারে না, মানে কি? তখন সেই ভদ্রলোক বললেন আপনি জানেন না রাশিয়ান কালি এসেছে ওঁকে জেতাবার জন্য। রাশিয়ান কালি এমন কালি, এমন মন্ত্র আছে, এখানে ভোট দেবেন, ঐখানে ছাপ পড়ে যাবে। কাজেই আপনাদেরকে নমস্কার। এই হচ্ছে আপনাদের চরিত্র, বুদ্ধি,বিবেচনায় মানুষ দেখে নিক আপনাদের। কাজেই আপনাদের নমস্কার, এই হচ্ছে আপনাদের চরিত্র, বুদ্ধি, বিবেচনা, মানুষ বেছে নিক।

[7-05 — 7-20 P.M.]

**শ্রী ননী কর ঃ** ১৫ তারিখে মাননীয় রাজ্যপাল মহাশয় যে ভাষণ দিয়েছিলেন এটা তাঁর সাংবিধানিক দায়িত্ব। তাঁকে সমর্থন করে ধন্যবাদ দেবার জন্য যে প্রস্তাব এখানে উত্থাপন করেছিলাম সেটা আমার আনুষ্ঠানিক কাজ ছিলো। আমি আজকে এই প্রস্তাব সকলকে গ্রহণ করবার জন্য আবেদন করছি। ইতিমধ্যে বিরোধীপক্ষের অনেক বক্তা বলেছেন, আলোচনা হয়েছে ১৬ ঘন্টা ধরে কিন্তু আলোচনায় অংশগ্রহণ করেছেন ৮ ঘন্টা তাঁরা বলছেন। তার জবাব আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী সহ এই দিককার অনেক সদস্য দিয়েছেন। আমি শুধু আপনাদের একটা কথাই বলবো যে এই বছরে আমাদের এই বিধানসভার গোল্ডেন জুবিলী করছেন আমি শুনেছি। যাঁরা অনেকদিন ধরে সদস্য ছিলেন তাঁদেরও আপনি এই গোল্ডেন জুবিলী উপলক্ষ্যে উপহার দেবেন। আপনাকে অনুরোধ করছি আমাদের এই বিধানসভায় যাঁরা বিরোধী আছেন তাঁদেরও একটা উপহার দেবেন, উপহার দেবেন এই কারণে যে, আবার শুনছি ওঁরা আবার বেঙ্গল ল্যাম্প, ট্রাম এই সব শুনছি একটার পর একটা ওঁরা আবার বলছেন। ইতিমধ্যে রায় হয়ে গেলো, এর পরে আর বলা যায় না, ওঁদের মাথায় কিছু বুদ্ধি নেই, যদি ওঁদের মাথায় কিছু দিয়ে দেন তাহলে আমিও বাঁচবো এবং আপনিও বাঁচবেন। স্যার, একটা কথা আমি বলতে চাই, রাজ্যপাল যে ভাষণ দিয়েছিলেন তখন এঁরা আজকের থেকে বেশী হৈ হৈ করছিলেন, তার কারণ সেদিন টি.ভি.তে ছবি তোলবার জন্য ওঁরা এতো ব্যাস্ত ছিলেন যে রাজ্যপালের বক্তৃতা শুনতে পারেন নি। আমাদের আগের রাজ্যপাল মাননীয় নুরুল হাসানকে যে ভাবে ওঁরা অপমানিত করেছিলেন, এবারে অবশ্য সেভাবে ওঁরা কিছু করেন নি। তার জন্য টি.ভি.কে ধন্যবাদ। আমি বেশী কথায় যেতে চাইনা, আমি আপনাদের একটি কথা বলতে চাই, ওঁরা বলছেন নির্বাচনে বৈজ্ঞানিক রিগিং, সাইন্টিফিক রিগিং এইসব কথা ওঁরা বলেছেন, এবং সাইন্টিফিক রিগিংয়ের জন্য আমাদের মাননীয় বিরোধী সদস্য বিধানসভার, তিনি যাদবপুরে বলেছেন যে যাদবপুরের বিভিন্ন কেন্দ্রে কংগ্রেস খুব কম ভোট পেয়েছে এবং বিরোধীপক্ষ সি.পি.আই.এম অনেক বেশী ভোট পেয়েছে। আমি আপনাকে কয়েকটি তথ্য দিতে চাই-জগদ্দল নির্বাচন ক্ষেত্রে যেখানে ফরওয়ার্ড ব্লকের নেতা নীহার বসু এম এল এ সেখানে কংগ্রেস ভোট পেয়েছে ৫১৭ আর সি পি এম ভোট পেয়েছে ৮১।

গাইঘাটা যেখানকার মাননীয় মন্ত্রী কান্তি বিশ্বাস এম এল এ সেখানে কংগ্রেস ভোট পেয়েছে বুথ নাম্বার ১৫৮ তে ৪৭৫ আর আমাদের পক্ষে ভোট পড়েছে ১২৮। মাননীয় শ্রম মন্ত্রী শান্তি ঘটক যেখানকার এম এল এ সেখানে কংগ্রেস পক্ষে ভোট পড়েছে ৫৯৬, আর সি পি এম পক্ষে ভোট পড়েছে ১২৯। বেলগাছিয়া (পূর্ব) সুভাষ চক্রবর্তী যেখানকার এম এল এ সেখানে কংগ্রেস পেয়েছে ৪৯৮ আর সি পি এম পেয়েছে ১১০। আপনি এবার বলুন রিগিং কি হল এবং কার পক্ষে হল। অতীতে যা কিছু বোঝা যায়নি সেটা হচ্ছে ভগবান কিংবা ভূতে করে, এখানে রাজীব গান্ধীর শিষ্যরা - তিনি যেহেতু বিজ্ঞানের অনেক অগ্রগতি করেছেন, সেজন্য যা কিছু বোঝেন না সেটাই বলছেন বৈজ্ঞানিক, সেটাই হচ্ছে রিগিং। গণতন্ত্রকে কিভাবে প্রসারিত করতে হয় কার্যকরী করতে হয় সেটা ওদের বোঝার ক্ষমতা নেই, সেজন্য ওদের দলের কোন নির্বাচন নেই। ওরা বারে বারে পূর্ব ইউরোপের কমরেড চেসেস্কুর মৃত্যুতে উল্লাস করছেন, কমরেড জ্যোতি বসুকে খুন করবেন বলছেন, আমরা একথা বলব জনগণকে নিয়ে এই জ্যোতি বসু, জনগণকে নিয়েই এই বামফ্রন্ট সরকার, সুতরাং জনগণই তাঁকে রক্ষা করবে, জনগণই প্রতিষ্ঠিত করবে এই বামফ্রন্ট সরকারকে। সুতরাং কংগ্রেসের এত উল্লসিত হওয়ার কোন কারণ নেই। সেই কারণে ওরা যা যা এ্যামেন্ডমেন্ট দিয়েছেন আমি তার সব কিছুর বিরোধিতা করছি এবং আমার প্রস্তাবকে গ্রহণ করার জন্য সকলকে অনুরোধ করব এবং ওদের বিবেকের কাছে অনুরোধ রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**Mr. Speaker :** There are 189 amendments in total. All the amendments are in order and taken as moved.

১৫ই জানুয়ারি, ১৯৯০ তারিখে **শ্রী ননী কর** কর্তৃক উপস্থাপিত প্রস্তাব—

"রাজ্যপালকে তাঁহার ভাষণের প্রত্যুত্তরে নিম্নলিখিত মর্মে একটি সশ্রদ্ধ সম্ভাষণ পাঠানো হউক ঃ—

'মহামান্য রাজ্যপাল মহাশয় পশ্চিমবঙ্গ বিধানসভায় ১৫ই জানুয়ারি, ১৯৯০ তারিখের অধিবেশনে যে ভাষণ প্রদান করিয়াছেন সেইজন্য এই সভা তাঁহাকে আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করিতেছে।"

## উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের সংশোধনী

**শ্রীঅশোক ঘোষ ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ঃ—

1-8 কিন্তু দুঃখের বিষয় যে,—

সারা পশ্চিমবঙ্গে পুলিশী রাজ কায়েম হয়েছে।—এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

পশ্চিমবঙ্গে প্রায় সব সরকারী হাসপাতালগুলিতেই কর্মচারীদের অবহেলা ও পার্টিবাজিতে রুগীরা অবহেলিত হচ্ছেন—এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

সরকারের খেলাধুলা বিভাগে চরম অপদার্থতার কোন উল্লেখ রাজ্যপালের ভাষণে নেই;

রাজ্যসরকার পুঁজিপতিদের কাছে আত্মসমর্পণ করেছে—এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

আন্তর্জাতিক ফিল্ম ফেস্টিভ্যালে সরকারী ব্যবস্থাপনার অপদার্থতায় বিভিন্ন দেশের প্রতিনিধিদের কাছে পশ্চিমবঙ্গবাসীর ভাবমূর্তি নষ্ট হয়েছে—এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

ভয়াবহ ট্র্যাফিক জ্যামে জনসাধারণকে দিনের পর দিন অশেষ দুর্ভোগের মধ্যে কাটাতে হচ্ছে —এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

সারা পশ্চিমবঙ্গে ভয়াবহ লোডশেডিং-এ জনসাধারণের জীবন অতিষ্ঠ হয়ে উঠেছে — এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই; এবং

গত লোকসভা নির্বাচনের দিন সরকারের বৃহত্তম শরীক দলের রিগিং ও সন্ত্রাসের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

**শ্রী নুরুল ইসলাম চৌধুরী ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ঃ—

9-15 কিন্তু দুঃখের বিষয় যে,—

ডি আর ডি এ প্রকল্পের আওতায় এ যাবৎ কতগুলি পরিবারবর্গকে আনা সম্ভব হয়েছে এবং কতগুলি পরিবার উপকৃত হয়েছে তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

রাষ্ট্রের উপস্বাস্থ্যকেন্দ্র, প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্র ও গ্রামীণ স্বাস্থ্যকেন্দ্রগুলিতে নিয়মিত ঔষধ, পথ্য যন্ত্রাদি সরবরাহ এবং পরিবেশ সুন্দর ও দূষণ মুক্তকরণ এবং কুকুর, শূকর প্রভৃতি জন্তুর হাসপাতালে প্রবেশ বন্ধের জন্য কোন সুনির্দিষ্ট কর্মপন্থা গ্রহণের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

রাজ্যের আংশিক রেশনের দোকান মারফৎ নিত্য প্রয়োজনীয় দ্রব্য সামগ্রী বন্টন নিয়মিতকরণ ও এ ব্যাপারে দুর্নীতিরোধের প্রয়োজনীয় ব্যবস্থা গ্রহণের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

রাজ্যের গ্রামেগঞ্জে যে সমস্ত পৌরসভা নতুনভাবে গঠিত হয়েছে সেই সব পৌরসভার অধীনস্থ তপসিল জাতি / উপজাতিদের / গরীব মানুষদের শৌচাগার পানীয় জলসরবরাহ, উন্নত জলনিকাশ এবং সড়ক ও গলিপথ পাকা করার ব্যবস্থা গ্রহণের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

মুর্শিদাবাদ জেলার বেলতলা থানার অধীন সর্ববৃহৎ গ্রাম মীর্জাপুরসহ রাজ্যের অন্যান্য বৃহৎ গ্রামগুলিতে বিদ্যুতায়নের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

পশ্চিমবঙ্গ ভূমি সংস্কার (তৃতীয় সংশোধন) বিধেয়ক, ১৯৮৬-তে রাষ্ট্রপতির অনুমোদন পাওয়া সত্ত্বেও অদ্যাবধি ঐ আইন কার্যকরী না হওয়ার কারণের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

কেন্দ্রীয় সরকার নতুন নতুন চিনিকল নির্মাণে মঞ্জুরী প্রদানে উদ্যোগী হওয়া সত্ত্বেও এরাজ্যের চিনিকলগুলি বন্ধ হয়ে আছে। মুর্শিদাবাদ জেলার বেলতলা চিনিকল চালু করার সরকারী ঘোষণা সত্ত্বেও চিনিকলগুলি খোলার জন্য উদ্যোগ গ্রহণের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

**শ্রীহবিবুর রহমান :** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ঃ—

16-18 কিন্তু দুঃখের বিষয় যে,—

রাজ্যের যে সমস্ত প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রগুলিতে "অ্যাম্বুল্যান্স" নেই সেই সমস্ত প্রাথমিক স্বাস্থ্যকেন্দ্রগুলিতে "অ্যাম্বুল্যান্স" সরবরাহের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

মুর্শিদাবাদ ও নদীয়া জেলা কৃষিপ্রধান জেলা হওয়া সত্ত্বেও এখানে কৃষি-শিল্প কারখানা নির্মাণের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

মুর্শিদাবাদ জেলার করিমপুর মহকুমায় ৪০ বর্গ কিলোমিটার চাষের জমি জলে ডুবে থাকে, ঐ জল নিষ্কাশনের ব্যবস্থা কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

**শ্রীহবিবুর রহমান :** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ঃ—

19-56 কিন্তু দুঃখের বিষয় যে,—

রাজ্যের মফঃস্বলে অবস্থিত কলেজগুলিতে বিজ্ঞান বিভাগ চালু করার আবেদন থাকা সত্ত্বেও বিজ্ঞান বিভাগ চালু করার অনুমতি প্রদানের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

রাজ্যের পঞ্চায়েতের কাজকর্মে দলবাজি প্রতিরোধে কোন কার্যকরী ব্যবস্থা গ্রহণের উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

রাজ্যের প্রশাসন আজ দূর্নীতিতে ছেয়ে গিয়েছে যার কারণে সাধারণ মানুষ বিশেষত গরীব জনসাধারণ ন্যায্য বিচার লাভে বঞ্চিত। দূর্নীতি মুক্ত ও নিরপেক্ষ প্রশাসন প্রতিষ্ঠায় সরকারের নীতি গ্রহণের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

এই রাজ্যের প্রতিটি গ্রামেগঞ্জে মেরামতির অভাবে পাকা রাস্তায় পরিবহণ অসম্ভব হয়ে পাড়ায় যাত্রী সাধারণের জন্য সুলভ ও কার্যোপযোগী পরিবহণ দুষ্কর, দুঃসাধ্য হয়ে পড়অ সত্ত্বেও নিয়মিত কার্য গ্রহণের পরিকল্পনার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

মুর্শিদাবাদ জেলার কাটরা মসজিদ সংক্রান্ত সংঘর্ষের তদন্তের জন্য যে কমিশন নিয়োগ করা হয়েছে সেই কমিশনের রিপোর্ট প্রকাশের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

মফঃস্বলে অবস্থিত কলেজগুলিতে "অনার্স" বিভাগ না থাকায় সাধারণ গরীব মেধাবী ছেলেমেয়েরা শিক্ষালাভে বঞ্চিত হচ্ছে। ঐসব কলেজে "অনার্স" বিভাগ খোলার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

১৮.৪৫ লক্ষ ভূমিহীন কৃষকের মধ্যে যে ৮.৭৭ লক্ষ একর পরিমাণ জমি বিলি করা হয়েছে তাদের মধ্যে কতজন আজও দখল পাননি—তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

রাজ্যে সুসংহত শিশু বিকাশ পরিষেবা কর্মপ্রকল্প রূপায়ণে শাসক দল নগ্নভাবে পক্ষপাতিত্ব করছে—নিরপেক্ষভাবে উক্ত কর্মপ্রকল্প রূপায়ণের পরিকল্পনার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

রাজ্যে বিদ্যুতের ঘাটতি তীব্রভাবে বৃদ্ধি পাওয়া সত্ত্বেও বিদ্যুৎ চুরি রোধে এবং অগভীর নলকূপে বিদ্যুৎ সংযোগের ক্ষেত্রে সরকারের কার্যকরী ব্যবস্থা গ্রহণের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

এই রাজ্যে পানীয় জল সরবরাহের নিমিত্ত "রিগ-বোর" নলকূপ স্থাপনে চূড়ান্তভাবে দলবাজি করা হচ্ছে তা নিরসনে কোন পরিকল্পনা গ্রহণের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

মুর্শিদাবাদ জেলার রঘুনাথগঞ্জ (জঙ্গিপুর পৌরসভা) থানার ভাগীরথী নদীর উপর কোন ব্রীজ না থাকায় জনসাধারণ অশেষ দুঃখ কষ্ট ভোগ করা সত্ত্বেও উক্ত "ব্রীজ" নির্মাণের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

কেন্দ্রীয় সরকার কৃষিঋণ মকুবের ঘোষণা করা সত্ত্বেও রাজ্যসরকার উক্ত ঋণ মকুবের ঘোষণার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

বর্তমানে রাজ্যের প্রতিটি জেলায় পুলিশের নিষ্ক্রিয়তার জন্য আইন শৃঙ্খলা বলতে কিছুই নেই। বিরোধী দলের লোকজন আজ ঘর ছাড়া, এলাকা ছাড়া। আইন শৃঙ্খলা রক্ষার্থে পুলিশের নিষ্ক্রিয়তার বিরুদ্ধে প্রায় প্রতিদিনই জেলা সদর, মহকুমা সদর, ব্লক স্তরে বিক্ষোভ প্রদর্শিত হচ্ছে। আইন শৃঙ্খলা রক্ষার্থে সরকারের পরিকল্পনা বা কার্যকরী ব্যবস্থা গ্রহণের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

যে সমস্ত পৌরসভা নতুনভাবে গঠিত হওয়ার পর থেকেই মনোনীত পৌর বোর্ড কর্তৃক

পরিচালিত হচ্ছে গত ১০/১২ বৎসর যাবৎ যেখানে স্বজন পোষণ দুর্নীতি ও সেই সরকারী অর্থ তছরূপের নির্দিষ্ট অভিযোগ থাকা সত্ত্বেও সেই সমস্ত পৌর বোর্ড ভেঙ্গে দিয়ে "প্রশাসক" নিযুক্তি ও অবিলম্বে নির্বাচন অনুষ্ঠানের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

রাজ্যের যে সমস্ত মহকুমা সদর হাসপাতালে "পোস্ট মর্টেম" ঘর নেই বা ভেঙ্গে গেছে তা নির্মাণ ও পুর্ননির্মাণের কোন কথা তথা মুর্শিদাবাদ জেলার জঙ্গিপুর মহকুমার "পোস্ট মর্টেম" ঘর পুর্ননির্মাণের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

আজ পর্যন্ত যে সমস্ত বর্গাদার নথিভুক্ত হয়েছে তাঁদের মধ্যে কত জন ভুয়া প্রমাণিত হওয়ায় উচ্ছেদ হয়েছে তার পরিসংখ্যান-এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

কেন্দ্রীয় সরকারের নিকট থেকে আমুল ভূমি সংস্কারের নিমিত্ত ১৫৬ কোটি টাকা পাওয়া সত্বেও আজ পর্যন্ত প্রয়োজনীয় ব্যবস্থা না নেওয়ার কারণ—এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

গ্রামাঞ্চলের দরিদ্র মানুষকে বাস্তু জমির যে মালিকানা স্বত্ব প্রদান করা হয়েছে তাদের মধ্যে কত জন গৃহ নির্মাণে এযাবৎ সক্ষম হয়নি তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ; এবং

মুর্শিদাবাদ জেলার পদ্মা ও ভাগীরথী নদীর ভাঙ্গনে যে সমস্ত পরিবার বাস্তুচ্যুত হয়েছে তাঁদের পুনর্বাসনের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

**SHRI GYAN SINGH SOHANPAL :** Sir, I beg to move that following be added at the end of the address in reply, viz :–

57-65 But regret that–

there is no reference to the acute problem of drinking water in Kharagpur and the failure of the Government to take up earnestly the Kharagpur Comprehensive Water Supply Scheme which aims at improving the situation ;

there is no reference to the politics of violence and the unfair practices adopted by the major ruling party in the recent Lok Sabha elections in some selected constituencies including Howrah and Jadavpur and the failure of the Government to ensure free and fair elections in these constituencies ;

there is no mention and/or condemnation of the role of some leaders of the major ruling party for trying to whip up communal sentiments on the eve of recent Lok Sabha elections ;

there is no reference to the atrocities which are being committed by the supporters of the major ruling party in the villages ;

there is no mention and/or condemnation of the booth capturing and rigging resorted to by the supporters of the major ruling party during the last parliamentary elections ;

there is no reference to the lawlessness and disorder prevailing in almost all the districts of West Bengal after the last Lok Sabha elections and the failure of the Government to prevent physical assault on and damage to the properties of the Congress workers, supporters and their relations ;

there is no reference to the reign of terror let loose by the major ruling party in the State after the last Lok Sabha elections ;

there is no mention about the bifurcation of Midnapore and Burdwan districts as recommended by the Administrative Reforms Committee in 1983 ; and

there is no mention about the reorganisation of bigger subdivisions vis-a-vis the creation of new subdivisions including Kharagpur in Midnapore district as recommended by the Administrative Reforms Committee in 1983.

**SHRI APURBALAL MAJUMDAR** : Sir, I beg to move that he following be added at the end of the address in reply, viz :-

66-98 But regret that-

no mention has been made about the failure of the Government to instal Deep Tubewells, R.L.I. and other schemes with World Bank finance ;

no mention has been made of the blatant failure to augment food production, as per need of the people of the State ;

no mention has been made about the total failure to augment production of milk, eggs, meat as per daily need of the people of West Bengal ;

no mention has been made about the complete failure to improve the standard of life of the Scheduled Castes and Tribes of the State ;

no mention has been made about the total failure of the Government to give employment to the Scheduled Castes and Tribes as per existing Statutes of the State ;

no mention has been made about the failure of the Government to Cover all the mauzas of different districts with Primary Schools including also the mauzas which have more than 50% S.C./S.T. population ;

no mention has been made about the failure of the Government to augment production of "Table Fish" as per minimum need of the people in the State ;

no mention has been made about the closure of about 21 thousand of factories in West Bengal and of committing sucide of a number of workers being victim of forcible unemployment ;

no mention has been made about the Communal riots in the district of Murshidabad and some other places in the State ;

no mention has been made about atrocities, murder and or rape committed on the Harijans of the State ;

no mention has been made about the blatant, violent and or Scientific rigging committed by the party in power making the last election of the Lok Sabha, a complete force ;

no mention has been made of the failure of the State Government to exonerate the poorer Section of Tradtional Fishermen from the burden of the fishery loans ;

no mention has been made of the failure of the State Government to enforce discipline amongst the police force and compel them to act according to Provisions of Statutes and Rules ;

no mention has been made about the blatant failure of the State Government to eradicate the limitless corruptions increasing day by day in all the departments of the administration ;

no mention has been made of the failure of the State Government in taking action against anti-socials and criminals backed by ruling Parties in the State ;

no mention has been made of the total failure of the State Government to repen of the closed factories and to extent necessary financial assistance to the Sick industries ;

no mention has been made about the failure of the State Government to stop reign of terror, atrocities, and to establish 'rule of Law' in the State ;

no mention has been made of the total failure of the State Government to cheek forcible realisation of subscription donations, etc. from the people who do not support the ruling Political Parties ;

no mention has been made of the failure of the State Government to cheek henious crimes and or to execute the W/A issued by different court and to brought to books the culprits ;

no mention has been made of the failure of the State Government to honour and enforce the orders of the Hon'ble High Court, Calcutta and the district Courts ;

no mention has been made of the increasing failure of the State Government to cheek the drug addiction amongst the people of the State particularly within the younger generation ;

no mention has been made of the failure of the State Government in rural electrification and particularly to draw new electric lines in those areas where the same were damaged and non-existant at present, due to improper maintenance of storm and cyolone, etc :

no mention has been made to the failure of the Government to establish degree colleges in backward regions of West Bengal to extend minimum educational facilities to the poorer students remote areas ;

no mention has been made to the total failure of the State Government to introduce and enforce the reservation in services and posts as per percentages of the population of the S.C/S.T.'s;

no mention has been made to the total failure of the State Government to maintain, renovate, supply of life saving drugs and other medicines and to enforce the medical officers to attend their respective hospital in rural areas as per rules, to give minimum medical assistances to the poor people suffering from various ailments;

no reference has been made to the failure of the State Government to issue pattas to the refugees without any discrimination and irrespective of party affiliation in all the colonies set up before 25th March 1971;

no mention has been made of killing and murdering a large number of persons in police custody or hajats;

no reference has been made to the failure of the State Government to maintain road communication system in the State and to construct new roads in rural areas of various backward regions;

no mention has been made about the blatant failure of the State Government in solving the housing problem of the middle, lower and particularly of the S.C. and S.T. and Backward Classes of the State ;

no mention has been made to the total failure of the State Government to maintain law and order and to protect the people from atrocities and terror, etc ;

no mention has been made about the failure of the State Government to arrest the so-called "Stone Man" and/or to stop the alleged murders committed by that person;

no mention has been made of the failure of the State Government to complete the Second Hooghly River Bridge within reasonable period ; and

no mention has been made of the failure of the State Government to give adequate relief to the poor cultivators by exempting them from payment of all types of agricultural loans.

**SHRI SAUGATA ROY** : Sir, I beg to move that the following be added at the end of the address in reply, viz :-

99-108 But regret that-

no mention has been made of the reported hunger strike threat by the Vice Chancellor of the Rabindra Bharati University ;

no mention has been made of the failure of the Government Committee to the Second Hooghly Bridge ;

no mention has been made of the increased load shedding during the winter months .;

no mention has been made of scientific rigging by the supporters of the major ruling party during Parliamentary Elections ;

no mention has been made of the sudden lock out in the Usha Sewing Machine Factory ;

no mention has been made of the Government failure to reopen the Metal Box Factory in the last two years ;

no mention has been made of the continued lock-outs in Nadia and Gouripur Jute Mills for last one year ;

no mention has been made of attacks on Congress workers after the Lok Sabha Elections ;

no mention has been made of the communal propaganda by the major ruling party before the Parliament Elections ; and

no mention has been made of the murder of Sohon, the seven-year old son of a Congress man in Asansol.

**SHRI AMBICA BANERJEE :** Sir, I beg to move that the following be added at the end of the address in reply, viz :

109-111 But regret that–

no mention has been made in the shortage of essential raw materials for the Small Scale Industries ;

no mention has been made of the lack of orders to Small Scale Industries in the State in the modernisation of Durgapur and IISCO plants ; and

no mention has been made of the failure of a 210 M.W. unit in Bandel TPS which has caused excessive load shedding recently.

**SHRI AMAR BANERJEE :** Sir, I beg to move that the following be added at the end of the address in reply, viz :–

112-113 But regret that–

no mention has been made of the arrangements to supply 14 essential commodities at fixed prices through fair price shop ; and

no mention has been made of the steps taken by the State Government to open sick and closed industries.

**SHRI SATYA RANJAN BAPULI :** Sir, I beg to move that the following be added at the end of the address in reply, viz :–

114-117 But regret that–

there is no mention of the reign of terror prevailling during the last Parliament Election and failure of the Govt. to ensure free and fair Election ;

there is no mention of the fact that the Government encouraged the fundamentalist Communal Forces and Secured the votes in the last parliament Election for the success of C.P.I. (M) Candidates;

there is no mention of the fact that the Government could not procure the levy from the Rice Mill owners for which there was a crisis of food in our State; and

there is no mention of the fact that the Government has used the administration, police force and anti social during the last Parliament Elections.

**SHRI SADHAN PANDE :** Sir, I beg to move that the following be added at the end of the address in reply, viz :–

118-122 But regret that–

no mention has been made about the Serious Health hazards the non excavation of the Maratha Ditch in Calcutta, is causing by increase of Mosquitos and other insects and thereby increase of diseases of all varieties ;

no mention has been made about the intention of the Government to pressurise the Central Government, about the Rs. 1,800 crore development fund for Calcutta about which the State Government is campaigning for long especially during the tercentenary festival of Calcutta ;

no mention has been made in the speech of the Governor about the intention of the Government to enact Lok Ayakt Bill covering the Chief Minister and other Ministers ;

no mention has been made in the speech of the Governor regarding distribution of the 14 essential items at regulared price; and

no mention has been made about.the decision to waive loans to poor rural farmers.

**শ্রীদেবপ্রসাদ সরকার :** Sir, I beg move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ঃ—

123-133 কিন্তু দুঃখের বিষয় যে—

কংগ্রেস (ই) শাসিত রাজ্যগুলির মত বামফ্রন্ট শাসিত পশ্চিম বাংলাতেও যে বিগত লোকসভা নির্বাচন অবাধ ও নিরপেক্ষ হয়নি এবং এখানেও ব্যাপক রিগিং ও কারচুপি হয়েছে তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

দলীয় প্রভাবাধীন অঞ্চল বৃদ্ধি করার জন্য বাম ও গণতান্ত্রিক রীতি-নীতিকে বিসর্জন দিয়ে বামফ্রন্টের বৃহত্তম শরিক দল যেভাবে কায়েমী স্বার্থবাজ শ্রেণীর সাথে আঁতাত করে দলের অভ্যন্তরে কুখ্যাত সমাজবিরোধীদের আশ্রয় দিচ্ছে এবং তাদের সহায়তায় বিরোধী রাজনৈতিক দলের সংগঠনের উপর উত্তরোত্তর আক্রমণ বৃদ্ধি করে চলেছে সে সম্পর্কে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

গণ আন্দোলনের নির্ভরযোগ্য শক্তি এস ইউ সি আই দলের সুদৃঢ় সংগঠনকে সেই সমস্ত এলাকায় বিশেষ করে দক্ষিণ ২৪-পরগনা জেলার কুলতলি ও জয়নগরে দুর্বল করার উদ্দেশ্য একদা কংগ্রেস আশ্রিত জোতদার ও কায়েমী স্বার্থবাজ শ্রেণীর সাথে বামফ্রন্টের বৃহত্তম শরিক দলের অশুভ আঁতাত এবং এস ইউ সি আই দলের উপর আক্রমণ যেভাবে বামপন্থা, গণতন্ত্র এবং জনস্বার্থের মূলে কুঠারাঘাত করছে তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

চাল কল মালিক ও জোতদারদের উপর লেভি ধার্য করে রাজ্যের আভ্যন্তরীণ খাদ্য সংগ্রহ ব্যবস্থা জোতদার করতে বলিষ্ঠ খাদ্য নীতি গ্রহণে সরকারী ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

ক্ষেতমজুর ও গরীব চাষী সহ এই রাজ্যে গ্রামাঞ্চলের নিঃস্ব মানুষকে বিশেষ ভরতুকি দিয়ে সারা বছরের জন্য সস্তা দরে চাল সরবরাহের ব্যবস্থা গ্রহণে রাজ্য সরকারের ব্যর্থতা সম্পর্কে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

সারা বছর এমনকি শীতকালেও পশ্চিমবঙ্গের বিভিন্ন এলাকায় ব্যাপক বিদ্যুৎ ঘাটতি লোডশেডিং-এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

মজুতদার ও কালোবাজারীদের বিরুদ্ধে কঠোর শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ ও মজুত উদ্ধারের ক্ষেত্রে রাজ্য সরকারের ব্যর্থতার ফলে বামফ্রন্ট রাজত্বে অতীতের মতই এই পশ্চিম বাংলা চোরাকারবারী ও অসাধু ব্যবসায়ীদের অবাধ মুনাফা লুণ্ঠনের স্বর্গরাজ্য হিসাবে বিরাজ করছে, তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

হাসপাতাল ও স্বাস্থ্যকেন্দ্রগুলিতে একদিকে ডাক্তার, নার্স, ওষুধপত্র এবং চিকিৎসার অত্যাবশ্যকীয় সাজসরঞ্জামের অভাবে রাজ্যের দরিদ্র জনসাধারণ ন্যূনতম চিকিৎসালাভের সুযোগ থেকে বঞ্চিত হচ্ছে অপর দিকে সেখানে চলছে চরম অরাজকতা ও নৈরাজ্য—এই সমস্যা ও তা প্রতিকারের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

প্রাথমিক স্তর থেকে সর্বোচ্চ স্তর পর্যন্ত এই রাজ্যের শিক্ষা ক্ষেত্রে চূড়ান্ত দলবাজী, অব্যবস্থা, প্রশ্নপত্র ফাঁস এবং পরীক্ষার ফল প্রকাশ থেকে শুরু করে প্রতিটি ক্ষেত্রে যে চূড়ান্ত নৈরাজ্য ও অচল অবস্থা চলছে তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

স্কুল বোর্ডগুলি এই রাজ্যের প্রাথমিক শিক্ষকদের প্রভিডেন্ট ফান্ডের বিপুল অঙ্কের টাকা নির্দিষ্ট খাতে জমা না দেওয়ার ফলে শিক্ষকদের যে ব্যাপক ক্ষতি হয়েছে তার প্রতিবিধানকল্পে রাজ্য সরকার কোন ব্যবস্থা নিচ্ছেন কিনা তার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই; এবং

বর্তমানে এই রাজ্যের হাজার হাজার অবসরপ্রাপ্ত প্রাথমিক শিক্ষকদের পেনসন না পাওয়ার বিষয়টি এবং তা প্রতিবিধানের জন্য সরকারী পদক্ষেপের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক ঃ—

134-166 কিন্তু দুঃখের বিষয় যে—

কেন্দ্রীয় সরকার এবং বিহার, হরিয়ানা সহ অন্য কয়েকটি রাজ্য সরকার কৃষিঋণ মকুবের কথা ঘোষণা করেছেন। পশ্চিমবঙ্গের কৃষক সমাজ দুর্দশার মধ্যে থাকলেও কৃষকদের সমবায় ঋণ সহ সকল প্রকার কৃষিঋণ মকুব করতে বর্তমান রাজ্য সরকারের অনীহা ও অক্ষমতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

কৃষিতে ভরতুকি বা কৃষক সন্তানদের জন্য চাকুরীতে সংরক্ষণ ও উপযুক্ত শিক্ষাদানের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

কৃষি পেনশন প্রাপকদের সংখ্যাবৃদ্ধি করতে রাজ্য সরকারের অক্ষমতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

কৃষিপণ্যের ন্যায্য দাম বেঁধে দিতে সরকারী অক্ষমতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

কৃষির সুবিধার্থে ভরতুকি প্রথায় বিদ্যুৎদানে সরকারী ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

কৃষিবীমার ব্যাপক প্রসারে সরকারী ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

ভরতুকি দিয়ে বীজ, সার, কীটনাশক প্রভৃতি সরবরাহ করতে সরকারী ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

ফসল রক্ষায় ও উৎপন্ন ফসলের সংরক্ষণের ব্যবস্থা করতে রাজ্য সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

কৃষিপণ্যের সহজ পরিবহণ ব্যবস্থা ও তজ্জন্য সড়কগুলির যথাযথ উন্নয়ন করতে রাজ্য সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

কৃষক ও কৃষিশ্রমিকদের উপযুক্ত বাসস্থানের ব্যবস্থা করতে সরকারী ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

গ্রামাঞ্চলে পানীয় জলের হাহাকার ও উপযুক্ত সংখ্যক নলকূপ স্থাপনে সরকারী ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

পশ্চিমবঙ্গের কিছু সাম্প্রদায়িক গোষ্ঠীর সংখ্যালঘুবিরোধী ক্রমবর্দ্ধমান তৎপরতা বন্ধ করতে রাজ্য সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

সরকারী হাসপাতালগুলির চরম অব্যবস্থা, শিশুমৃত্যু এবং হাসপাতাল পরিচালনায় সরকারী ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

মাদ্রাসা শিক্ষার সমস্যা ও স্বশাসিত স্বয়ং সম্পূর্ণ মাদ্রাসা বোর্ড গঠন করতে রাজ্য সরকারের অনীহা ও অক্ষমতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

মুখ্যমন্ত্রী একাধিকবার প্রতিশ্রুতি দেওয়া সত্ত্বেও রাজ্যস্তরে সংখ্যালঘু কমিশন গঠন করতে রাজ্য সরকারের অনীহা ও অক্ষমতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

পশ্চিমবাংলার বিভিন্ন জেলায় বিরোধী দলের সমর্থকদের উপর শাসকদলের সমর্থকদের পরিকল্পিত ও সংগঠিত আক্রমণ, অত্যাচার ও ব্যাপক সন্ত্রাস সম্বন্ধে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

বার বার দাবী সত্ত্বেও এ রাজ্যে সংখ্যালঘু অর্থনৈতিক উন্নয়ন নিগম গঠন করতে রাজ্য সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

সংখ্যালঘুদের সার্বিক উন্নয়নে কেন্দ্রীয় সরকারের পনেরো দফা প্রস্তাব এ রাজ্যে যথাযথভাবে কার্যকরী করার ক্ষেত্রে রাজ্য সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

পশ্চিমবঙ্গের মুসলমান সম্প্রদায় অর্থনৈতিক ও অন্যান্য দিক দিয়ে অনগ্রসর হওয়া সত্ত্বেও এবং পশ্চিমবঙ্গের দশজন বিধায়ক কর্তৃক গত ২০-৯-৮৯ তারিখে মুখ্যমন্ত্রীকে স্মারকলিপি দেওয়া সত্ত্বেও মুসলমান সম্প্রদায়কে অনগ্রসর ঘোষণা করে সংবিধানের ১৬(৪) ধারা অনুযায়ী তাদের জন্য চাকরী ও অন্যান্য ক্ষেত্রে সংরক্ষণের বিধান করতে রাজ্য সরকারের ব্যর্থতার কথা মাননীয় রাজ্যপালের ভাষণে উল্লেখ নেই;

মণ্ডল কমিশনের রিপোর্ট কার্যকরী করার ক্ষেত্রে সরকারী ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

পশ্চিম বাংলার জবরদখলীকৃত মসজিদ, ঈদগাহ, কবরস্থান, ওয়াকফ সম্পত্তি ও ধর্মীয় পীঠস্থান সমূহ উদ্ধার প্রভৃতি ক্ষেত্রে রাজ্য সরকারের ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

উত্তর ২৪-পরগণার বিদ্যাধরী নদী সংস্কারের কাজ সম্পূর্ণ করতে সরকারী ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

কলকাতা মহানগরীতে বে-আইনী বহুতল বাড়ী নির্মাণ রোধ করতে সরকারী ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

বিদ্যুৎ উৎপাদন ও সরবরাহে চূড়ান্ত সরকারী ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

রাজ্যের বন্ধ কল-কারখানা খুলতে সরকারী ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

*পশ্চিমবাংলার সংখ্যালঘু ছাত্রছাত্রীদের জন্য উপযুক্ত ছাত্রাবাস স্থাপনে সরকারী ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;*

রাজ্যের পরিবহণ ব্যবস্থা উন্নয়নে সরকারী ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

পশ্চিম বাংলার সংখ্যালঘু সম্প্রদায়ভুক্ত ছাত্রদের জন্য তফসিলী ছাত্রদের মতো প্রাক্-পরীক্ষা প্রশিক্ষণ কেন্দ্র স্থাপনে সরকারী ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

উত্তর ২৪-পরগণার বারাসাত থানার শাসন গ্রাম পঞ্চায়েত শাসকদলের ব্যাপক সন্ত্রাসের দরুণ উক্ত গ্রাম পঞ্চায়েতের অধীন তেহাটা গ্রামের বেশ কিছু মানুষ গত তিন বছর যাবৎ ঘরছাড়া এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

নিত্য প্রয়োজনীয় দ্রব্যের মূল্যবৃদ্ধি রোধে সরকারী ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই?

উত্তর ২৪-পরগণার দেগঙ্গা থানার গান্ডনিয়া গ্রামে শাসকদলের সন্ত্রাসের বলি বেশ কিছু মানুষের ঘর আগুনে পুড়েছে এবং গত বছর থেকে তাঁদের ঘরছাড়া হওয়ার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

উত্তর ২৪-পরগণার দেগঙ্গা থানার বিশ্বনাথপুর মৌজায় উপর্যুপরি দাবী ও স্থানীয় মানুষের আগ্রহ সত্ত্বেও বৈদ্যুতিকরণ করতে সরকারী ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই; এবং

বারবার দাবী সত্ত্বেও উত্তর ২৪-পরগণায় শহীদুল্লাহ কলেজ স্থাপনে সরকারী ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই ;

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** Sir, I beg to move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :—

167 কিন্তু দুঃখের বিষয় যে,—

পশ্চিম বাংলার মুখ্যমন্ত্রী বিভিন্ন স্থানে জনসভায় রামজন্মভূমি ও বাবরি মসজিদ এই সাম্প্রদায়িক প্রচারের মাধ্যমে জনসাধারণকে বিভ্রান্ত করে লোকসভা নির্বাচনে ভোট সংগ্রহ করেছেন—এ সম্পর্কে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

**শ্রী সুব্রত মুখার্জী :** Sir, I beg move that উক্ত ধন্যবাদজ্ঞাপক প্রস্তাবের শেষে নিম্নলিখিত কথাগুলি যোগ করা হউক :—

168-189 কিন্তু দুঃখের বিষয় যে—

রাজ্যের বন্ধ কলকারাখানা খোলার জন্য যে সকল ব্যবস্থা রাজ্য সরকারের করার কথা তা কার্যকরী না হওয়াতে কয়েক লক্ষ শ্রমিক-কর্মচারী অনাহারে দিন যাপন করছেন।

তাঁদের রক্ষার জন্য এবং বন্ধ কলকারখানা খোলার জন্য আজ পর্যন্ত কোন ব্যবস্থা গ্রহণ করা হয়নি—এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

পশ্চিমববাংলার গ্রামীণ বৈদ্যুতীকরণ রাজ্যের জেলাগুলিতে ২৫ শতাংশের বেশী না হওয়ার কারণে কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

রাজ্যের শিল্পাঞ্চল সহ নূতন শিল্পাঞ্চলগুলির ক্রমবিকাশ বিদ্যুতের ব্যাপক অভাবে বিঘ্নিত হচ্ছে—তা প্রতিকারের জন্য রাজ্যসরকার কি কি ব্যবস্থা গ্রহণ করেছেন এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

রাজ্যে ব্যাপক লোডশেডিং-এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

পশ্চিমবাংলার রাস্তাঘাটগুলির দুর্দশা মোচন করতে রাজ্য সরকার যে ব্যর্থ হয়েছে এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

রাজ্যে শাসকদল গ্রামে-গঞ্জে যেভাবে জমি লুঠ, ফসল লুঠ, খুন ও জখম করে গৃহযুদ্ধ বাধাচ্ছে, অন্যান্য বিরোধী দলগুলির উপর আক্রমণ করছে, শ্রমিক অসন্তোষ বৃদ্ধি করে গ্রামে গ্রামে হিংসাত্মক কার্যকলাপ বৃদ্ধি ঘটাচ্ছে—তার প্রতিকারের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

রাজ্যে স্থায়ী সম্পদ তৈরী করতে রাজ্য সরকার যে ব্যর্থ হয়েছে—এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

রাজ্যের মেডিকেল কলেজ ও হাসপাতালগুলিতে যে আম্বুলেন্স নেই—এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

নিরপেক্ষভাবে আইনশৃঙ্খলা রক্ষায় পুলিশ বাহিনীর ব্যর্থতার কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

গরিষ্ঠ শাসক দলের আশ্রয়পুষ্ট সমাজবিরোধীরা পুলিশের মদতে কলকাতা তথা গ্রাম-বাংলার প্রতিটি ক্ষেত্রে নিরীহ মানুষ ও কংগ্রেস কর্মীদের উপর হামলা চালাচ্ছে—এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

পশ্চিম বাংলার বেকার যুবকদের অন্নসংস্থানের উদ্দেশ্যে নতুন নতুন শিল্প স্থাপন করার প্রয়োজনীয়তা অনুধাবনে রাজ্য সরকার যে ব্যর্থ হয়েছে—এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

পশ্চিম বাংলার কৃষি, শিল্প ও শিক্ষার প্রগতির উদ্দেশ্যে কোনও সক্রিয় ভূমিকা বা চেষ্টা রাজ্য সরকারের নেই—এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

রাজ্য পুলিশ কর্মচারীদের দুটি সংগঠন থাকায় তাদের মধ্যে বন্ধুত্ব ও প্রীতি সম্পূর্ণ বিলুপ্তির মুখে ফলে সাধারণ মানুষ নিরাপত্তা থেকে বঞ্চিত। নিরীহ কর্মচারীরাও রাজনৈতিক শিকার হচ্ছেন—তার প্রতিকারের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

বিগত নবম লোকসভা নির্বাচনে পশ্চিমবঙ্গে ভোটার লিস্টে ব্যাপক জালিয়াতি করে রাজ্য সরকার নির্বাচনকে প্রহসনে পরিণত করেছে—এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

কালোবাজারী, অসাধু ও ভেজালদার ব্যবসায়ীদের বিরুদ্ধে শাস্তিমূলক ব্যবস্থা গ্রহণ করতে এই সরকার সম্পূর্ণরূপে ব্যর্থ—এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

নিত্য প্রয়োজনীয় দ্রব্যগুলির মূল্যবৃদ্ধি রোধ করে জনসাধারণের ক্রয়ক্ষমতার মধ্যে রাখার কোনও পরিকল্পনার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

রাজ্য প্রশাসনের রন্ধ্রে রন্ধ্রে যে ব্যাপক দুর্নীতি অনুপ্রবেশ করেছে তা রোধ করার জন্য কোনও দৃঢ় ব্যবস্থার উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

রাজ্যের সরকারী হাসপাতালগুলিতে চিকিৎসার কোনও সুব্যবস্থা নেই—এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

চলচ্চিত্র তৈরির ঋণদানে রাজ্য সরকার ব্যাপক দলবাজি করছে, বিশেষ করে রাজনৈতিক দলভুক্ত পরিচালকরাই ছবি তৈরীর ব্যাপারে ঋণ পাচ্ছেন, অন্যরা বঞ্চিত হচ্ছেন—এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

রাজ্যের সর্বত্র বে-আইনী চোলাই মদের অবাধ ব্যবসা চলছে, এর বিরুদ্ধে আইনানুগ ব্যবস্থা নিতে রাজ্য সরকার সম্পূর্ণ ব্যর্থ হয়েছে—এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই;

সরকারী অপদার্থতা ও দলবাজীর ফলে রাজ্যের শিক্ষাক্ষেত্রে যে চরম নৈরাজ্য চলছে তা দূরীকরণের কোন প্রস্তাবের কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই; এবং

গ্রাম বাংলাতে বিশুদ্ধ পানীয় জলের সুব্যবস্থা করার জন্য কেন্দ্রীয় সাহায্যে পাইপ-লাইন ওয়াটার সাপ্লাই স্কীমগুলির ব্যাপারে রাজ্য সরকার তৎপর না হওয়াতে বহু টাকার অপচয় হয়েছে—এর কোন উল্লেখ মাননীয় রাজ্যপালের ভাষণে নেই।

**Mr. Speaker:** Now I put to vote all the amendments except amendment Nos. 5, 59, 61, 67, 70, 108 and 114 on which I understand a division will be demanded.

The motions of Shri Asok Ghosh (Amendment Nos. 1-4, 6-8), Shri Nural Islam Chowdhury (Amendment Nos. 9-15), Shri Habibbur Rahaman (Amendment Nos. 16-56), Shri Gyan Singh Sohanpal (Amendment Nos. 57, 58, 60, 62-65), Shri Apurbalal Majumdar (Amendment Nos. 66, 68, 69, 71-98), Shri Saugata Roy (Amendment Nos. 99-107), Shri Ambica Banerjee (Amendment Nos. 109-111), Shri Amar Banerjee (Amendment Nos. 112, 113), Shri Satya Ranjan Bapuli (Amendment Nos. 115-117,

167), Shri Sadhan Pande (Amendment Nos. 123-133). Shri A. K. M. Hassan Uzzaman (Amendment Nos. 134-166) and Shri Subrata Mukherjee (Amendment Nos. 168-189) were then put and lost.

On the amendment Noes 5, 59, 61, 67, 70, 108 & 114 were then put and a Division was taken with the following results :

**NOES**

Abul Basar, Shri

Abdul Quiyom Molla, Shri

Abdus Sobhan Gazi Shri

Abdul Hasant Khan, Shri

Adak, Shri Kashinath

Adak, Shri Nitai Charan

Anisur Rahaman Biswas, Shri

Atahar Rahaman, Shri

Bagchi, Shri Surajit Saran

Bagdi, Shri Bijoy

Bagdi, Shri Lakhan

Bagdi, Shri Natabar

Bal, Shri Shakti Prasad

Basu, Shri Jyoti

Bauri, Shri Gobinda

Bera, Shrimati Chhaya

Bera, Shri Pulin

Bhattacharjee, Shri Buddhadeb

Bhattacharyya, Shri Gopal Krishna

Bhattacharyya, Shri Satya Pada

Biswas Shri Chittaranjan

Biswas, Shri Jayanta Kumar

Biswas, Shri Kumud Ranjan

Chaki, Shri Swadesh

Chakraborty, Shri Deb Narayan

Chakrabotry, Shri Surya

*Chatterjee, Shri Anjan*
Chatterjee, Shri Dhirendra Nath
Chatterjee, Shrimati Santi
Chattopadhyay, Shri Sadhan
Chattopadhyay, Shrimati Sandhya
Choudhuri, Shri Subodh
Choudhuri, Shri Subhendu
Chowdhury, Shri Bansa Gopal
Chowdhury, Shri Bikash
Das, Shri Ananda Gopal
Das, Shri Jagadish Chandra
Das, Shri Paresh Nath
Dasgupta, Shrimati Arati
Dasgupta, Dr. Asim Kumar
Das Mahapatra, Shri Kamakshyanandan
De, Shri Bibhuti Bhusan
De, Shri Sunil
Deb, Shri Gautam
Deb Sharma, Shri Ramani Kanta
Dey, Shri Lakshmi Kanta
Dey, Shri Partha
Doloi, Shri Siba Prasad
Duley, Shri Krishna Prasad
Ghatak, Shri Santi Ranjan
Ghosh, Shri Kamakhya Charan
Ghosh, Shrimati Minati
Ghosh, Shri Susanta
Haldar, Shri Krishnadhan
Hajra, Shri Sachindranath
Jahangir Karim, Shri Sk.
Jana, Shri Haripada

Jana, Shri Manindra Nath
Kar, Shri Nani
Kisku, Shri Lakhi Ram
Kisku, Shri Upendra
Koley, Shri Barindra Nath
Konar, Shrimati Maharani
Kundu, Shri Gour Chandra
Let, Shri Dhirendra
M. Ansaruddin, Shri
Mahata, Shri Kamala Kanta
Maity, Shri Gunadhar
Maity, Shri Sukhendu
Majhi, Shri Raicharan
Majhi, Shri Surendra Nath
Majhi, Shri Pannalal
Malakar, Shri Nani Gopal
Mamtaz Begum, Shrimati
Mandal, Shri Prabhanjan Kumar
Mandal, Shri Sukumar
Mandi, Shri Rampada
Mazumdar, Shri Dilip Kumar
Minj, Shri Prakash
Mitra, Shrimati Jayashree
Mohammad, Shri Shelim
Mohanta, Shri Madhabendu
Moitra, Shri Birendra Kumar
Mojumdar, Shri Hemen
Mondal, Shri Bhadreswar
Mondal, Shri Biswanath
Mondal, Shri Kshiti Ranjan
Mondal, Shri Sudhansu Sekhar

Mozammel Haque, Shri
Mukherjee, Shri Amritendu
Mukherjee, Shri Anil
Mukherjee, Shri Joykesh
Mukherjee, Shri Narayan
Mukherjee, Shri Rabin
Murmu, Shri Maheswar
Murmu, Shri Sarkar
Murmu, Shri Sufal
Neogy, Shri Brajo Gopal
Pakhira, Shri Ratan Chandra
Phodikar, Shri Prabhas Chandra
Ray, Shri Achintya Krishna
Ray, Shri Birendra Narayan
Ray, Shri Dwijendra Nath
Ray, Shri Subhas Chandra
Roy, Shri Hemanta
Roy, Shri Tapan
Roy Barman, Shri Khitibhusan
Saha, Shri Kripa Sindhu
Sar, Shri Nikhilananda
Saren, Shri Ananta
Sarkar, Shri Sailen
Satpathi, Shri Abani Bhusan
Sayed Md. Masih, Shri
Sen, Shri Dhirendra Nath
Sen, Shri Sachin
Sen Gupta, Shri Prabir
Shish Mohammad, Shri
Sinha, Shri Khagendra
Sinha, Shri Prabodh Chandra

Sur Shri Prasanta Kumar

Touob Ali, Shri

Tudu, Shri Durga

**AYES**

Banerjee, Shri Amar

Banerjee, Shri Ambica

Bapuli, Shri Satya Ranjan

Basu, Shri Supriya

Ghosh, Shri Asok

Gyan Singh Sohanpal, Shri

Majumdar, Shri Apurbalal

Mannan Hossain, Shri

Pande, Shri Sadhan

Roy, Saugata

Sultan Ahmed, Shri

ABSTENTION

Sarkar, shri deba Prasad

The Ayes being 10 and Noes 123. The amendments were lost.

**Speaker:** The motion of Shri Nani Kar that "রাজ্যপালকে তাঁহার ভাষণের প্রত্যুত্তর নিম্নলিখিত মর্মে একটি সশ্রদ্ধ সম্ভাষণ পাঠানো হউক ঃ—

"মহামান্য রাজ্যপাল মহাশয় পশ্চিমবঙ্গ বিধানসভা ১৫ই জানুয়ারি, ১৯৯০ তারিখের অধিবেশনে যে ভাষণ প্রদান করিয়াছেন সেইজন্য এই সভা তাঁহাকে আন্তরিক ধন্যবাদ জ্ঞাপন করিতেছেন।"

was then put and agreed to.

**Now I call upon Shri Jyoti Basu to make a statment on Haldia Petrochemicals Project.**

**Shri Jyoti Basu : Mr. Speker Sir,** The Honourable Members are aware that since the inception of the proposal for Haldia Petro-chemicals Project, the State Government has remained firmly committed to the concept of an integrated project where the "mother" Naptha

Cracker Plant and the major downstream projects would be set up simultaneously under one company.

Due to inordinate delay of about a decade on the part of the Central Government in according clearance to the project, the cost of the project has got enormously increased from Rs. 428 crores in 1980 to Rs. 1470 crores in 1987 and now to Rs. 3000 crores approximately. As a result of this cost increase, the State Government had to think in terms of additional co-promoters in the framework of joint sector companies.

Over the last few weeks, the State Government has received about 10 proposals joint sector companies from well-known industrial houses. We are thankful to them for their proposals and the interest they have shown in the project. The State Government has assessed all these proposals on the basis of merit and keeping in view only the interest of the State. After this assessment, it has been decided to have a joint sector company with Tata Tea Limited (a State-based Tata undertaking) with 26% equity to be held by the WBIDC, 25% equity to be held by Tata Tea Limited and its other Tata Associates and the remaining 49% to be held by the public and the Financial Institutions. This joint sector company will set up the Naptha Cracker Plant and the major downstream products such as HDPE, PP, HDPE/LLDPE, Styrene, Polystyrene, Butene-I, Butadiene and Acetylene Black.

Along with this, the State Government is considering the possibility of forming another joint sector company with Sri R. P. Goenka to set up important downstream units using Styrene, Butadiene and C4-Raffinate. The possibility of setting up further units under this joint sector company on the basis of Ethylene and Propylene, if available on mutually agreed terms, is also being considered.

Along with the Naptha Cracker and first generation downstream units, the State Government is also planning in advance for second and third generation downstream units which will be significantly employment-intensive and be set up in medium, small and cottage sectors.

The effcetive clearance from the Government of India has been obtained only this month and the IDBI has come forward to finalise financial arrangements.

Centering around this petrochemical complex, massive production activities, planned in a coordinated and comprehensive manner, will start very soon.

## Adjournment

The House was then adjourned at 7-20 p.m. till 1 p.m. on Thursday, the 25th January, 1990., Assembly House, Calcutta.

**Proceedings of the West Bengal Legislative Assembly assembled under the provisions of the Constitution of India.**

The Assembly met in the Legislative Chamber of the Assembly House, Calcutta, on Thursday, the 25th January, 1990 at 1.00 p.m.

**P R E S E N T**

Mr. Speaker (Shri Hashim Abdul Halim) in the Chair, 7 Ministers, 4 Ministers of State and 192 Members.

[ 1-00 — 1-10 P.M. ]

**Starred Question**
**(to which oral answers were given)**

**পুরুলিয়ায় আনন্দমার্গীদের কার্য্যকলাপ**

*২৪। (অনুমোদিত প্রশ্ন নং *৩।) **শ্রী নটবর বাগদী** ঃ স্বরাষ্ট্র (রাজনৈতিক) বিভাগের মন্ত্রিমহোদয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) ইহা কি সত্য যে, আনন্দমার্গীরা পুরুলিয়া জেলার পুন্দাগ এলাকায় গ্রামবাসীদের কিছু পরিমাণে জমি জোরপূর্বক দখল করে নিয়েছেন;

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হ'লে, ঐ এলাকায় উক্ত কারণে শান্তি শৃঙ্খলার কোন অবনতি ঘটেছে কিনা; এবং

(গ) "আনন্দমার্গী" ও "আমরা বাঙালী" সম্প্রদায় মিলিতভাবে এই রাজ্যাভ্যন্তরে কোন স্বাধীন রাষ্ট্র ঘোষণা করেছে কিনা?

**শ্রী জ্যোতি বসু** ঃ

(ক) হ্যাঁ।

(খ) আনন্দমার্গীদের জোর পূর্ব্বক জমি দখলের পরিপ্রেক্ষিতে উক্ত এলাকায় শান্তি শৃঙ্খলার অবনতি ঘটে।

স্থানীয় পুলিশ কর্তৃপক্ষ উক্ত এলাকায় শান্তি শৃঙ্খলা রক্ষার্থে উপযুক্ত ব্যবস্থা গ্রহন করেছেন এবং সজাগ দৃষ্টি রেখেছেন।

(গ) না।

**শ্রী নটবর বাগ্দী** ঃ গত ২৬শে ডিসেম্বর এই আনন্দমার্গীদের যে ধর্ম মহাচক্র অনুষ্ঠিত হয়েছিল—যেটা তারা প্রতি বছর করেন—সেখানে মার্কিন দেশ থেকে ডঃ চার্লসটন জর্ডন নামে একজন অবাঞ্ছিত ব্যক্তি নাকি এসেছিলেন। তারপর এখান থেকে তাকে এসকর্ট করে নিয়ে গিয়ে দিল্লী থেকে বাইরে পাঠিয়ে দেওয়া হয়েছিল। মাননীয় মন্ত্রীমহাশয়ের কাছে এ সম্পর্কে কোন তথ্য আছে কি?

**শ্রী জ্যোতি বসু:** আনন্দমার্গীদের এই যে সব সমাবেশ হয় তাতে অনেক জায়গা থেকে—বাইরে থেকে এদের যারা শিষ্য তারা আসেন। কিন্তু কেন্দ্রীয় সরকারের একটা নির্দেশ আছে—অনেক আগে থেকেই যে এইসব বিদেশীরা যাতে যোগ দিতে না পারেন তার ব্যবস্থা করতে হবে। পাশপোর্ট নিয়ে এলেও তাদের যোগ দিতে দেওয়া হয়না। ওরা এসেছিলেন এরকম ২/১ জন, ফেরৎ পাঠিয়েছি তাদের, তারা যোগ দিতে পারেন নি।

**শ্রী নটবর বাগ্দী:** এই ধর্ম মহাচক্র-এর পর থেকে এ এলাকার আদিবাসী এবং শিডিউল কাষ্ট কৃষকদের জমি তারা দখল করতে আরম্ভ করেছে। এই যে সব জমি আনন্দমার্গীরা দখল করছে সেগুলি ফেরৎ দেবার ব্যাপারে আপনার দপ্তর থেকে বা প্রশাসন থেকে কোন চিন্তাভাবনা করা হচ্ছে কি?

**শ্রী জ্যোতি বসু:** এই ডিসেম্বর মাস থেকে এখন পর্যন্ত—গতকাল পর্যন্ত কতকগুলি ঘটনা এখানে ঘটেছে যেখানে আনন্দমার্গীরা আমাদের বনবিভাগের জমি, তারপরে ভেষ্টেড ল্যান্ডের জমি-এগুলি সব জোরপূর্বক দখল করেছে। এমন কি এ জমিতে ওরা দুটি পাকা বাড়ীও বানিয়েছিল। তারপর সেটা যখন আমাদের বন বিভাগের লোকরা ভাঙ্গতে যায় পুলিশের সহযোগিতা নিয়ে তখন সেখানে ওরা বাধা দেন এবং অস্ত্র ব্যবহার করেন, ইঁটপাটকেল ছোঁড়েন—এই সমস্ত করেন। তাদের মধ্যে ২/১ জন ধরা পড়েছে, তাদের বিরুদ্ধে মামলা হচ্ছে। কয়েকজন পালিয়ে গিয়েছে। এরকম আরো ঘটনা আছে। পাট্টা জমি যেগুলি আছে সেগুলি তারা দখল করছে এবং ওঠাতে গেলে তারা অস্ত্র ব্যবহার করেন। এইভাবে কিছুদিন ধরেই চলেছে। যখন একটা সার্ভে টীম গত বছর ২৫/৯ তারিখে জয়পুর পুলিশ ষ্টেশানের ঘটনাস্থলে যায় সেখানে তাদের সার্ভে করতে দেওয়া হয়নি। তারা সঙ্গে পুলিশ নিয়ে যায়নি। তাদের অস্ত্রশস্ত্র নিয়ে ওরা তাড়া করে তখন সেই টীম চলে যেতে বাধ্য হয়। পরে অবশ্য ২/১ জন ধরা পড়েছে। তারপরে আর একটা ঘটনার খবর আমার কাছে এসেছে। সেটা এস. পি. পুরুলিয়া লিখেছেন, সেটা আমি পড়ে দিচ্ছি।

"S. P. Purulia informed that on 24-1-90 at about 21-45 hours while the 'foundation-day' Function was going on in the Chowkiberia High School, under P. S. Joypur, district. Purulia, some persons (Ananda Margis) came to that school and fired from sten-guns on the persons who were attending the said function. As a result, 7/8 persons sustained injuries and they were removed to Sadar Hospital, Purulia, for treatment. The conditions of 3 of the injured persons were reported to be serious. On information local police rushed to the place of occurrance and took necessary action. SP, Purulia, further informed that one Swapan Mukherjee, who was reported to be the Teacher of said Chowkiberia High School, expired in hospital, where he was admitted being injured. The conditions of two other injured persons—Subrata Pattanayak and Murali Pramanik were reported to be serious. Subrata Pattanayak also expired subsequently!

এইরকম ঘটনা কাল অবধি হয়েছে এবং ২/১ দিন আগেও সেখানে সি.পি.এম-এর

একটা অফিসে লোকজন নিয়ে তারা কাজ করছিল, তাদের আক্রমণ করে এবং তারাও সেখান থেকে পালিয়ে আসে। পুরুলিয়ায় এইরকম ভাবে মৃত্যুও ঘটেছে কয়েকটা। আমরা পুলিশ থেকে বিশেষ ব্যবস্থা অবলম্বন করেছি। ওরা প্রচার করে বেড়াচ্ছে সারা দুনিয়াব্যাপী যে এটা নাকি ধর্মীয় সংস্থা, নানারকম সাধারণ মানুষের জন্য কাজ করে। এই হচ্ছে অবস্থা। তবে আমরা কড়া নজর রাখছি, আমরা এসব জিনিস এখানে হতে দেবনা।

**শ্রী সৌগত রায়ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি হয়ত অবগত আছেন যে পিপল ইউনিয়ন অব সিভিল লিবার্টিজ, তারা বিভিন্ন জায়গায় গণতান্ত্রিক অধিকারে যেখানে হস্তক্ষেপ হয় সেগুলি নিরপেক্ষভাবে তারা তদন্ত করে দেখেন। মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় কি জানাবেন, এটা কি সত্য যে সম্প্রতি এই পিপল ইউনিয়ন অব সিভিল লিবার্টিজ-এর যে টীম তারা পুরুলিয়ায় গিয়েছিলেন এবং তারা রিপোর্ট দিয়েছেন যে সেখানে আনন্দমার্গীদের উপরে সি.পি.এম এবং পুলিশ আক্রমণ করেছে? এটা কি আপনার দৃষ্টিতে এসেছে?

**শ্রী জ্যোতি বসুঃ** উনি এটা ঠিক বলেছেন। কিছুদিন আগে প্রায় ১০/১৫ দিন আগে ওদের সংস্থা থেকে আমার সঙ্গে দেখা করতে এসেছিলেন। তারপরে ওরা যে মতের, তিনি বললেন যে ধর্মীয় সংস্থা বলে মনে করেন, ভাল কাজ করছেন বলে মনে করেন, এসব কথা তারা বলেছেন। আর আমার যেটুকু রিপোর্ট ছিল, আমি সেটা দিলাম। আমি তাদের বললাম আপনারা যে রিপোর্ট দিতে চাইছেন, আপনি তা লিখিত ভাবে দিন। তার জবাব যদি চান তা লিখিত ভাবে না দিলে আমি কিছু বলতে পারবো না। আমি তাদের বলেছি যে আপনারা যে সব গবেষণা করে বার করেছেন, তার সঙ্গে আমার রিপোর্টের কোন মিল নেই। তারা বলছেন রেড করে যে সমস্ত অস্ত্রশস্ত্র পুলিশ বার করেছে, সেইগুলো নাকি পুলিশই রেখেছে, আমি তাদের সঙ্গে একমত নই।

**ডাঃ ওমর আলিঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কী, কয়েকটা জায়গায় আমরা দেখছি, ২৫শে মার্চ স্বাধীন বঙ্গ ভূমির ঘোষণা, এই মর্মে দেওয়ালে লেখা আছে, কিন্তু নিচে কোন নাম নেই, কারা এর পেছনে আছে, মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে এইরকম কোন খবর আছে কী না?

**শ্রী জ্যোতি বসুঃ** এইরকম পোস্টার লেখা হয়েছে, এই সম্পর্কে রিপোর্ট আছে, কিন্তু কারা এই রকম করছে, তার কোন রিপোর্ট নেই।

**শ্রী সত্য রঞ্জন মাহাতোঃ** মাননীয় মুখ্যমন্ত্রী জানাবেন কী, বিশেষ করে আমার ঝালদা বিধানসভা কেন্দ্রের কয়েকটি জায়গাতে হয়তো এই সংস্থা এক ভাই এর কাছ থেকে জমি কিনেছে, জমি রেজিষ্ট্রি হয়ে গেছে, আর এক ভাই তার লাগোয়া জমি সে বিক্রি করেনি তার দখলে রেখেছে, কিন্তু যখন ওরা বাউন্ডারী দিচ্ছেন তখন যে ভাই সেই জমি বিক্রি করে নি, তার জমিও তারা দখল করছে, ফলে সে বাধা দিচ্ছে, তখন তাকে মারধোর করা হচ্ছে, এবং তাকে জঙ্গলে ফেলে দিয়েছে, যখন মরোমরো অবস্থা, তখন গ্রামের মানুষ থানায় খবর দেন এবং সে কোনরকমে বেঁচে যায়, এইরকম কোন ঘটনার কথা আপনার জানা আছে কী?

**শ্রী জ্যোতি বসুঃ** আমার কাছে যতগুলো ঘটনা আছে আমি বললাম। তবে আমি এইটুকু বলতে পারি, বিষয়গুলো আমাদের নজরে আছে। এইরকম ঘটনার খবর আছে,

সেখানে এইরকম কিছু জমি তারা কিনেছে, বেআইনী ভাবে নিয়েছে কী না জানিনা। কিন্তু বন বিভাগের এবং উদবৃত্ত জমি তারা দখল নিচ্ছে এইরকম খবর আছে। তাছাড়া একটা আইন আছে আমাদের উপজাতিদের জমি কিনতে গেলে অনুমতির দরকার হয়, সেই সমস্ত অনুমতি না নিয়ে তারা এই সব করছে। তারা অনুমতি নিয়েছে বলে আমার জানা নেই।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী আপনি জানেন কী, আমরা বাঙালী কোথাও কোথাও প্রাউটিস্ট নাম দিয়ে তারা সন্ন্যাসীর বেশে অস্ত্রশস্ত্র নিয়ে ঘোরে এবং গ্রামাঞ্চলের বিভিন্ন জায়গায় তারা প্ররোচনা দিচ্ছে, এইরকম ঘটনা আপনার নজরে আছে কী, এই সম্পর্কে আপনি অবগত আছেন কী না?

**শ্রী জ্যোতি বসু ঃ** আনন্দমার্গীদের রাজনৈতিক বিভাগ হলো আমরা বাঙালী, ওরা মাঝে মাঝে নির্বাচনে দাঁড়ান। তাদের দিকে নজর রাখছি, বেআইনী কাজ করলে ব্যবস্থা নেওয়া হবে, আইনে কাজ করলে তো কোন কিছু করতে পারি না।

**শ্রী সুমন্ত কুমার হীরা ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী, আপনি বলেছেন, অস্ত্রশস্ত্র ওদের কাছ থেকে কিছু পাওয়া গেছে। কী ধরণের অস্ত্রশস্ত্র উদ্ধার করতে সক্ষম হয়েছে পুলিশ, এই সম্পর্কে কিছু বলতে পারবেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার কাছে লিস্ট আছে তাতে দেখছি, ডেটোনেটার, বোমা পাওয়া গেছে, রিভলভার পাওয়া গেছে যখন প্রথম রেড হয়। কালকে যে রিপোর্ট এসেছে, সেখানে দেখছি ষ্টেনগান পাওয়া গেছে, সেটা এখন আমি বলছি না।

**শ্রী এ. কে. এম. হাসানুজ্জামান ঃ** মাননীয় মন্ত্রী মহাশয় জানাবেন কী, আনন্দমার্গীরা যে এই সমস্ত বেআইনী কার্যকলাপ করছে, বিশেষ করে অস্ত্রশস্ত্র সংগ্রহ এবং জমি জবর দখল করছে, এর জন্য আপনার দপ্তর থেকে কী কী ব্যবস্থা তাদের বিরুদ্ধে নিচ্ছেন?

**মিঃ স্পীকার ঃ** এটা বলা যাবে না।

**শ্রী বিন্দেশ্বর মাহাতো ঃ** স্পীকার মহোদয়, আমি আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী তথা স্বরাষ্ট্রমন্ত্রী মহোদয়ের কাছে জানতে চাইছি যে, আমার কন্সটিটিউয়েন্সি জয়পুরের মধ্যে আনন্দমার্গীরা প্রচুর রায়তি জমি, খাস জমি, গরীব কৃষকদের পাট্টা দেওয়া জমি বেআইনীভাবে দখল করেছে। সেগুলি তাদের কাছ থেকে মুক্ত করার জন্য সরকারের পক্ষ থেকে কি উদ্যোগ গ্রহণ করা হচ্ছে? আমরা খোঁজ নিয়ে দেখেছি রেজিষ্ট্রি অফিসে দিনের পর দিন ডকুমেন্ট পাওয়া যাচ্ছে না। ওরা টার্গেট নিয়েছে এই ভাবে ওখানে ৫টি মৌজার সমস্ত জমি অধিগ্রহণ করার। এমন কি ওদের আশ্রমের সামনে দিয়ে যে সাধারণের চলাচলের রাস্তাটি আছে, সেটিও দখল করে নিয়েছে। সেখান দিয়ে সাধারণ মানুষদের যাতায়াত করতে দেয় না। রাস্তাটিকে ওরা ওদের নিজস্ব রাস্তা বলে চিহ্নিত করেছে। ওদের কার্যকলাপের ফলে এলাকার মানুষের মধ্যে একটা ত্রাস এবং বিক্ষোভ সৃষ্টি হয়েছে। এমন কি ওদের কাছে যে গোলা বারুদ আছে সেটাও ওরা মাঝে মাঝেই মানুষকে বোঝাবার চেষ্টা করে। অর্থাৎ ওদের কাছে যে অস্ত্র আছে সেটা এলাকার মানুষকে ওরা জানাতে চায়, যাতে এলাকার মানুষ ওদের আক্রমণ করার সাহস না দেখায়।

**মিঃ স্পীকার ঃ** নানা, এবাবে প্রশ্ন হয় না। নট, এ্যালাউড্। প্রশ্ন রাখতে গিয়ে আপনি বক্তৃতা করছেন। এইভাবে বক্তৃতা করা যায় না।

**শ্রী জ্যোতি বসু ঃ** আমি তো বলেছি, রাস্তা তারা বিভিন্নভাবে তৈরী করছে, গ্রামবাসীদের অসুবিধা হচ্ছে, এটা সরকার অবগত আছে। এটাই বোধ হয় ওঁর প্রশ্ন? অবশ্য আরো কিছু কথা উনি বললেন। কোন জায়গায়ই কেউ বেআইনীভাবে দখল করতে পারে না। আমাদের একটা বন বিভাগের রাস্তা ওরা বন্ধ করে দিয়েছিল, সেটা নিয়েই ওখানে গোলমাল লেগেছিল। ওখানে আরো একটা ব্যাপার আছে, সেটাও আমি বলছি। যেখানে কোন বেআইনী কাজ নেই, ওরা সত্যিই কারো কাছ থেকে জমি কিনেছে—আইনগত-ভাবেই কিনেছে—সেটা কিনে ওদের সংস্থা যদি সেখানে কিছু করে, তাহলে তো আমরা সেখানে হস্তক্ষেপ করতে পারি না।

**নবম লোকসভা নির্বাচনের দিনে রাজ্যে হামলার ঘটনা**

***২৫।** (অনুমোদিত প্রশ্ন নং *১৫।) **শ্রী অমিয় পাত্র ঃ** স্বরাষ্ট্র (আরক্ষা) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি?

(ক) গত ২৪এ নভেম্বর ১৯৮৯ তারিখে নবম লোকসভা নির্বাচনের দিনে এই রাজ্যে মোট কতগুলি হামলার ঘটনা ঘটেছে ঃ

(খ) ঐ সব ঘটনায় আর্থিক ক্ষয়ক্ষতির পরিমাণ কত; এবং

(গ) ঐ সকল ঘটনায় কতজনকে গ্রেপ্তার করা হয়েছে?

১। **শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) ২৩টি।

(খ) আর্থিক ক্ষয় ক্ষতির পরিমাণ নির্ধারিত হয় নি।

(গ) ৯ জন।

**শ্রীমতী জয়শ্রী মিত্র ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয় অনুগ্রহ করে জানাবেন কি, কোন লোকসভা কেন্দ্রে নির্বাচনের সময় সব চেয়ে বেশী হামলার ঘটনা ঘটেছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমার কাছে এখানে যে রিপোর্ট আছে তাতে দেখছি যে, ২৩টি ঘটনা ঘটেছে। নির্বাচনের দিন ২০টি ঘটনা কলকাতার বাইরে ঘটেছে এবং ৩ (তিন)'টি ঘটনা কলকাতায় ঘটেছে। কলকাতার বাইরে পুরুলিয়া এবং আসানসোলে দুটি বাড়িতে আগুন ধরিয়ে দেওয়া হয়, ফলে বাড়ি দুটি ক্ষতিগ্রস্ত হয়। কলকাতায় যে তিনটি ঘটনা ঘটেছে তাতে ৯ জনকে গ্রেপ্তার করা হয়েছে। তাদের মধ্যে একজন কংগ্রেসের, একজন সি.পি.আই (এম)-এর এবং বাকিরা অন্যান্য। কংগ্রেসের পক্ষের একজন মারা গেছেন এবং আরো একজন মারা গেছেন, কিন্তু তিনি কোন পক্ষের তা আমি বলতে পারব না। আর ৩৬ জন আহত হয়েছেন। তাদের মধ্যে ১১ জন কংগ্রেসের, ৪ জন বি.জে.পি-র, ৫ জন আর.এস.পি.-র, ২ জন সি.পি.আই (এম)-এর, একজন পুলিশ, দু'জন হোম গার্ড এবং আরো ১১ জন।

[ 1-20 — 1-30 P.M. ]

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** স্যার, আমার প্রশ্ন এর সঙ্গে রিলেটেড। নির্বাচন শান্তিপূর্ণভাবে

হয়েছে, কোথাও ছোটখাট ঘটনা ঘটেছে সেই সম্পর্কে মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় বললেন। এখন নির্বাচন হয়ে গেছে। আমি একটি গুরুত্বপূর্ণ বিষয় এখানে রাখছি।

**মিঃ স্পীকার ঃ** বিষয় রাখবেন না, প্রশ্ন জিজ্ঞাসা করুন।

**শ্রী রবীন্দ্রনাথ মন্ডল ঃ** আমি প্রশ্নই রাখছি, আপনি নোট করে নিতে বলুন। লোকসভার নির্বাচনের দিন ঘোষণা হওয়ার দুইদিন বাদে আমাদের দমদম কেন্দ্রে রাজারহাটে আমাদের একজন যুব নেতা শ্রী সমর দে কে পঞ্চায়েত অফিস থেকে তুলে নিয়ে গিয়ে দিনের বেলায় নৃশংসভাবে ইট মেরে মেরে খুন করেছে ১০।১২ জন কংগ্রেসী মিলে। এরা এখনোসব ধরা পড়েনি। এই ব্যাপারটা আপনি অনুগ্রহ করে নোট করে রাখুন, যদি খোঁজ-খবর করেন তাহলে খুশী হব।

**মিঃ স্পীকার ঃ** এটা কি প্রশ্ন হল? ছেড়ে দিন।

**শ্রী অমর ব্যানার্জী ঃ** লোকসভার নির্বাচন হয়ে যাবার পর বিভিন্ন জায়গায় বিভিন্ন রকম ঘটনা ঘটছে। আমার উলুবেড়িয়াতে নির্বাচনের ৫।৬ দিন বাদে একজন কংগ্রেস কর্মীকে তলোয়ার দিয়ে কুপিয়ে কুপিয়ে হত্যা করা হয়েছে। হত্যার আসামীরা এখনও পর্যন্ত ধরা পড়েনি। এই ব্যাপারে কোন ব্যবস্থা অবলম্বন করা হচ্ছে কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** প্রশ্ন করলে তো জবাব দেব। আপনি বলছেন নির্বাচনের পরে কি হয়েছে আর এখানে প্রশ্ন ছিল সেদিন কি হয়েছে।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় অনুগ্রহ করে জানাবেন কি, কংগ্রেসীরা নির্বাচনে রিগিং হয়েছে বলছেন। এই কথা বিধানসভার ভিতরেও বলছেন এবং বাইরেও বলছেন। কিন্তু নির্বাচনের দিন কোনরকম হাঙ্গামার প্রশ্নে কোন অভিযোগ লিখিতভাবে দায়ের করেছিলেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** না, কোন অভিযোগ ছিল না এবং পোলিংও বন্ধ হয়নি। নির্বাচনের পরে হয়তো কিছু ঘটনা ঘটেছিল। নির্বাচনের সময় পুরুলিয়ার একটা জায়গাতে কিছুক্ষণের জন্য ভোট বন্ধ হয়েছিল ঐ ব্যালট পেপার নিয়ে গোলমাল হয়েছিল বলে, কিন্তু আবার সেখানে সময় মত নির্বাচন হয়ে যায়। আমাদের কাছে কোন রিপোর্ট নেই। এছাড়া আমি সিইওর ইত্যাদির কাছ থেকে খবর নিয়ে জেনেছি, তাঁদের কাছেও কোন লিখিত অভিযোগ করা হয়নি। আর আপনি যেটা বললেন সেটা ঠিক নয়, ওঁরা এখন রিগিং কথাটা বলে না, বৈজ্ঞানিক রিগিং বলেন।

**শ্রী সুদীপ বন্দোপাধ্যায় ঃ** মাননীয় মন্ত্রীমহাশয় কি জানাবেন, লোকসভা নির্বাচনের দিন দক্ষিণ কলকাতা লোকসভা কেন্দ্রের চৌরঙ্গী বিধানসভা কেন্দ্রে একজন সি.পি.এম, ঐ এলাকার ক্যাডার, তার দৌরাত্মে বহু ভোটার ভোট দিতে পারেননি। মুখ্যমন্ত্রী এই খবর পাওয়ার পর নিজেই বলেছিলেন তাকে গ্রেপ্তার করা হোক। আমার প্রশ্ন এখন পর্যন্ত সে কি গ্রেপ্তার হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** হ্যাঁ, কলকাতার একটি জায়গার মাল্টিস্টোরেড বিলডিং থেকে আমার কাছে সেদিন বোধ হয় ৩ জন রাইটার্স বিলডিংস-এ ফোন করে বলেন আমাদের বাধা দেবার

চেষ্টা হচ্ছে, আমরা ভোট দিতে যাব কি করে। ঐ রাস্তায় চেয়ার নিয়ে বসেছিল। ওরা বলছে সি.পি.এমের পক্ষের লোক। যাইহোক, এইসব বে-আইনী, রাস্তা দখল করে বসা, তাই তাকে সরিয়ে দেওয়া হয় যখন ৩ জনের কাছ থেকে খবর আসে যে সি.পি.এমের লোক এইসব করছে। আমি বলেছিলাম এরকম করলে নির্বাচন করা যাবে না। ওকে যেখানে পারেন গ্রেপ্তার করুন। পুলিশ আধঘন্টা পরে খবর দেন যে খুঁজে পাওয়া যাচ্ছে না। পরে শুনলাম যে তাকে পার্টি থেকে তুলে নিয়ে যাওয়া হয়।

**শ্রী মহম্মদ সেলিম ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানালেন যে, ২৩টি হামলার ঘটনা হয়েছে। তার মধ্যে কংগ্রেসের হামলা কতগুলি জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** অত ডিটেলস খবর আমার কাছে নেই, তবে তার মধ্যে কংগ্রেস এবং অন্যান্য পক্ষও আছে।

**শ্রী সৌগত রায় ঃ** স্যার, মাননীয় মুখ্যমন্ত্রীর রিপোর্টের সঙ্গে আমাদের কথা মিলবে না। উনি ২৩টি ঘটনার কথা বললেন, আমাদের মতে ২৩ হাজার ঘটনা হয়েছে, আমি সে বিতর্কের মধ্যে যেতে চাইছি না ...

**মিঃ স্পীকার ঃ** আপনি স্পেশিফিক কোশ্চেন করুন।

**শ্রী সৌগত রায় ঃ** স্পেশিফিক একটি ঘটনার কথাই বলছি। হাওড়ার সালকিয়ায় নির্বাচনের দিন ওখানকার প্রার্থী শ্রী প্রিয়রঞ্জন দাশমুন্সীর পায়ের কাছে দুটি বোমা ফাটে, সেই ব্যাপারে কজনকে গ্রেপ্তার করা হয়েছে?

**শ্রী জ্যোতি বসু ঃ** সম্পূর্ণ অসত্য কথা।

**মুর্শিদাবাদ জেলার রাস্তা প্রশস্তকরণের পরিকল্পনা**

***২৬। (অনুমোদিত প্রশ্ন নং *৬৮।) শ্রী মোজাম্মেল হক ঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার—

(১) বহরমপুর (ভাকুড়ী) থেকে রাধানগর ঘাট (ভায়া হরিহরপাড়া) ও

(২) বহরমপুর (বেলডাঙ্গা) থেকে রাধানগরঘাট (ভায়া আমতলা) পাকা রাস্তা দুটি প্রশস্ত করার কোন পরিকল্পনা সরকার গ্রহণ করেছেন কিনা; এবং

(খ) "ক" প্রশ্নের উত্তর "হ্যাঁ" হলে, কতদিনের মধ্যে তা কার্যকরী হবে বলে আশা করা যায়?

**শ্রী জ্যোতি বসু ঃ**

(ক) না।

(খ) প্রশ্ন ওঠে না।

**শ্রী মোজাম্মেল হক ঃ** মাননীয় মুখ্যমন্ত্রী মহাশয় জানাবেন কি—ষ্টেট হাইওয়ে পি.

ডবলিউ.ডি.'র যে সমস্ত পাকা রাস্তা আছে সেই সমস্ত পাকা রাস্তাগুলির চওড়া বৃদ্ধিকরণ সরকার কোন নীতির ভিত্তিতে করে থাকেন?

**শ্রী জ্যোতি বসু ঃ** আমাদের কাছে প্রথমে জেলা থেকে রিপোর্ট আসে, এইরকম কতকগুলি জায়গায় কি দরকার এবং আমাদের জেলা সভাধিপতি মিটিং করার পরে আমাদের কাছে পাঠিয়ে দেন। এর মধ্যে মেরামতের প্রশ্ন আছে, চওড়া বৃদ্ধিকরণের ব্যাপার আছে, সবগুলিই অগ্রাধিকারের ভিত্তিতে করা হয়।

**শ্রী মোজাম্মেল হক ঃ** আমাদের রাজ্যের বিভিন্ন জায়গাতে যে সমস্ত মফস্বল এলাকাতে পাকা রাস্তা আছে, সেই সমস্ত রাস্তা সংলগ্ন জমির মালিকরা রাস্তাগুলিকে কেটে সংকীর্ণ করে তুলেছেন, পাশাপাশি যেখানে জনবসতি আছে সেখানে বিভিন্ন মানুষ ঘর তুলে রাস্তা প্রায় অবরুদ্ধ করে দিচ্ছে এবং প্রায়ই দেখা যাচ্ছে যে এ্যাকসিডেন্ট হচ্ছে। এ ব্যাপারে কোন ব্যবস্থা গ্রহণ করা হয়েছে কিনা জানাবেন কি?

**শ্রী জ্যোতি বসু ঃ** এ প্রশ্নটা তো সাধারণ ভাবে করলেন। অনেক জায়গাতেই এইরকম ঘর তোলা হচ্ছে। আপনার এলাকায় হলে নির্দিষ্টভাবে বলবেন, আমি ব্যবস্থা নেব।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** আমি (২) নং প্রশ্নটি দেখে বলছি যে, বহরমপুর বেলডাঙ্গা থেকে রাধানগরঘাট ভায়া আমতলা রাস্তাটির ছয় কিলোমিটার তৈরী হবার পর সেই রাস্তা চওড়া করবার কাজ বন্ধ হয়ে গেছে। কেন বন্ধ হল সেটাই আমার অতিরিক্ত প্রশ্ন।

**শ্রী জ্যোতি বসু ঃ** বলতে পারবো না।

**শ্রী নুরুল ইসলাম চৌধুরী ঃ** আমার অতিরিক্ত প্রশ্ন হল, ১৯৮০।৮১ সালে যেসব মার্কেটিং লিঙ্ক রোড আপনারা তৈরী করেছিলেন সেই রাস্তাগুলি এখন মেরামত হচ্ছে, কি হচ্ছে না?

**শ্রী জ্যোতি বসু ঃ** সেটা আমি বলবো কি করে? আপনি যদি প্রশ্ন করতেন তাহলে খোঁজ করে বলতে পারতাম যে, কোনগুলি মেরামত হচ্ছে বা কোনটা হচ্ছে না।

## Unstarred Questions
## (to which replies were laid on the Table)

### স্বাক্ষরতা প্রসারের বিষয়টিকে প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা বিভাগের অন্তর্ভুক্তিকরণ

১। (অনুমোদিত প্রশ্ন নং ১৪।) **শ্রী অমিয় পাত্র ঃ** শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) স্বাক্ষরতা প্রসারের বিষয়টিকে প্রাথমিক ও মাধ্যমিক বিভাগের অন্তর্ভুক্ত করার কোন পরিকল্পনা সরকারের বিবেচনাধীন কিনা; এবং

(খ) 'ক' প্রশ্নের উত্তর 'হ্যাঁ' হইলে, উহা কবে নাগাত কার্যকরী হইবে বলিয়া আশা করা যায়?

**শিক্ষা (প্রাথমিক ও মাধ্যমিক) বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় ঃ** (ক) স্বাক্ষরতা প্রসারের

বিষয়টি নব সৃষ্ট জনশিক্ষা প্রসার বিভাগের এক্তিয়ারভুক্ত। ফলে, প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষা বিভাগের অন্তর্ভুক্ত করার কোন প্রশ্নই ওঠে না। তবে স্বাক্ষরতা প্রসারের কর্মসূচীকে যথোচিতভাবে বূপায়িত করার উদ্দেশ্যে নবম শ্রেণীতে পৃথক সমাজসেবামূলক কাজের বিষয়ের পরিবর্তে স্বাক্ষরতা প্রসার অভিযানে শিক্ষার্থীদের অংশ গ্রহণ আবশ্যিক করা হয়েছে। শিক্ষকদেরও এই কাজের সাথে যুক্ত করার ব্যবস্থা হয়েছে।

(খ) শেষোক্ত কর্মসূচী আগামী শিক্ষাবর্ষ তথা ১৯৯০-৯১ হতে কার্যকরী করার জন্য আদেশজারী করা হয়েছে।

**মুর্শিদাবাদ জেলার জঙ্গিপুরে ভাগীরথী নদীর উপর সেতু নির্মাণের পরিকল্পনা**

২। (অনুমোদিত প্রশ্ন নং ২৬।) **শ্রী তোয়াব আলি ঃ** পূর্ত বিভাগের মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি—

(ক) মুর্শিদাবাদ জেলার জঙ্গিপুরে ভাগীরথী নদীর উপর সেতু নির্মাণের কোন পরিকল্পনা সরকারের আছে কি; এবং

(খ) থাকিলে, ৩১-১২-১৯৮৯ তারিখ পর্যন্ত উক্ত পরিকল্পনাটির অগ্রগতি কিবূপ?

**পূর্ত বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় ঃ** (ক) ও (খ) জঙ্গিপুরে ভাগীরথী নদীর উপর সেতু নির্মাণের সম্ভাব্যতা সরকার খতিয়ে দেখছেন।

**সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় স্টেট প্ল্যানের হিসাব**

৩। (অনুমোদিত প্রশ্ন নং ৩৯।) **শ্রী হিমাংশু কুণ্ডর ঃ** অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় অনুগ্রহপূর্বক জানাইবেন কি, সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় স্টেট প্ল্যানে—

(১) মোট কত টাকা ধরা হইয়াছিল, ও

(২) উক্ত টাকার মধ্যে প্ল্যান এবং নন প্ল্যানে টাকার পরিমাণ কত?

**অর্থ বিভাগের ভারপ্রাপ্ত মন্ত্রিমহাশয় ঃ** সপ্তম পঞ্চবার্ষিকী পরিকল্পনায় স্টেট প্ল্যানের হিসাব নীচে দেখানো হ'ল—

(১) কোটি টাকার হিসাবে

| | যোজনা পর্ষদ অনুমোদিত যোজনা পরিমাণ | ব্যয় পরিমাণ |
|---|---|---|
| ১৯৮৫-৮৬ | ৬৭৫.০০ | ৬৩৯.২৩ (প্রকৃত) |
| ১৯৮৬-৮৭ | ৭৮৬.০০ | ৭০৫.১১ (প্রকৃত) |
| ১৯৮৭-৮৮ | ৮৭১.২৫ | ৮০৭.৩২ (প্রকৃত) |
| ১৯৮৮-৮৯ | ৯৫১.০০ | ৯৭৮.৬৩ (প্রভিসন্যাল প্রকৃত) |
| ১৯৮৯-৯০ | ১১১৫.০০ | ১১১৫.০০ (বাজেট) |
| মোট ঃ | ৪৩৯৮.২৫ | ৪২৪৫.৩৩ |

(২) উক্ত টাকার মধ্যে সবটুকুই পরিকল্পনাখাতে ব্যয়।

[ 25th January, 1990 ]

[ 1-30 — 1-40 P.M. ]

**Mr. Speaker :** Today I have received two notices of Adjournment Motion. The first is from Shri Sudip Bandyopadhyay on the subject of alleged distress of the retired primary and secondary school teachers to get pension and the second is from Shri Saugata Roy on the subject of recent road accidents in the State.

The subject matters of both the motions do not call for adjournment of business of the House.

I therefore withhold my consent to both the motions.

One Member of the party may however, read out the text of his motion as amended.

**শ্রী সুদীপ বন্দোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জনসাধারণের পক্ষে গুরুত্বপূর্ণ, জরুরী এবং সাম্প্রতিক একটি নির্দিষ্ট বিষয়ে আলোচনার জন্য এই সভা আপাতত তার কাজ মুলতুবি রাখছেন।

বিষয়টি হল—মাধ্যমিক এবং প্রাথমিক শিক্ষকরা অবসর গ্রহণের ছয়-সাত বছর পরেও তাঁদের পেনসনের কোন খবর পাচ্ছেন না। সল্টলেকের পূর্ত-ভবনে জেলাগুলি থেকে প্রতিদিন ফাইল এসে ফাইলের পাহাড় তৈরী হচ্ছে। বহু শিক্ষক পেনসন না পেয়েই ইহলোক ত্যাগ করছেন। এই ব্যাপারে সরকার যথাযথ নজর দেবেন এই আবেদন রাখছি।

**Mr. Speaker :** I have received one notice of Calling Attention on the subject of alleged death of one person and injury to several persons due to police firing at Bethuadahuri, Nadia on 24.1.1990 from Dr. Manas Bhunia.

I have selected the notice of Dr. Bhunia.

The Minister-in-charge may please make a statement today, if possible.

**Shri Abdul Quiyom Molla :** Sir, I will send it later on.

**Mr. Speaker :** Now, the Minister-in-charge of Education (Higher) Department will make a statement on the subject of alleged undemocratic activities of the Administrator of Asansol Girls' College.

(Attention called by Shri Suhrid Basu Mallick on the 19th January, 1990.)

**Shri Jyoti Basu :** In reply to the Calling Attention notice given by Shri Suhrid Basu Mallick, M.L.A. regarding the affairs of Asansol Girls' College, I am furnishing the following statements.

Since the appointment of the Administrator in the Asansol Girls'

College by the Burdwan University reports have been received from the Principal of the College that she has been deprived of her powers. She is not allowed to conduct the examinations, to run day-to-day administration, to admit the students or to check up the attendance registers etc..

The appointment of the Administrator in a College is absolutely within the jurisdiction of the University concerned. The Principal is reported to have informed the state of affairs of the College to the University and the Higher Secondary Council.

After some initial misunderstanding the salary of the Principal is being deposited to her S.B.I. Savings Account.

Unfortunately the situation in the Asansol Girls' College is not that congenial now. Government proposes to have a thorough enquiry into the matter along with the officials of the Burdwan University.

**Mr. Speaker :** Now, the Minister-in-charge of the Scheduled Castes and Tribes Welfare Department will make a statement on the subject of alleged declaration of six unpopulated mauzas of Jalpaiguri district as I.T.D.P. area.

**Shri Dinesh Chandra Dakua :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, জলপাইগুড়ি জেলাতে যে ৬টি মৌজার কথা বলা হয়েছে সেই ৬টি মৌজার মধ্যে ৫টি মৌজা ১৯৭১ সাল থেকেই তালিকাভুক্ত আছে। আর একটি মৌজা-উত্তর কালচিনির সাতালী মৌজাটি নতুনভাবে ঢোকান হয়েছে। এই মৌজাটিতে জনবসতি আছে, সেটি জনবিহীন নয়। যে সমস্ত মৌজা আগে থেকে ঢোকান আছে তার মধ্যে ২৩ নং জে. এন. ডায়ানা ফরেষ্ট—এই মৌজাটি বর্তমানে জনবিহীন বলে জানা যাচ্ছে। কিন্তু ১৯৭৪ সালে তদানিন্তন সরকার যখন এটাকে ঢুকিয়েছিলেন তখন এতে জনবসতি ছিল বলে রেকর্ড ছিল। এই মৌজাটিকে নতুন করে বাদ দেবার প্রশ্ন ওঠে না। ৬টি মৌজার মধ্যে একটি মাত্র মৌজাই ঢুকেছে এবং সেটি জনবিহীন নয়।

## Presentation of Fourth, Fifth and Sixth Reports of the Committee of Privileges, 1989-90.

**The Chairman (Shri Anil Mukherjee) :** Mr. Speaker, Sir, I beg to present Fourth, Fifth and Sixth Reports of the Committee of Privileges, 1989-90.

**Mr. Speaker :** Before I take up the Mention Cases I would like to inform all the Members that on 5th and 6th of February, we are celebrating the Golden Jubilee of this Assembly. We have invited the Presiding Officers of the State Assemblies and Legislative Councils of different States. We expect participation of several Presiding Officers.

I would request all Members of this House to participate in the

programme on 5th morning at 10 o'clock. The programme will be inaugurated by the Chief Minister, and the Speaker of the Lok Sabha will also be coming. There are various programmes-symposia etc. and also we are trying to hold exhibitations later on. I would expect participation of all the Members to make this programme a success as it is the programme of this Assembly.

## Mention Cases

**শ্রী সুপ্রিয় বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে জন স্বাস্থ্যের ব্যাপারে এবং ম্যালেরিয়া ইর‍্যাডিকেসান নিয়ে এই হাউসের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন কিছুদিন আগে আমরা ইর‍্যাডিকেসান অফ্ ম্যালেরিয়া এই কথাটা ওর্য়াল্ড হেলথ অরগানাইজেসানের কাছে শুনেছি। এটা সকলেই জানেন যে ম্যালেরিয়া হওয়ার প্রথম মাধ্যম হচ্ছে মশা। আমরা টি.ভি-তে দেখি যে মশারি খাটিয়ে মশা থেকে বাঁচার জন্য এডভার্টাইসমেন্ট দিচ্ছে। কিন্তু অত্যন্ত দুর্ভাগ্যের বিষয় হাওড়াকে করপোরেশান করা হয়েছে, সংশ্লিষ্ট বালি মিউনিসিপ্যালিটি এলাকাতে দিনে এবং সন্ধ্যায় কেউ মশারি ছাড়া বসতে পারছেন না। সেখানে ব্যাপক মশার উপদ্রপ শুরু হয়েছে। তার ফলে আমরা দেখতে পাচ্ছি হাওড়া শহরে ম্যালেরিয়ার প্রভাব বেড়েছে এবং ফাইলেরিয়াও হচ্ছে। মাননীয় অধ্যক্ষ মহাশয়, কলিকাতা করপোরেশান মাঝে মাঝে ফোমের মতো কিছু ধোঁয়া ব্যবহার করে মশা মারার ব্যবস্থা করছে। কলিকাতা করপোরেশানের মতো হাওড়া করপোরেশান এবং বালি মিউনিসিপ্যালিটির সংশ্লিষ্ট এলাকায় মশা মারার কোন উদ্যোগ নেই। এই ব্যাপারে করপোরেশান কোন উদ্যোগ নিচ্ছে না। মশা মারার কোন ঔষধ ব্যবহার করা হচ্ছে না এবং সাথে সাথে কলিকাতা করপোরেশানের মতো হাওড়া করপোরেশানে ওই জিনিস ব্যবহার করা হচ্ছে না। ইমিডিয়েটলী হাওড়া করপোরেশানে যদি মশা মারার ব্যবস্থা না হয় তাহলে হাওড়ায় ব্যপক ম্যালেরিয়া দেখা দেবে এবং সেটা মহামারি আকারে দেখা দেবে।

[ 1-40—1-50 P.M. ]

**শ্রী শক্তি বল ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে আমি মাননীয় পূর্ত্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে জনস্বার্থ বিজড়িত একটি বিষয় আপনার এবং এই সভার সামনে তুলে ধরতে চাই। আমার বিধানসভা কেন্দ্র নন্দীগ্রামে স্বাধীনতার পর থেকে জেলার সঙ্গে বা অন্য জায়গার সঙ্গে কোন যোগাযোগের রাস্তা নেই। সম্প্রতি একটি রাস্তা যা তৈরী হচ্ছে তা কবে শেষ হবে তার ঠিক নেই। স্বাধীনতার পরে নন্দীগ্রাম মালদহ রাস্তা, খেজুরীর সঙ্গে যার সংযোগ আছে, সেটি পূর্ত্ত বিভাগ নির্মাণ করেছিলেন। পূর্ত্ত বিভাগ থেকে সেখানে অল্পস্বল্প কাজ হয়। গত বিধানসভায় আমার লিখিত প্রশ্নের জবাবে পূর্ত্তমন্ত্রী ঘোষণা করেছিলেন যে ১৯৮৯ সালের মধ্যে এই রাস্তার কাজ শেষ করা হবে। অদ্যাবধি অল্পস্বল্প কিছু কাজ করে রাস্তার কাজ বন্ধ

হয়ে আছে। রাস্তাটি উক্ত এলাকার মানুষের দীর্ঘদিনের প্রত্যাশিত একটি রাস্তা। আমি আপনার মাধ্যমে পূর্তমন্ত্রীর কাছে আবেদন করতে চাই যে, মন্ত্রী বদল হয়ে গেছেন কিন্তু সেই দপ্তর এখনও আছে। মাননীয় মন্ত্রী মহাশয় বিধানসভাতে যে প্রতিশ্রুতি দিয়েছিলেন আশাকরি, সেটি কার্যকরী করে উক্ত এলাকার মানুষের দীর্ঘদিনের আশা প্রত্যাশা পূরিত হবে। মাননীয় মন্ত্রীর কাছে আমি আবেদন করছি তিনি যেন সেই আশা পূরণের ব্যবস্থা করেন।

**Shri Khudiram Pahan :** माननीय अध्यक्ष महोदय, ऊत्तर वंगाल के जलपाईगुड़ी जिले के अन्दर १२ माध्यमिक स्कुल और एक हायर सेकेण्डरी स्कूल है। वँहा केन्द्रीय विद्यालय भी है। किन्तु स्कुल की वाद कि जो लड़के हिन्दी मिडियम माध्यमिक ओर हायर सेकेण्डरी पास करते हे, .उनको कालेज की शिंक्षा लेने के लिए पश्चिम वंगाल से वाहर अन्य प्रान्त में जाना पड़ता हे। लगभरा चारवर्ष तक 'वाहर रहकर आते है। परिणाम यह होता है कि उनके विचारधारा में परिवर्तन आ जाता है। माननीय उच्च शिक्षा मंन्त्री महोदय वीरपाड़ा जएथे कालेज के उद्घाटन के लिए। उस समय उन्होंने वहँ के नागरिको और अभिभावकों के आश्वासन दिया था कि यह कालेज हिन्दी माध्यम कालेज होगा। इस कालेज में हिन्दी माध्यम से पड़ाई होगी। किन्तु वड़े आश्चर्यकी वात है कि आज तक इस ओर कोई भी कदम नही उठाया गया। उत्तर वंगाल विश्वविद्यालय में हिन्दी विभाग न होने के कारण पूरे उत्तर वंगाल के छाय-छाया ओं को अनेक कठिनाइयों का मामना करना पड़ता है। इसलिए अध्यक्ष महोदय, मैं उच्च शिक्षा मंन्त्री महोदय से अनुरोध करता हूँ कि उत्तर वंगाल विश्वविद्यालय में जल्द से जल्द हिन्दी विभाग खोलाने की व्यवस्था करें ताकि उत्तर वंगाल के छाना-मलाओं को अध्ययन के लिए वाहर न जाना पड़े। इससे पश्चिम वंगाल काभी उत्थान होगा।

**শ্রী মোজাম্মেল হক :** মাননীয় স্পিকার স্যার, আমি মাননীয় সেচ এবং জলপথ মন্ত্রীর নিকট আপনার মাধ্যমে একটি বিষয়ে দৃষ্টি আকর্ষণ করতে চাই। বিষয়টি হচ্ছে এই যে, ভৈরব নদীর পার্শ্ববর্তী যে সমস্ত আর.এল.আই. আছে, গত বছরে আমরা লক্ষ্য করেছি যে বেশ কিছু আর.এল.আই. সেচের কাজে জল দিতে পারেনি এবারেও অবস্থা আরও খারাপের দিকে। এর মূল কারণ হিসাবে আমরা যা দেখছি তা হচ্ছে, অতীতে ভৈরব নদীতে যে জল থাকতো এখন আর সেই পরিমাণ জল থাকছে না। কারণ নদীর উৎসমুখ বন্ধ হয়ে গেছে। পদ্মানদীতে পলি পড়ে মজে গেছে। এরফলে বর্ষার জল পড়তে না পড়তেই প্রতি বছরই বন্যা দেখা দিচ্ছে। এমতাবস্থায় আমার প্রস্তাব হলো, সেচ এবং জলপথ বিভাগের যে সমস্ত গবেষকরা আছেন, তাঁদের ওখানে পাঠিয়ে একটা প্রকল্প তৈরী করার ব্যবস্থা করা হোক। আগামী দিনে মুর্শীদাবাদ এবং নদীয়া জেলার কৃষকদের বাঁচাবার স্বার্থে একটা পরিকল্পনা গ্রহণের জন্য আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রী এবং জলপথ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

[ 25th January, 1990 ]

**শ্রী সুহৃদ বসু মল্লিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় বিদ্যুৎমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, হীরাপুর বিধানসভা কেন্দ্রে আসানসোল পি এস এর অন্তর্ভুক্ত, এখানে বহু মৌজায় গ্রামীণ বৈদ্যুতিকরণ হয়নি। আমি বিধানসভার সদস্য হবার পর থেকেই বহুবার বিদ্যুৎ দপ্তরকে বলেছি। কিন্তু দুঃখের বিষয় যে, এখনো পর্যন্ত গ্রামীণ বৈদ্যুতিকরণ সেখানে হয়নি। সবথেকে দুঃখের কথা সচী, পলাশডিহা, গোবিন্দপুর, সরাকডি পরিহা প্রভৃতি মৌজা গ্রামীণ বৈদ্যুতিকরণের কর্মসূচীর অন্তর্ভুক্ত করা হয়েছে এবং ১৯৯০ সালের মার্চ মাসের মধ্যে কাজ শেষ করার কথা। কিন্তু এখনো পর্যন্ত কোন অর্ডার বের হয়নি এবং কাজও শুরু হয়নি। যে সমস্ত এলাকায় এবং মৌজায় গ্রামীণ বৈদ্যুতিকরণ করার কথা অবিলম্বে তা শুরু করা হোক।

**শ্রী শীশ মহম্মদ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমার এলাকার একটি জনস্বার্থ জড়িত রাস্তার কথা আপনার মাধ্যমে আমি পূর্তমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। এই রাস্তাটি তৈরী করার জন্য ১৯৭৩ সালে কংগ্রেস পিরিয়ডে এখানে স্যাংসান করা হয়েছিল। বিগত কয়েক বৎসরের মধ্যে মাত্র ৪ কিলোমিটার রাস্তা তৈরী হয়েছে। কানপুরে বহুতলী রাস্তাটি সম্বন্ধে আমি প্রত্যেক বছর বহুবার বলেছি, কিন্তু আজ অবধি কোন সুরাহা হয়নি। অথচ ওই রাস্তার উপর দিয়েই এগ্রিকালচারাল এরিয়া যেতে হয় এবং জনসাধারণের সদর শহর পড়ে। তাছাড়া কোন অসুস্থ লোককে হাসপাতালে আনার কোন ব্যবস্থা নেই। ব্যবসা-বাণিজ্যের অসুবিধা হচ্ছে। আমি বহুবার এই বিষয়ে বলেছি। মাননীয় মুখ্যমন্ত্রীও বলেছেন যে ওখানে একটা ব্রীজ হয়েছে। কিন্তু মাননীয় অধ্যক্ষ মহাশয়, ওখানে কোন ব্রীজ তৈরী হয়নি, একটি ৪ হাতের সমান কালভার্ট তৈরী হয়েছে। সেখানের অফিসাররা তাঁকে ভুল বুঝিয়ে বলেছেন। কাজেই এতকাল ধরে যে অচলাবস্থা ছিল এই নতুন দপ্তর মাননীয় মুখ্যমন্ত্রী নেবার ফলে একটা নব জাগরণের সৃষ্টি হবে এবং মধ্যযুগীয় সংস্কারের অবসান হবে। এই কথা বলে ওই রাস্তাটি যাতে তৈরী হয় এই আবেদন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী অমর ব্যানার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে পশ্চিমবঙ্গের স্বাস্থ্যমন্ত্রী এবং আইন মন্ত্রীর দৃষ্টি একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আকর্ষণ করছি। হাওড়া জেলার শ্যামপুর থানায় কমলাপুর স্বাস্থ্যকেন্দ্রে একজন আপার ডিভিশান ক্লার্ককে ২ বছর ধরে কাজে যোগ দিতে দেওয়া হচ্ছে না। তিনি বহু জায়গায় আবেদন-নিবেদন করেছেন, সি.এম.ও.এইচ, হেলথ ডিরেকটর থেকে শুরু মন্ত্রী, আইনমন্ত্রী পর্যন্ত গেছে। সব জায়গায় নিষ্ফল হয়ে যাবার পরে আমাদের দেশের পশ্চিমবঙ্গ বিচারালয়ে আবেদন করেছিলেন। সর্বোচ্চ বিচারালয় তার রায়ও বার করে দিয়েছে এবং তাতে লিখেছে ৭ দিনের মধ্যে ওকে কাজে যোগদান করতে দিতে হবে এবং ১৯৮৮ সাল থেকে ১৯৯০ সালের জানুয়ারী পর্যন্ত সমস্ত বেতন, বকেয়া টাকা দিতে হবে। হাইকোর্টের জাসটিসের রায়কে কিন্তু হাওড়ার সিএমওএইচ এবং হেলথ ডিরেক্টর মানতে রাজি হচ্ছেন না। তারা ওই ক্লার্ককে কাজে যোগ দিতে দিচ্ছেন না। একজন সরকারী কর্মচারী একেবারে স্টারভেশান কন্ডিশানে রয়েছেন। আমি আইনমন্ত্রীকে অনুরোধ করছি আপনার মাধ্যমে বিষয়টি দেখবার জন্যে।

**শ্রী পরেশনাথ দাস ঃ** মাননীয় স্পীকার মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার সাগরদীঘি কনস্টিটিউয়েন্সিতে একটি রুর‍্যাল হসপিটাল

স্যাংসান হয়েছে। তার বিল্ডিং এবং স্টাফেদের থাকার জন্যে কোয়ার্টার তৈরীর আনুষ্ঠানিক কাজ শেষ হয়েছে। এই হওয়া সত্ত্বেও এখনো পর্যন্ত চালু হচ্ছে না। প্রায় ১ লক্ষ ৬ হাজার মানুষ সেখানে বাস করে এবং তাদের চিকিৎসার জন্য রঘুনাথগঞ্জ হাসপাতালে যেতে হয়। সাগরদীঘি পি এইচ সিতে একটা এ্যাম্বুলেন্স ছিল, সেটা কিছুদিন হল আর নেই। মাননীয় স্বাস্থ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি যাতে অবিলম্বে পি এইচ সিতে এ্যাম্বুলেন্স পাঠান হয়। এবং রুর‍্যাল হসপিটাল চালু করার ব্যবস্থা করা হয়।

[ 1-50—2-00 P.M. ]

**শ্রী মানিক উপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার অনুমতি নিয়ে আমি হাউসের মন্ত্রী মহোদয়দের দৃষ্টি আকর্ষণ করতে চাই। আমরা রাণীগঞ্জ কোল ফিল্ড কোলিয়ারী এরিয়ার মানুষ, ঐ রাণীগঞ্জ কোলিয়ারী এরিয়ায় যে সমস্ত ধস নেমেছে তার ফলে গ্রামের জমিজমা ও ঘরবাড়ীর যথেষ্ট ক্ষতি হয়েছে। যে সমস্ত জায়গাগুলি ই.সি.এল. পারচেজ করেছে এগেনস্ট প্রভিশান তার ফলে যে সার্ভিস দেওয়ার কথা সেটা তারা দিচ্ছে না। এর ফলে যে সমস্ত জমিজমা ক্ষুদ্র চাষীদের কাছে আছে, সেখানে তারা জলের অভাবে চাষ করতে পারছে না। কুয়োতেও জল থাকছে না। এই জল না থাকার ফলে তারা চাষ করতে পারছে না। সেইজন্য স্যার, আমি আপনাকে অনুরোধ করবো আপনি যদি সেই জায়গায় যান তাহলে দেখতে পাবেন কি অবস্থা রয়েছে, তার জন্য প্রয়োজনে ই.সি.এল-র ওয়েলফেয়ার ফান্ডস যেগুলি আছে সেটাকে কাজে লাগানো যেতে পারে, এবং এতে সেচ ব্যবস্থার উন্নতি ঘটতে পারে। এই সরকার এখান থেকে যে সেস আদায় করছে সেটা হচ্ছে মাসিক ৫০০ কোটী টাকা, তার মধ্যে আমার কন্সটিটিউয়েন্সি থেকে ৩ কোটি ৩৭ লক্ষ ৫৭ হাজার টাকা নিচ্ছে। আমার কন্সটিটিউয়েন্সি দিয়ে যে অজয় নদী চলে গিয়েছে সেখানে যদি স্মল রিভার লিফট-র ব্যবস্থা করা যায় তার জন্য আমি অনুরোধ রাখছি এবং ঐ এলাকায় ধসের ফলে মানুষের ঘরবাড়ির যে অবস্থা হয়েছে সেদিকে নজর দিন।

**শ্রী সালিব টোপ্পো ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটা জরুরী বিষয়ের উপর এই হাউসের দৃষ্টি আকর্ষণ করতে চাই। গোটা পশ্চিমবঙ্গে বেকার সমস্যা যেভাবে বেড়ে চলেছে এখুনি এই সমস্যার সমাধানের জন্য সরকারের তরফ থেকে সেল্ফ-এমপ্লয়মেন্ট স্কিমে বিভিন্ন ধরনের লোন দেওয়া হচ্ছে। কিন্তু এই লোনের সুদের হার অনেক বেশী। যারা এই লোন নিচ্ছে তারা সেই টাকা ঠিক সময়ে ফেরৎ দিতে পারছে না। যারা লোন নিচ্ছে তারা সকলেই অনভিজ্ঞ তারা কোন কাজ করতে পারেনা। বিভিন্ন স্কীমে সে ইনডাষ্ট্রিজ হোক, বিজনেসই হোক যারা লোন নিচ্ছে তারা এই ব্যাপারে কোন কাজ জানে না, তারা কম্পিটিশানের মার্কেটে টিকতে পারে না। দ্বিতীয় কথা হচ্ছে ঐ স্কিমে লোন নিতে গিয়ে বেকার ছেলেরা তারা তাদের এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের কার্ড জমা দিয়ে দিচ্ছে বন্ধক হিসাবে। তারা যতদিন না টাকা শোধ করতে পারবে না ততদিন চাকরি পাবে না, এটা কি করে সম্ভব—একটা বেকার ছেলের চাকরি পাওয়া দরকার, অথচ তার কার্ড বন্ধক হিসাবে রেখে দিচ্ছে। যে টাকা নিয়েছে সেই ব্যক্তি ঐ টাকা কোনদিন শোধ করতে পারবে কিনা সেটা বলা মুস্কিল। সরকারের উচিত এই টাকার সুদের হার কমানো, শোধ করার মেয়াদ বাড়ানো অথবা এটা মুকুব করা হোক। যাতে এই বেকার ছেলেরা তারা তাদের পায়ে দাঁড়াতে পারে। এই টাকা যেটা লোন

নিয়েছে সেটার সুদও মুকুব করতে হবে এবং সময়টাও বেশী দিতে হবে। এই বলে আমার বক্তব্য এখানেই শেষ করছি এবং এই বিষয়টা দেখার জন্য অনুরোধ করছি।

**ডাঃ মানস ভুঁইঞা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটা গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে মাননীয় মুখ্যমন্ত্রী, অর্থমন্ত্রী, কৃষিমন্ত্রী ও সমবায় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে পশ্চিমবঙ্গ সরকারের সমবায় দপ্তর, কৃষি দপ্তর এবং মুখ্যমন্ত্রীর সংবাদপত্রের আবেদনের মাধ্যমে গ্রামে গ্রামে কৃষি ঋণ আদায়ের জন্য মহড়া চলছে সরকারের পক্ষ থেকে। কেন্দ্রীয় সরকারের বর্তমানে যে গৃহীত নীতি ১০,০০০ টাকা পর্যন্ত কৃষি ঋণ মুকুব করা হবে সেই বিষয়ে কোনরকম পদক্ষেপ নেওয়া হচ্ছে না।

মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সমবায় মন্ত্রী, অর্থমন্ত্রী এবং মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। কৃষিঋণ আদায়ের নাম করে মুখ্যমন্ত্রীর আবেদনের ভিত্তিতে সমবায় দপ্তর থেকে এবং সরকারের পক্ষ থেকে প্রতিটি গ্রামে গ্রামে আজকে কৃষিঋণ ফেরৎ দেবার জন্য সরকারী প্রশাসন যন্ত্র কাজ শুরু করে দিয়েছেন। আমরা দেখেছি কেন্দ্রীয় সরকার ঘোষণা করেছেন যে ১০ হাজার টাকা অবধি কৃষিঋণ মুকুব করা হবে, এবং আজকে সংবাদপত্রে দেখলাম উপ-প্রধানমন্ত্রী পাটনা থেকে ঘোষণা করেছেন কৃষিঋণ মুকুব করা হবেই। তাই যদি হয় তাহলে পশ্চিমবঙ্গ সরকার কেন সমবায় দপ্তরের কৃষিঋণ, ব্যাংকের কৃষিঋণ, সরকারী কৃষিঋণ মুকুব করছেন না? উল্টে গ্রামে গ্রামে গিয়ে দমন পীড়ন শুরু করেছেন এবং সমবায় দপ্তর থেকে বেছে বেছে ঋণ গ্রহীতাদের নোটিশ জারি করে বলা হচ্ছে যে ঋণ ফেরৎ দিন। তাই আমি আপনার মাধ্যমে এই ১০ হাজার টাকা মুকুব করবার জন্য অনুরোধ করছি তা সে সমবায় দপ্তরের ঋণ হোক, ব্যাংকের ঋণ হোক বা সরকারী ঋণ হোক। এবং এই দমন পীড়ন বন্ধ করবার জন্য মাননীয় মুখ্যমন্ত্রীর কাছে আবেদন রাখছি।

**শ্রী স্বদেশ চাকী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে আমি শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বেকারদের নাম নথিভুক্ত করবার জন্য এবং তাঁরা যাতে চাকরি-বাকরির সুযোগ-সুবিধা পায় তার জন্য এম্পলয়মেন্ট এক্সচেঞ্জ করেছেন। কিন্তু আমি ১৯৮৭ সন থেকে রায়গঞ্জ এম্পলয়মেন্ট এক্সচেঞ্জের উপদেষ্টা বোর্ডের সদস্য নির্বাচিত হয়েছি। দুর্ভাগ্য, এই এমপ্লয়মেন্ট এক্সচেঞ্জের অফিসার মিটিং ডাকেন না। ১৯৮৭ সালে আমি উপদেষ্টা বোর্ডের সদস্য নির্বাচিত হবার পর মাত্র দুইবার সভা ডেকেছেন। এবং এই এম্পলয়মেন্ট এক্সচেঞ্জের অফিসার নিজের ইচ্ছে মতন, খেয়াল খুশী মতন কাজ করে যাচ্ছেন। আমি জানিনা, আমাদের শ্রমমন্ত্রীর কাছে জানতে চাইছি যে এই উপদেষ্টা বোর্ডের সদস্যদের কি ক্ষমতা? কি কাজ তাঁদের? তাঁদের কতটা ক্ষমতা দেওয়া হয়েছে? কেন করা হলো? আমরা যা শুনেছি এবং যা আলোচনা করা হয়েছে তাঁদের কোনো ক্ষমতা নেই। অহেতুক আমাদের এই উপদেষ্টা বোর্ডের সদস্য কেন করা হল? সমস্ত বেকাররা আমাদের কাছে এসে বলছে, অভিযোগ পেশ করছে যে তাঁরা হতাশায় ভুগছেন। আমরা কোনো প্রতিকার করতে পারছি না। আমাদের হাতে যে নতুন সার্কুলার দেওয়া হয়েছে সেটা এসেছে। আমি শ্রমমন্ত্রীর কাছে অনুরোধ করবো যাতে বেকার ছেলে-মেয়েরা এই এম্পলয়মেন্ট এক্সচেঞ্জের মারফৎ চাকরি পায় তার জন্য সুব্যবস্থা করা।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি সংবাদপত্রে দেখলাম যে, দিল্লির সংখ্যালঘু সরকারের প্রধানমন্ত্রী রাজাসাহেব পশ্চিমবঙ্গের প্রজাদের কাছে না কি আসবে। রাজাসাহেবই সংখ্যালঘু সরকারের প্রথম প্রধানমন্ত্রী এবং তিনি অত্যন্ত বিশ্বাসঘাতকতার মধ্যে দিয়ে তিনি না কি আসছেন এবং তাঁকে সম্বর্ধনা দেবার জন্য এই প্রজাকুল পশ্চিমবঙ্গ সরকার বিশেষ ব্যবস্থা নিয়েছেন। আমার প্রশ্নটা হচ্ছে আপনার কাছে পন্ডিত জহরলাল থেকে শুরু করে বহু প্রধানমন্ত্রী এসেছেন এবং তাঁদের রিসিভ করবার জন্য সি.এম. বা হোম সেক্রেটারী যান। কিন্তু কোন প্রধানমন্ত্রীকে আলাদা ডায়াস করে রাজ্যসরকারের খরচায় রাজকীয়ভাবে সম্বর্ধনা দেওয়ার জন্য লক্ষ লক্ষ টাকা খরচ করা হবে এটা ঐতিহাসিক। প্রথম একটা সংখ্যালঘু সরকারের প্রধানমন্ত্রী যিনি বিশ্বাসঘাতকতার মধ্য দিয়ে প্রধানমন্ত্রী হয়েছেন এইরকম লোককে এইভাবে সম্বর্ধনা দিয়ে বাঙালীর অপমান করবেন না, বাংলার কলঙ্ক করবেন না।

[ 2-00—2-10 P.M. ]

**শ্রী সত্যপদ ভট্টাচার্য্য ঃ** মাননীয় স্পীকার মহাশয়, সত্য বাপুলি মহাশয় বললেন প্রথম সংখ্যালঘু সরকার, তা নয়, এর আগে চরণ সিং এর সংখ্যালঘু সরকার ছিল এবং তার মন্ত্রী ছিলেন সৌগত রায়। কাজেই এটা প্রথম সংখ্যালঘু সরকার নয়।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস ঃ** মাননীয় স্পীকার মহাশয়, সম্প্রতি বহরমপুর শহরে রাষ্ট্রীয় স্বয়ং সেবক সংঘের বিশাল সমাবেশ হয়েছে এবং কুচকাওয়াজ করা হয়েছে এবং ভারতীয় জনতা পার্টির লোকেরা সেই সমাবেশে যোগ দিয়েছে। এই সমাবেশ থেকে হিন্দু পুনরভ্যুত্থানের আওয়াজ দেওয়া হয়েছে, হিন্দু রাষ্ট্র এবং হিন্দুস্থান এই আওয়াজ তোলা হয়েছে। বহরমপুর শহরের উপর যেভাবে লাঠি, সড়কি নিয়ে সশস্ত্র কুচকাওয়াজ হয়েছে তাতে করে সর্বস্তরের সাধারণ মানুযের শান্তি বিঘ্নিত হয়েছে এবং বিপন্ন বোধ করছেন গোটা মুর্শিদাবাদ জেলার মানুষ এবং তার প্রতিক্রিয়া অন্য কমিউনিটির উপর পড়তে বাধ্য। এই সঙ্গে সঙ্গে এক শ্রেণীর সাধু সন্ত যেমন বালক ব্রহ্মচারী হিন্দু রাষ্ট্র গঠনের দাবিতে হিন্দু মৌলবাদীদের সমর্থন করে এগিয়ে আসছে। মুর্শিদাবাদ এই রাজ্যের সীমান্তবর্তী এলাকা, সেখানকার শান্তি শৃঙ্খলা বিপন্ন। সেজন্য স্বরাষ্ট্র মন্ত্রীর কাছে আবেদন এই বিষয়ে যথাযথ দৃষ্টি দেওয়া হোক।

**শ্রী তুহিন সামন্ত ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে তথ্য সংস্কৃতি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করতে চাই। আপনি জানেন পশ্চিমবঙ্গে শিল্পে উৎকর্ষতা নিয়ে নব জাগরণের ক্ষেত্রে নাট্য শিল্পী, যাত্রা শিল্পীরা স্বাধীনতা আন্দোলনের আগে থেকে গ্রামে গঞ্জে জন জাগরণের সৃষ্টি করেছিল। শুধু তাই নয় পরবর্তীকালেও পশ্চিমবঙ্গের ঐতিহ্যপূর্ণ সংস্কৃতি প্রবাহের ধারক ও বাহক হিসাবে গ্রামে গঞ্জে ছড়িয়ে পড়েছিলেন এমন বহু শিল্পী গ্রামে গঞ্জে আছেন। তাঁরা বয়সের ভারে ভারাক্রান্ত হয়ে আর্থিক অসচ্ছলতার দরুন নিরুপায় হয়ে পড়েছেন। যেমন রাধারানী দেবী মুর্শিদাবাদের ঘটনা। পশ্চিমবঙ্গে একটা সময় ছিল যখন এই সমস্ত শিল্পীরা বিভিন্নভাবে দেশের সেবা করেছেন, সংস্কৃতিকে এগিয়ে নিয়ে গেছেন। পশ্চিমবঙ্গের সেই সমস্ত শিল্পীদের শেষ বয়সে আর্থিক অসচ্ছলতা দূর করার জন্য অবসরকালীন কিছু অনুদান যেন দেওয়া হয় এই আবেদন আমি সরকারের কাছে রাখছি।

**শ্রী শিবপ্রসাদ মালিক ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচন কেন্দ্র গোঘাট আরামবাগে গত ১ মাস ধরে বিদ্যুতের চরম অবস্থা। সেখানে দৈনিক ৮/১০ ঘন্টা লোডশেডিং, ফলে ছাত্র-ছাত্রী, সাধারণ লোক এবং ক্ষুদ্র ব্যবসায়ীরা বিপন্ন। বিদ্যুতের অভাবে গভীর, অগভীর নলকূপ থেকে সেচ ব্যবস্থা বিপন্ন, ফলে চাষের অবনতি ঘটছে। যাতে বিদ্যুত পরিস্থিতির উন্নতি হয় তার জন্য বিদ্যুৎ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী কামাক্ষা নন্দন দাস মহাপাত্র ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, গোটা দেশের মত আমাদের দেশেরও বৃহত্তম শ্রমশক্তি হচ্ছে ক্ষেত মজুর। আমাদের দেশের ক্ষেত মজুরের সংখ্যা ১ কোটির কাছাকাছি আপনি জানেন যে, এই রাজ্যের আর্থ, সামাজিক অবস্থা ভারতবর্ষের অন্যান্য রাজ্যের চেয়ে ভাল হলেও আমাদের রাজ্য সরকারের আরো অনেক কিছু করণীয় আছে এই ক্ষেত মজুরদের জন্য। যেমন ক্ষেত মজুরদের সংখ্যা নির্ধারণ, কলা, শিক্ষা, স্বাস্থ্য সংক্রান্ত নানাবিধ কাজ ইত্যাদি। আমাদের রাজ্যের শ্রমদপ্তর ক্ষেত মজুরদের কাজ দেখলেও তাদের যে পরিকাঠামো আছে সেই পরিকাঠামো এই বৃহত্তম শ্রমশক্তি ক্ষেত মজুরদের জন্য যথোপযুক্ত নয়। সেইজন্য আমি দাবী করছি গ্রামীণ শ্রমিক ক্ষেত মজুরদের জন্য পৃথক লেবার ডাইরেক্টরেট রাজ্য সরকার গঠন করুন এবং ক্ষেত মজুরদের জন্য পৃথক লেবার ডাইরেক্টরেট গঠন করার জন্য আমি মাননীয় মুখ্যমন্ত্রী ও শ্রমমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী নিরুপম সেন ঃ** মাননীয় স্পীকার মহোদয়, আপনি জানেন গতকাল মাননীয় মুখ্যমন্ত্রী পশ্চিমবঙ্গ সরকারের একটি ঐতিহাসিক ঘোষণা আমাদের এই বিধানসভায় করেছেন। বিগত ১০ বছর ধরে পশ্চিমবঙ্গের মানুষ এবং পশ্চিমবঙ্গের বামফ্রন্ট যে নিরলস সংগ্রাম করেছিলেন পশ্চিমবঙ্গে শিল্প রূপায়ণের ক্ষেত্রে বিশেষ করে হলদিয়া পেট্রো কেমিক্যালের ক্ষেত্রে, সেটার যে সাফল্য অর্জন করা গেছে, তা গতকালই আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী জানিয়েছেন। এই সাফল্য শুধু পশ্চিমবঙ্গ সরকারের নয়, সারা পশ্চিমবঙ্গের জনগণের সংগ্রামের সাফল্য। বিগত ১০ বছর যাবত ইতিপূর্বে কেন্দ্রে যে সরকার ছিল তাদের অবিরাম বিরোধিতার কারণে এই প্রকল্পে এতদিন সাফল্য লাভ করা সম্ভব হয়নি। তার বিরুদ্ধে মানুষ যে সংগ্রাম গড়ে তুলেছিলেন সেই সংগ্রামের ফসল হিসাবে কেন্দ্রে নতুন সরকার ক্ষমতায় এসেছে এবং তাই আজকে পশ্চিমবঙ্গে সেই প্রকল্প রূপায়িত হতে চলেছে পশ্চিমবঙ্গ সরকারের উদ্যোগে। সেই জন্য আমি আজকে বলতে চাই যে, এই বিধানসভা থেকে একটা প্রস্তাব গ্রহণ করা হোক পশ্চিমবঙ্গ সরকারের এই কাজকে সমর্থন করে এবং পশ্চিমবঙ্গ সরকারকে অভিনন্দন জানানো হোক সমগ্র জনগণের পক্ষ থেকে পশ্চিমবঙ্গে এই ধরণের একটি প্রচেষ্টাকে সফল ভাবে রূপায়িত করতে যাওয়ার জন্য সারা পশ্চিমবঙ্গের মানুষ পশ্চিমবঙ্গ সরকারের সাফল্য কামনা করছে। এই মর্মে একটি প্রস্তাব গ্রহণ করা হোক।

**শ্রী সুরজিত শরণ বাগচী ঃ** মাননীয় স্পীকার মহোদয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ে সরকারের দৃষ্টি আকর্ষণ করছি। তমলুক ও হলদিয়া মহকুমা এলাকায় ভরতুকি দিয়ে দুধ সরবরাহ করা হত। সরকারী দুধের যোগান হঠাৎ বন্ধ করে দেওয়ার সিদ্ধান্ত সম্পর্কে প্রাণী বিকাশ মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। স্যার, আপনি জানেন যে, ওয়েষ্ট বেঙ্গল ডেয়ারি এ্যান্ড পোলট্রি ডেভেলাপমেন্ট করপোরেশন ১৯৭৬ সাল থেকে এজেন্ট

মারফৎ তমলুক, হলদিয়া মহকুমার গরীব মানুষদের ৫ হাজার ৪৫০ লিটার দুধ সরবরাহ করে আসছিল। প্রতি লিটার দুধ ৪ টাকা দরে সরবরাহ করে এসেছে। কিন্তু হঠাৎ গত ১০ই জানুয়ারী একটি নোটিশ দিয়ে জানিয়ে দেওয়া হল যে, ১১ই ফেব্রুয়ারী থেকে এই দুধ সরবরাহ বন্ধ করে দেওয়া হবে। এ এক অসম্ভব আঘাত এই এলাকার মানুষদের করা হল। আমি দপ্তর থেকে জানলাম করপোরেশনের এই ভরতুকি দুধ মেদিনীপুর জেলায় আর ঢুকবে না। ১৯৭৬ সাল থেকে হলদিয়া, তমলুক সাবসিডাইজড্ রেটে দুধ পাওয়ার অধিকার যে অর্জন করেছিল আজকে হঠাৎ একটি বেদনাদায়ক সিদ্ধান্ত আমাদের সেই অধিকার থেকে বঞ্চিত করছে। করপোরেশন যদি এরিয়া অব অপারেশন দুধ সরবরাহ বন্ধ করতেন নীতিগত ভাবে তাহলে আমাদের কিছু বলার ছিল না। কিন্তু এক এরিয়ার মুখের দুধ নিয়ে অন্য এলাকায় দেবেন এটা হতে পারে না। আমি তমলুক ও হলদিয়া সাধারণ মানুষের পক্ষ থেকে এই বেদনাদায়ক সিদ্ধান্তের তীব্র প্রতিবাদ করছি এবং এই সিদ্ধান্ত পুনর্বিবেচনার জন্য আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করছি।

**শ্রী সৌগত রায়ঃ** স্যার, গতকাল আমাদের মাননীয় মুখ্যমন্ত্রী হলদিয়া প্রসঙ্গে যে ঘোষণা করেছেন এই হাউসে সেই জন্য আমি তাঁকে অভিনন্দন জানাই। এর আগে মাননীয় সদস্য নিরুপমবাবু বলেছেন, আমিও তার সঙ্গে বলতে চাই যে, হলদিয়ার ব্যাপারে যে অনিশ্চয়তা দীর্ঘদিন ধরে তৈরী হচ্ছিল সেই অনিশ্চয়তার অবসান ঘটায় মাননীয় মুখ্যমন্ত্রী নিশ্চয় আমাদেরও ধন্যবাদের পাত্র হয়েছেন।

[ 2-10—2-20 P.M. ]

এবং আমি একথাও বলতে চাই যে, হলদিয়া প্রকল্পে আমরা যাকে নিয়ে আপত্তি করেছিলাম সে আম্বানীদের না দেবার জন্য আমি মুখ্যমন্ত্রীকে ধন্যবাদ জানাতে চাই। স্যার, হলদিয়ার ব্যাপারে মুখ্যমন্ত্রীর যে প্রস্তাব সেই প্রস্তাব যখন স্বাগত তখন আমরা দেখছি দু/একটি ধোঁয়াটে ব্যাপার রয়ে গিয়েছে। বোঝাই যাচ্ছে যে এই এগ্রিমেন্টটা হচ্ছে টাটা টি'র সঙ্গে-উনি-ই বলেছেন। টাটা টি কোথাও পেট্রো কেমিক্যালস বানায়নি। মুখ্যমন্ত্রীর নিশ্চয় মনে আছে যে টাটা কেমিক্যালসের চেয়ারম্যান ওঁর সঙ্গে দেখা করেছিলেন। তাদের সহযোগিতায় এটা হবে। এটা শুধু লোক দেখানোর জন্য টাটা টি'র সঙ্গে এগ্রিমেন্টের কথা বলা হয়েছে। কিন্তু যে প্রশ্নটা এখনও পর্য্যন্ত আমাদের কাছে অস্পষ্ট রয়ে গেল—টাটাদের সঙ্গে এর আগেও এগ্রিমেন্ট হয়েছে এবং চিড়িয়াখানার সামনে তাজবেঙ্গল হোটেল তৈরি হয়েছে কিন্তু কি এগ্রিমেন্টের বেসিসে এখনও পর্যন্ত আমরা জানি না। কততে জমি পেয়েছেন আমরা জানি না। টাটারা নিশ্চয় ভারতবর্ষের একটি বড় শিল্পপতি গোষ্ঠী। তাদের ক্ষমতাও আছে, টাটা কেমিক্যালসের হলদিয়া তৈরী করার। কিন্তু সেখানে টাটারা ক'টা প্রজেক্ট পেয়েছে তার ডিটেলস এবং ইক্যুইটি পার্টিসিপেসান-এসব আমরা চাই যে বলা হোক। এটা বললেই হবে না যে ওরা ২৫ কি ২৬ পাচ্ছে। কত টাকা টাটারা দেবে, কত টাকা আই.ডি.বি.আই. দেবে, কত টাকার শেয়ার তোলা হবে সেসব আমরা জানতে চাই। মুখ্যমন্ত্রীর ঘরে বা অর্থমন্ত্রীর ঘরে গিয়ে কে কেঁদেছেন বা তার আগে মুখ্যমন্ত্রীকে কে সাহায্য করেছেন তারজন্য আমাদের চোখের জল নেই, মুখ্যমন্ত্রীর থাকতে পারে, কেউ বিপদের দিনে পাশে দাঁড়িয়েছিলেন তাকে আজকে প্রত্যাখান করতে চান করুন কিন্তু আমরা বিস্তারিত সব জানতে চাই। বলা হয়েছে

তাদের সঙ্গে কোম্পানী করা হবে, কত টাকার কোম্পানী, কি ডাউনষ্ট্রিম দেওয়া হবে সব কিছু আমরা জানতে চাই। আমরা জানতে চাই যে হলদিয়ায় কত যুবকের কোন প্রজেক্টে কাজ হবে। বাংলার মানুষদের সামনে একটা রঙ্গিন বেলুন দেখানো হচ্ছে কিন্তু আমরা চাই যে বিস্তারিতভাবে সব জানানো হোক।

**শ্রী লক্ষ্মীকান্ত দেঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে কোলকাতা শহরে বস্তির উন্নয়নের জন্য পশ্চিমবাংলায় বামফ্রন্ট সরকার আসার পর ঠিকা টেনেন্সী এ্যাক্ট করেছিলেন। ঠিকা টেনেন্সী এ্যাক্টে বলা ছিল যে বস্তিতে পাকা বাড়ী করা যাবে। আমরা বিভিন্ন জায়গায় বিষয়টা বলেছিলাম। আমরা দেখছি এবং শুনছি যে কোলকাতা কর্পোরেশনের মিটিং-এ বস্তিতে পাকা বাড়ী করার যে নতুন আইন তা তারা সেখানে অনুমোদন করেছেন। কিন্তু আইনটা কোলকাতা কর্পোরেশনের মধ্যে সীমাবদ্ধ থাকলেই চলবে না, বিধানসভায় পাশ করতে হবে, অর্ডিন্যান্স করতে হবে। আমি আপনার মাধ্যমে মাননীয় পৌর মন্ত্রীর কাছে আবেদন করবো যে, কোলকাতার বস্তিবাসীদের অনেকদিনের আশা যে তারা ছিটে বেড়া থেকে পাকা বাড়ীতে বাস করবেন। সেই আশা যদি পুরণ করতে হয় এবং বেআইনীভাবে করার টেনডেন্সী যদি রোধ করতে হয় তাহলে অবিলম্বে পৌর মন্ত্রী উদ্যোগ গ্রহণ করুন। এই বিধানসভার বাজেট সেশানে সেটা পাশ করা দরকার। তার আগে অর্ডিনান্স করে গরিব বস্তিবাসীদের আশা পূরণ করার জন্য যাতে ব্যবস্থা করা যায় সেজন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী মাধবেন্দু মহান্তঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ে আপনার মাধ্যমে সেচ ও জলপথ বিভাগের মন্ত্রীমহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। মুর্শিদাবাদ এবং নদীয়াজেলা গঙ্গার ভাঙ্গনে খুবই বিপন্ন। বামফ্রন্ট সরকারের পক্ষে উদ্যোগ নেওয়া হয়েছে এবং কেন্দ্রীয় সরকারের সাহায্য ও সহযোগিতা পাওয়াব চেষ্টা করা হচ্ছে। কিন্তু জলঙ্গী নদীর ভাঙ্গনটাও কম নয়। জলঙ্গী নদীর ভাঙ্গনের ফলে নদী.যা জেলার তেহট্ট, করিমপুর, চাপড়ার কিছু অংশ অত্যন্ত বিপন্ন হয়ে পড়েছে। এই সম্পর্কে আমি আগেও উল্লেখ করেছি। আজও এই সম্পর্কে মাননীয় মন্ত্রী মহাশয়-এর দৃষ্টি আকর্ষণ করছি যে অবিলম্বে অভয়নগরের কাছে যদি এক্ষুনি কার্যকরী ব্যবস্থা না নেওয়া হয় তাহলে পলাশীপাড়া থেকে পলাশী ষ্টেশান পর্যন্ত যে রাস্তা রয়েছে সেটা অদূর ভবিষ্যতে নদীগর্ভে চলে যাবে, আমরা বিচ্ছিন্ন হয়ে যাবো। সে জন্য অবিলম্বে ফজিলনগর, অভয়নগর এবং জমিরঘাট, এই ৩টি ক্ষেত্রে যেন দৃষ্টি দেওয়া হয় এই অনুরোধ এবং দাবী জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী গোবিন্দ চন্দ্র নষ্করঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, এই অধিবেশন চলাকালীন বেশ কয়েকটি সন্ত্রাসের কথা আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করেছিলাম কিন্তু তার কোন ব্যবস্থা হয়নি। সম্প্রতি ২২ তারিখের মধ্যে আরো কয়েকটি সন্ত্রাসের ঘটনা ঘটেছে এবং এই সমস্ত ঘটনার সঙ্গে সি.পি.এম কমরেডরা যুক্ত থাকতে সেগুলি সম্পর্কেও কোন ব্যবস্থা গৃহীত হয়নি। যেমন—২২ তারিখে ক্যানিং থানার নিকাশী গ্রামের মধু নষ্করকে তার বাড়ী থেকে টেনে এনে মারতে মারতে খুন করা হয়। এই অবস্থার পরে ক্যানিং থানার ও.সি এবং দক্ষিণ ২৪ পরগণার এস.পিকে সমস্ত ঘটনা বলা হয় কিন্তু তা সত্ত্বেও তার কোন ব্যবস্থা গৃহীত হয়নি। তার কয়েকদিন আগে ঘুটিয়াশরিপের আনন্দ পল্লীতে আহম্মদ সর্দারকে মারা হয়। সে যখন বাড়ীতে যাচ্ছিল তখন পথের মাঝখানে তাকে খুন করা হয়। এইভাবে

২টি যুবককে খুন করা হয়। তারপরে গত ২/৩ দিন আগে মোদাখালি থানার কংগ্রেস সমর্থক একজন মহিলা. রিতা দাসকে মারা হয়। সে যখন মোহনপুর হাট থেকে বাড়ীতে আসছিল তখন সেই মহিলাকে কয়েকজন দুষ্কৃতকারী পথের ধারে তাকে রেপ করে এবং তার পরে তার হাত পা বেঁধে পুকুরের মধ্যে ফেলে দেওয়া হয়। পরের দিন তাকে এই অবস্থায় পুকুর থেকে উদ্ধার করা হয়। এই বিষয়ে মোদাখালি থানার ও.সি এবং এস.পিকে ডিটেলস জানান সত্বেও আজকে ৩ দিন হয়ে গেল কোন আসামীকে গ্রেপ্তার করা হয়নি। আমি আপনার মাধ্যমে এই বিষয়ে স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি এবং অবিলম্বে দোষী ব্যক্তিদের গ্রেপ্তার করে যথোপযুক্ত শাস্তির ব্যবস্থার জন্য দাবী জানাচ্ছি।

**শ্রী সুশীল কুজুর ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচনী কেন্দ্র জলপাইগুড়ির মাদারীহাট এবং বীরপাড়া। এখানে ২০/২২টি চা বাগান এবং ছোটবড় অনেক রকম কলকারখানা গড়ে উঠেছে এবং হাজার হাজার শ্রমিক সেখানে বসবাস করছে। কিন্তু সেখানে যদি কখনও আগুন লাগে তাহলে ১০০/১৫০ কিলো মিটার দূর থেকে দমকলকে এসে আগুন নেভাতে হয়। কাজেই এতদুর থেকে দমকলকে এসে আগুন নেভানোর আগেই ঘরবাড়ী সব পুড়ে শেষ হয়ে যায়। সে জন্য আমি বিভাগীয় মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং আবেদন করছি যে অবিলম্বে বীরপাড়ায় একটা ফায়ার স্টেশান করা হোক।

**শ্রী তোয়াব আলী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে স্বরাষ্ট্র মন্ত্রী তথা মুখ্যমন্ত্রীর প্রতি দৃষ্টি আকর্ষণ করছি একটা গুরুত্বপূর্ণ বিষয়ে। গত ২৩ তারিখে আমি বাড়ী গিয়েছিলাম। সেখানে গিয়ে একটা মর্মান্তিক ঘটনা শুনেছি। আমি আগেও এইরকম বিষয়ে উল্লেখ করেছি কিন্তু কোন ব্যবস্থা নেওয়া হয়নি। গত ১৯ তারিখে বর্ডার-এর ২০ কিলো মিটার দুরে বল্লালপুর, শংকরপুরে কিছু কৃষক তাদের গরু দুর্বল হয়ে যাওয়ায় সেগুলিকে বিক্রয় করে নতুন গরু কিনবে বলে আসছিল। কিন্তু বি.এস.এফ সেই সমস্ত বলদ কেড়ে নিয়ে যায় এবং অকসান করে। এই ব্যাপারে থানার অফিসার-এর কাছে যাওয়া হয়। কিন্তু তার বক্তব্য হচ্ছে যে তিনি কিছু করতে পারবেন না। তিনি অল্প দামে অকসানে কিনে নিতে বলেন। এই ধরনের ঘটনা এর আগেও হয়েছে। এই ধরনের ঘটনা, হালের বলদ তারা খুলে নিয়ে যাচ্ছে, এই সব করছে বি.এস.এফ. থেকে। প্রধানের সার্টিফিকেট আছে, সেই সার্টিফিকেটের সঙ্গে কাস্টমসের রেকমেন্ডশনও রয়েছে যে এরা প্রকৃত চাষী, এরা বলদ কিনতে যাচ্ছে। কিন্তু তা সত্বেও বি.এস.এফ. থেকে বলদগুলো খুলে নিয়ে গিয়ে অকশন করে দিয়েছে। সুতরাং এই বিষয়ে অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করুন। এমন কী লোকাল প্রশাসনেও বি.এস.এফ. হস্তক্ষেপ করছে, ওখানকার আর.এস.পি.'র নির্বাচিত পঞ্চায়েত সদস্য ফনি ভূষণ সিংহকে বি.এস.এফ. এর সামনে ওর ভাইরা পিটিয়ে মেরেছে। সুতরাং এই সম্পর্কে অবিলম্বে যথাযথ ব্যবস্থা গ্রহণ করুন।

[ 2-20—2-30 P.M. ]

**শ্রী অবনি ভূষণ সতপতি ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে রাজ্য সরকারের তথ্য মন্ত্রী এবং কেন্দ্রীয় তথ্য মন্ত্রী মহাশয়ের দৃষ্টি

আকর্ষণ করছি। আপনি জানেন যে দূরদর্শন একটা ইলেকট্রনিক মিডিয়া এবং এর প্রভাব জনসাধারণের উপর অত্যন্ত প্রচন্ড। বিগত নির্বাচনগুলিতে দূরদর্শনকে শাসক শ্রেণী যে ভাবে ব্যবহার করেছিল, সে সম্পর্কে সকলেই জানেন। পরবর্তীকালে নুতন শাসক শ্রেণী, কেন্দ্রে নতুন সরকার একটা নতুন দৃষ্টিভঙ্গী নিয়ে, স্বায়ত্বশাসনের দৃষ্টিভঙ্গী নিয়ে প্রচার করার ব্যবস্থা করছেন। আমি যেটা বলতে চাই, কলকাতা থেকে ১৫০ কিলোমিটার দূরে জাতীয় কার্যক্রম, ন্যাশন্যাল প্রোগ্রাম বা কলকাতার যে সমস্ত অনুষ্ঠান দূরদর্শনে হয়, আমার এলাকার সাধারণ মানুষ তা থেকে বঞ্চিত হয়। যারা টি.ভি. দেখেন তারা ভাল ভাবে দেখতে পান না, বাংলার কোন প্রোগ্রামও তারা দেখতে পান না। সেই জন্য মেদিনীপুরে একটা পাওয়ারফুল টি.ভি. রিলে সেন্টার করার কথা হয়েছিল, সেটা যাতে হয়, তার জন্য আবেদন জানাচ্ছি। আর একটি বিষয় জানাচ্ছি, ওখানকার তপশীল এবং আদিবাসীদের বিশেষ করে সাঁওতালী সংস্কৃতি অত্যন্ত উচ্চমানের, এই টি.ভি.র মাধ্যমে তাদের এই প্রোগ্রাম বা কার্যক্রম যাতে প্রচার করা যায় তার জন্য অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সাধন চট্টোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দোহ উন্নয়ন মন্ত্রী এবং স্থানীয় শাসন মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। আমার নির্বাচন কেন্দ্র কৃষ্ণনগরে বামফ্রন্ট সরকার নির্দিষ্ট মান অনুযায়ী দুধ শীতলীকরণ করে সাধারণ মানুষের মধ্যে ভর্তুকী দিয়ে বিক্রি করার একটা ব্যবস্থা করেছেন। কিন্তু কৃষ্ণনগর পৌর সভা যেটা কংগ্রেস পরিচালিত, তার এই সংস্থাটির উপর কোয়ার্টারলি ১ লক্ষ ২৫ হাজার টাকা ট্যাক্স ধার্য করেছেন। অর্থবছরে পাঁচ লক্ষ টাকা ট্যাক্স দিতে হবে। এই প্ল্যান্ট থেকে দৈনিক ২০ হাজার লিটার দুধ শীতলীকরণ করা হচ্ছে এবং কৃষ্ণনগর শহরে পাঁচ হাজার লিটার দুধ সাধারণ মানুষের কাছে প্রতিদিন ভর্তুকী দিয়ে বিক্রি করা হচ্ছে। এইভাবে জনহিতকর একটা প্রতিষ্ঠান, এটা কোন বাণিজ্যিক সংস্থা নয়, সরকার সাধারণ মানুষকে পুষ্টিকর দুধ সরবরাহ করার জন্য এটা করা হয়েছে। অথচ এইভাবে ট্যাক্স চাপিয়ে সেটাকে বানচাল করে দেবার চেষ্টা হচ্ছে। কংগ্রেস পরিচালিত কৃষ্ণনগর পৌরসভার অধীনের সমস্ত রাস্তাঘাট দিনের পর দিন খারাপ হয়ে যাচ্ছে, ড্রেনগুলো একদম নষ্ট হয়ে গেছে, কিন্তু দেখা যাচ্ছে নীতি বিরুদ্ধ ভাবে নুতন কর্মচারী সেখানে নিয়োগ করা হচ্ছে এবং সমস্ত উন্নয়নের টাকা এ ভাবে কর্মচারীদের মাইনে দিতে খরচ হয়ে যাচ্ছে। সেটাকে সামাল দেবার জন্য একটা জনহিতকর প্রতিষ্ঠানকে এইভাবে ট্যাক্সের নামে শেষ করে দিচ্ছে। তাই আমি দুই সংশ্লিষ্ট মন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি যাতে ওখানকার সাধারণ মানুষ দুধ থেকে বঞ্চিত না হয়।

**শ্রী প্রভঞ্জন মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, পাথর-প্রতিমা থানার অন্তর্গত 'জি' প্লট পঞ্চায়েতের বিশাল দুর্নীতির কথা আমি আপনার মাধ্যমে সংশ্লিষ্ট বিভাগের মন্ত্রী মহোদয়ের নজরে আনছি। এবং প্রতিকার দাবী করছি। উক্ত গ্রাম পঞ্চায়েত ১৯৮৭-৮৮ সালে অর এল ই জি পি স্কীমে ১২ লক্ষ টাকা স্যাংসন পেয়েছিল ফিসারম্যানদের ঘর করে দেবার জন্য। তারা নাকি ঘরও করে দিয়েছিল। কিন্তু করার ৫/৬ মাসের মধ্যেই সেসব ঘর ভেঙে পড়ে যায় এবং তারপর আর তার একটারও কোন চিহ্ন নেই। বার বার তদন্ত হয়েছে, দেখা গেছে—একটা ঘরেরও চিহ্ন নেই। যেহেতু এ গ্রাম পঞ্চায়েতটি সমুদ্র তীরে অবস্থিত সেহেতু বিগ এন.আর.ই.পি. স্কীমে ৫৫৬ কুইন্টল গম দেওয়া হয়েছিল। কিন্তু তা দিয়েও কোন কাজ

হয় নি। কাজের কোন তথ্য বা নথি পাওয়া যায় নি। মাটি কাটার কাজের জন্য ৬৪ লক্ষ টাকা দেওয়া হয়েছিল। কি বিশাল পরিমাণ টাকা! এন.আর.ই.পি স্কীমে ইরিগেশনের জন্য এ' টাকা দেওয়া হয়েছিল। কিন্তু তারও কোন হিসাব নেই। এইভাবে একের পর এক এ' গ্রাম পঞ্চায়েতে দুর্নীতি হয়েছে। সমস্ত দপ্তরের কাজেই দুর্নীতি দেখা গেছে। গতকাল এখানে একজন মাননীয় সদস্য পঞ্চায়েতগুলির অডিট করার এবং কাজের তদন্ত করার প্রস্তাব রেখেছেন। দুর্ভাগ্যক্রমে এ' গ্রাম পঞ্চায়েতটি কংগ্রেসী গ্রাম পঞ্চায়েত। আমি এ' গ্রাম পঞ্চায়েতটির এই সমস্ত বিভিন্ন দুর্নীতির অভিযোগের প্রতি সংশ্লিষ্ট মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং তদন্ত করে ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ করছি।

**শ্রী দুর্গা টুডু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি রাজ্যের তথ্য দপ্তরের মাধ্যমে কেন্দ্রীয় তথ্য ও বেতার দপ্তরের মন্ত্রী মহাশয়ের একটি বিশেষ গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। বর্তমানে বেতারে সাঁওতালী অনুষ্ঠানের জন্য দৈনিক যে সময় ধার্য করা হয়েছে তাতে সাঁওতাল সমাজের আর্থিক, সামাজিক এবং সাংস্কৃতিক দিক গুলি ঠিক ঠিক ভাবে প্রচার করা সম্ভব হচ্ছে না। এই সমাজের মূল মূল বিষয়গুলি যাতে ঠিক ঠিক ভাবে প্রচার করা যায় তার জন্য আধ ঘন্টার পরিবর্তে এ অনুষ্ঠান—আরো আধ ঘন্টা বাড়িয়ে এক ঘন্টা করা প্রয়োজন। তাই আমি বিষয়টির প্রতি আপনার এবং আমাদের তথ্যমন্ত্রীর মাধ্যমে কেন্দ্রীয় তথ্য ও বেতার মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুভাষ গোস্বামী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি জানেন যে, পশ্চিমবাংলার বোরো চাষের মানচিত্রে বাঁকুড়া জেলাও এখন একটা জায়গা করে নিয়েছে। গত মরশুমে বৃষ্টিপাত ভাল হওয়ার জন্য এবং চাষের পরেও গ্রামের ছোট ছোট জলাশয়গুলি ভর্তি থাকার জন্য এবং কংশাবতী জলাধারে যথেষ্ট পরিমাণে জল মজুত থাকার জন্য বাঁকুড়া জেলার বিস্তীর্ণ অঞ্চলে চাষীরা এবারে বোরো চাষ করেছে। কিন্তু ইদানিং কংশাবতী কর্তৃপক্ষ ঘোষণা করেছেন যে, ফেব্রুয়ারী মাসের পর থেকে তাঁরা আর জল দিতে পারবেন না। এই ঘোষণার ফলে চাষীরা মাথায় হাত দিয়ে বসেছে। অনেক খরচ করে, অনেক খুইয়ে তারা বোরো চাষ করেছে। ওখানে গরীব চাষীদের অন্য কোন বিকল্প কর্ম সংস্থানের সুযোগ নেই। শিল্প নেই, কল-কারখানা নেই, চাষই এক-মাত্র ভরসা। সে জায়গায় এই ঘোষণা একটা নির্মম কুঠারাঘাত। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর কাছে আবেদন জানাচ্ছি। তিনি কংশাবতী জলাধার থেকে বাঁকুড়া জেলার বোরো চাষে সেচের জল সরবরাহ অব্যাহত রাখার ব্যবস্থা করুন। তা যদি তিনি করেন তাহলেই চাষীরা ধান ঘরে তুলতে পারবে।

**শ্রী পুলিন বেরা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় ক্ষুদ্র ও কুটির শিল্প দপ্তরের মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আমাদের এই রাজ্যে নারকেল চাষের প্রয়োজনীয় পরিবেশ রয়েছে এবং বামফ্রন্ট সরকার এই নারকেল চাষের জন্য যে উৎসাহ দিচ্ছেন তার জন্য সাধুবাদ জানাই। সেই সঙ্গে সঙ্গে আবেদন করি, নারকেল থেকে তেল এবং দড়ি শিল্প যাতে এই রাজ্যে উন্নতি লাভ করতে পারে সেইজন্য বামফ্রন্ট সরকার স্বল্পমেয়াদী এবং দীর্ঘমেয়াদি পরিকল্পনা নিয়ে অগ্রসর হন। ডাব যথেচ্ছভাবে ব্যবহার করে অনেকেই লাভবান হোন, কিন্তু আমার মনে হয় এর থেকে অনেক বেশী লাভবান হতে পারেন যদি নারকেল থেকে তেল তৈরী করা যায় এবং ছোবড়া, কার্পেট ও অন্যান্য দ্রব্যাদি

তৈরী করা যায়। এদিক থেকে কেরালা রাজ্য অনেক বেশী অগ্রনী। সেখানে দড়ি শিল্পে প্রায় ৪০ লক্ষ লোক নিযুক্ত আছেন এবং তেলও অনেক বেশী উৎপন্ন হয়। সেইজন্য আমি আবেদন করছি, কেরালা রাজ্যের মতন আমাদের এখানে দড়ি শিল্পের যাতে উন্নতি হয় তারজন্য বামফ্রন্ট সরকার ব্যবস্থা নিন এবং ডাবের ব্যবহার সীমিত করুন। মানুষের মধ্যে প্রচার করুন যাতে দড়ি শিল্প ও তেল শিল্পের উন্নতি হয়। এই আবেদন রেখে আমি আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী নারায়ন মুখার্জী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় সেচ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন, বসিরহাট শহরের এবং বসিরহাট মহকুমার প্রাণস্বরূপ ইছামতি নদী হেজে যাচ্ছে, মজে যাচ্ছে। এই নদী বক্ষে মাঝেমাঝে চর উঠছে। এর ফলে স্রোতধারা প্রবল হচ্ছে, বাঁধগুলি নিয়ন্ত্রণের বাইরে চলে যাচ্ছে। তীর সংলগ্ন এলাকাগুলি নদীর গর্ভে বিলীন হচ্ছে। আমি এইরকম একটি জায়গার কথা বলছি। বসিরহাট পৌর এলাকার অধীন তপা মির্জাপুর মৌজার ব্যাপক এলাকা নদী গর্ভে বিলীন হয়েছে, মাঝেমাঝে উঠছে বিরাট চর এবং স্রোতধারা একইদিকে প্রবাহিত হওয়ার ফলে সেই বাঁধ আর নিয়ন্ত্রণে রাখতে পারছেন না সেচ দপ্তর। ব্যাপক এলাকার কৃষি জমি, এমন কি বসতবাড়ী সেগুলিও পর্যন্ত নদীতে নিমজ্জিত। সেইজন্য আমি আপনার মাধ্যমে মাননীয় সেচমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে বলতে চাইছি, ইছামতি নদীকে বাঁচাতে গেলে, তার সজীবতা বজায় রাখতে হলে মাষ্টার প্ল্যান দরকার এবং সাথেসাথে যে সমস্ত চরগুলি উঠেছে সেগুলি নিশ্চয়ই মাষ্টার প্ল্যানে অন্তর্ভুক্ত হবে। এই চরগুলিকে যদি ড্রেজিং করা না হয় এবং এ সম্পর্কে যদি অবিলম্বে ব্যবস্থা গ্রহণ করা না হয় তাহলে ঐ এলাকার মানুষেরা খুবই বিপদাপন্ন হবে।

**শ্রী ব্রজগোপাল নিয়োগী ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্রমন্ত্রীর একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি দৃষ্টি আকর্ষণ করছি। পার্লামেন্ট নির্বাচনের পর গত ১০ ডিসেম্বর পোলবা থানার আমনান গ্রামের কংগ্রেস কর্মী কার্ত্তিক ঘোষ এবং তার দলবল সি.পি.এম কর্মী অসিত ঘোষ এবং রবিন ঘোষকে আক্রমণ করে দিনের বেলায়। এতে ঐ দুইজন আহত হয়ে জ্ঞানশূন্য অবস্থায় হাসপাতালে ভর্তি হয়। প্রথমে পোলবা হাসপাতালটি তারপর চুঁচুড়ার ইমামবাড়া হাসপাতালে, তারপর এন.আর.এস হাসপাতালে ভর্ত্তি হয়। এইরকম ধরনের ঘটনা ঘটার পর সেখানে পুলিশকে প্রভাবিত করে কংগ্রেস নেতা, আর.জি পার্টির থানার সেক্রেটারী, জামিনযোগ্য অপরাধ হিসাবে গন্য করে আসামীর একজনকে থানা থেকে জামিন দিয়ে দেয়। আমার বক্তব্য হচ্ছে, পুলিশের একটা অংশ কংগ্রেসের সঙ্গে যুক্ত হয়ে গ্রামাঞ্চলে আইন-শৃঙ্খলার অবনতি ঘটানোর চেষ্টা করছে। আমি এই বিষয়ের প্রতি মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রী তথা মাননীয় মুখ্যমন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী এম. আনসারুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্য মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি! আমাদের হাওড়া জেলার অধিকাংশ প্রাইমারী এবং সাবসিডিয়ারী হেলথ সেন্টারগুলি অনেক অসুবিধার মধ্য দিয়ে চলেছে। বেশীর ভাগ ক্ষেত্রে ডাক্তার এবং নার্সের অভাব। জগৎবল্লভপুর থানা এলাকার শঙ্করহাটি সাবসিডিয়ারী হেলথ সেন্টারে দীর্ঘদিন ধরে ইনডোর বন্ধ আছে। কয়েক বৎসর যাবৎ আমি বারেবারে অনুরোধ করেছি, আবেদন করেছি—ঘর আছে, সমস্ত কিছু ব্যবস্থা আছে—কিন্তু এখন পর্যন্ত

ইনডোর চালু করা যায়নি। যার ফলে ওখানকার সাধারণ মানুষেরা অসুবিধার সম্মুখীন হচ্ছে। কয়েক মাস মাজু হেলথ সেন্টারে, মাজু প্রাথমিক স্বাস্থ্য কেন্দ্রে এবং পাতিয়াল স্বাস্থ্য কেন্দ্রে কোন জায়গাতেই ডাক্তার নেই। কম্পাউন্ডার দিয়ে হাসপাতালের কাজ চলছে। আমাদের জেলাতেও একই অবস্থা, এবং অন্য জায়গা জয়পুর, আমড়াগুড়ি, রুরাল হেলথ সেন্টার, সেখানে ৫ জন ডাক্তারের জায়গায় দুজন ডাক্তার আছে, ১৩ জন নার্সের জায়গায় ৫ জন নার্স আছে। ঝিকড়ায় ডাক্তার নেই, কম্পাউন্ডার দিয়ে চলছে। বড়কোটাতে ২ জন ডাক্তারের জায়গায় একজন আছে, এই হচ্ছে অবস্থা। আমাদের হাওড়া জেলায় সমস্ত প্রাথমিক এবং সাবসিডিয়ারী স্বাস্থ্য কেন্দ্রগুলিতে একই অবস্থা। তাই আমি আপনার মাধ্যমে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। তিনি সভায় উপস্থিত রয়েছেন, তিনি যদি মনে করেন তাহলে হাওড়া জেলার সমস্ত বিধায়কদের নিয়ে তিনি বসুন, আমি আমাদের সাধ্যমত তাঁর কাজে তাঁকে সাহায্য করব, এই অনুরোধ জানাচ্ছি।

**শ্রী রাইচরণ মাঝিঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি আমি মাননীয় ভূমি এবং ভূমি সদ্বব্যহার বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল যে, বর্ধমান জেলার কেতুগ্রাম থানার অন্তর্গত কুমারপুরের রাস্তাটির ধারে অনেকগুলি গরীব ক্ষেতমজুরের বাড়ী পি.ডবলিউ.ডি. নোটিশ দিয়ে অধিগ্রহণ করেছেন। ১২ বছর হয়ে গেল তারা আজ পর্যন্ত টাকা কড়ি পায় নি। আমি খোঁজ নিয়ে জেনেছি যে, পি. ডবলিউ. ডি. একটি মূল্য নির্ধারণ করে ল্যান্ড এ্যাকুইজিসন দপ্তরে পাঠিয়েছেন। তারা টাকা না পেয়ে রাস্তার ধারে বসে আছে, এর ফলে যানবাহন চলাচলের খুবই অসুবিধার সৃষ্টি হচ্ছে। তারা যাতে একটু তাড়াতাড়ি তাদের বাড়ীর টাকা পায় মাননীয় মন্ত্রী মহাশয় সেজন্য যেন একটা ব্যবস্থা গ্রহণ করেন।

**শ্রী সুশান্ত ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বিভাগীয় কর্তৃপক্ষের দৃষ্টি আকর্ষণ করে একটি বিষয়ের কথা বলতে চাই। বিষয়টি হল যে, বিহার থেকে আগত বন্য হাতীর তান্ডবে গড়বেতা ১নং এবং ৩নং পঞ্চায়েত সমিতির এবং কেশপুরের এক অংশের জনজীবন বিপর্যস্ত হয়ে পড়েছে। গত ২১ তারিখে হারামাণিক সামন্ত নামে এক ব্যক্তি হাতীর আক্রমণে প্রাণ হারিয়েছে এবং আর একজন মৃত্যুর সঙ্গে লড়াই করছে। প্রশাসন ধারাবাহিকভাবে ব্যবস্থা গ্রহণ করছেন কিন্তু সেটা যথেষ্ট নয়। প্রশাসনের বিরুদ্ধে এলাকার মানুষের মনে একটা বিক্ষোভ দানা বেঁধে উঠছে, সুনির্দিষ্ট ব্যবস্থা করতে না পারলে আগামী দিনে অবস্থা খারাপ হবে। ফসলের ক্ষতি হয়েছে, ক্ষতি পূরণের জন্য যে টাকা দেওয়া হয় তা একটা প্রহসন ছাড়া আর কিছু নয়। ব্যাপক ফসলের ক্ষতি হচ্ছে অথচ একটা নামমাত্র টাকা দেওয়া হয়, তাছাড়া মানুষ মারা গেলে যে টাকা দেওয়া হয় তার পরিমাণও অত্যন্ত কম। অবিলম্বে যাতে টাকাটা বৃদ্ধি করা হয় এবং হাতীর আক্রমণ থেকে মানুষ রক্ষা পায় তার জন্য ব্যবস্থা গ্রহণ করতে অনুরোধ জানাচ্ছি।

**শ্রী সুদীপ বন্দোপাধ্যায় ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, গতকাল মাননীয় মুখ্যমন্ত্রী বিধানসভায় হলদিয়া পেট্রোকেমিকেলস প্রকল্পের সমন্বয়ে যে ঘোষণা করেছেন আমাদের দলের পক্ষ থেকে তাঁকে আমি অভিনন্দন জানাই। টাটা গোষ্ঠীর সঙ্গে এই যে উদ্যোগ সেই উদ্যোগ—এর আগে বিভিন্ন শিল্প গোষ্ঠীকে নাকে দড়ি দিয়ে ঘুরিয়েছিল—শেষ পর্যন্ত টাটাই যুদ্ধে জয়লাভ করলেন।

টাটা গ্রুপের বেশ সুনাম আছে। এতবড় একটি সুশৃঙ্খল যুক্ত সংস্থার সঙ্গে ক্যাডার বাহিনী ঢুকিয়ে দিলে সংঘর্ষ বাধতে বাধ্য। আমাদের যেটা আবেদন সেটা হল চাকরির নাম করে পার্টি ক্যাডার ওখানে থাকলে সর্বনাশ হয়ে যাবে। টাটা গোষ্ঠীর বাজারে সুনাম আছে। ১৯৮৮ সালের ৬ই মে তারিখে এই বিধানসভায় আমরা বলেছিলাম গোয়েংকাকে দেওয়া উচিত নয়, গোয়েংকাদের যতগুলি শিল্প আছে তার অধিকাংশই বন্ধ হয়ে যাচ্ছে, গন্ডগোল হচ্ছে, অথবা ম্যানেজমেন্টের অভাব সেজন্য তাদের শিল্প প্রতিষ্ঠানগুলি উঠে যাচ্ছে। এটিকে টাটার সঙ্গে যুক্ত করার কাজটি আমরা সমর্থন করছি। প্রত্যাশা করছি যে, রাজ্যের স্বার্থে, চাকরীর স্বার্থে হলদিয়া পেট্রো কেমিক্যালস উদ্যোগ বরবাদ না হয়ে যায় সেটা দেখবেন। এই হলদিয়া এবং বক্রেশ্বর প্রকল্প হোক এটা আমরাও চেয়েছিলাম এবং এখনো চাইছি। এ ব্যাপারে সর্বদলীয় প্রস্তাব বিধানসভায় গৃহীতও হয়েছে। রাজীব গান্ধী নিজে নির্বাচনের আগে এর শিলান্যাস করে ঐ প্রকল্পকে ত্বরান্বিত করে গিয়েছিলেন এবং তার জন্য তাঁকে অভিনন্দন জানাই।

[ 2-40—2-50 P.M. ]

**শ্রী শশাঙ্ক শেখর মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনার মাধ্যমে বীরভূম জেলার রামপুরহাট থানার একটি অত্যন্ত স্পর্শকাতর ঘটনার প্রতি সংশ্লিষ্ট মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। বিষয়টি হল, গত ২২শে জানুয়ারীর রাতে বেলিয়া নারায়ণপুর গ্রামে যে সোনার কালীর যে একটা মূর্তি আছে সেটি চুরি হয়ে গেছে। গ্রামটি একটি বড় গ্রাম এবং সেখানে উভয় সম্প্রদায়ের লোক বসবাস করেন। যাঁরা বিগ্রহে আগ্রহী তাঁরা সেই বিগ্রহটি ফেরৎ পাবার জন্য আকুল হয়ে পড়েছেন। আমি সেখানে গিয়ে ও.সি. এবং এস.পির সাথে দেখা করে ঘটনার কথা বলেছি, কিন্তু অদ্যাবধি সেটি উদ্ধার হয়নি। কাজেই ঘটনাটি আরো উর্দ্ধতন কর্তৃপক্ষের কাছে পৌঁছে দেবার জন্য আপনার মাধ্যমে এই উল্লেখ করলাম।

**ডাঃ ওমর আলি ঃ** মাননীয় স্পীকার মহাশয়, একদিকে লোডশেডিং-এর ধাক্কা, কোনদিন যার কর্মবিরতি নেই, পুরোদমে কর্মতৎপর; অপর দিকে এ্যাভারেজ বিল মেটাতে শ্যালো টিউবওয়েলে জল উঠুক বা না উঠুক মিটারবিহীন শ্যালোর জন্য চাষীকে ১১০৪ টাকা দিতে হয়। সেটা আদৌ চললো কিনা তা দেখবার দরকার নেই! আবার ৩ থেকে ৫ হর্স পাওয়ারের মোটরের ক্ষেত্রে একইরকম বিল করা হয়। অপর দিকে কারো বেশী, কারো কম বিল আসে। বিলে বেশী-কম হলেও সেই একই হারে বিল মেটাতে হয়। বহুদিন ধরে কৃষকদের কাছ থেকে এইভাবে বাড়তি টাকা বের করে নেবার ব্যবস্থা চলছে। কাজেই ন্যায় বিচারের ক্ষেত্রে চিন্তা করা উচিত। অন্যান্য ক্ষেত্রের মত স্যালো টিউবওয়েল গ্রাহকদের ক্ষেত্রেও মিটার চালু করা উচিৎ এ সম্পর্কে আগের বিধানসভাতেও বলেছিলাম, কিন্তু কর্ণপাত করেননি। বিষয়টির প্রতি আবারও এই বিধানসভায় মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুকুমার মন্ডল ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, আপনার মাধ্যমে একটি নৃশংস হত্যার ঘটনা সম্পর্কে মাননীয় স্বরাষ্ট্র ও মুখ্যমন্ত্রী মহোদয়ের দৃষ্টি আকর্ষণ করছি এবং সঠিক তদন্ত করে অপরাধীদের ধরে কঠোর শাস্তি বিধানের জন্য অনুরোধ জানাচ্ছি। ঘটনা হচ্ছে, নদীয়া জেলার হাঁসখালি থানার অন্তর্গত উত্তর সুরভিস্থান গ্রামের ষষ্ঠ শ্রেণীর ছাত্র পার্থসারথী ভৌমিক গত ২২.৯.৯০ তারিখ তার বাড়ির নিকটস্থ রামকৃষ্ণ আশ্রমে অন্যান্য দিনের ন্যায়

সন্ধ্যা ৫টা ৪৫ মিনিট নাগাদ পড়তে যায়, কিন্তু ঐ দিন রাত ৮টাতেও সে বাড়িতে না ফেরায় তার বাবা এবং পাড়ার অন্যান্য লোকজন তার সন্ধান করে, কিন্তু ব্যর্থ হয়। পরদিন ২০.৯.৯০ তারিখে আশ্রমের প্রাচীরের কাছে এক ঝোপের মধ্যে তার বই ও পায়ের একখানি চটি পাওয়া যায় এবং পরে সন্ধানের পর আশ্রম থেকে দেড় কিলোমিটার দুরে সদ্য লাগান বোরো ক্ষেতে কাদামাটি চাপা দেওয়া উলঙ্গ দেহ পাওয়া যায়। এই নৃশংস হত্যাকান্ডের জন্য মানুষের মধ্যে চরম উত্তেজনা দেখা দিয়েছে। অতএব, মাননীয় মুখ্যমন্ত্রী মহোদয়ের নিকট অনুরোধ যে, এই হত্যাকান্ডের সঠিক তদন্ত করে এই জঘন্য অপরাধীদের ধরে কঠোর শাস্তি বিধানের ব্যবস্থা করবেন।

**শ্রী অপূর্ব লাল মজুমদার :** স্যার, আমি আপনার মাধ্যমে একটি ঘটনার কথা উল্লেখ করে মাননীয় স্বাস্থ্যমন্ত্রী এখানে আছেন তাঁর দৃষ্টি আকর্ষণ করছি। মাননীয় প্রশান্তবাবু আপনি আমার কথাটা একটু দয়া করে শুনুন। গত বৃহস্পতিবার উত্তর ২৪-পরগনার গেঁড়াপোতায় একজন খুন হয়েছে এবং একজন সাংঘাতিক রোগে আক্রান্ত হয়েছেন। তিনি নীলরতন সরকার মেডিক্যাল কলেজে ভর্ত্তি আছেন, তাঁর নাম ডাক্তার ধীরেন বোস। গত ৮ দিন ধরে তিনি হাসপাতালে ভর্তি আছেন, তাঁর মাথায় ধারালো তলোয়ারের দ্বারা আঘাত করায় প্রচুর পরিমাণে রক্তক্ষরণ হয়েছে, রক্ত বন্ধ হচ্ছে না। তিনি ঠিকভাবে লোক চিনতে পারছেন না, তিনি মেন্টাল ইকিউলিব্রিয়াম হারিয়ে ফেলেছেন, ঠিক ভাবে কথা বলতে পারছেন না, তিনি পূর্বের অবস্থায় ফিরে আসবেন কিনা জানিনা। আমি গতকাল ওই হাসপাতালের সুপারিনটেনডেন্ট ডাঃ রায়ের সঙ্গে কথা বলেছি। তিনি বলেছেন ইনকোহিয়ারেন্ট কথাবার্ত্তা বলছেন, আশা করা যায় ১ সপ্তাহের মধ্যে ন্যাচারাল কোর্সে ফিরে আসতে পারেন হয়ত। ডাক্তারের কথা থেকে বোঝা যাচ্ছে তিনি ভাল হতেও পারেন আবার নাও পারেন। ডাঃ ধীরেন বোস একজন তরুন ডাক্তার, তাঁর যদি ব্রেন খারাপ হয়ে যায় তাহলে তাঁর বেঁচে থাকার কোন অর্থই হয় না। তাই আমি মাননীয় মন্ত্রী মহাশয়কে অনুরোধ করবো আপনি এই ব্যাপারে একটু হস্তক্ষেপ করুন, অবিলম্বে তাঁকে সারিয়ে তোলার জন্য একটা ডাক্তারদের বোর্ড বসান, ডাক্তারটি যাতে পূর্বের অবস্থা ফিরে পান তার ব্যবস্থা করুন। বিষয়টি যদি নিউরোলজি ডিপার্টমেন্টের হয় তাহলে সেই ব্যাপারে আপনি ব্যবস্থা করুন। ডাক্তারকে যাতে ঠিক ভাবে সারিয়ে তোলা যায় তার জন্য আপনি হস্তক্ষেপ করুন। তা যদি না করেন তাহলে একজন ভাল ডাক্তার চিরকালের জন্য সমাজ থেকে বিচ্ছিন্ন হয়ে যাবে। এই নিবেদন আমি আপনার মাধ্যমে মন্ত্রী মহাশয়ের কাছে করছি।

**শ্রী দেব নারায়ণ চক্রবর্তী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয় নিয়ে মাননীয় কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। গত বছর আলু চাষীরা ব্যাপক ভাবে ক্ষতিগ্রস্ত হয়েছে। গত বছর অক্টোবর-নভেম্বর মাসে ৫ টাকা ১০ টাকায় আলুর বস্তা বিক্রি করতে হয়েছে। আলু রাখার জন্য কোল্ডস্টোরে যে ভাড়া দিতে হয় সেই টাকা দিতে পারবে না বলে তারা আলু রাস্তায় ঢেলে দিয়ে গেছে। এবারে আবার ভাল আলু চাষ হয়েছে, ভূমিসংস্কারের জন্য এবং কৃষি সংস্কারের জন্য আলুর উৎপাদনের হার ভালই হবে। সেই জন্য আমি কৃষি মন্ত্রীর কাছে আবেদন করবো পশ্চিমবাংলার চাষীদের মেরুদন্ড যাতে ভেঙ্গে আবার না পড়ে তার জন্য আপনি ভারত সরকারকে বলুন যাতে আলু বিদেশে

পাঠানো যায় তার ব্যবস্থা তাঁরা করেন। ভারতবর্ষের বাইরে আলু পাঠানো বাণিজ্যিক মুদ্রা যেমন পাওয়া যাবে তেমনি এখানকার চাষীদের মেরুদন্ড সোজা থাকবে। চাষীরা সমস্ত কিছু জমা দিয়ে টাকা ধার করে আলু চাষ করে, তারা যদি আলু চাষে আবার মার খায় তাহলে সর্বস্য যাবে। এই ব্যাপারে আমি আপনার মাধ্যমে কৃষি মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি।

**শ্রী সুদীপ বন্দোপাধ্যায় :** স্যার, আপনার মাধ্যমে আমি বলতে চাই আমাদের এই কলিকাতায় সল্ট লেক স্টেডিয়ামে মাঝে মাঝে সাংস্কৃতিক অনুষ্ঠান হয়, কখনও হোপ-৮৬, কখনও নব আনন্দে জাগো এই সব। এবারে শুনছি সরকার মঙ্গেশকর বোনেদের নিয়ে কলিকাতার ৩০০ বছর পূর্ত্তি উপলক্ষ্যে অনুষ্ঠান করবেন। বিগত সাংস্কৃতিক অনুষ্ঠান হোপ-৮৬, নব আনন্দে জাগো হয়েছিল সেই অনুষ্ঠান গুলিতে লক্ষ লক্ষ, কোটি কোটি টাকার টিকিট বিক্রি হয়েছিল, তার হিসাব আমাদের কাছে আজ পর্যন্ত উপস্থাপিত করা হয় নি। এক-একটা বড় অনুষ্ঠানে মহৎ উদ্দেশ্য দেখিয়ে অর্থ সংগ্রহ করা হয়। কিন্তু সেই টাকার পরিমাণ কত, টিকিট বিক্রি করে অর্থ সংগ্রহের পরিমাণ কত এটা আমরা জানতে পারি না। এই সম্পর্কে বরাবরই আমরা দেখে এসেছি ক্রীড়ামন্ত্রী মোটামুটি দায়িত্ব নিয়ে এই অনুষ্ঠান গুলি পরিচালনা করে থাকেন এবং তিনি বরাবরই এই ব্যাপারে নিরবতা পালন করেন। আবার একই রকম ভাবে মুঙ্গেশকর বোনেদের নিয়ে আর একটা নাইট করার পরিকল্পনা করা হয়েছে। সেখানে বহু টাকার টিকিট বিক্রি করা হবে আমরা জানি। আমরা দাবী করছি, অবিলম্বে টিকিট বিক্রির সমস্ত হিসাব নিকাশ, নথীপত্র আমাদের এই হাউসে প্লেস করা হোক। কত টাকার টিকিট বিক্রি হয়েছে সে সম্বন্ধে আমাদের অবহিত করা হোক। আমরা জানি কলকাতার এই ষ্টেডিয়ামটিতে খেলাধুলা আজকে আর কিছুই হচ্ছে না। ষ্টেডিয়ামটি সম্পূর্ণভাবে সাংস্কৃতিক অনুষ্ঠানের নামে সুভাষ বাবুর হাতে চলে গিয়েছে।

**শ্রী মানবেন্দ্র মুখার্জী :** মাননীয় স্পিকার স্যার, একটি বিষয়ে আপনার দৃষ্টি আকর্ষণ করতে চাই। গতকাল মুখ্যমন্ত্রী হলদিয়া সংক্রান্ত ঘোষণার পর বিধানসভাতে আমাদের অনেক সদস্য এ সম্পর্কে কিছু কথা বলেছেন এবং সাধারণভাবে টোন-টা ছিল স্বাগত জানানো। আমি আপনার সামনে একটা কথাই বলবো, আমরা একটা প্রশ্ন উত্থাপন করছি এবং বিধানসভাতে একটা বিতর্ক করছি এই বলে যে, টাটা কেন পেল, কেন আম্বানী পেল না, কেন গোয়েংকাদের দাবীকে অগ্রাহ্য করা হলো। প্রশ্নটা এই দাঁড়াচ্ছে যে, এই দু'তিন জনের কার টাকা নিয়ে হলদিয়াটা হবে? বিতর্কটা এই পর্যায়ে চলছে। আমি শুধু একটা কথা স্মরণ করিয়ে দিতে চাই যে ২৪শে নভেম্বরের আগে যে হলদিয়ার জন্য একজন ফাইন্যান্সারকেও পাওয়া যাচ্ছিল না, আমাদের বিরোধী পক্ষের বন্ধুরা অভিযোগ করেছিলেন পশ্চিমবাংলাতে শিল্পের পরিবেশ নেই বলে শিল্পপতিরা কোন টাকা পশ্চিমবাংলার জন্য দিচ্ছেন না—২৪ তারিখে একটা ম্যাজিক হয়ে গেল, এর পর অসীম দাশগুপ্তের ঘরের বাইরে গোটা ভারতবর্ষের শিল্পপতিদের লাইন পড়ে গেল। একটা ম্যাজিক হয়ে গেছে—দিল্লীতে সরকার পাল্টে গেছে। দিল্লীতে যদি রাজীব গান্ধী থাকেন তাহলে শিল্পপতিদের টাকা পশ্চিমবাংলার মানুষের জন্য কখনও পাওয়া যাবে না। কাজেই, একথাটা ঠিক, পশ্চিমবঙ্গের জনগণ সব সময়েই চাইবেন দিল্লীতে রাজীব গান্ধীর সরকারের মত কোন সরকার যেন না থাকেন। যে সরকার দিল্লীতে থাকলে পশ্চিমবাংলায় লগ্নী করার জন্য শিল্পপতিরা টাকা দিতে চান না, জনগণ সেই সরকার

কখনও চান না। পশ্চিমবাংলাকে শিল্পপতিরা এখন টাকা দিচ্ছেন এর কারণ হচ্ছে কংগ্রেসের পরাজয়। কংগ্রেসের পরাজয়ই হলদিয়া প্রকল্পকে বাস্তবায়িত করছে। যোগ্যতার পুরষ্কার এই হলদিয়ার মাধ্যমে রাজ্য সরকার আমাদের এনে দিয়েছেন, এরজন্য অতীতের কংগ্রেস সরকারকে ধিক্কার জানাচ্ছি এবং বর্তমান রাজ্য সরকারকে অভিনন্দন জানাচ্ছি।

[ 2-50—3-30 P.M. ]

**[Including adjournment]**

**শ্রী শক্তি বল :** মাননীয় স্পীকার স্যার, আমি আপনার মাধ্যমে একটি গুরুত্বপূর্ণ বিষয়ের প্রতি এই সভার দৃষ্টি আকর্ষণ করছি। মেদিনীপুর জেলার হলদিয়া মহকুমার নন্দীগ্রাম, মহিষাদল এবং খেজুরী, এই তিনটি থানার মধ্যে দিয়ে একটি গুরুত্বপূর্ণ ক্যানাল গেছে। বৃটিশ আমলে এই ক্যানালটি গভীর ছিল বর্তমানে মজে গেছে। এই ক্যানালটির নাম হিজলী টাইডাল ক্যানাল। এটি ওড়িষ্যার কোষ্ট পর্যন্ত গিয়েছে এবং এটি সেই সময়ে ওড়িষ্যার যাতায়াতের, জলপথে যাওয়ার প্রধান রাস্তা ছিল। এই ক্যানালটি খোঁড়া হবে বলে মৎস্যমন্ত্রী নিজে উদ্যোগ নিয়ে অর্থমন্ত্রীর সহায়তায় এবং গুরুত্বপূর্ণ পরামর্শ অন্তে সহৃদয়তার সঙ্গে টাকাও মঞ্জুর করে দেন। এই ক্যানালটি খোঁড়া হলে হাজার হাজার একর জমি জলসেচের আওতায় আসতে পারে। এই ক্যানালটি একটি বিশাল এলাকা জুড়ে পরিব্যপ্ত—প্রায় ৩৫-৪০ কিলো মিটার লম্বা গোটা ক্যানালটা এক কিলো মিটার অন্তর বাঁধ দিয়ে মাছ চাষের ব্যবস্থা হয়েছিল। মহিষাদলে অল্পকিছু জায়গা খোঁড়াও হয়েছে। স্যার, মন্ত্রী বদলে যায় কিন্তু সিষ্টেম বদলায় না। আমলাতান্ত্রিক ব্যর্থতায় এই স্কীমটি এ্যাবানডানড্ হয়েছে। অবিলম্বে এটিকে চালু করার জন্য আমি দাবী জানাচ্ছি।

**শ্রী জয়ন্ত কুমার বিশ্বাস :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে তথ্য ও সংস্কৃতি বিভাগের মন্ত্রী মহাশয়ের দৃষ্টি আকর্ষণ করছি। কীর্তন সম্রাজ্ঞী রাধারাণী দেবী এক সময়ে পশ্চিমবঙ্গে সঙ্গীতে সুধারসের আমদানী করেছিলেন। আজকে তাঁর অনেক বয়স, প্রায় ৭০ বৎসর। তিনি জিয়াগঞ্জের বাসিন্দা। তিনি আজকে অত্যন্ত অসচ্ছন্দ অবস্থায় জীবন কাটাচ্ছেন। আমাদের তথ্য ও সংস্কৃতি জনসংযোগ বিভাগের মন্ত্রীর কাছে আমার অনুরোধ সংস্কৃতি বিষয়ে তিনি একটু অনুরক্ত। তিনি দেশের বহু শিল্পীকে বহুরূপে সাহায্য করেছেন। আমিও ওঁনার কাছে আবেদন করছি যে কীর্তন সাম্রাজ্ঞী রাধারাণী দেবী যাতে তাঁর শেষ বয়সে কিছু ভাতা পান তার ব্যবস্থা করুন।

**শ্রী সত্যরঞ্জন বাপুলী :** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় পরিবহণ মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করছি। আপনি জানেন যে, সুন্দরবনে যন্ত্রচালিত যে নৌকা আছে তাকে ভটভুটি বলে। বহু বিপদজ্জনক অবস্থা এতে ঘটে থাকে। বহু লোক এতে ডুবে যায়। কিন্তু তা সত্বেও এই ভটভুটি ওখানে অপরিহার্য হয়ে গেছে। এই নিয়ে একটা কমিটি হয়েছিল, বিশেষজ্ঞ কমিটি কিছু রেকমেন্ডডেশানও দিয়েছিল। তারা বলেছিলেন যে এই ভটভুটির কোন ব্রেক নেই, এইগুলো যন্ত্রচালিত কিন্তু কন্ট্রোল করার কোন ক্ষমতা নেই। এরজন্যই এ্যাক্সিডেন্ট ঘটে থাকে। এদের লাইসেন্স দেওয়ারও কোন ব্যবস্থা নেই। অথচ সুন্দরবনে এটি অপরিহার্য হয়ে গেছে, অত্যন্ত দরকারী। এক্সপার্ট কমিটির রিপোর্ট যা দিয়েছিল তা কার্য্যকরী করা হয় নি। গঙ্গা সাগরে যে বহুলোক মারা গেল তা এই ভটভুটির জন্যই মারা গেল। এই

গঙ্গাসাগরে কিভাবে ওই ভটভুটি লাইসেন্স পেল জানিনা। পঞ্চায়েত সমিতিকে টাকা-পয়সা দিয়ে হয়তো এই ভটভুটিগুলি চালান হয়। সেখানে ডি এম এবং পুলিশ থাকা সত্বেও কিভাবে এ্যাকসিডেন্ট হল জানিনা। এখানে পরিবহন মন্ত্রী নেই, থাকলে ভালো হত। এই ভটভুটিগুলির একটা ব্যবস্থা করুন এই আবেদন আমি করছি।

**শ্রী সন্তোষ সিন্‌হা ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি আপনার মাধ্যমে মাননীয় স্বরাষ্ট্র মন্ত্রীর দৃষ্টি আকর্ষণ করে একটি গুরুত্বপূর্ণ ঘটনা উপস্থিত করতে চাই। গত ২৩.১.৯০ তারিখে রাত প্রায় ২টোর সময়ে নাকাশীপাড়া থানায় বেথুয়াডৌরীগঞ্জে বাজারে একটি টি.ভি. দোকানে তালা ভেঙ্গে যখন চুরি হয় সেই সময়ে ওই দোকানের মালিক কেষ্ট দে এবং তার ছেলে বিকাশ দে চিৎকার করে ওঠে, চোরকে ধরবার চেষ্টা করে। বিকাশ দে চোরকে ধরে ফেললে চোরটি তাকে আঘাত করার চেষ্টা করে। এই ঘটনাকে কেন্দ্র করে পরের দিন অর্থাৎ গতকাল বেলা ৮টা থেকে কংগ্রেসী সমাজবিরোধীরা এবং নকশালপন্থীরা সেই সময়ে এন এইচ অবরোধ করেন এবং এই অবরোধের ফলে নাকাশীপাড়ার বিডিও, পঞ্চায়েত সমিতির সভাপতি এবং গণতান্ত্রিক আন্দোলনের সমর্থক নেতারা ঘটনাস্থলে যান এবং সেখানকার অবরোধমুক্ত করবার জন্য অনুরোধ করে। অবরোধ যখন তারা তুলে নেবার জন্য পরিকল্পনা করছে সেই সময়ে কংগ্রেসী সমাজ বিরোধীরা এবং নকশালপন্থীরা অবিশ্রান্ত পুলিশ, বিডিও, পঞ্চায়েত সমিতির সভাপতি এবং গণতান্ত্রিক আন্দোলনের নেতাদের ইট বর্ষণ করতে থাকে। এই অবস্থায় পুলিশ সেখান থেকে পালিয়ে আসে। সেখানে বাসে আগুন লাগানো হয়, পুলিশ সেই আগুন নেভানোর চেষ্টা করে। এর ফলে পুলিশকে লাঠি চার্জ করতে হয় এবং ব্ল্যাংক ফায়ার করতে হয়েছে।

**মিঃ স্পীকার ঃ** এখন বিরতি, আবার মিলিত হব ৩-৩০ মিঃ

**After Adjournment**

[ 3-30— 3-40 P.M. ]

**Mr. Speaker :** Now the Minister in-charge of the Finance Dept. will make a statement.

**Dr. Asím Das Gupta : Mr. Speaker, Sir, with your permission I make the following statement on the Government policy on implementation of the recommendations of the Third Pay Commission in respect of teaching and non-teaching staff of Government sponsored or aided institutions and employees of Municipalities, Municipal Corporations, Notified Area Authorities, District School Boards and Panchayat Bodies (including Chowkidars and Duffadars).**

(Dated : 25.1.1990)

The Government has already declared on June 22, 1989, the decision to accept recommendations of the Third Pay Commission in principle subject to considered modifications (vide statement of the Chief Minister,

West Bengal, in this regard). Subsequently, in a statement on December 30, 1989, Government policy on implementation of the recommendations of the Third Pay Commission for Government employees was published. It was mentioned in para 13 of the policy statement that decision regarding the revision of pay scales and other benefits for teaching and non-teaching staff of Government sponsored or aided educational institutions, employees of Municipalities, Municipal Corporations and Panchayat bodies etc. would be announced very shortly. Specific decisions have now been taken towards implementation of such recommendations for these categories of staff and employees (Part-A for teaching and non-teaching staff of educational institutions and Part-B for the employees of the Municipalities, Municipal Corporations, Notified Area Authorities, District School Boards and Panchayat Bodies, including Chowkiders and Duffadars), and these will form the basis of the revision of Pay and Allowances (ROPA) Rules for them.

**(Part-A.)**

**(Teaching and non-teaching staff in Government sponsored or aided institutions, such as, Schools upto Class XII standard, Training Institutions of Primary teachers, Libraries, and Polytechnics and junior technical Schools).**

1. **Allocation of Pay Scales**

The Government has decided to adopt the revised pay scales recommended by the Pay Commission for teaching and non-teaching staff of non-Government / aided educational institutions except for scale Nos. 9 to 15, for which the modified proposal as mentioned in the Annexure (Vol. I, pp 67-69) of the Report of Pay Commission has been accepted. Such revised pay scales to be allocated to the different posts/cadres will correspond the pay scales allocated earlier to the posts/ cadres by the ROPA Rules, 1981. If any issue arises in implementation, there will be Review Committee/Committees to look into those issues.

2. **Fixation of Pay in the revised scales**

The revised pay scales will be notionally effective from 1.1.1986. Actual payment will be made on the basis of pay and allowances as on 1.1.1988 after notional fixation of pay in the revised scales with effect from 1.1.1986. The arrears of pay and allowances for the period from 1.1.1988 to 31.3.1989 will be deposited in the Provident Fund Accounts and the amount may be withdrawn at the option of the employees after 31.3.1991 in two equal instalments, the second instalment being payable not before 1.4.1992. The arrear from 1.4.1989 will be paid in cash.

[ 25th January, 1990 ]

In the case of employees who retired on or after 1.1.1986, pension will be calculated after allowing them the benefit of notional fixation of pay in the revised scales with effect from 1.1.1986. Also, employees who will retire before being eligible to withdraw the amount to be deposited in the Provident Fund Account in the manner mentioned earlier, will be allowed to withdraw the entire amount as and when they retire.

3. **Option**

(i) Employees will exercise option for revised scales of pay within 90 days after issue of notification incorporating revised pay and allowances.

(ii) They may, however, opt for entry in the revised scale of pay on any date between 1.1.1986 and 1.1.1990.

4. **Dearness Allowance**

In this regard, the Central Govenment rates, pattern as well as system as already accepted by the State Government will continue.

5. **Special Pay**

In regard to the Special Pay, recommendations of the Pay Commission are accepted with modification that clerks and group 'D' staff for secondary school whose normal duty period exceeds 40 hours per week would be allowed extra duty allowances at the rate of Rs. 75/- and Rs. 50/- per month respectively.

6. **House Rent Allowance (HRA)**

The HRA at the rate of 15% of basic pay, after fixation in the corresponding revised scale of pay, will be allowed to the teaching and non-teaching staff of Government sponsored and aided institutions posted at any place in the State. The maximum amount of HRA should be Rs.800/- per month and in cases where both husband and wife are employees, the ceilling of HRA taken together should be Rs. 800 per month.

7. **Medical Allowance/Hill Compensatory Allowance/Winter Allowance :**

Recommendation of the Pay Commission is accepted.

8. **Career Advancement Scheme & related issues**

8.1. Teaching and non-teaching staff of educational institutions upto the scale Rs. 1500-3410 who have not got a single promotion/advancement in higher scale in the same post even after completion of 18 years'

continuous and satisfactory service will be placed in the immediate next higher scale of pay; his/her designation remaining unchanged. In addition to this, the teaching and non-teaching staff will get an additional increment on completion of every 10 years of services in the same revised scale and the corresponding unrevised scale put together. The benefit will be allowed twice in his/her service career.

8.2. All school teachers and librarians of secondary schools who have improved/will improve their qualification or who were appointed with higher qualification relevant to their teaching subjects or group will get higher scale of pay on the basis of qualification.

8.3 Untrained school teachers who are required to be trained for getting their annual increments will be allowed annual increments in the revised scales of pay on condition that such untrained teachers will have to get themselves trained within 5 years from the date of implementation of this statement or from the date of appointment whichever is earlier failing which increment will be stopped till they get themselves trained.

8.4 Secondary teachers with doctorate degree in the subject tought or allied subject will get two additional increments.

8.5 It is being examined to what extent some of the benefits such as those related to graduate teachers with distinction etc. may be continued.

8.6 Age of superannuation of all categories of teaching and non-teaching staff who elect to come under the revised pay scale shall be fixed at sixty years of age, as per the recommendation of the Pay Commission. However, teaching and non-teaching staff, who had been or are enjoying extension of service one year two year basis on and from 1.1.86 to the date of this order may also opt to come under revised scale of pay provided they either have already retired or agree to retire on or before 31.3.1990.

9. **Pension**

Issues relating to pensionary benefits of the teaching and non-teaching staff who will be covered under the revised pay scale are being examined.

10. **Leave**

Commutation of half pay leave to full pay leave upto certain limit may be accepted for teaching and non-teaching staff of the schools as recommended by the Pay Commission. Details will be specified in due course.

## Part-B

## (Employees of Municipalities, Municipal Corporations, Notified Area Authorities, District School Boards and Panchayat Bodies including Chowkidars and Duffadars).

1. **Allocation of Pay Scales:**

The Government has decided to adopt the revised pay scales recommended by the Pay Commission except for scale Nos. 9 to 15 for which the modified proposal as appears in the Annexure (Vol. I, pp 67-69) of the Report of the Pay Commission has been accepted. Such revised pay scales to be allocated to the different posts which correspond to pay scales allocated earlier to the posts with effect from 1.4.81.

2. If any issue arises in implementation, Review Committee(s) may be set up to look into these issues and suggest remedial action.

3. **Fixation of pay in the revised Scales:**

The revised pay scales will be notionally effective from 1.1.1986. Actual payment will be made on the basis of pay and allowances as on 1.1.1988 after notional fixation of pay in the revised scales with effective from 1.1.1986. The arrears of pay and allowances for the period from 1.1.88 to 31.3.89 will be deposited in the Provident Fund Accounts. The amount may be withdrawn at the option of the employees after 31.3.91 in two equal instalments, the second instalment being payable after 31.3.92. The arrears from 1.4.89 will be paid in cash.

Employees covered by pension scheme who retired on or after 1.1.86 will be eligible to revised pension calculated after being allowed the benefit of notional fixation of pay in the revised scales with effect from 1.1.86. Employees who will retire before being eligible to withdraw the amount deposited in the Provident Fund Account in the manner mentioned earlier, will be allowed to withdraw the entire amount as and when they retire.

4. **Option:**

(i) Employees will exercise option to come under the revised a scales of pay within 90 days after issue of notification incorporating revised pay and allowances,

(ii) They may, however, opt to come under the revised scales of pay on any date between 1.1.86 and 1.1.90.

5.. **Dearness Allowance:**

The Central Government rates, pattern as well as system as already

accepted by the State Government will continue.

6.. **Special Pay :**

In regard to special pay, the principles enunciated by the Pay Commission are accepted.

7. **House Rent Allowance :**

HRA at the rate of 15% of basic pay after fixation in the corresponding revised scale to all categories of employees irrespective of place of posting is accepted. The maximum amount of HRA should be Rs. 800/- per month and in cases where both husband and wife are employees, the ceiling of HRA admissible to both husband and wife taken together should be Rs. 800/-.

8. **Medical Allowance/Winter Allowance/Hill Compensatory Allowance :**

Recommendation of the Pay Commission is accepted.

9. **Other Allowance :**

Regarding other Allowances, decision of the Government will be communicated in due course.

10. **Removal of stagnation :**

Employees who get the benefit of movement to the next higher scale after 18 years' continuous and satisfactory service will continue to receive the same provided they are in the revised pay scale of Rs. 1500-3410 or below.

11. Issues relating to retiring benefits for municipal employees are being examined.

12. **Chowkidars and Duffadars :**

The fixed pay of Chowkidars and Duffadars may be revised to Rs. 700/- and Rs. 750/- per month respectively after absorption of all D.A. elements with effect from 1.1.88. They will be eligible to D.A. from 1.1.88.

[3-40—3-50 P.M.]

**Mr. Speaker :** I have received a letter from Shri Matish Roy that he has resigned from the Chairmanship of the Committee on Government Assurances. I now nominate Shri Subhas Goswami as a member of the Committee on Government Assurances and further nominate him as Chairman of the said Committee.

## LEGISLATION

**Mr. Speaker :** The Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1990 and the Howrah Municipal Corporation (Amendment) Bill, 1990 will be taken up together.

## THE CALCUTTA MUNICIPAL CORPORATION (AMENDMENT) BILL, 1990

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to introduce the Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1990 and place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

State Government has viewed with concern the unplanned and indiscriminate construction of high-rise buildings in Calcutta. Such construction has resulted in increased load on sewerage and drainage system, acute problems of traffic management, increased density of population, reduced availability of open space, increased load on conservancy and numerous other civic problems.

2. Government is considering about urgent steps to be taken to cope with multifarious problems enumerated above. As this will take some time before finalisation, Government decided, as an interim measure, to amend the Calcutta Municipal Corporation Act, 1980, in order to prevent construction of high-rise buildings in Calcutta for a period of one year for the present.

3. As the Legislative Assembly was not in session and as it was necessary to take immediate action, an Ordinance, namely, the Calcutta Municipal Corporation (Amendment) Ordinance, 1989 (West Bengal Ordinance No. IX of 1989) was promulgated.

(Secretary then read the title of the Bill)

### Statutory Resolution

**Shri Saugata Roy :** Sir, I beg to move that this House dis-approves the Calcutta Municipal Corporation (Amendment) Ordinance, 1989 (West Bengal Ordinance No. IX of 1989).

**Shri Buddhadeb Bhattacharyya :** Sir, I beg to move that the Calcutta Municipal Corporation (Amendment) Bill, 1990 be taken into Consideration.

## THE HOWRAH MUNICIPAL CORPORATION (AMENDMENT) BILL, 1990

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to introduce the

Howrah Municipal Corporation (Amendment) Bill, 1990 and place a statement as required under rule 72(1) of the Rules of Procedure and Conduct of Business in the West Bengal Legislative Assembly.

State Government has viewed with concern the unplanned and indiscriminate construction of high-rise buildings in Howrah. Such construction has resulted in increased load on sewerage and drainage system, acute problems of traffic management, increased density of population, reduced availability of open space, increased load on conservancy and numerous other civic problems.

2. Government is considering about urgent steps to be taken to cope with multifarious problems enumerated above. As this will take some time before finalisation, Government decided, as an interim measure, to amend the Howrah Municipal Corporation Act, 1980, in order to prevent construction of high-rise buildings in Howrah for a period of one year for the present.

3. As the Legislative Assembly was not in session and as it was necessary to take immediate action, an Ordinance, namely, the Howrah Municipal Corporation (Amendment) Ordinance, 1989 (West Bengal Ordinance No. X of 1989) was promulgated.

(Secretary then read the title of the Bill)

**Statutory Resolution**

**Shri Saugata Roy :** Sir, I beg to move that this House dis-approves the Howrah Municipal Corporation (Amendment) Ordinance, 1989 (West Bengal Ordinance No. X of 1989)

**Shri Buddhadeb Bhattacharjee :** Sir, I beg to move that the Howrah Municipal Corporation (Amendment) Bill, 1990 be taken into Consideration.

**শ্রী সুদীপ বন্দোপাধ্যায় ঃ** মাননীয় স্পীকার মহোদয়, আমি আজকে কলকাতা মিউনিসিপ্যাল করপোরেশন এ্যামেন্ডমেন্ট বিলের উপর আলোচনায় অংশ গ্রহণ করতে এসেছি। আমি মাননীয় বুদ্ধদেববাবুর কাছে কতকগুলি সুনির্দিষ্ট প্রশ্ন করপোরেশন সংক্রান্ত বিষয়ে বার বার উত্থাপন করেছি। বিধানসভার মধ্যে উনি অনেক টল প্রমিসেস প্রতিশ্রুতি মানুষকে দেন, কিন্তু বাস্তব ক্ষেত্রে করপোরেশনের উপর তাঁর সেরকম কোন দখলই নেই। করপোরেশন সম্পূর্ণ ভাবে মন্ত্রী মহোদয়ের চোখের সামনে এত বেআইনী কাজ করে যাচ্ছে, যাকে নিয়ন্ত্রণ করবার কোন ক্ষমতাই পৌরমন্ত্রীর আছে বলে বিশ্বাস ক্রমশ হারিয়ে যেতে বসেছে। আজকে পৌরমন্ত্রী বলতে চাইছেন যে, ১৩ মিটারের উপর বাড়ী তিনি কলকাতা শহরে করতে দেবেন না। হাই রাইজ বিলডিং তিনি কলকাতায় করতে দেবেন না। এটা খুব ভাল কথা। কিন্তু আমি আপনার কাছে কতকগুলি প্রশ্ন উত্থাপন করতে চাই। আপনি কি জানেন এই কলকাতা

শহরে বেআইনী বাড়ীর সংখ্যা কত? এই কলকাতা শহরে বেআইনী বাড়ীর সংখ্যা ৫ হাজারের বেশী অতিক্রম করে গেছে। এই বিষয়ে সম্ভবতঃ প্রথম আপনার দৃষ্টি আকৃষ্ট হয়েছিল যখন রাজেন্দ্র রোডে প্রদীপ কুন্ডলিয়ার বাড়ীটি ভেঙ্গে পড়ে এবং তাতে ১২ জন লোকের প্রাণহানি হয়। তারপর থেকে আপনি মনে করতে থাকেন যে, এই সম্পর্কে সরকারের কিছু উদ্যোগ নেওয়ার প্রয়োজন আছে। বহালতবিয়তে এই প্রদীপ কুন্ডলিয়া এখন কলকাতা শহরে যথেচ্ছভাবে ঘুরে বেড়াচ্ছেন এবং বিভিন্ন বাড়ী তৈরীর কাজে আবার নিজেকে সংযোজিত করেছেন। কয়েকদিন কারাগারের অন্তরীণ ছিলেন এই কথা ঠিক। কিন্তু যে ধরনের শাস্তি প্রত্যাশা করেছিলাম তা দেওয়া হয়নি, আইনে কিছু ফাঁক থাকার জন্য। তারপর আবার তিনি কলকাতা পৌরসভার সঙ্গে যোগাযোগ রক্ষা করে চলেছেন, এই যোগাযোগ কেটে গেছে বলে মনে হয় না। আমার বক্তব্য হচ্ছে এই, কোন বড় বাড়ী যখন কলকাতায় হবে তখন কতকগুলি বিষয়ে করপোরেশনকে নজর রাখতে হবে। যেমন এই ধরনের বাড়ীগুলি নির্মাণের ক্ষেত্রে যে রড ব্যবহার হবে সেই রডগুলির পরিমাণ যেন সঠিকভাবে করা হয়। একটা বড় বাড়ী তৈরী করতে গেলে যে পাথর কুচি ইত্যাদি লাগবে বাড়ীটির সেই ভার সহ্য করবার মত মাটির নীচে ভিত থাকছে কিনা, সেই সম্পর্কে সরকার পক্ষ বা করপোরেশনকে বাড়ী তৈরীর আগে নজর দিতে হবে। তারপর বালি, সিমেন্ট, পাথর কুচির মিশ্রণ ইত্যাদি এইগুলি ঠিকমত হচ্ছে কিনা, এইগুলিও করপোরেশনের পক্ষ থেকে ইঞ্জিনিয়ার বা আর্কিটেকটের নজরদারি রাখতে হবে। এইগুলি কোনটাই সঠিকভাবে না হবার ফলে কলকাতা শহরে আমরা দেখতে পেলাম হাই রাইজ বাড়ী হঠাৎ কবে ভেঙ্গে গেল এবং ১২ জন লোকের প্রাণ চলে গেল। বুদ্ধদেববাবুর কাছে আমার প্রশ্ন হল এই, আপনি নিজে কলকাতা পৌরসভার কাজকর্ম সম্পর্কে সন্তুষ্ট কিনা—বিলডিং ট্রাইবুন্যাল আছে। কিন্তু এই বিলডিং ট্রাইবুন্যাল ঠিকমত কাজ করছে কিনা—এই সম্পর্কে আপনি নিজে কি মনে করেন যে, এরা ঠিকমত কাজ করছে? আপনি সরাসরি এই প্রশ্নটি এড়িয়ে না গিয়ে আমাদের উত্তর দেবেন যে, বিলডিং ট্রাইবুন্যাল ঠিকমত কাজ করছে কিনা—আপনার কাছে আমি এই প্রশ্ন রেখে গেলাম। আমার দ্বিতীয় জিজ্ঞাসা হল এই—যে বিলডিংগুলি তৈরী হচ্ছে সেইগুলি প্ল্যানের বাইরে নির্মিত হচ্ছে কিনা, তা দেখবার মত পর্যাপ্ত ব্যবস্থা করপোরেশনের আছে, কি নেই—যে বিলডিংগুলি তৈরী হচ্ছে সেইগুলি প্ল্যান্ড বিলডিং না নন-প্ল্যান্ড বিলডিং এটা দেখবার মত পর্যাপ্ত ব্যবস্থা কলকাতা করপোরেশনের আছে কিনা—এইগুলি আপনি দেখুন। টাউন এ্যান্ড কানট্রি প্ল্যানিং এ্যাক্টের আওতায় কোন এলাকায় ক'তলা বাড়ী করা যাবে এর কোন সুনির্দিষ্ট সীমারেখা আপনি নিরুপণ করে দেন নি। টাউন এ্যান্ড কানট্রি প্ল্যানিং এ্যাক্টে কলকাতা শহরের বুকে প্রত্যেকটি ওয়ার্ডের জন্য সুনির্দিষ্ট থাকে যে, কোন ওয়ার্ডে ক'তলা বাড়ী নির্মাণ করা যাবে তাহলেই একমাত্র কলকাতা শহরের বুকে হাই রাইজ বিলডিং তৈরী করবার প্রবণতা, বেআইনী বাড়ী তৈরী করবার প্রবণতাকে বন্ধ করবার ক্ষেত্রে সঠিক পদক্ষেপ নিতে পারবেন। কিন্তু টাউন এ্যান্ড কানট্রি প্ল্যানিং এ্যাক্ট কেবলমাত্র কলকাতার একটি ওয়ার্ডে করে রেখে দিয়েছেন, অন্যান্য ওয়ার্ডের ক্ষেত্রে করছেন না। আমি আশা করব কলকাতা করপোরেশনের টাউন এ্যান্ড কানট্রি প্ল্যানিং এ্যাক্ট সম্বন্ধে আপনি আপনার সুনির্দিষ্ট মতামত সরকার পক্ষ থেকে দেবেন। আপনি বলছেন প্রমোটার হাই রাইজ বিলডার যারা বাড়ী তৈরী করতে চাইছে তাদের সম্পর্কে ব্যবস্থা গ্রহণ করবেন, তাদের বিরুদ্ধে আপনি লড়াই করবেন। লড়াই করবার মত ক্ষমতা যদিও এই

সরকারের থাকে তাহলেও কিন্তু আপনি পারবেন না, যতক্ষণ পর্যন্ত না আপনি দুর্নীতিপরায়ণ অফিসারদের বিরুদ্ধে ব্যবস্থা গ্রহণ করছেন। এই সমস্ত দুর্নীতিপরায়ণ অফিসাররা পুরোপুরি দখল করে নিয়ে বসে আছে। আপনি নিশ্চয় জানেন, সম্প্রতি কলকাতা হাইকোর্টের জাস্টিস ইউসুফ একটি রায় দিয়েছেন। কলকাতা হাইকোর্ট থেকে তিনি বলছেন, 'the deteriorating condition of the city was in reality a creation of the Corporation Officials themselves. Unauthorized construction of buildings in Calcutta seemed to have broken out in an epedemic form. The blame for giving the indulgence to law brokers squarly lay upon the Corporation Officials and the staff of the building dept because only with the convenience of a section of these officials and employees such a practice on such a large scale could continue. Corruption and bribery had become an important part of the Corporation function'

[3-50—4-00 P.M.]

অর্থাৎ দুর্নীতি, উৎকোচ, ঘুষ এইসব কোলকাতা কর্পোরেশনের কাছে একটা নিত্যনৈমিত্তিক ব্যাপার হয়ে গিয়েছে। সুব্রত মুখার্জী মহাশয় যখন কর্পোরেশনের মন্ত্রী ছিলেন তখন তিনি একটা বক্তৃতা দিয়েছিলেন যে কি ভাবে কোলকাতা কর্পোরেশনের রন্ধ্রে রন্ধ্রে দুর্নীতি প্রবেশ করেছে। আমি এর আগে আমার একটা বক্তৃতায় সে কথার উল্লেখ করেছিলাম, আজকে আবার বলছি। তিনি বলেছিলেন, কোলকাতা কর্পোরেশনের ছাদের উপর থেকে যদি একটি আধুলি ফেলা যায় তাহলে মাধ্যাকর্ষণ শক্তির আকর্ষণে সেই আধুলিটি মাটিতে পড়ার আগেই কর্পোরেশনের অফিসের কোন বিভাগের জানলা থেকে একটি হাত বেরিয়ে এসে সেটা পকেটে পুরে নেয়। দুর্নীতি সম্পর্কে এরকমের অভিযোগ কলকাতা কর্পোরেশন সম্পর্কে মানুষের মধ্যে আছে। কোলকাতা কর্পোরেশন আজ দুর্নীতির আস্তাকুড়ে পরিণত হয়েছে। কোলকাতা কর্পোরেশনের অধীন নিউ মার্কেট তৈরি করার প্রশ্নে দুর্নীতির ব্যাপারে এর আগেও আমি বলেছি, আবার আমি বলছি। তিন তলা পর্যন্ত অনুমতি দিল কর্পোরেশন কিন্তু তারপর হঠাৎ করে কাগজে দেখলাম চতুর্থ তলা করার অনুমতি দিয়ে দিয়েছে। থার্ড ফ্লোর তৈরি হয়ে গেল নিউ মার্কেটের। এ সম্পর্কে সংবাদপত্রে যথেষ্ট লেখালেখি হল, মেয়র বললেন যে, আমরা আরো কিছু টাকা পাব এর থেকে অর্থাৎ কিছু রেভিনিউ পাব এদের মাধ্যমে এবং সেই কারণে এই বিল্ডিং আমরা করতে দিয়েছি। এর পর স্যার, আমি আর একটি বাড়ীর কথা বলব, তার ফটো তুলে এনেছি, সেটা আপনাকে দেব। বাড়ীটি হচ্ছে এক নং আর.এন.মুখার্জী রোডে ফতেপুরিয়াদের বাড়ী। এই বাড়ীটি ফতেপুরিয়ারা মার্টিন বার্নের কাছ থেকে কিনে নিয়েছিল এবং তারপর সেই বাড়ীটি তারা হরিদাস মুদ্রাকে বিক্রি করেছিল। আজকে আমি স্যার, আপনাকে একটি ছবি দেব, সেখানে দেখবেন, এক নং আর.এন. মুখার্জী রোডে শ্রীরাম চেম্বার নামে একটি ৫ তলা বাজার কমপ্লেক্স তৈরি করা হল। এটার পেছনে কোলকাতা কর্পোরেশনের কোন অনুমতি থাকলো না। সেখানে কার পার্কিং স্পেস করবার জন্য যে জায়গা থাকা দরকার সেটা থাকলো না। এইভাবে তারা সেখানে শ্রীরাম চেম্বারস নাম দিয়ে একটি ৫ তলা বাড়ী করে নিল। আমরা বারবার বলেছি যে, কুন্ডোলিয়া, ফতেপুরিয়া, দাগা, আনমল, বাজোরিয়া, কাজোরিয়া, পোদ্দার, ফতেপুরিয়া, রাজগোরিয়া—এদের কাছে কোলকাতা

কর্পোরেশনকে আপনারা বিক্রি করে দিয়েছেন। কোলকাতা শহরটা বিক্রি হয়ে যাচ্ছে এক শ্রেণীর অসাধু প্রোমোটারদের হাতে। আজকে আপনাদের ঠিক করতে হবে যে লড়াইটা আপনারা কাদের বিরুদ্ধে করবেন। একটা শিল্পে নিয়োজিত সকলেই অসাধু একথা নিশ্চয় আমরা বলি না, তবে একথা নিশ্চয় বলি যে কোলকাতা শহরে অসাধু প্রোমোটারের সংখ্যা বেশী হয়ে গিয়েছে। যারা ডিজ-অনেষ্ট প্রোমোটার তারা কোলকাতা কর্পোরেশনকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে তাদের চোখের সামনে একটির পর একটি হাইরাইজ বিল্ডিং তৈরি করে নিচ্ছে। আপনি এখন ১৩ মিটারের বেশী বাড়ী এক বছরের জন্য বন্ধ করে দিলেন, এতে কিন্তু মূল সমস্যার কোন সমাধান হবে না। ১৩ মিটার পর্যন্ত ৪ তলা কি ৫ তলার বেশী বাড়ী করতে পারবে না। এটা আপনি এক বছরের জন্য বন্ধ করে দিয়েছেন। এতে লাভ কি? করতে হলে আপনাকে পুরানো দিক থেকে টেনে নিয়ে আসতে হবে। যেখানে ৫ হাজারের বেশী ইললিগ্যাল বিল্ডিং আছে সেখানে সে কথা চিন্তা করে আপনাকে কাজ করতে হবে। মাননীয় রাজ্যপাল মহাশয় আপনাদের কাছে তালিকা চেয়েছিলেন যখন কুন্ডলিয়ার বাড়ী ভেঙ্গে পড়লো। কোলকাতা কর্পোরেশনের কাছে মাননীয় রাজ্যপাল ইললিগ্যাল বাড়ীর একটি তালিকা চাইলেন, সেখানে আমরা দেখলাম কোলকাতা কর্পোরেশনের পক্ষ থেকে মাত্র ৩৫টি বাড়ীর তালিকা পাঠানো হল। যেখানে কোলকাতায় ৫ হাজারের মতন ইললিগ্যাল বাড়ী সেখানে মাত্র ৩৫টি বাড়ীর তালিকা পাঠানো হল। আপনাদের মেয়র ইন কাউন্সিলের সদস্য নির্মল মুখার্জী ইন্ডিয়া টুডেতে একটা ইন্টারভিউ দিয়েছিলেন, ইন্ডিয়া টুডে, এডিসান—জুলাই, ১৫, ১৯৮৯, তাতে তিনি স্বীকার করেছেন যে ৫ হাজার দুশো ইললিগ্যাল বিল্ডিং আছে। এটা এম.আই.সি. (বিল্ডিং) তাঁর নিজের মুখের স্বীকারোক্তি। এ ক্ষেত্রে আমার বক্তব্য হচ্ছে, দরকার হলে ধারাবাহিকভাবে কোলকাতা শহরের মানুষকে জানিয়ে দিন যে কোন কোন বাড়ীগুলি ইললিগ্যাল তৈরি হয়েছে। আপনারা কাগজে বাই ইনস্টলমেন্ট বিজ্ঞাপন দিয়ে জানিয়ে দিন যে কোন কোন বাড়ীগুলি বেআইনী। কোলকাতায় বেআইনী বাড়ী নির্মাণ কি ভাবে আটকাবেন? আমরা দেখেছি, একটার পর একটা বাজার আগুন লেগে ভষ্মীভুত হয়ে যায় এবং তারপর সেখানে আপনারা মাল্টিষ্টোরেড বিল্ডিং, মার্কেট কম্পলেক্স করার সুযোগ করে দেন। এই প্রসঙ্গে আমি আপনাদের জানাতে পারি যে আপনাদের আমলে কতগুলি বাজারে আগুন লেগেছে। এর আগে আমি নামগুলি বলেছি, আবার বলছি। আপনাদের আমলে আগুন লেগেছে লক্ষ্মী কাটারা, গনেশ কাটারায়, ফেন্সী মার্কেট, গড়িয়াহাট রোডে, বাঙলা বাজার মেটিয়া বুরুজে, এস.এস. হগ মার্কেটে যাকে নিউ মার্কেট বলা হয়, ফিস মার্কেট, হাওড়ায়, নন্দরাম মার্কেটে, অরফ্যান মার্কেটে, উল্টোডাঙ্গা মিউনিসিপ্যাল মার্কেটে, নিউ বৈঠকখানা মার্কেট শিয়ালদহ, এবং সবশেষে মোংলা হাট মার্কেটে। এই ১০টি মার্কেটে আপনাদের আমলে আগুন লেগেছে। আমরা মন্ত্রী মহাশয়কে বলেছি যে এর পিছনে কি চক্রান্ত আছে সেটা তদন্ত করে দেখুন কিন্তু তার কোন ব্যবস্থা দেখা যায়নি। এতগুলো বাজারে আগুন লেগেছে, সেগুলি ভষ্মিভুত হয়েছে। আর সেই ভষ্মের উপরে নতুন করে এক একটা মাল্টিষ্টোরিড বিল্ডিং তৈরী হচ্ছে। এই যে মার্কেট তৈরী হচ্ছে এ থেকে কর্পোরেশান ন্যুনতম টাকাও পাচ্ছে না। নিউমার্কেট থেকে কর্পোরেশান এক কোটি ৪০ লক্ষ টাকা প্রিমিয়াম হিসাবে পেয়েছে। আর ফতেপুরিয়ারা এ থেকে লাভ করেছে ৬০ কোটি টাকা। ১০৮ টাকা স্কোয়ার ফিট হিসাবে কর্পোরেশান ফতেপুরিয়াদের লীজ দিলেন। কর্পোরেশান নিউ মার্কেট থেকে কি লাভ করেছে? এখানে কি দুর্নীতি হচ্ছে না? আপনারা বোফর্স নিয়ে কথা

বলেন, ফেয়ার ফেক্স নিয়ে কথা বলেন। আপনারা কর্পোরেশানকে বিক্রয় করে দিচ্ছেন ফতেপুরিয়া, কাজোরিয়া, কানোরিয়া, কুন্ডলিয়াদের কাছে। তারা বিভিন্ন বাজার গঠনের নামে কোটি কোটি টাকা মুনাফা লুটছে। সেদিকে আপনাদের দৃষ্টি নেই, সেদিকে আপনারা দৃষ্টি দিতে পাচ্ছেন না। কাজেই যে উদ্দেশ্য নিয়ে এই বিল এনেছেন সেটা সাধিত হবেনা যতক্ষণ পর্যন্ত অসাধু প্রোমোটারদের আস্তাকুড়ে থেকে কর্পোরেশানকে উদ্ধার করতে পারছেন। আপনি সমস্যার গভীরে যাবার চেষ্টা করুন। আপনারা বলেন যে নতুন নতুন পরিকল্পনা করবো, ৩০০ বছরে কলকাতায় উদযাপন করবো, আর কলকাতা শহরকে অসাধু প্রোমোটার এবং কালো বাজারীদের কাছে বিক্রয় করে দিয়েছেন। আমি আপনার কাছে জিজ্ঞাসা করছি আপনি বলুন তো গত ৩ বছর ধরে বিধান সভায় যে প্রতিশ্রুতি দিয়েছেন বাস্তবে তা কখনও রূপায়িত হতে পেরেছে? আজকে কর্পোরেশান একটা দুর্নীতির আঁখড়ায় পরিণত হয়েছে। সাধারণ মানুষের জীবন আজকে বিপর্যস্ত হয়ে উঠেছে। আজকে হাই রাইজ বিল্ডিং বন্ধ করে দিন কংগ্রেসের তাতে কোন আপত্তি নেই। কিন্তু আমি একটা কথা বলবো যে এই ইন্ডাষ্ট্রির সঙ্গে ১০ লক্ষ মানুষ জড়িয়ে আছে। বিল্ডিং মেটেরিয়ালস সাপ্লায়ার, ডেইলি লেবারার, ইলেকট্রিসিয়ান ইত্যাদি এই ধরনের মানুষ এখানে কাজে লিপ্ত আছে। এখানে যেমন অসাধু ব্যবসায় আছে তেমনি সাধু ব্যবসায়ীও আছে। কাজেই এই অসাধু এবং সাধু ব্যবসায়ীদের মধ্যে একটা পার্থক্য নিরুপণ করার চেষ্টা করুন এবং কর্পোরেশানকে যথাযথ ভাবে ব্যবহার করার চেষ্টা করুন। সকলেই অসাধু একথা আপনি বলতে পারেন না। এদের মধ্যে সৎ প্রোমোটার আছে, আবার অসৎ প্রোমোটারও আছে। কিন্তু অসৎ প্রোমোটার যারা আছে তারা গোটা বিষয়টা নিয়ে ছিনিমিনি খেলছে। আর তার মাঝখানে পড়ে গোটা ইন্ডাষ্ট্রিটা মার খাচ্ছে। আমরা এ কথা অতীতেও বলেছি যে কলকাতা শহরের বাজারগুলি—নিউ মার্কেট, ল্যান্সডাউন মার্কেট, লেক মার্কেট, আলিপুর মার্কেট প্রত্যেকটি বাজার যে প্রিমিয়ামে কর্পোরেশান ফতেপুরিয়া, কাজোরিয়াদের লীজ দিয়েছে সে সম্পর্কে তদন্ত করুন। আমরা বিরোধী দল হিসাবে একথা বার বার বলা সত্ত্বেও, আমরা বিধান সভায় দাঁড়িয়ে অন রেকর্ড বলা সত্ত্বেও কলকাতার এই বাজারগুলিকে কিভাবে প্রমোটারদের হাতে তুলে দিচ্ছেন। কলকাতার এই ৪টি বাজার থেকে ৮০ কোটি টাকা তারা মুনাফা নিয়ে চলে যাচ্ছে কর্পোরেশানকে বৃদ্ধাঙ্গুষ্ঠ দেখিয়ে। আপনি কি নিজে মনে করেন যে ১০৮ টাকা স্কয়ার ফিট হিসাবে যে লীজ দেওয়া হয়েছে সেটা ঠিক?

[4-00—4-10 P.M.]

আপনি নিজে কখনও কর্পোরেশন কর্তৃপক্ষের কাছে জানতে চেয়েছেন যে ১০৮ টাকা বর্গ ফুট জায়গায় কলকাতা কর্পোরেশনের পক্ষে ঠিক হয়েছে কী না? আমার বিশ্বাস, আমার কাছে একটা কলকাতা কর্পোরেশনের, আপনাদের অরিজিন্যাল কাগজ আছে, তাতে কত টাকায় আপনারা জায়গা দিয়েছিলেন, তার একটা রিপোর্ট আছে। কলকাতা কর্পোরেশন, প্ল্যানিং এ্যান্ড ডেভলপমেন্ট ডিপার্টমেন্ট, তাতে এরা বলছে ক্যালকাটা কর্পোরেশন প্রিমিয়াম দিল এস.এস. হগ মার্কেটকে, হগ মার্কেটের জন্য চার লক্ষ এক হাজার ৪৬০ টাকা, ল্যান্সডাউন মার্কেটের জন্য দিলেন ১ কোটি ৩৯ লক্ষ ৫১ হাজার টাকা। এই প্রমোটাররা নিউ আলিপুর মার্কেটের জন্য ২০ লক্ষ টাকা দিয়েছে এবং লেক মার্কেটের জন্য দিলো ৩ লক্ষ টাকা। আপনি ভাবুন, চারটে বাজার থেকে কর্পোরেশনের আয় করলো সব মিলিয়ে বড় জোর

তিন থেকে চার কোটি টাকা। আর এক একটা বাজার বিক্রি হচ্ছে কী দরে? নিউ মার্কেট ২ হাজার টাকা বর্গ ফুট ন্যুনতম, ২৫ হাজার টাকা স্কয়ার মিটার আর আপনার কর্পোরেশন পেল ৮০ হাজার টাকা স্কয়ার মিটার। আপনি লেন্সডাউন মার্কেট বিক্রি করে দিলেন ৪৬৫ টাকা বর্গ মিটার দরে, ভাবতে পারেন? নিউ আলিপুর মার্কেট আপনি ৮৭ টাকা বর্গ মিটার-এ দিয়ে দিয়েছেন। ৮৭ টাকায় ১০ বর্গ ফুট জায়গায়, আজকে ব্যবসায়ীদের কাছে ছেড়ে দিয়েছেন ৮৭ টাকা পার স্কয়্যার মিটার, তার মানে ৮ টাকা ৭০ পয়সা পার স্কয়ার ফিট আপনারা দিয়েছেন নিউ আলিপুর মার্কেটকে, আর ১৭৫ টাকা বর্গ মিটার দিয়েছেন লেক মার্কেটকে। এটা আপনাদের রিপোর্ট, আমাদের রিপোর্ট নয়। এর থেকে মুনাফা লুঠে নিয়ে গেল এই ফতেপুরিয়া, বাজোরিয়া, কাজোরিয়া, যত সব, এদেরকে আমদানি করে দিলেন কোথা থেকে, এরা কলকাতা শহরটাকে লুঠে পুটে নিয়ে চলে যাচ্ছে। আজকে আপনার কাছে আমার জিজ্ঞাসা, এই যে বিষয়গুলো আজকে এখানে উত্থাপন করতে চাইছি, এর জন্য আপনারা মূল বিষয়গুলো থেকে মানুষের মন ঘুরিয়ে দেবেন না, সামনে কর্পোরেশনের নির্বাচন আসছে, আপনাদের হয়তো মাথায় এসেছে, যে কলকাতা কর্পোরেশনের নির্বাচনের আগে এই ইললিগ্যাল বাড়ি তৈরী সম্পর্কে—সত্যজিৎ রায়, আপনি জানেন আমাদের ইন্টারন্যাশনাল ফিল্ম ফেসটিভ্যাল উদ্বোধন করতে গিয়ে, তিনি কলকাতা শহর সম্পর্কে বলেছিলেন যে কলকাতা শহরে যে হাই রাইজ বিল্ডিং হচ্ছে, কলকাতা শহরের ফুট পাথের সমস্যাগুলো তিনি তুলে ধরেছিলেন, হাই লাইট করেছিলেন, আপনারা ভাবছেন পৌরসভার নির্বাচন আসছে, এই হাই রাইজ বিল্ডিং হয়তো একটা এমন পর্যায়ের আলোচনার বস্তু হয়ে দাঁড়াবে, তাই আমাদের সরকারকে দেখাতে হবে কিছুটা পরিচ্ছন্ন ভাব মূর্তি, সেই জন্য বলছেন যে চার পাঁচ তলার বেশী বাড়ি আমরা এক বছরের জন্য করতে দেবো না। এর ফলে কী হলো পেছনের দিক থেকে এক গোছা আপনাদের কাছে এ্যাপলিকেশন জমা পড়ে থাকবে, আর সেই দরখাস্তগুলো জমা পড়বে সেই কর্পোরেশনের দুর্নীতিগ্রস্ত বাস্তু ঘুঘু অফিসারদের কাছে। এর পর এরা আবার এক একটা করে টিক দিয়ে পাশ করবে, আর তার ফলে লক্ষ লক্ষ টাকা আবার তারা এদের কাছ থেকে উৎকোচ গ্রহণ করবে। এই জন্য আমি বলছি, একটা বিচ্ছিন্ন ভাবে এক বছরের জন্য এইরকম একটা এ্যামেন্ডমেন্ট এনে মূল সমস্যার সমাধান হবে না। এই সমস্যার অত্যন্ত গভীরে, অত্যন্ত ডিপ রুটেড প্রবলেম, এই গভীর সমস্যাকে যদি আমাদের সমাধান করতে হয়, তাহলে আপনি সকলকে নিয়ে বসুন। বিরোধী দলের সঙ্গে আলোচনায় বসুন, কলকাতার এই হাই রাইজ বিল্ডিং সম্পর্কে যে সমস্যা তাকে সমাধান করতে আমি সুপ্রিয় বসুর আনা এ্যামেন্ডমেন্টকে সমর্থন জানিয়ে এবং আপনার এই প্রস্তাবকে বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**মিঃ স্পীকার ঃ** এ্যামেন্ডমেন্ট মুভ হয়নি, কী করে সমর্থন করলেন? ভাল পার্লামেন্টারী প্রসিডিয়োর শিখেছেন দেখছি।

**শ্রী লক্ষ্মীকান্ত দে ঃ** মিঃ স্পীকার, স্যার, পৌরমন্ত্রী কর্তৃক উত্থাপিত এই বিলটিকে সমর্থন করে আমি দু একটি কথা উপস্থিত করতে চাই। অনেকক্ষণ ধরে সুদীপবাবু বক্তৃতা দিলেন। শুনতে খুব ভাল লাগছিল। কিন্তু তিনি পুরো বক্তৃতার মধ্যে দুটি মাত্র বিষয়ের উল্লেখ করেছেন। একটা হচ্ছে কর্পোরেশনের দুর্নীতি, আর একটা হচ্ছে প্রোমটারদের দুর্নীতি।

এবং প্রোমটারদের দুর্নীতির কথা বলতে গিয়ে তিনি বললেন যে, কিছু প্রোমটর দুর্নীতি-গ্রস্ত, বাকি সব প্রোমটার ভাল। আমার মনে হ'ল উনি হয়ত বোঝাতে চেয়েছেন যে, কলকাতায় বড় বড় বাড়ি হোক, কেবলমাত্র দুর্নীতি দূর করলেই কলকাতার সমস্যার সমাধান হয়ে যাবে। আমি ঠিক ওঁর মত এই চোখ দিয়ে কলকাতাকে দেখতে চাই না। আমি একটু অন্য চোখ দিয়ে কলকাতাকে দেখতে চাই। আমরা কলকাতার পুরোনো বাসিন্দা হিসাবে অতীতে কলকাতাকে যেভাবে দেখে এসেছি, সেই ভাবেই একটু দেখতে চাই। আমরা কলকাতার ভিতরেই কলকাতার সাধারণ গরীব, মধ্যবিত্ত মানুষগুলিকে রেখে দিয়েই কলকাতাকে সুন্দর করতে চাই। উনি বোঝাবার চেষ্টা করলেন যে, ভাল প্রোমটারদের মাধ্যমে বড় বড়, মাল্টিষ্টোরিড, বহুতল বাড়িতে কলকাতা ভরে যাক। উনি কেবলমাত্র কর্পোরেশন আর কিছু দুর্নীতিগ্রস্ত প্রোমটার সম্বন্ধে এধার, ওধার করে কয়েকটা কথা বললেন। আমার মনে হ'ল এর মধ্যে দিয়ে উনি প্রোমটারদের সমর্থন করা ছাড়া, বড়লোকদের সমর্থন করা ছাড়া, ধনীদের সমর্থন করা ছাড়া অন্য কিছুই বলতে চাইলেন না। দুর্নীতির প্রশ্নে আমি কেবলমাত্র একটা প্রশ্ন এখানে উত্থাপন করতে চাই। দুর্নীতির প্রশ্নে শুধুমাত্র কর্পোরেশনের কথা বললেই হবে না। কর্পোরেশন থেকে বিভিন্ন বেআইনী বাড়ি ভাঙার অর্ডার দেওয়া সত্ত্বেও ভাঙা যাচ্ছে না। কোর্ট বাধ্য হয়ে দাঁড়াচ্ছে। আমরা জানি এরকম বেশ কিছু ঘটনা কাগজে বেরিয়েছে। কোর্ট কেসে আটকে যাচ্ছে। চিত্তরঞ্জন এভিনিউতে মাল্টিষ্টোরিড বিল্ডিং ভাঙার কর্পোরেশন উদ্যোগ গ্রহণ করেছিল, কিন্তু হাইকোর্ট আটকে দিয়েছে। কোথাও সুপ্রিম কোর্টে, কোথাও হাইকোর্টে আটকে দিচ্ছে। নতুন নতুন সমস্যার সৃষ্টি হচ্ছে। এমন সব ব্যাপার হচ্ছে যে, আপনারা শুনলে অবাক হয়ে যাবেন! কলকাতার বিভিন্ন নামী প্রতিষ্ঠিত লোকেদের নাম করে বা তাঁদের নামে এই সব জিনিস হচ্ছে। আমি সেসব লোকেদের নাম করতে চাই না। বিভিন্ন প্রতিষ্ঠিত লোকেদের আত্মীয়-স্বজনরা প্রোমটার হয়ে হাইকোর্টের অর্ডার নিয়ে এসে বাড়ি তৈরী করছে। আমি বিভিন্ন বাড়ির নম্বর দিয়ে বলে দিতে পারি। কর্পোরেশন বাধা দিচ্ছে, কোর্ট অর্ডার নিয়ে এসে প্ল্যান স্যাংসন করিয়ে নিয়ে যাচ্ছে। কোর্ট অর্ডার দেখিয়ে বলছে, প্ল্যান স্যাংসন করতে হবে। এই অবস্থা এসে দাঁড়িয়েছে। আমি এখনই এখানে এরকম দুটো বাড়ির উল্লেখ করতে পারি। একটা হচ্ছে ১ নং লী রোড এবং আর একটা হচ্ছে ১৪ নং বালিগঞ্জ প্যালেস। তারা কোর্টের অর্ডার এনে বলছে, পাশ করিয়ে দিতে হবে। এই অবস্থার মধ্যে সত্যিই যদি কলকাতাকে বাঁচাতে হয়, কলকাতার সমস্যাগুলিকে যদি সত্যি সত্যিই দূর করতে হয়, যদি সত্যিই কলকাতাকে সুন্দর করতে হয় তাহলে আজকে মাননীয় মন্ত্রী মহোদয় এক বছরের জন্য যে বিলটি এনেছেন এটা শুধু মাত্র এক বছরের জন্য করলেই হবে না, দীর্ঘ দিনের জন্য এই ব্যবস্থা করতে হবে। কলকাতাকে বাঁচাতে হলে আগামী দিনেও যাতে বহুতল বাড়ি কলকাতায় না হয়, সেটা দেখা উচিত। কলকাতায় পুরোনো দিনের বহু বাড়ি আছে যে বাড়িগুলি কলকাতার সৌন্দর্য। কলকাতায় এমন সব বাড়ি আছে যে বাড়িগুলি এক সময় বাইরে থেকে লোকে দেখতে আসত। কলকাতায় অনেক ঐতিহাসিক বাড়ি আছে। যে বাড়িগুলি প্রোমটারদের হাতে পড়ে ধ্বংস হয়ে যাচ্ছে। এইসব প্রোমটাররা বোম্বাই, মাদ্রাজ করে এখন কলকাতায় এসে পৌঁছেছে। কলকাতার ঐতিহ্য যে সমস্ত বাড়ি সে সমস্ত বাড়িগুলিকে ভেঙে ফেলে নতুন নতুন বহুতল বাড়ি তৈরী করছে কেবলমাত্র লাভকে কেন্দ্র করে, অর্থ রোজগারকে কেন্দ্র করে। এইভাবে কলকাতার সৌন্দর্যকে ধ্বংস করার চেষ্টা হচ্ছে। কলকাতা একটা

পুরোনো শহর, এই কলকাতার উন্নতির জন্য আমরা দীর্ঘ দিন ধরে দাবী জানিয়ে আসছি। দীর্ঘ দিন কেন্দ্রীয় কংগ্রেসী সরকারের কাছে কলকাতার উন্নতির জন্য আর্থিক সাহায্য দাবী করেছি। আমরা দাবী করেছিলাম, ১৮২৭ কোটি টাকা কলকাতার উন্নতির জন্য দেওয়া হোক। কলকাতার পুরোনো ইঁটের সুয়েরেজ লাইনের পরিবর্তন দরকার। কলকাতাকে সুন্দর করতে হলে কলকাতার জল সরবরাহ ব্যবস্থার উন্নতি দরকার। এইসব কাজের জন্য আর্থিক সাহায্য প্রয়োজন এবং সে সাহায্য কেন্দ্রকে করতে হবে। কলকাতা পৌরসভার পক্ষ থেকে এই দাবী উত্থাপন করা হয়েছিল। এখনো আমরা সেই দাবী করছি এবং আশা করছি কেন্দ্রের বর্তমান নতুন সরকার আমাদের দাবী পূরণ করবেন। কলকাতা একটা পুরোনো শহর, এর ড্রেনেজ অপ্রতুল হয়ে পড়েছে, নানা জিনিস ভেঙে ধ্বংস হয়ে যাচ্ছে। এখানে এক সময়ে যে বাড়িতে ২০/২৫ জন মানুষ বাস করতেন সেখানে আজকে ২০০/৩০০ জন মানুষ বাস করছে। আমার অঞ্চলেই একটা পুরোন বাড়ি ভেঙে সেখানে ২৩৫টি ফ্ল্যাটের বাড়ি তৈরী হয়েছে।

[4-10—4-20 P.M.]

যেখানে কেবলমাত্র ২৫/৩০ জন মানুষ বাস করতেন। সারা কলকাতা শহরের ড্রেনেজ ব্যবস্থা, তার রাস্তা, তার গাড়ি রাখার ব্যবস্থা, চলাচলের ব্যবস্থা সমস্তটাই অকেজো হয়ে যাচ্ছে, মানুষ ব্যবহার করতে পারছে না। মানুষের অবস্থান দিনের পর দিন খারাপ হয়ে যাচ্ছে। আমি আজকে বলতে চাই, আমাদের এইসব নিয়ে ভাবতে হবে। কলকাতা শহরের যে পুরানো অবস্থান সেই অবস্থানকে যদি টিকিয়ে রেখে দিতে হয়, যাতে ভেঙে না পড়ে তারজন্য বহুতল বিশিষ্ট বাড়ী কলকাতায় যাতে না হয় তারজন্য ব্যবস্থা গ্রহণ করা উচিত। আমরা জানি, কলকাতা শহর থেকে মধ্যবিত্ত, গরীব মানুষ আজকে দূরে চলে যাচ্ছেন। এটা অর্থনৈতিক কারণ। আমরা জানি, বুর্জোয়া ব্যবস্থা থাকলে, ধনতান্ত্রিক ব্যবস্থা থাকলে মধ্যবিত্ত গরীব মানুষ শহরাঞ্চল থেকে গ্রামের দিকে চলে যায়। তাসত্বেও কলকাতা শহরকে কেন্দ্র করে কেবলমাত্র গৃহ সমস্যাকে সামনে রেখে, কলকাতা শহরে মাল্টিস্টোরিড বিল্ডিং হওয়ার ফলে এত জমির দাম, এত প্রলোভন এতে সাধারণ মানুষকে উৎখাত করে দেওয়া হচ্ছে। কোটি কোটি টাকার খেলা যেখানে হচ্ছে সেখানে কলকাতায় মধ্যবিত্ত মানুষ, সাধারণ মানুষ তারা এই প্রলোভনের সামনে দাঁড়িয়ে থাকতে পারছে না, সেইজন্য কলকাতা থেকে দূরে চলে যাচ্ছে। কলকাতা কেবলমাত্র বড় লোকদের জন্য নয়, বিরাট বিরাট ধনী লোকেদের বাসস্থানে পরিণত হয়ে যাচ্ছে। শুধু সমস্যা খালি নয়, কলকাতা শহরের একটা পরিবর্তন লক্ষ্য করা যাচ্ছে। বহুতল বাড়ী তৈরী হওয়ার ফলে, আমরা দেখছি, জমির দাম, বাড়ীর দাম, ফ্ল্যাটের দাম এত বেশী হওয়ার ফলে কলকাতা শহরকে এমন এক জায়গায় নিয়ে আসার চেষ্টা হচ্ছে যাতে করে কলকাতার মধ্যবিত্ত সাধারণ মানুষরা এইসব ফ্ল্যাট কেনার সঙ্গতি হারিয়ে ফেলছে। কলকাতায় আমাদের যে অবস্থান, গরীব মধ্যবিত্ত সাধারণ মানুষের বসবাসের জায়গা যদি রেখে দিতে হয়—যদিও বুর্জোয়া ব্যবস্থা—তাহলে কলকাতায় মাল্টিস্টোরিড বিল্ডিং-এর প্রলোভন বন্ধ করা উচিত। আপনারা জানেন, যারা ধনী লোক, যারা ব্ল্যাক মার্কেটিয়ারস তাদের হাতে প্রচুর কালো টাকা আছে। সেই কালো টাকার লোকেরা আজকে প্রোমোটারের নাম করে কলকাতায় এসে ঢুকে পড়ছে। এইসব কালো টাকার লোকেদের কলকাতায় ঢুকতে না দেওয়ার একমাত্র পথ হচ্ছে প্রোমোটার প্রথা বন্ধ করা এবং সেটা বন্ধ করতে গেলে বহুতল বিশিষ্ট বাড়ী

তৈরীর যতদিন সুযোগ থাকবে ততদিন পর্যন্ত এদের আটকানো যাবে না। কালো টাকা দিয়ে অনেকে অনেক রকম জিনিস কিনে রাখে, আবার কেউ কেউ শহরের উপর এই টাকা ইনভেস্ট করে বিল্ডিং কিনে কালোটাকা তার মধ্যে ঢুকিয়ে দেবার ব্যবস্থা করে। সুতরাং কালো টাকার বিরুদ্ধে যদি লড়াই করতে হয়, তাহলে বহুতল বিশিষ্ট বাড়ী বন্ধ করতে হবে। আমি তাই মাননীয় মন্ত্রীর কাছে আবেদন রাখতে চাই, কলকাতা শহরের সমস্যা যদি ঠিকমত কাটিয়ে তুলতে হয়, কলকাতাকে যদি ঠিকমত রক্ষা করতে হয়, পৌর যে ব্যবস্থা তাকে যদি রক্ষা করতে হয় তাহলে বহুতল বিশিষ্ট বাড়ী যাতে না হয় তারজন্য চেষ্টা করা উচিত। এই কথা বলে এই বিলটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সুপ্রিয় বসু ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, দীর্ঘদিন দুর্নীতিতে জর্জরিত হয়ে হঠাৎ দেখলাম পশ্চিমবঙ্গ বিধানসভায় ১ বছরের জন্য হাই-রাইজ বিল্ডিং বন্ধ করার একটা বিল উত্থাপিত হয়েছে। কলকাতা এবং হাওড়ায় হাই-রাইজ বিল্ডিং বেশ কিছু দিন ধরে হচ্ছে। এটা নিশ্চয়ই মানুষের একটা সমস্যা এবং এই সমস্যার কথা কলকাতা এবং হাওড়ার মানুষ হাড়ে-হাড়ে বুঝছেন। তাদের রন্ধ্রে রন্ধ্রে ঢুকে গেছে এবং তারা এটা স্বীকারও করছেন। সেদিক থেকে হাই রাইজ বন্ধ করার জন্য যদি কোন পরিকল্পনা বিল বিধানসভায় উত্থাপিত হয়, ক্যালকাটা বা হাওড়া উত্থাপিত হয়, তাহলে নিশ্চয়ই তাকে সাধুবাদ জানাব সন্দেহ নেই। শহর এবং শহরের মানুষকে বাঁচাবার যদি কোন পরিকল্পনা হয় নিশ্চয়ই তাতে সাধুবাদ জানাব। কিন্তু আজকে যে বিল এখানে এসেছে তাতে অন্তত সামনে একটা মুখোস রয়েছে এবং সেই মুখোসের অন্তরালে আর কিছু ব্যাপার আছে বলে আমার মনে হচ্ছে। আমাদের মাননীয় লক্ষ্মীকান্তবাবু অনেক গরীব এবং মধ্যবিত্তদের কথা বলেছেন। ওঁর মুখে সেইসব শুনে ঠিক ভুতের মুখে রাম নাম বলে মনে হচ্ছে। ১৯৭৭ সাল থেকে দায়িত্বে থেকে আজকে শহরকে বাঁচাবার কথা শুনে ভুতের মুখে রাম নাম বলে মনে হচ্ছে। যাইহোক, আজকে যে বিল এখানে উত্থাপিত হয়েছে সেই বিলকে পার্টিকুলারলি সমর্থন করতে পারছি না এই কারণে যে, বিলটি মাত্র এক বছরের জন্য আনা হয়েছে। তার কারণ, সামনে ক্যালকাটা কর্পোরেশনের নির্বাচন। এই নির্বাচন সম্বন্ধে যা দেখতে পেয়েছেন কলকাতার ইনটেলেকচুয়াল কলকাতার মানুষ আপনাদের ব্যুরোক্রাটসদের জন্য, তাদের জন্য একটা কিছু করতে হবে যাতে মানুষের কাছে বুক ফুলিয়ে গিয়ে বলতে পারবেন যে, দেখ, আমরা হাই রাইজ বন্ধ করার চেষ্টা করছি। সেইরকম উদ্দেশ্য প্রণোদিত হয়ে এই সময়ে অল্প দিনের জন্য এই বিলটি আনা হয়েছে। রাজনৈতিক উদ্দেশ্য সাধনের জন্য আনা হয়েছে বলে আমি এই বিলটি সমর্থন করতে পারছি না। দ্বিতীয়তঃ আরো একটি কারণের জন্য সমর্থন করতে পারছি না। কিছু ব্যুরোক্রাট বা আমলা যারা আপনাদের বন্ধু তাদের উপকারের জন্য এটা আনা হয়েছে, জনগণের স্বার্থে বা উপকারের জন্য আনা হয় নি। This bill is completely a partial bill.

[ 4-20 — 4-30 P.M. ]

এই বিলটিকে পার্সিয়েল এই কারণে বলছি যে, এই বিলটিতে আপনারা শহরের কথা ভাবছেন না, শুধু হাওড়া বা কলকাতা কর্পোরেশনের কথা ভাবছেন। আপনারা তো মিউনিসিপ্যাল এরিয়ার কথা ভাবছেন না। ১০৫টি মিউনিসিপ্যালিটি এই পশ্চিমবঙ্গে আছে অথচ সেখানে হাই রাইজ বন্ধ করবেন না। সেখানে হাই রাইজ বন্ধ করতে হলে অর্ডিনেন্স জারী করা

উচিত ছিল। হাওড়া, ক্যালকাটা এবং সমস্ত মিউনিসিপ্যালিটিতে ৪ তলা অবধি সাড়ে ১৩ মিটার বাড়ী করা চলবে না, এই অর্ডিনেন্স এক সাথে করা উচিত ছিল। দিস ইজ এ পার্সিয়েল বিল, এটা আংশিক, আংশিক বিল বলে এর কোনরকম আলটিমেট লাভ হবে বলে মনে করি না। এই বিলে প্ল্যানের জন্য এ্যাপলাই করতে বাধা দিচ্ছেন কেন? আপনি রেট্রসপেকটিভ এফেক্ট না দিয়ে বিলে যে প্ল্যানগুলি স্যাংসন করেছেন সেগুলি এখন পর্যন্ত সাড়ে ১৩ ফুটের বেশী হয় নি। সেগুলি না আটকে আমি মনে করি it is a partial one একদিকে এক বছর বন্ধ করছেন, আর একদিকে হাজার হাজার প্ল্যান দিচ্ছেন এবং সেই পথে ক্রমাগত সাড়ে ১৩ ফুটের উপর উঠে থাকবে। আপনাকে রেট্রসপেকটিভ এফেক্ট দিয়ে বন্ধ করতে হবে। এটাই হবে আপনাদের উদ্দেশ্য সাধনের একটা প্রকৃত রূপ। দুটি এক সাথে চলবে না। আমি আপনাকে বলব পার্সিয়েল বিলকে কম্পলিট বিলে পরিণত করতে চেষ্টা করা উচিত। থার্ডলি এই বিলের বিরোধিতা করব এই কারণে যে, আপনি জানেন পশ্চিমবঙ্গের বিভিন্ন জায়গায় মানুষের বাসস্থান বাড়াবার জন্য, কলকাতা এবং হাওড়ায় যাতে মানুষের ঘিঞ্জি বসতি না হয় সেজন্য এবং influx of people ডাঃ বিধান চন্দ্র রায় স্বপ্ন দেখেছিলেন। তার জন্য তিনি কল্যাণী, বিধাননগর, দুর্গাপুর এবং আসানসোল এই সব উপনগরী তৈরী করেছিলেন। আপনারা একটা উপনগরী তৈরী করতে পেরেছেন? ইনফ্রাষ্ট্রাকচার করছেন না, হাওড়ার কোথায় উপনগরী করা যায় তার কথা চিন্তা করুন। মানুষের কলকাতা আসার প্রবণতা যদি না আটকাতে পারেন, উপনগরী তৈরী করতে না পারেন—এক বছর বন্ধ করেছেন কিন্তু চিরস্থায়ী করতে পারবেন না—তাহলে তার সার্থকতা কোথায়? মানুষকে ইনসেনটিভ দিয়ে কাজে উদ্যোগী করে সেভাবে বাস্তবায়িত করার চেষ্টা কি করেছেন? তাই আমি বলি আজকে যে বিল উত্থাপিত হয়েছে এর একটা মানে হোল, একটা ভাল ইচ্ছা হয়েছে, কিছুটা দাম্ভিকতা কমিয়ে একটু ভাল কিছু করার জন্য এগিয়ে আসবার চেষ্টা করছেন। ডাক্তার বিধানচন্দ্র রায়ের যে স্বপ্ন ছিল ইনফ্রাষ্ট্রাকচার তৈরী করে ইনফ্লাকস অফ পিপলকে ছড়িয়ে দেবার সেই চেষ্টা করুন! আজকে কলকাতার তিনশ বছর পূর্তি উৎসব চলছে, কিন্তু হাওড়া শহরের পাঁচশত বছরের ইতিহাস রয়েছে। আজকে সেই হাওড়ার জন্য কি করেছেন? এ্যামেন্ডমেন্ট পড়বার সময় বলবো। সেখানে দশ ফুট চওড়া রাস্তায় সব হাই রাইজ বিল্ডিং হয়েছে। চলে যান গ্রাস রোডে, চলে যান আবুল কালাম আজাদ রোডে, ডবসন রোডে বা কিংস রোডে, ঐসব রাস্তায় আজকে সূর্যের আলো পর্যন্ত পড়ে না। এইরকম সব ছোট ছোট রাস্তায় বড় বড় সব বাড়ি উঠেছে। কাজেই আজকে এটা এক বছরের জন্য আনছেন কেন, পার্শিয়াল কেন? মিউনিসিপ্যালিটিগুলিকেই বা এর আওতা থেকে বাদ দিচ্ছেন কেন? হাওড়া কর্পোরেশনের গায়েই বালি মিউনিসিপ্যালিটির আরম্ভ, পশ্চিম দিকেও রয়েছে লাগোয়া উলুবেড়িয়া মিউনিসিপ্যালিটি। সেগুলোকে বাদ দেওয়া হল, কিন্তু ঐসব মিউনিসিপ্যালিটিতেও দারুণভাবে সব উঁচু বাড়ি হচ্ছে। কাজেই এর আওতায় উভয়কেই আনা উচিৎ ছিল, না হলে পরিবেশ রক্ষা করতে পারবেন না। লক্ষীবাবু গরীব, মধ্যবিত্তদের কথা যা বলছিলেন, শুনে হাসি পেলো। আমি জানি না, মন্ত্রী মহাশয় বোঝেন, কি বোঝেন না, কিন্তু এইভাবে চললে কলকাতায় কোন মধ্যবিত্ত, গরীব লোক থাকতে পারবে না। এর কারণ হোল ট্যাকস ষ্ট্রাকচার। ১৯৫২ সাল থেকে যে ট্যাকস ষ্ট্রাকচার ছিল সেটা ১৯৮৪ সালে এমনভাবে পাল্টে দেওয়া হয় যার ফলে অত্যন্ত বেশী ট্যাকস দিতে হচ্ছে। পরিসংখ্যান এটাই বুঝিয়ে দেবে। আগে স্ল্যাব

ছিল এবং বর্তমানে টাকার ভ্যালুয়েশন কমে গেছে এটা ঠিক, কিন্তু ১৫ হাজার টাকার উপর আগে যে ট্যাকস দিতে হত তার উপর বর্তমানে আরো ৭-৮-৮ পারসেন্ট ট্যাক্স দিতে তাদের বাধ্য করা হয়েছে। মধ্যবিত্তরা দেখছেন, ট্যাক্স যা দিতে হচ্ছে তাতে বাড়িটি যদি ২ লক্ষ টাকায় বিক্রি করে দিয়ে সেই টাকাটা ব্যাঙ্কে রাখলে রিটার্ণে তার উপর ১২ পারসেন্ট সুদ পাওয়া যাবে যা এর থেকে অনেক বেশী লাভজনক। তাই আজকে বাড়িগুলি বিক্রি হয়ে যাচ্ছে। কিন্তু সেগুলো কিনছে কারা? সবগুলিই প্রমোটারের লোকেরা কিনে নিচ্ছে। তাই আপনাকে বলবো যে, গভীরে যেতে হবে এবং গভীরে গিয়ে সেগুলো যাতে প্রমোটারদের হাতে চলে না যায় সেটা দেখতে হবে তারজন্য বিলটা এক বছরের জন্য করলে কিছুই লাভ হবে না। সংবাদপত্রে বেরিয়েছে যে, কুন্দলিয়ার বাড়িটি পড়বার পর আপনি একটি কমিটি করেছিলেন যার হেডে ছিলেন চীফ সেক্রেটারী। তাঁর রিপোর্টে যেসব কথা তিনি বলেছিলেন তার মধ্যে একটি সুপারিশ ছিল যে, কিছুদিনের জন্য বড় বাড়ি তোলা বন্ধ করুন। তাই এতে আপনি ব্রিদিং টাইম চেয়েছেন, কিন্তু ব্রিদিং টাইম নেবার জন্য যা যা প্রয়োজনীয় কাজ সেটা করছেন না। এটা এক বছরের জন্য বন্ধ রাখলে চলবে না। তাই আপনাকে অনুরোধ করছি, উদ্দেশ্য সাধু হলেও আপনি এই বিলটা উইথড্র করুন এবং সেটা করে অল পার্টির মিটিং ডাকুন, কারণ পার্লামেন্টারী ডেমোক্র্যাসীতে অল পার্টির মিটিং করবার প্রভিশন আছে। এটা করবার পর এ সম্পর্কে একটা ফুলফ্রেজেড বিল আনুন, তাহলে হাওড়া এবং কলকাতা বাঁচবে, হাওড়া এবং কলকাতার মানুষজন বাঁচবে। তার দ্বারাই কেবলমাত্র তাঁদের প্রটেকশন দিতে পারবেন। তা যদি না করেন তাহলে ঐসব প্রমোটাররা অসাধু সব সুযোগ নেবে। এই বিলকে এড়াতে তারা ব্যাক ডেটে প্লেস করে প্ল্যান স্যাংশন করিয়ে নিয়ে তার উপর বাড়ি করে চলে যাবে। কাজেই বর্তমান এই বিলের দ্বারা সমস্যার সমাধান হবে না। তাই আমি হাই রাইজ-এর বিরোধিতা করছি। এই যে বিল এসেছে এটা ত্রুটিপূর্ণ এবং উদ্দেশ্য প্রণোদিত। তাই আমি এই বিলের বিরোধিতা করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী সত্যেন্দ্রনাথ ঘোষ ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আজকে সংশ্লিষ্ট মন্ত্রী শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য্য মহাশয় হাওড়া মিউনিসিপ্যাল করপোরেসান বিলের যে সংশোধনী প্রস্তাব এনেছেন তাকে আমি সমর্থন করে সংক্ষেপে দু-একটা কথা বলতে চাই। প্রথম হচ্ছে এই বিলের যে সংশোধনী আনা হয়েছে সেটা অত্যন্ত যুক্তিপূর্ণ এবং সময়োচিত, খুব দরকারী কথা এই বিলের মধ্যে রাখা হয়েছে। এই বিল সম্পর্কে আমাদের বিরোধি দলের নেতা এবং অন্যতম সোচ্চার মেম্বার সুপ্রিয় বসু মহাশয় যে কথাগুলি বললেন আমি মনে করি সেই কথাগুলি কনটাডিকটরী হচ্ছে। তার কারণ তিনি বললেন যে হাওড়ার অনেকগুলি জায়গা আছে যেখানে সূর্যের আলো পড়ে না। তা যদি হয় তাহলে তো এই হাই রাইজ বিল্ডিং স্টপ করতে হবে। হাওড়ায় এবং কলিকাতায় যে বাড়িগুলি হয়েছে ইতিমধ্যে বেহালায় কিছুদিন আগে একটা বাড়ি ভেঙ্গে পড়ে যাবে এমন অবস্থায় রয়েছে। কলিকাতায় অনেকগুলি বিপর্যয় ইতিমধ্যে হয়ে গেছে, অনেক নিরীহ মানুষ মারা গেছে। কাজেই হাই রাইজ বিল্ডিং স্টপ করতে হবে এবং স্টপ করার জন্যই এই বিল আনা হয়েছে। কাজেই সেখানে মন্ত্রী মহাশয় কি অন্যায় করলেন এবং এটা কি ভাবে পলিটিক্যাল মটিভেটেড হলো সেটা আমি বুঝতে পারছি না। দ্বিতীয় ব্যাপার হ'ল এটা অত্যন্ত টেম্পুরারী বিল, ১ বছরের জন্য এই বিলকে

কার্যকরী করা হবে। ইতিমধ্যে যাঁরা প্লান সাবমিট করেছেন তাঁদের প্ল্যান আর পাস করা হবে না, সেটা রিজেক্ট বলে গৃহীত হবে। আরো একটা সুন্দর প্রভিসান রয়েছে এই বিলের মধ্যে। কেউ যদি ফি দিয়ে প্ল্যান সাবমিট করেন তাহলে তাঁদের ফি রিফান্ড করা হবে এবং রিফান্ড করা যদি না হয় তাহলে যখন তিনি আবার প্ল্যান সাবমিট করবেন তখন সেই প্ল্যানের সঙ্গে টাকাটা এ্যাডজাষ্ট করা হবে। কাজেই এই বিলে খুব সুন্দর ব্যবস্থা নাগরিকদের জন্য রয়েছে, এই ক্ষেত্রে তাদের কথা বিবেচনা করা হয়েছে। জনগণের যে ভাবে প্রাণহানি হচ্ছে তাতে এই বিল অত্যন্ত যুক্তিপূর্ণ। এই বিল আনাতে সুপ্রিয়বাবু কেন যে বিরোধিতা করলেন সেটা আমি বুঝতে পারছি না এবং তিনি এই ব্যাপারে এ্যামেন্ডমেন্ট এনেছেন। আরো একটা সংশোধনী আনা হয়েছে, আমাদের চিফ হুইফ শচীনবাবু সেটা এনেছেন এবং সেটা অত্যন্ত যুক্তিপূর্ণ। সেটা হচ্ছে যদি কমিশনার, মিউনিসিপ্যাল অথরিটি বা করপোরেশান অথরিটি মনে করেন যে পাবলিক ইনটারেস্টে কোন বাড়ি স্যাংসন করা উচিত—দেখা যাচ্ছে স্কুল কলেজ, হাসপাতাল বা কোন কোন বাড়ি যেগুলি সাড়ে ১৩ ফুটের উর্দ্ধে—সেইগুলি স্যাংসন করা হবে। যদি এইরকম কোন বাড়ি থাকে সুপ্রিয়বাবু সমেত কলিকাতা এবং হাওড়ার বিভিন্ন এম.এল.এ যাঁরা রয়েছেন তাঁরা মন্ত্রী মহাশয়ের কাছে আসবেন এবং বলবেন যে পাবলিক ইনটারেষ্টে এই বিল্ডিং-এর প্ল্যান পাশ করার ব্যবস্থা করা উচিত নিশ্চই সেটা আনন্দের সঙ্গে বিবেচনা করা হবে। এতে পলিটিক্যাল মোটিভেসান কি রয়েছে সেটা আমি কিছুতেই বুঝতে পারছি না। এই বিল অত্যন্ত যুক্তিপূর্ণ এবং সময়োচিত হয়েছে, সেই জন্য আমি এই সংশোধনীকে সমর্থন জানিয়ে আমার বক্তব্য শেষ করছি।

[4.30 — 4.40 P.M.]

**শ্রী সুলতান আহমেদ ঃ** স্পিকার স্যার, আজকে হাউসে যে ক্যালকাটা মিউনিসিপ্যাল কর্পোরেশন (এ্যামেন্ডমেন্ড) এ্যাক্ট যেটা পাশ হচ্ছে আমি তার তীব্র বিরোধিতা করছি। আজকে দশ বছর ধরে সরকারের তরফ থেকে সরকার বারবার হাউসে এবং হাউসের বাইরে বলছে যে নতুন বিল্ডিং রুলস্ বা ল'স্ এ্যাসেম্বিলিতে পাশ করা হবে। কিন্তু আজ অবধি কোন নতুন রুলস্ বা ল আমরা পাইনি। কয়েকদিন আগে, ৭ তারিখে ষ্টেটস্‌ম্যান পত্রিকাতে একটা বিজ্ঞাপন বেরিয়েছিল যে ষ্টেট গভর্ণমেন্ট একটা হাই পাওয়ার কমিটি চীফ সেক্রেটারীকে নিয়ে করেছেন। সেই কমিটি সবকিছু এগ্‌জামিন করবেন। সেখানে যেটা বেরিয়েছে, কনটেকস্‌টটা হচ্ছে...

To consider and report in the context of private developments in the Calcutta Metropolitan Area and other areas of following items (1) Transfer of land and houses within the Calcutta Metropolitan area especially in the business and commercial areas and around the Metrocorridor - extent and implications there of (2) enforcement of building rules.

এ সম্বন্ধে আমি বলতে চাই যে, আজ থেকে কয়েক বছর আগে প্রশান্তবাবু মন্ত্রী ছিলেন। তিনি একজন বড় মন্ত্রী ছিলেন। তিনি মিঃ কাপুরকে, একজন আর্কিটেক্‌ট্, তাঁকে হেড্ করে একটা কমিটি করেছিলেন। তিনি একটা রিপোর্ট দিয়েছিলেন। কিন্তু সেই রিপোর্টটা আজ অবধি এ্যাসেম্বিলিতে প্লেস হয়নি। রিপোর্টটা কোথায় আছে তা কেউ জানে না। তারপর বুদ্ধদেববাবু

এসেছেন। তিনি বলছেন রুলস্ চেঞ্জ করতে হবে। তিনি তরুনবাবুকে চেয়ারম্যান করেছেন। তিনি একটা রিপোর্ট দেবেন। জনসাধারণের কাছ থেকে তিনি সাজেস্সান চাইছেন। এর পরেও কেন এখানে এই বিল আসছে তা আমি বুঝতে পারছি না। এই বিল করার আগে ১৯৭৭ সালে মিউনিসিপ্যাল এ্যাকট হয়েছিল। সেই এ্যাকটে বিলডিং রুলস্' এ ফ্লোর এরিয়া রেশিও ঠিক করেছিলেন। এফ.এ.আর. ডিমার্কেটেড্ হয় রাস্তা কতটা চওড়া সেই হিসাব অনুসারে। সেই এফ.এ.আর.কে কেন্দ্র করে ক্যামাখ ষ্ট্রীটকে কেন্দ্র করে বহুতল বাড়ি হাই রাইজ বিলডিং বহু হয়েছে। তারপর বদার্ণ মার্কেটে ইল্লিগাল বাড়ি হয়েছে। কিন্তু কর্পোরেশন কোন ব্যবস্থা নিতে পারেনি। পার্ক ষ্ট্রীটে ৭০টি বহুতল বাড়ি ইল্লিগ্যাল হয়েছে। তার বিনিময়ে ড্রেনেজ সিষ্টেম, ট্রাফিক সিষ্টেম সমস্ত কিছু ভেঙে পড়েছে। কর্পোরেশন কোন ব্যবস্থা নিতে পারে নি। কর্পোরেশন বেসমেন্ট ঠিক করার সময়ে ঠিক করে দেয় যে ল্য মেনে সবকিছু করতে হবে। কর্পোরেশনে গিয়ে বুদ্ধদেব বাবু যদি জিজ্ঞাসা করেন বেসমেন্ট সব জায়গায় ঠিকমত মানা হচ্ছে কিনা, তাহলে দেখবেন একটা বেসমেন্ট ঠিকমত নেই। ফাষ্ট ফ্লোরের ওপেন স্পেস নেই, কার পার্কিংয়ের জায়গা নেই। সমস্ত গ্রাউন্ড ফ্লোরের ওপেন স্পেস শো-রুমে পরিণত করা হয়েছে। এসব সত্ত্বেও কর্পোরেশন কোন এ্যাকশান নিতে পারেনি। গত বিধানসভাতে আমি বলেছিলাম যে গোটা পার্ক ষ্ট্রীটটা পার্ক প্লাজা মার্কেট হয়ে গেছে, দ্বিতল বহু বাড়ি হয়ে গেছে। বুদ্ধদেববাবু ব্যবস্থা নিয়েছেন, কিন্তু কর্পোরেশন কিছু ব্যবস্থা নিতে পারেন নি। ওঁরা যাবার আগেই প্রোমোটার হাইকোর্ট থেকে ইনজাংশন নিয়ে গেছে। এই অবস্থায় এই বিল আসার মানে আসলে এরমধ্যে ওঁর কনসেন্ট কিছু নেই। বহুতল বাড়ি হবে না, এটা ঠিক নয়। ক্যালকাটা আরবান ডেভলপমেন্ট এর জন্য কিছু কিছু ডেন্সলি পপুলেটেড এরিয়া আছে, যেমন বড় বাজার এলাকা, সেখানে ৪-৬ ফুট রাস্তায় দশ তলা পর্যন্ত বাড়ি হয়ে গেছে। কর্পোরেশন সেখানে কোন ব্যবস্থা নিতে পারে নি। গত বার বছর ধরে ক্যালকাটা কর্পোরেশনে এই জিনিস হচ্ছে। লালবাজারের কাছে ডানকান হাউস, যার মালিক হচ্ছে আর.পি.গোয়েংকা, তারা দুটো বড় ইল্লিগ্যাল বাড়ি তৈরী করেছে। কিন্তু কর্পোরেশন কোন এ্যাকসান নেয়নি। চার্চ লেনের নিকো হাউস'এর মালিক মিঃ রাজীব কাউর, অরুণ নেহেরুর শালা। এর বিরুদ্ধে কর্পোরেশন কোন এ্যাকসান নেয় নি। স্টিফেন কোর্টে বে-আইনী ভাবে বাড়ি তোলা হয়েছে, কিন্তু কর্পোরেশন থেকে কোন এ্যাকসান নেওয়া হয়নি। কোর্ট থেকে অর্ডার নিয়ে মিঃ লোধা এটা করেছেন, কোন এ্যাকসান হয়নি। চৌরঙ্গী রোডে ফিরপো মার্কেট হয়েছে। কিন্তু ওখানে কোন পার্কিং এরিয়া বা পার্কিং জোন নেই। ওখানে তিনশ'র মত দোকান তৈরী হয়েছে, কিন্তু কর্পোরেশন থেকে কোন এ্যাকসান নেওয়া হয়নি। বর্দান মার্কেটের ব্যাপারে আপনি এ্যাকসান নিয়েছেন, কিন্তু কর্পোরেশন কিছু করেন নি। আপনি ফাইল চাইলেন, কিন্তু ফাইল হাওয়া হয়ে গেল। বস্তি অঞ্চলে যত ইল্লিগ্যাল বাড়ি হয়েছে, সেগুলো যাদের জন্য হয়েছে, আজকে বস্তি অঞ্চলে ঠিকা টেনান্সীর নামে সেগুলো নিয়ে নেওয়া হয়েছে। আবার শুনছি যে, ঠিকা টেনান্সী এ্যাক্টকে এ্যামেন্ড করে বিল এখানে আনা হবে। কর্পোরেশনে এটা পাশ হয়ে গেছে। আজকে সেখানে ৩ তলা বাড়ি পাঁচ তলা বাড়ি হয়ে গেছে। দুই ফিট ৩ ফিট প্যাসেজে কোন ড্রেন নেই, কোন রাস্তা নেই, জলের লাইন দেবার কোন ব্যবস্থা নেই। একটা হ্যাপাজার্ড ওয়েতে ক্যালকাটা সিটিকে নষ্ট করা হচ্ছে। তারপরে দায়িত্ব করপোরেশানের, করপোরেশান সেই দায়িত্ব পালন করছে না। আজকে সব ইল্লিগ্যাল বিজনেস চলছে। ক্যালকাটা

করপোরেশানে নতুন একটা বিজনেস গজিয়ে উঠেছে, সেটা চালাচ্ছে পুলিশ। কলকাতা শহরটি পুলিশের হাতে দিয়ে দেওয়া হয়েছে। সমস্ত ইল্লিগ্যাল বিল্ডিং গুলি করপোরেশানের অফিসার এবং পুলিশের যোগসাজসে হচ্ছে। অধিকাংশ বাড়ি সন্ধ্যার পরে তৈরী হচ্ছে এবং যখনই পুলিশ অফিসারের কাছে কমপ্লেন করতে যাই তাঁরা বলেন যে করপোরেশানের লোকের কাছে কমপ্লেন করুন। আমরা বস্তী অঞ্চলের লোকেদের কাছ থেকে খবর পাই যে ওই সমস্ত ইল্লিগ্যাল বিল্ডিং করার জন্য তারা করপোরেশান থেকে আরম্ভ করে এলাকার সমস্ত মস্তানদের টাকা-পয়সা দিয়ে তৈরী করে। আজকে ইরেশনাল ওয়েতে যে বাড়ি তৈরী হচ্ছে এবং তারজন্য যে আইন মোতাবেক আপনি যে সংশোধনী এনেছেন যে ১৩.৫ মিটারের বাড়ি হবে সেটা আপনি একটু বিবেচনা করে দেখুন। কুন্দলিয়ার বাড়ি কিন্তু হাই রাইজ বাড়ি ছিল না। কটা হাইরাইস বাড়ি এ্যাকসিডেন্টে ভেঙ্গে কোলাপ্স করেছে বলতে পারেন? আজকে যে হাউসিংয়ের প্রবলেম তা হাইরাইজ না করলে কিভাবে মেটানো সম্ভব হবে? তবে হাইরাইজ করতে হবে ফিনজ এরিয়াতে। সমস্ত ব্যাপারটা স্টাডি করে আপনি যদি একটা কম্প্রিহেনসিভ বিল আনতেন তাহলে বিষয়টি ভালো হোত। সবার আগে দরকার করপোরেশান ল্যাট ইউজ ম্যাপ, যেটা করা হয় নি। আগে এই ম্যাপ তৈরী করতে হবে। আপনি কিছু কন্ডিশান করতে পারেন। ফ্লোর এরিয়া রেসিও যে সিসটেম চালু আছে সেটাকে নতুন করে ভাবতে হবে। কারণ এই এফ এ আর এর সুবিধা নিয়ে ক্যামাক স্ট্রিট, পার্ক স্ট্রীট অঞ্চলে যে ভাবে বাড়ি গজিয়ে উঠছে তাতে সত্যি চিন্তার বিষয়। দিল্লী, বম্বে কোথাও এ জিনিস নেই। সর্বত্রই রয়েছে ১.৫ মিটার, আর এফ এ আরের এ্যাডভানটেজ নিয়ে কিছু অসাধু প্রোমটার বহু তলবাড়ি তুলছেন এবং সমস্ত কলকাতাটাকে এইভাবে একটা বস্তীতে পরিণত করছে। ওই সমস্ত বহুতল বাড়িতে গ্রাউন্ড ফ্লোর বলতে কিছু নেই, কোন চিলড্রেন্স পার্ক নেই, গ্যারেজ বলতে কিছু নেই। কমপ্লিট হবার আগে অবধি করপোরেশানের আমলারা কিছুই দেখেন না। করপোরেশানে বসে বসেই কম্পিলিশান সার্টিফিকেট দিয়ে দেন। বিল্ডিং রুলস্ গুলো একবারও চেকআপ পর্যন্ত করেন না। আপনারা নিশ্চয় জানেন যে, হাইকোর্টে ৪০০০ হাজারটি কম্পলিশান সার্টিফিকেট বাতিল হয়ে গেছে। হাইরাইজের যে সমস্ত রুলস্ আছে তা কোনক্ষেত্রেই মানা হয়নি। ১৩.৫ মিটারসের সুযোগ নিয়ে এরা যা খুশী তাই করে যাচ্ছে। প্রত্যেকটি হাইরাইজে এক একটা সিভিলাইজড্ বস্তি তৈরী হয়েছে। সফিসটিকেটেড ওয়েতে এক একটা বস্তী ক্যালকাটা সিটির বুকে গজিয়ে উঠেছে। কোন ডেভোলাপমেন্ট লাইন নেই। একজন বিখ্যাত আর্কিটেকচার তিনি আবার বিখ্যাত এনভায়োরানমেন্টালিস্ট। চার্লস্ কোরিয়া তিনি বলেছেন ক্যালকাটা করপোরেশান থেকে কিছু না দেখেই বাড়ি স্যাংসান দিয়ে দেয়। ক্যালকাটা করপোরেশানের আর্কিটেকটার বলে কেউ নেই। একজন আর্কিটেকটরের একটা বাড়ি তৈরীর আগে স্ট্রাকচারাল পজিশান কি হবে, এনভায়োরেনমেন্ট ঠিক থাকবে কিনা, ন্যাচারাল এয়ার এর লাইট ঠিকমত আসবে কিনা ইত্যাদি দেখেই বিল্ডিং সাংসান করা উচিত, কিন্তু এখানে তা হয় না। এখানে শুধু ১৩.৫ মিটারের ক্লজটা দেখেই সাংসান দিয়ে দেওয়া হয়। এখানে কাজ চালায় বিল্ডিং সার্ভেয়ার, যার কোন কোয়ালিফায়েড ডিগ্রি নেই। সার্ভেয়াররাই বাড়ির সাংসান দেয়, কোন আর্কিটেকটর নেই।

[4.40 — 4.50 P.M.]

আজকে আপনারা লাইসেন্সড বিল্ডিং সার্ভেয়ারের হাতে ক্ষমতা দিয়ে দিচ্ছেন - তোমরা

১৩.৫ মিঃ বাড়ি করে বেড়াও। কুন্দলিয়ার কেস তো সামনেই আছে। সার্ভেয়ারের আন্ডারে বাড়ি ছিল লাইসেন্সড বিল্ডিং ছিল না, তাই আপনারা কুন্দলিয়ার কিছু করতে পারেননি। বহুতলের ক্ষেত্রে বেঙ্গল মিউনিসিপ্যাল এ্যাক্টের ব্যাপারে বলব আপনারা কর্পোরেশনের লোককে জিজ্ঞাসা করুন আমরা ক্যালকাটা সিটিতে এফ-এ. আর সব পাইনা। কিন্তু মিউনিসিপ্যাল এ্যাকট এখন অবধি গার্ডেনরিচ, বেহালায় চলছে - কেন? কেন এই জিনিস চলবে? আপনার কন্সটিটিউসেন্সী যাদবপুর এখানে আনছেন না, আনলে আপনার থ্রেডবেয়ার আপনার কাছে আসবে। অথচ আমাদেরকে তো ১০ ফুট পিছনে ছাড়তে হবে। সাইড স্পেসগুলি ৬ ফুট করে ছাড়তে হবে। সাইড স্পেসগুলি ৬ ফুট করে ছাড়তে হবে, পার্কিং জোনের জন্য জায়গা দিতে হবে। কিন্তু বেঙ্গল নিউনিসিপ্যাল এ্যাকটে এসব নেই। ক্যালকাটা মিউনিসিপ্যাল এ্যাক্ট এখনও অবধি বেহালা বা অন্যান্য জায়গায় চালু হয়নি। ক'দিন আগে বেহালায় যে বাড়িটা পড়েছে ওটা পুরনো একটা সাংশান প্ল্যান অনুযায়ী বাড়ি হচ্ছিল এবং সেটা ক্লাস করেছে। আমি আপনাকে অনুরোধ করবো এই বিলটা ফেরৎ নিয়ে নিন, এটা আপনি রি-কল করুন। এটা ফেরৎ নিয়ে, আপনারা তরুণ দত্ত যে কমিটি করেছেন তারা এটি চেয়েছেন যে সমস্ত আর্কিটেকট এবং সিটিজেনসরা সাজেশান করুন, কমিটিতে আসুক। এস.আর.কাপুরের একটি রিপোর্ট পেন্ডিং রয়েছে সেটার জন্য এম.এল.এদের এবং সমস্ত অপজিশন পার্টির লোকদের নিয়ে যারা এইসব বোঝেন তাঁদের নিয়ে বসুন। এবং আলোচনা করে যদি একটি কমপ্রিহেনসিভ বিল আনেন ক্যালকাটা সিটির সমস্ত ডেন্সলি পপুলেটেড এরিয়াতে আমরা কোন বহুতল বাড়ি করতে দেব না। যেসব ফ্রিনজেড এরিয়াগুলি আছে বাড়ি হতে পারে সেটা করুন। আর আজকে যদি রাতারাতি প্ল্যান্ড ওয়েতে হাইরাইজ বিল্ডিং করা বন্ধ করে দেন তাহলে আপনি ভাববেন না যে এটা বহুতল বাড়ির কন্সট্রাকশান, এটা কোন দোকানদার বা টেড্রার্স, এর কিন্তু একটা বিরাট কানেকশান রয়েছে স্টিল মিলের সঙ্গে স্টিল রোলিং মিলের সঙ্গে একটা বিরাট কানেকশান থাকে। রড ওখান থেকে আসে সিমেন্ট ফ্যাকটরী থেকে সিমেন্ট আনতে হয়। শুধু তাই নয় বহু মিস্ত্রী আছে-আমরা জানি - মেদিনীপুর এবং হাওড়ার, যাঁরা কলকাতা শহরে থাকে। আমার এরিয়ায় বহু রাজমিস্ত্রী আছে তাঁদের অবস্থা কি হবে? সাপ্লায়ারের থেকেও ছোট ইন্ডাস্ট্রি আছে হাওড়ায় যারা ছোট পাইপ তৈরী করছে তাদের অবস্থা কি হবে? এটা যদি করেন তাহলে খুব খারাপ হবে। তার জন্য বলব বিলটা আপনি ফেরৎ নিয়ে এটি বিবেচনা করে যদি একটা কম্প্রিহেনসিভ এ্যাক্ট করেন এন্টায়ার ক্যালকাটা ডেভলাপমেন্টকে সামনে রেখে যাতে ক্যালকাটা নষ্ট না হয়। এটি ভাববেন না যে হাই রাইজ বিল্ডিং মানে সব ইল্লিগ্যাল প্রোমোটাররা করছে, ভাল লোকও আছে, তাদের উদ্দেশ্যও ভাল ভাল আছে। তাঁরা বলেন যে হাউসিং প্রবলেমটা আমরা বুঝি সেটা আমরা ফেস করতে চাই। আর ভাল ভাল যদি বিল্ডিং হয় তাহলে শহরের বিউটিফিকেশানটাও বাড়ে। আপনি যদি দিল্লীতে বাড়ি দেখেন তাহলে দেখবেন সেইরকম বাড়ি কলকাতাতে একটিও নেই। আপনি যদি একটা ব্ল্যাঙ্ক প্ল্যান করেন তাহলে খারাপ হবে। আমরা ভাবব ক্যালকাটা সিটিজেন্সকে টারসেন্টিনারী ইয়ারে ডিপ্রাইভ করা হচ্ছে।

**শ্রী সৌগত রায় ঃ—** স্যার বুদ্ধদেববাবু যে অর্ডিনান্স গত ডিসেম্বর মাসে এনেছিলেন এবং যে অর্ডিন্যান্স-এর পরিপ্রেক্ষিতে বিল এনেছেন সেই অর্ডিনান্সের বিরোধিতা করে এবং

বিলের বিরোধিতা করে আমার বক্তব্য রাখছি। এবং আমাদের দলের পক্ষ থেকে সুপ্রিয় বসু কিছু সংশোধনী দিয়েছেন সেটাকে আমি সমর্থন করছি। আপনাদের এই কথা অত্যন্ত স্পষ্ট ভাষায় বলা দরকার যে এর মানে এই নয় যে কলকাতায় হাইরাইজ বিল্ডিং-র জঙ্গল হোক, এটা আমরা চাই। আমরা এই বিরোধী দল থেকে হাউসে দাঁড়িয়ে কলকাতার বাইরে যে হাই রাইজ বিল্ডিং-এ জঙ্গল হচ্ছে, কলকাতা শহরকে প্রোমোটারদের হাতে বিক্রি করে দেওয়া হচ্ছে, এই অভিযোগ করেছি। সুতরাং সেই কাজ বন্ধ করার জন্য যদি কোন পদক্ষেপ সরকার থেকে নেওয়া হোত এবং যদি পদক্ষেপ যুক্তিসঙ্গত হোত তাহলে সেটি আমরা সমর্থন করতাম। কিন্তু তা না করে মাননীয় মন্ত্রী যে কাজ করেছেন তাতে কোনরকম হাইরাইজ বন্ধ হবে যে তা নয়, তাতে কিছু অসাধু ব্যবসায়ীর সুযোগ হবে। আমি কিছু স্পেসিফিক অভিযোগ এই ব্যাপারে পড়ছি। আশা করি মন্ত্রী তার জবাব দেবেন। আমার প্রথম বক্তব্য এই অর্ডিনান্স আনাটা গণতন্ত্র বিরোধী, অর্ডিনান্সটা ডিসেম্বরের গোড়ায় দরকার ছিল না, জানুয়ারী, ফেব্রুয়ারীতে এমনিতেই বিধানসভার অধিবেশন হোত সুতরাং অর্ডিনান্স না করেও করা যেত। একটি চমক বা গিমিক দেখাবার জন্য এই অর্ডিনান্স নিয়ে আসা হয়েছে। এই অর্ডিনান্সের ফল কি হয়েছে ও কারা লাভবান হয়েছে? আমি মনে করি যে মাননীয় মন্ত্রীর উদ্দেশ্য ভাল, উনি অন্ততঃ ব্যক্তিগতভাবে অসাধু প্রোমোটারদের বিরুদ্ধে হতে পারেন আগের মন্ত্রীর সঙ্গে ওনার এখানে তফাৎ থাকতে পারে কিন্তু এই অর্ডিনান্সের ফলে - এই ব্যাপারে তফাৎ আছে যে আপনি এদের বিরুদ্ধে কলকাতা শহরে একটা শ্রেণী বামফ্রন্ট-এর ঘনিষ্টরা টাকা বানিয়ে নিচ্ছে। আমি স্পেশিফিক বলছি এই অর্ডিনান্স আসার ফলে গত এক মাসের মধ্যে কলকাতার সেন্ট্রাল ডিস্ট্রিকটে ৮০০ টাকা থেকে ১৪০০ টাকা পার স্কোয়ার ফুট দর উঠে গিয়েছে। কেন, এখানে তো হাইরাইজ বিল্ডিং হবে না। সুতরাং যে হাইরাইজ বিল্ডিংগুলি ছিল সেগুলির দর ১৪০০ টাকায় হয়ে গেল। এবং আমি একটা উদাহরণ দিয়ে বলছি ফ্রেঞ্চ মোটর এর উপর যে বাড়ি আছে আমি কোন প্রোমোটারের নাম বলতে চাইনা, এখানে সেন্ট জনস্-এর যে বাড়ি হচ্ছে, এগুলির সব কটারই রেট বেড়ে গিয়েছে। এমন কি কলকাতার দক্ষিণে শহরতলীতে দেখুন সেখানে যেটা সাড়ে তিনশত টাকা স্কোয়ার ফিট ছিল সেটা ৪৫০ থেকে ৫০০ টাকা স্কোয়ার ফিট হয়ে গিয়েছে। তার ফলে এই অর্ডিনান্স সৎ উদ্দেশ্যে করা হলেও এক শ্রেণীর প্রোমোটার যাঁদের মধ্যে ফতেপুরিয়া এবং আরো কয়েকজনের নাম বলতে পারি। তাঁরা এর থেকে লক্ষ লক্ষ টাকা মুনাফা করছে। আপনি নিশ্চয় এটা চাননি। অথচ আপনার অর্ডিনান্সটা কি? কেন আনা হলো? যে কুন্দলিয়ার বাড়ি ভেঙে পড়লো, আমরা এই হাউসে ডিবেট করছি। ভবানীপুর রাজেন্দ্ররোডে বাড়ি ভেঙে ফেলার ব্যাপারে। কুন্দলিয়ার বাড়িটা কত ফিট ছিলো? এই যে আপনি ১৩.৫ মিটারের সিলিং এনেছেন - কুন্দলিয়ার বাড়িটা ছিলো এর চেয়ে কম। তার মানে ভেঙে পড়বার ৪৪ মিটারের উপর হতে হবে বা ১৩.৫ মিটারের উপর হতে হবে। তার কম হাইট হলে সেটা ভেঙে পড়তে পারে। সুব্রতবাবু যখন মন্ত্রী ছিলেন তখন হাই রাইজ এর ওপর রেসট্রিকশান আসে এবং তখন সেটা ছিলো ১৮ মিটার। ১৮ মিটারের ওপর বাড়ি করলে কমপ্লিশান সার্টিফিকেট নিতে হবে। তারপর আপনি জল এবং সিওরেজের কানেকশান পাবেন। এর কম হাইটে বাড়ি করলে সাংশান নিতে হয় না। এর ফলে হলো কি - কলকাতায় ব্যাপকভাবে বে-আইনী বাড়ি তৈরী হলো। গত ১২ বছরে কংগ্রেস যাবার পরে, বামফ্রন্ট সরকার আসার পর হাই

রাইজের জঙ্গল করে ফেলা হয়েছে। কিন্তু এটাকে বন্ধ করবার জন্য কি ব্যবস্থা নিয়েছেন? যে কথা আমাদের সদস্য শ্রী সুলতান আহমেদ উল্লেখ করেছেন। আপনি যে একটা কমিটি বানিয়েছেন - টি.সি.দত্ত, চীফ সেক্রেটারী যার চেয়ারম্যান, আর্কিটেকটের কাছে সাজেশান চেয়েছেন সেই কমিটির রিপোর্ট আসার পর আপনি এটা বিচার করলেন না কেন? আপনার দায়িত্ব ছিলো। এতদিন ধরে গভর্ণমেন্টের টাকা মাত্র একাটা, দুটো কলকাতায় সি.এ.ডি.সির প্ল্যান হয়েছে। ৬৩ নম্বর ওয়ার্ডে মাত্র পার্ক স্ট্রীটে ক্যাম্প হয়েছে। আর এর আশেপাশের এলাকায় শুধু এরিয়া ডেভালপমেন্টের কাজ হয়েছে। আর কোথাও নেই। দিল্লীতে প্রত্যেকটা ওয়ার্ডে আছে। আর ৪৫ নম্বর ওয়ার্ডে - বিধানসভা যে ওয়ার্ডের মধ্যে এখানে আউটলাইন ডেভালপমেন্ট প্ল্যান। আর কোথাও নেই। আপনি মন্ত্রী হয়েছেন ৩(তিন) বছর হয়ে গেলো। বামফ্রন্ট সরকার এতো বছর আছে - কোন এলাকায় কত ফুট বাড়ি করা যাবে সেটা আপনারা আগের থেকে বিচার করে দিতে পারতেন। এটা আপনারা এতদিনে করতে পারেন নি। এটা আপনার ব্যর্থতা। আপনি একটা ব্ল্যাকেট প্ল্যান চাপিয়ে দিয়ে এখন বন্ধ করবার চেষ্টা করছেন। আমি আপনাকে বলি, কোন ফিনানসিয়াল ইমপ্লিফিকেশান নেই। এইজন্যই এই বিলের বিরোধীতা করা দরকার। যেখানে ফিনান্সিয়াল ইমপ্লিফিকেশান আছে, কলকাতা কর্পোরেশানে সিটি আর্কিটেক্ট ডিপার্টমেন্টে ৩ কোটি টাকা লোকসান হয়েছে। আপনি বলে দিতে পারতেন, যে আমাদের ফিনান্সিয়াল ইমপ্লিফিকেশান হচ্ছে, লোকসান হতে পারে। সেটা আপনি এখানে স্বীকার করেন নি। আর যেটা বড় ব্যাপার সেটা হচ্ছে এই যে, আজকে কলকাতা শহরকে হাই রাইজ মুক্ত করা প্রয়োজন। মুক্ত করবার পর যদি ভালো বড় বাড়ি বানাতে হয় তাহলে সেটা হয় কন্ডোমিনিয়াম, একটা আরবান জাংগল হয়। আর নইলে যেটা সুলতান বললো যে, আপনি বলতেন ফ্রিঞ্জ এর দিকে হাই রাইজ বাড়ি হবে। ক্যালকাটা সেন্ট্রাল এরিয়াতে বড় বাড়ি হতে দেবেন না। উই কুড আন্ডারস্টান্ড। সে রকম রেসট্রিকশান করে বলে দিতে পারতেন যে এটা সেন্ট্রাল বিজনেস সেন্টার, এখানে সিওরেজের ওপর, ওয়াটার সাপ্লাইয়ের ওপর বেশি চাপ পড়ে, সুতরাং এই এলাকা ডেন্সলি পপুলেটেড এরিয়া এখানে হাই রাইজ হবে না। কিন্তু সেটা আপনারা স্বীকার করলেন না। অথচ আপনি দিল্লীতে গিয়ে দেখুন - গত ২০ বছর ধরে প্ল্যান করা হয়েছে। আসল ব্যাপারটা কি - যেটা সুলতান বলেছে ফ্লোর এরিয়া রেশিও বা ফ্লোর স্পেশ ইনডেন সম্বন্ধে বলা হয় যে আপনি কতটা জমির উপর বাড়ি করছেন। এবং তাতে কত স্কোয়ার ফিট বাড়ি করছে। দ্যাট ইজ দি মেন থিং। প্রশ্ন হচ্ছে, কতটা জায়গা ছাড়ছে। কতটা রাস্তা ছাড়ছে আশেপাশের বাড়ি। দ্যাট ইজ দি ইমপট্যান্ট কোয়েশ্চেন। আপনি শুধু উপরে উঠছেন সেটা বড় কথা নয়। কেউ একটা উঁচু বাড়ি করলো তাতে কোনো অবজেকশান হয় না। তাতে পলিউশান হয়না। এতে কোনো এনভায়ারোমেন্টাল হ্যাজার্ড হয় না। আজকে নন্দরাম মার্কেট থেকে শুরু করে বিরাট বিরাট বাড়ি হচ্ছে যেটা সুপ্রিয় উল্লেখ করেছে, হাওড়ায় হয়েছে। সেটা হচ্ছে সবচেয়ে বিপজ্জনক। মাননীয় অধ্যক্ষ মহাশয়, আপনি কলকাতার লোক, আমি আপনাকে বলি কলকাতার আসল যে জায়গায় ধরা উচিত ছিল সেই জায়গায় ধরতে পারলেন না। কলকাতা কর্পোরেশানের বিল্ডিং ডিপার্টমেন্ট যে কতখানি করাপসান তার একটা নমুনা দিচ্ছি। ২১এ, রাজা সন্তোষ রায় রোডে একটা বাড়ির প্ল্যান সাংসান হয়েছে কোন লোকের নামে যিনি ঐ প্রেমিসেসের মালিক নন। বিল্ডিং ডিপার্টমেন্টে টাকা দিলে যেকোন প্ল্যান সাংসান করিয়ে নিয়ে যেতে পারে। ডালহৌসি স্কয়ারে রাস্তার উপরে

একটা বাড়ি হচ্ছে। বিল্ডিং ডিপার্টমেন্টে যে করাপসান তাকে আপনারা হিট করতে পারলেন না। সর্বশেষে আবার বলি যেকথা আমাদের সুলতান আমেদ বলেছেন যে কলকাতা শহরে চমক দেবার জন্য নির্বাচনের আগে হঠাৎ একটা অর্ডিন্যান্স করলেন। কলকাতার প্রয়োজনে একটা আউটলাইন ডেভেলপমেন্ট প্ল্যান না করে, কলকাতা শহরের প্রয়োজন কি সেটা ঠিক না করে, কোন এলাকায় হাই রাইজ হতে পারবে, কোন এলাকায় হাই রাইজ হতে পারবে না, কলকাতায় হাউজিং এর প্রবলেম এতে কতখানি সমাধান করবে, কলকাতার কোন এলাকা ইন্‌ফ্রাস্ট্রাকচার যেমন জল, সুয়ারেজ ইত্যাদি তার লোড কতখানি নিতে পারবে সেদিকে না গিয়ে অত্যন্ত সর্ট টার্ম মেজার হিসাবে একটা অর্ডিন্যান্স নিয়ে এসেছেন। সেজন্য আমরা তার সম্পূর্ণ বিরোধিতা করছি। কুন্দলিয়ার ১৩.৫ মিটার বাড়ির মত বেআইনী বাড়ি তৈরীর ফলে সেগুলি ভেঙে পড়ছে। সেজন্য পৌর প্রশাসনকে যদি দুর্নীতি মুক্ত না করতে পারেন তাহলে কলকাতায় বেআইনী হাই রাইজ বাড়ি তৈরী হবে এবং সেগুলি এইভাবে ভেঙে পড়বে। তাই এই বিলের বিরোধিতা করছি এবং সুপ্রিয় বসু যে এ্যামেন্ডমেন্ট নিয়ে এসেছেন তাকে সমর্থন করছি।

[4.50 — 5.00 P.M.]

**শ্রী শক্তি বল** ঃ মাননীয় অধ্যক্ষ মহাশয়, মাননীয় পৌর মন্ত্রী ক্যালকাটা কর্পোরেশান মিউনিসিপ্যাল এ্যামেন্ডমেন্ট বিল যেটা এনেছেন তাকে সমর্থন করে দু'চারটি কথা আমি বলছি। কলকাতা পৌরসভা এলাকায় সুউচ্চ ভবন নির্মাণ সম্পর্কে পৌরমন্ত্রী যে বিল এনেছেন তাকে সমর্থন করার জন্য বিরোধী দলের কাছে আমার আবেদন শুধু বিরোধিতা করার নামে বিরোধিতা করা নয়, আইনের যে স্পিরিট সেটা বোঝা দরকার। কলকাতায় শুধু কলকাতার এম এল এ-রা বসবাস করেন না, বাই'র এলাকার এম এল এ-দেরও কলকাতায় বসবাসের সুযোগ দীর্ঘদিন আছে, আমরা সকলেই একটা জিনিস বুঝি, সাধারণ মানুষ একটা জিনিস বোঝে হাই-রাইজ বিল্ডিং সেই সমস্ত প্রোমোটাররা করে যাদের প্রচুর কালো টাকা আছে এবং সেই কালো টাকা তারা অসৎ উপায়ে রোজগার করে এবং যার জন্য আজকে ক্যালকাটা মার্কেটে জায়গার দাম বেড়ে গেছে, বাড়ির দাম বেড়ে গেছে। এক বছরের জন্য কেন বন্ধ করা হল - ভাল জিনিস এক বছর এ্যাটেম্পট করে পরবর্তীকালে পার্মানেন্ট কি ব্যবস্থা করা যায় সেটা দেখতে হবে। মাননীয় মন্ত্রী মহাশয় যেটা এনেছেন, স্পিরিট অব দি ল যেটা এখানে হাজির করেছেন সেটা ভাল, কিন্তু তার সঙ্গে দু'একটা কথা যুক্ত করতে চাই। যে কথাটা উঠেছে এটা ভাবা দরকার যে কর্পোরেশানে দুর্নীতি আছে কি নেই, দুর্নীতি সর্বত্র আছে কি নেই সেটা বড় কথা নয়, কিন্তু এটা ঠিক বিল্ডিং ডিপার্টমেন্টে নানা ধরনের এদিক ওদিক নয়ছয় হয় এটা অস্বীকার করার উপায় নেই। এটা একটু ভাবতে বলব। কলকাতায় যেখানে কমিট নো নুইসেন্স লেখা আছে সেখানে কমিট বেশি হয় আইন থাকা সত্ত্বেও। সুতরাং সেটা যাতে না হয় সেটা লক্ষ্য রাখার চেষ্টা করতে হবে।

করপোরেশনে এই বিল্ডিং ডিপার্টমেন্টে নানান ধরনের নয়ছয় হয়, এটা আমরা অনেক দিন থেকেই জানি। তবে এই কথা ঠিক যে, বেআইনী বাড়ি ভাঙ্গতে গিয়ে কি ধরনের অসুবিধার সম্মুখীন হতে হয়, সেটা আমরা সকলেই জানি এবং বিরোধী পক্ষ যেটা বলছেন সেটা আমরা জানি। ৪৫/১এ, রফি আহমেদ কিদোয়াই রোডের এই বাড়িটি সম্পর্কে বিরোধী

পক্ষের মাননীয় সদস্যরা বললেন সেটা আমি জানি। আমি একদিন করপোরেশনে ডেপুটি মেয়রের ঘরে বসেছিলাম। ঐ বাড়িটি ভাঙার কাজ চলছিল। এই বেআইনী কনস্ট্রাকসনের উপর হাই কোর্ট থেকে একটা নোটিশ এল। ডেপুটি মেয়রের ঘরে হাই কোর্টের নোটিশটি এল। লোকেরা তখন বাড়ি ভাঙার কাজ করছে। ডেপুটি মেয়র ছুটে চলে গেলেন সেখানে এবং যে অবস্থায় কাজ চলছিল, সেই অবস্থাই পড়ে রইল, ভাঙা বন্ধ হয়ে গেল। এটা আপনাদের বুঝতে হবে যে, কতগুলি আইন সম্বন্ধে হাইকোর্টে কেস করে স্থগিতাদেশ পেয়ে যাচ্ছে আপনাদের কাছে আমি তাই আবেদন করব যে, কলকাতাকে সুন্দর রেখে দেওয়ার দায়িত্ব আমাদের সকলের। ফুটপাত আজকে বেআইনীভাবে দখল হয়ে যাচ্ছে। বেআইনী ভাবে সেখানে দোকান বসিয়ে দেওয়া হচ্ছে, নোংরা হচ্ছে, এটা আমাদের ভাবতে হবে। পয়ঃপ্রণালীগুলির অবস্থা চিন্তা করে দেখতে হবে। আমি যেখানে থাকি সেই যাদবপুর, সন্তোষপুর এলাকার কথা মাননীয় পৌরমন্ত্রীকে দু-একবার বলেছি ওখানকার ড্রেনগুলি একেবারে খোলা, কভার্ড ড্রেন অবিলম্বে করা দরকার। এই খোলা ড্রেন দিয়ে ময়লা জল যাবার ফলে মশা, নানা ধরনের পোকামাকড় জন্মাচ্ছে। সেটা যাতে বন্ধ করা যায় সেইদিকে দৃষ্টি দিতে হবে। এই কথা বলে বিলটিকে সমর্থন করে আমার বক্তব্য শেষ করছি।

**শ্রী এম. আনসারুদ্দিন ঃ** মাননীয় অধ্যক্ষ মহোদয়, মাননীয় পৌর মন্ত্রী দি ক্যালকাটা মিউনিসিপ্যাল করপোরেসন এ্যামেন্ডমেন্ট বিল, ১৯৯০ এবং দি হাওড়া মিউনিসিপ্যাল করপোরেসন এ্যামেন্ডমেন্ট বিল, ১৯৯০ এখানে উপস্থিত করেছেন আমি এই দুটি বিলকেই সমর্থন করে দু-একটি কথা বলছি। খুব সহজ ভাবে মাননীয় পৌরমন্ত্রী বিল দুটি এখানে রেখেছেন। তিনি হাই রাইজ বিল্ডিংগুলির পরিমাপ ১৩।। মিটার ঠিক করে দিয়েছেন এবং সেই অনুযায়ী ব্যবস্থা নিতে হবে এবং সেই অনুযায়ী প্ল্যান সাংসান করতে হবে। এর কারণগুলি তিনি বলেছেন। মাননীয় বিরোধী দলের সদস্যরা কেন এর বিরোধিতা করছেন সেটা আমি বুঝতে পারছি না। তড়িঘড়ি করে কেন বিলটি আনতে হয়েছে, তার ব্যাখ্যা মাননীয় পৌরমন্ত্রী করার চেষ্টা করেছেন। আমি যখন বলতে উঠলাম তখন মাননীয় বিরোধী দলের সদস্যরা বললেন, আমি পঞ্চায়েত এলাকার মানুষ, পৌরসভা সম্পর্কে বলছি কেন — আমি বিধানসভার অভ্যন্তরে দাঁড়িয়ে এই দুটি বিলের সমর্থনে বক্তৃতা করছি। ১৯৭৮ সালেও আমরা তড়িঘড়ি করে পঞ্চায়েতের নির্বাচন করেছিলাম। তার মধ্য দিয়ে আমাদের এই অভিজ্ঞতা হয়েছে যে, পশ্চিমবাংলার গ্রামাঞ্চলের মানুষদের আমরা কিছুটা রিলিফ দেবার ব্যবস্থা করেছি এবং পঞ্চায়েতগুলিকে জনমুখী পঞ্চায়েতে পরিণত করতে পেরেছি ঠিক সেই রকম ভাবে শহর, পৌরসভা এলাকার মানুষের কথা চিন্তা করে মাননীয় পৌরমন্ত্রী এই বিল দুটি এনেছেন। আমাদের অভিজ্ঞতা আমরা দেখেছি হাওড়া শহরে অনেক বেআইনি বাড়ি নির্মিত হয়েছে অতীতে। কিভাবে হয়েছে, কোন পদ্ধতিতে হয়েছে, তা আমরা জানি না, কিন্তু এটা হয়েছে। তার ফলে আমরা দেখেছি মানুষকে বিরাট অসুবিধার মধ্যে পড়তে হয়েছে। সৌগতবাবু, সুলতান আহমেদ সাহেব কলকাতার দুর্ঘটনার কথা বললেন। কিন্তু আমরা হাওড়া শহরে দেখেছি সমস্ত ড্রেনেজ ব্যবস্থা বাঞ্চাল হয়ে গেছে। এতটুকু বৃষ্টিতেই পঞ্চাননতলা রোড জলমগ্ন হয়ে যায়, সামগ্রিক ভাবে উত্তর হাওড়া জলমগ্ন হয়ে যায়। মানুষ চলাচল বন্ধ হয়ে যায়, যান বাহন অচল হয়ে যায়। এই সমস্ত দিক চিন্তা করে মাননীয় পৌরমন্ত্রী এই বিল দুটি এনেছেন।

হঠাৎ সুলতান সাহেব বললেন এই বিলটি প্রত্যাহার করে নিয়ে আলোচনা করা হোক।

কিসের আলোচনা? এই বিলের উপর আলোচনা করতে গিয়ে দেখলাম আপনারা বারবার প্রমোটারদের কথা উল্লেখ করেছেন। স্বাভাবিকভাবেই এতে আমাদের আশংকা হচ্ছে যে ইতিমধ্যেই প্রমোটারদের সঙ্গে আপনাদের কোন অশুভ যোগাযোগ হয়েছে কিনা। আপনারা তাদের হয়ে এখানে ওকালতি করছেন কিনা। পরিশেষে বলব, সামগ্রিকভাবে হাওড়া পৌরসভা এলাকার মানুষের কথা চিন্তা করে এবং কলকাতা পৌরসভা এলাকার মানুষের কথা চিন্তা করে এবং দুর্ঘটনাগুলি এড়িয়ে যাবার কথা চিন্তা করে ও মানুষের সুষ্ঠু জীবনযাত্রা নির্বাহের কথা চিন্তা করে মাননীয় মন্ত্রীমহাশয় আজ যে বিল এনেছেন তা পুরোপুরিভাবে আমি সমর্থন করছি এবং কংগ্রেস দলের সদস্য শ্রী সুপ্রিয় বসু মহাশয় যেসব এ্যামেন্ডমেন্ট এনেছেন তার বিরোধিতা করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[5.00 — 5.10 P.M.]

**শ্রী বুদ্ধদেব ভট্টাচার্য ঃ** মাননীয় অধ্যক্ষ মহাশয়, আমি কলকাতা পৌর বিষয়ক সংশোধনী বিল এবং হাওড়া পৌর বিষয়ক সংশোধনী বিল যা এই সভায় পেশ করেছি সে সম্বন্ধে সমস্ত মাননীয় সদস্যদের বিশেষ করে বিরোধী দলের মাননীয় সদস্যদের বক্তব্য খুব মনোযোগ সহকারে শুনলাম। মাননীয় সদস্যরা যে সমস্ত কথা বলেছেন সে সম্পর্কে সংক্ষেপে আমি কয়েকটি কথা বলব, সংশোধনীগুলি সম্পর্কে হয়ত পরে মতামত দেবার প্রশ্ন আছে। প্রথমেই যে কথাটা বলা ভালো সেটা হচ্ছে, মাননীয় সদস্য সৌগতবাবু বলেছেন, এটা অর্ডিন্যান্স হিসাবে আনাটা বোধহয় চমক দেবার জন্য করা হয়েছে। এর উত্তর হচ্ছে, আমার এরকম চমক দেবার কোন ইচ্ছা নেই, সরকারেরও নেই। যদি আমরা জানতাম যে এই ধরনের একটা অধিবেশন হবে, কেন্দ্রীয় সরকার বিশেষ একটি বিল আনছেন এবং তারজন্য আমাদের বিধানসভা খুলবে তাহলে কোন অবস্থাতেই অর্ডিন্যান্স আনতাম না। কিন্তু এই প্রসঙ্গে বলি, বাজেট সেশান পর্যন্ত অপেক্ষা করি নি। চমক দেবার কোন চেষ্টা আমাদের নেই, তবে সমস্যার গুরুত্বের কথা আমরা জানি এবং এটাও জানি যে চমক দিয়ে কিছু হয়না।

(ভয়েস ফ্রম কংগ্রেস বেঞ্চ ঃ— ধমক দিয়ে?)

ধমক দিয়েও হয়না। দ্বিতীয়তঃ, আর একটি কথা এখানে উঠেছে, কয়েকজন সদস্য এখানে বলেছেন যে, কুন্দলিয়ার বাড়ি পড়ে যাওয়া দেখে এই সংশোধনী এসেছে কিনা। আবার কেউ কেউ বক্তৃতা দেবার সময় ভুলে গিয়েছেন বোধহয় — এটাতে বোধহয় কোন একটি মৌলিক সমস্যা সমাধানের ইঙ্গিত আছে, এই সংশোধনীর মধ্যে, এই বিলের মধ্যে। এ সম্পর্কে আমার বক্তব্য, আমি যে সংশোধনী এনেছি তা যদি অনুধাবন করে থাকেন তাহলে দেখবেন সেখানে উদ্দেশ্য এবং হেতুর বিবরণে পরিষ্কার ভাষায় সব কিছু লেখা আছে। সেখানে আছে, "অন্তবর্তী পদক্ষেপ হিসাবে যথাপূর্বোক্ত সমস্যার মোকাবিলা করিবার জন্য স্থায়ী ব্যবস্থা প্রবর্তনের পূর্বে।" অর্থাৎ সামগ্রিকভাবে একটা নীতি রচনা করার সরকার চেষ্টা করছেন। সেই নীতি রচনা করার জন্য, সরকার খানিকটা প্রস্তুতির জন্য, খানিকটা প্রশাসনিক প্রস্তুতির জন্য এক বছর একটা নিশ্বাস নেবার সময় চাইছেন। এখানে একজন কেউ বলেছেন - বোধহয় সুলতান আমেদ সাহেব এ কথাটা ব্যবহার করেছেন, এক বছরের জন্য একটা সময় সামা আমরা

হাতে নেবার চেষ্টা করছি। এখানে মূল কথাটা আমি আপনাদের আবার স্মরণ করিয়ে দিতে চাই। মূল কথাটা হচ্ছে, অর্ডিন্যান্স যা করা হয়েছিল এবং যেটা আইন করার প্রস্তাব এখানে আনা হয়েছে, নির্দিষ্টভাবে তার সময়সীমাটা হচ্ছে এক বছর এবং এটা একটা মৌলিক সমস্যা সমাধানের পথ নয়। মৌলিক সমস্যার সমাধানের জন্য যে উদ্যোগগুলি নেওয়া হয়েছে—এখানে মাননীয় সদস্যরা কয়েকটি কথা বলেছেন, তাঁরা ঘটনাটা জানেন না, আমি প্রথমেই সেগুলি জানিয়ে দিতে চাই। প্রথমতঃ এই শহরের সমস্যা সম্পর্কে—অতীতের সমস্যা, সমস্যা কি ভাবে জমেছে, জনসংখ্যার চাপ, এগুলির ব্যাপারে বোধহয় আমরা সকলেই একমত। এখন দিল্লী এবং কলকাতার মধ্যে যদি তুলনা করতে আরম্ভ করি তাহলে কিন্তু সব গোলমাল হয়ে যাবে। দিল্লী নতুন শহর। তার কি অবস্থা, কি ভাবে তৈরী হয়েছে, কি আইন এসেছে, কত টাকা খরচ হচ্ছে,, জনসংখ্যার চাপের সমস্যার কি ভাবে সমাধান করছে সেটা অন্য কথা। কলকাতা শহরের ব্যাপারে এক কথায় দিল্লীকে দেখিয়ে দিলে হয়না। দিল্লীতে আইন আছে, আর্থিক সঙ্গতি আছে। সেই আর্থিক সঙ্গতির সঙ্গে কলকাতাকে মেলালে কোন মিল খুঁজে পাবেন না। কলকাতাকে দিল্লীর সঙ্গে মেলান উচিত নয়। তারপরে মাননীয় সদস্য সুলতান আমেদ যে আর্কিটেক্ট এর নাম বললেন, কুরিয়া, তিনি যে কমিশন করেছিলেন, সেই কমিশনের রিপোর্টের মধ্যে কলকাতা, বোম্বে এবং মাদ্রাজের সঙ্গে দিল্লীর কি পার্থক্য এবং এই শহরকে কি ভাবে অবহেলিত করা হয়েছে সেই সব কথা তারা বলেছেন এবং সেভেন্‌থ প্ল্যানে থেকে কি করা উচিত এবং ৮থ প্ল্যানে কি করা উচিত সেসব কথা তারা বলেছেন। সে জন্য বলছি যে দিল্লীর সঙ্গে কলকাতাকে মেলাবেন না। কলকাতার সমস্যা কলকাতারই সমস্যা। কাজেই এই ভাবে মেলানো ঠিক হবে না। আর একটি কথা সুপ্রিয়বাবু বললেন যে দীর্ঘস্থায়ী সমস্যা এটা আমরা জানি। এটার জন্যই তো উপনগরীর চিন্তা। কলকাতা শহরকে যদি ক্রমান্বয়ে এই ধরনের জনসাধারণের চাপ সহ্য করতে হয় তাহলে কোন আইনই টিকবে না। সে জন্যই তো উপনগরীর পরিকল্পনা। এই পরিকল্পনা আমরা ছেড়ে দিইনি। এটা আমাদের একটা মৌলিক নীতির সঙ্গে, আমাদের সংশ্লিষ্ট বিভাগগুলির মৌলিক নীতির সঙ্গে জড়িত। আমি আপনাকে জিজ্ঞাসা করি কারণ আপনি বিধানবাবুর কল্পনা দেখিয়ে গেলেন। বিধানবাবুর কল্পনা কল্যাণী, আসানসোল ইত্যাদি। তারপরে অনেকগুলি সরকার ছিল। আপনাদেরও কয়েক বছর ছিল এবং আমাদের কয়েক বছর আছে। আমাদের সময়ে আমরা কতটুকু সম্ট লেগে এগিয়েছি, আর আপনারা কতটুকু এগিয়েছিলেন সেটা কল্পনা করুন? আপনাদের সময়ে কল্যাণী কি ছিল, আর আমাদের সময়ে কল্যাণী কি হয়েছে? এটা একটু তুলনা করলে বুঝতে পারবেন। উপনগরীর চিন্তা-ভাবনাতে আমরা সঠিক ভাবেই এগিয়ে যাচ্ছি, আমরা উপনগরী করবো। আমরা আসার পরে জমি এ্যাকোয়ার করছি কিন্তু জমি সংগ্রহের ব্যাপারে মামলা ইত্যাদির জন্য আমাদের একটু অসুবিধা হচ্ছে। পশ্চিম হাওড়ায় উপনগরী করার পরিকল্পনা আমাদের আছে। আমরা ডানকুনিতে, রাজনগর এবং সোনারপুরে উপনগরী করছি। এছাড়া কলকাতার যে মৌলিক সমস্যা সেটা কমাতে পারবো না। এটা আমরা জানি এবং তার জন্য আমাদের উদ্যোগও আছে। আপনারা যখন তুলনা করবেন তখন চিন্তা করবেন যে আপনারা কোথায় ছেড়ে গিয়েছিলেন, আর আমাদের কোথা থেকে শুরু করতে হয়েছে। তারপরে টাউন এ্যান্ড কান্ট্রি প্ল্যানিংয়ের যে কথা উঠেছে, এটা কি মৌলিক কথা? আমরা কখনও বলিনি যে এ'গুলি রেখে দিয়ে এখানে এই একটা বিল আমাদের সমর্থন করে দিন তাহলে সমস্যার

[ 5-10 — 5-20 P.M. ]

সমাধান হয়ে যাবে। টাউন এ্যান্ড কান্ট্রি প্ল্যানিং সম্পর্কে আমি এই সভায় যা বলেছিলাম সেটা আবার বলছি। কলকাতার কোর সিটি বলতে যা বোঝায় সেখানে ১৪১টি ওয়ার্ডে গত ডিসেম্বর মাসে আমাদের ও.ডি.পি'র কাজ শেষ হয়ে গেছে এবং সমস্ত প্রক্রিয়া শুরু হবে এপিল মাসে একটা পাবলিক নোটিফিকেশান দিয়ে। এখন এটাকে বলে ড্রাফট ও.ডি.পি। এই ড্রাফট ও.ডি.পি আমরা এপ্রিল মাসে সমস্ত মানুষের কাছে দেব। সেখানে এ্যাসোসিয়েশান, ইনডিভিজুয়াল, সাধারণ মানুষ, নাগরিক, তারা তাদের মতামত দিতে পারবেন এবং তখনই রেজলিউশান বলতে যা বোঝায় সেগুলি প্রয়োগ করা হবে। এপ্রিল মাসে থেকে এই টাউন এ্যান্ড কান্ট্রি প্ল্যানিং এ্যাক্ট প্রক্রিয়া শুরু হবে। আমি আপনাদের জানাচ্ছি যে গত ডিসেম্বর মাসে আমাদের অথরিটির মিটিং হয়। আমরা কলকাতার ১৪১টি ওয়ার্ডের ও.ডি.পি সম্পূর্ণ করেছি এবং এই ব্যাপারে অনুমোদনও হয়ে গেছে। এটা হচ্ছে কার্যকরী ব্যবস্থা। এটা যদি করতে পারি তাহলে কলকাতা শহরের অনেককালের নৈরাজ্যে কিছুটা লাগাম আমরা টানতে পারবো। তারপরে আর একটা কথা সুলতান আমেদ বলেছেন যে সি.এম.সি রুলস-এর কি হল? সি.এম.সি রুলস প্রশান্তবাবু যেটা করেছিলেন সেটা আমি রি-অর্গানাইজ করি এবং রি-অর্গানাইজ করে চীফ সেক্রেটারীকে সভাপতি করে ১৯৮৮ সালের মার্চ মাসে একটা কমিটি তৈরী করি। সেই কমিটি তারা রিপোর্ট সম্পূর্ণ জমা দিলেন ২৫/১১/৮৮ তারিখে। সেটা পাবলিস করার সঙ্গে সঙ্গে ২০/১২/৮৮ তারিখে একটা ইনজাংশন হয়েছে। আপনারা ভুলে, যান, আমি এখানে বারেবারে বলেছি ২৩/১২/৮৮ তারিখে সি.এম.সি. বিল্ডিং রুলস ইনজাংটেড হয়ে রয়েছে, হাইকোর্ট জর্জ পর্যন্ত তার সমাধান করে নি। এটা একটা কঠিন অবস্থা। একটা বিল্ডিং রুলস ইনজাংটেড হয়ে রয়েছে, তার জন্য একজন অফিসার দায়ী, ব্যাপারটা এত সহজ নয়। যারা আপত্তি করেছে, এই যে সার্ভেয়ার এ্যাসোসিয়েশন বললেন, তাদের সঙ্গে আমরা মিট করেছিলাম, আলোচনা করেছিলাম, তাদের মেমোরেনডাম নেওয়া হয়েছে, তাদের সঙ্গে একাধিক বার আলোচনা করা হয়েছে, কিন্তু মূল কথাটা হচ্ছে এই রকম একটা গুরুত্বপূর্ণ রুলস প্ল্যান এক বছর ধরে হাইকোর্টে আটকে আছে, এটাই হচ্ছে মূল সমস্যা। এই সি.এম.সি. বিল্ডিং রুলস, এটা হচ্ছে একটা বিষয়। এখন আমি মূল কথায় ফিরে আসি। এক বছরের জন্য এই ক্ষমতাটা আমরা হাতে নিতে চাইছি, এই কারণে আমরা চাইছি যে আমরা আশা করছি এক বছরের মধ্যে ইতিমধ্যে যেটা আমি বলেছিলাম টি.সি.পি. এ্যাক্ট কার্যকরী হতে পারে, এটা গঠন হবে এপ্রিল মাস থেকে প্রথম। দ্বিতীয়তঃ হাইকোর্টে আর অপেক্ষা করবে না আমাদের সি.এম.সি. রুলস, সেটা হাইকোর্ট থেকে অনুমোদন নিয়ে চলে আসতে পারবো। এই দুটো আমাদের হাতে অস্ত্র থাকবে। তৃতীয়তঃ হচ্ছে কেউ বলে গেছেন, আমি তার সঙ্গে বলে যাই, যে কলকাতার পুলিশ এবং কলকাতা কর্পোরেশন এই নিয়ে একটা সমস্যাও রয়েছে, এই যে শুনলেন না, রাত্রিতে আমাদের ভাঙা যায় না ইত্যাদি, আমরা সম্পূর্ণ একটা নতুন পুলিশ বাহিনী তৈরী করেছি, ক্যালকাটা পুলিশ থেকে সম্পূর্ণ আলাদা নতুন পুলিশ বাহিনী, এটা সি.এম.সি.র আন্ডারে থাকবে। এখন আমরা ৩২ জনের একটা পুলিশ বাহিনী তৈরী করেছি। যে বাহিনী নিয়ে আমরা চেষ্টা করবো, অন্ততঃ এটাকে আটকানোর। আর একটা কথা আপনাদের কাছে আগে জানিয়েছি, এটা আপনারা জানেন কুন্দলিয়ার বাড়ি

পড়ে যাবার পর আমরা গভর্ণমেন্ট থেকে একটা কমিটি করেছিলাম, তার চেয়ারম্যান হচ্ছেন চীফ সেক্রেটারী এবং আমাদের এই শহরের মোটামুটি সিটিং যাকে বলে প্ল্যানার, আর্কিটেক্ট, তাদের সকলকে নিয়ে আমরা একটা কমিটি করেছি। যেটা সৌগত বাবু বলেন, সেই কমিটিরই কিন্তু প্রথম প্রস্তাব হচ্ছে, আপনারা এই আইনটা করুন। অন্ততঃ এক বছর ধরে যাতে এটা আটকানো থাকে। তারপর আর একটা বিলের খসড়া আমাদের কাছে পেশ করেছে তারা, বম্বের কিছু অভিজ্ঞতার ভিত্তিতে, কী ভাবে ডেভলপারদের খানিকটা নিয়ন্ত্রণ করা যায়, সেটা তারা তৈরী করছেন। সেটা তৈরী করতে পারলে যথা সময়ে সেটা এখানে নিয়ে আসবো। কিন্তু তারা বলেছেন প্রথমে আমাদের এক বছর সময় দিন। তা নাহলে আমরা এই জিনিস করতে পারবো না। এখন সঙ্গে আর একটা কথা এখানে উঠেছে যে আপনাদের সব চেষ্টা ব্যর্থ হয়ে যাবে, সেটা হচ্ছে সি.এম.সি. তাদের আপনি কী করতে পারবেন? আমি এই কথা বলতে পারি, ক্যালকাটা কর্পোরেশন, যেটা নির্বাচিত সংস্থা, তাদের দায়িত্ব সবটা সরকারী ভাবে আমি নিতে পারি না। তবে এটা ঠিক সি.এম.সি.'র সংশ্লিষ্ট বিভাগের সম্পর্কে যে কথাগুলো এখানে উঠলো, এখানে সুদীপ বাবু এইগুলো আগেও বলেছেন, আমি সুদীপ বাবুকে এই কথা বলতে চাই, উনি বাজারের ব্যাপারে আগে বলেছেন, এখানে বলেছেন, আমাকে কাগজ দিয়েছেন, আমি তার উত্তর দিয়েছি, আমি শুধু এটা বলেছি যে তাদের বক্তব্য পাবার পর, আমরা সংশ্লিষ্ট স্তরে আলোচনা করার পর, আমি শুধু এটা বলেছি যে ভবিষ্যতে এই ধরনের বাজারের কোন পরিকল্পনা আর নেই, অনুমোদন হবে না। আমি সেই জায়গায় দাঁড়িয়ে আছি এবং এখন সেই কথা বলছি। এমনও ঘটনা ঘটছে, কোথাও আগুন লাগলে, সব আগুনকে জড়িয়ে একটা কন্সপিরেসি, এই গল্প আর ভাল লাগে না। নির্দিষ্ট ভাবে যদি বলতে পারেন, কোথাও বাজারে কী আগুন, এর রহস্যটা কী, সেই রহস্য আপনি জানেন আমি জানিনা। আগুন লাগে এটা ঠিকই, কারণ সব এলোমেলো বাজার, কোন রাস্তা নেই, আগুন থেকে রক্ষা করার কোন ব্যবস্থা নেই আপনারা কটা রিপোর্ট চেয়েছেন, আমি এখানে সেই রিপোর্ট প্লেস করছি। কিন্তু তার পেছনে ঐ গল্প শুনে আমার কোন লাভ নেই। আমি যে কথা বলছিলাম কর্পোরেশনের বিল্ডিং ডিপার্টমেন্ট সম্পর্কে মাননীয় সদস্যরা যে মনোভাব প্রকাশ করেছেন, শুধু আপনাদের দিক থেকে নয়, সরকারী পক্ষের সদস্যরাও, আমিও জানি, কলকাতা কর্পোরেশনের সংশ্লিষ্ট বিভাগ এই সমস্ত সমালোচনার উর্দ্ধে নয়। এই কথা বলতে পারি, তার বেশি বলতে পারি না। কিন্তু আমি এটা বলতে পারি সব সময় সেই ব্যাপারে কলকাতার মেয়র এবং তাঁর যাঁরা আছেন, তাঁদের সঙ্গে সংশ্লিষ্ট বিভাগের সব সময় যোগাযোগ রেখে চলেছেন যাতে এই ব্যবস্থা নেওয়া হয়। আমি শুধু এই-টুকুই বলছি যে, আমাদের সরকারের পক্ষে সব সময় হাই কোর্টের রায় বা নির্দেশ মেনে চলতে হচ্ছে। সুদীপবাবু একটা হিসাব দিয়ে বললেন যে, ৫০০০ বেআইনী বাড়ি আছে। আমি তাঁকে শুধু এই-টুকুই বলছি যে, ৫০০০ থাকলে তার মধ্যে ৪০০০'টি ক্ষেত্রেই কোর্ট কেস আছে। কোর্টের নির্দেশের জন্য বহু বড় বড় বেআইনী বাড়ির ক্ষেত্রে আমরা কোন কিছু করতে পারছি না। সুদীপবাবু ঐ ৫০০০-এর হিসাবটা যদিও দিলেন, তবুও আমি তাঁকে বলছি যে, এবিষয়ে নির্দিষ্ট হিসাব দেওয়া এখনই কারো পক্ষে সম্ভব নয়, কেউ ওটা বলতে পারবেন না। আমরা জানি বেআইনী বাড়ির চাপ ভীষণ আকার ধারণ করেছে। আপনার ঐ ৫০০০ সংখ্যাটাকে যদি মেনেও নিই, তাহলেও তার ৯০ ভাগ ক্ষেত্রেই কোর্ট কেস আছে। কিন্তু এরকম একটাও

ঘটনা দেখাতে পারবেন না যে-ক্ষেত্রে কোন কোর্ট কেস নেই, কেউ কোন আপত্তি করছে না, অথচ আমরা ভাঙতে পারছি না। এরকম একটাও দেখাতে পারবেন না। ৩৪'টি বড় বড় ঘটনার কথা আমি এখানে এখনই উল্লেখ করতে পারি। মাননীয় সদস্য যে পার্ক প্লাজার উল্লেখ করলেন সেক্ষেত্রেও কোর্ট কেস রয়েছে, ভাঙব কি করে? বর্ধন মার্কেট, সেখানেও কোর্ট কেস। নিকো বিল্ডিং, সেই একই অবস্থা। এসব ক্ষেত্রে আজকে কোর্টের অনুমোদন পেলে কালকেই ভাঙব। কিন্তু কোর্টের অনুমোদন না পেলে ভাঙা যায় না। আমি এখানে দাঁড়িয়ে বলছি, পার্ক প্লাজার মত কলকাতা শহরের সমস্ত বড় বড় বেআইনী বাড়ি কোর্টের অনুমতি পেলেই ভাঙব। কেন আমরা ভাঙতে পারছি না, কেন কলকাতা পৌরসভা ভাঙতে পারছে না, কোর্টের অনুমতি ছাড়া তো আমাদের ভাঙার কোন ক্ষমতা নেই। মাথা নীচু হবার কথা বললেন। না, আমাদের মাথা নীচু হয়ে যায় নি। কলকাতা কর্পোরেশন এ্যাক্টের ৬৪ ধারার সাব-সেকসন(৮)-এ মেয়র ইন্ কাউনসিলের ক্ষমতা ছিল - কোন অফিসার নয়, সিটি আর্কিটেক্ট নয়, মেয়র ইন্ কাউন্সিল বেআইনী মনে করলেই যে কোন বাড়ি ভেঙে দিতে পারেন। ২০ বছর ধরে এই ধারা আছে। মেয়র ইন কাউন্সিল, অর্থাৎ নির্বাচিত প্রতিনিধিরা মনে করলে - বেআইনী মনে করলে - বাড়ি ভেঙে দিতে পারেন। সেই ধারাটিও কোর্টে চ্যালেঞ্জ হয়েছে এবং ওটা আমাদের মাথায় আছে, মাথা আমাদের নীচু হয় নি। আমরা আমাদের বক্তব্য নিয়ে কোর্টে যাব। আমরা শুনতে চাই কেন কোর্ট আপত্তি জানাচ্ছে। এক্ষেত্রে সিটি আর্কিটেক্ট বা বিল্ডিং কমিশনারকে ক্ষমতা দেওয়া হয়নি, মেয়র ইন্ কাউনসিলকে ক্ষমতা দেওয়া হয়েছিল। এক্ষেত্রে কোর্ট কি বলতে চাইছে, আমরা তা শুনতে চাই এবং আমরা আমাদের বক্তব্য রাখতে চাই। এরকম ক্ষেত্রে আমরা দুটো নয়, ৩৪'টা বড় বড় বাড়ি ভাঙতে চাই। আপনারা যদি নাম গুলি শুনতে চান, আমি নাম গুলিও শোনাতে পারি।

মাননীয় স্পীকার মহাশয়, আমি শুধু এই প্রসঙ্গে একটা কথা বলেই আমরা বক্তব্য শেষ করতে চাইছি। আমি শুধু মাননীয় সদস্যদের অনুরোধ করছি যে, আপনারা এই সমস্যাকে রাজনৈতিক দৃষ্টিকোণ থেকে দেখে মতামতকে বিভক্ত করবেন না। কলকাতা শহরকে যদি সত্যিই আমরা ভালবাসি, ৩০০ বছরের কলকাতার প্রতি সত্যিই যদি আমাদের মমতা থাকে, তাহলে আমি বিরোধী সদস্যদের অনুরোধ করছি, সরকার যেসমস্ত ক্ষেত্রে কার্যকরী হস্তক্ষেপ ঘটাতে চাইছে — টি.এন.সি.পি. এ্যাক্ট নিয়ে, সি.এম.সি রুলস নিয়ে, বেআইনী বাড়ি নিয়ে — সে সমস্ত ক্ষেত্রে সরকারের সঙ্গে সহযোগিতা করুন। আমি মাননীয় সদস্যদের আবার অনুরোধ করছি, এক বছর সময় চেয়ে আজকে এই যে বিলটি এখানে উত্থাপন করা হয়েছে এটা মেনে নিন। এই কটি কথা বলে এই সংশোধনীকে সমর্থন করে আমি আমার বক্তব্য শেষ করছি।

[ 5-20 — 5-30 P.M. ]

## The Calcutta Municipal Corporation (Amendment) Bill 1990

The motion of Shri Saugata Roy that this House disapproves the Calcutta Municipal Corporation (Amendment) Ordinance, 1989 (West Bengal Ordinance No.IX of 1989) was then put and lost.

The motion of Shri Buddhadeb Bhattacharjee that the Calcutta

